সুতরাং সমস্ত জিনিসটাই হাউসের উপরে নির্ভর করছে, আমার উপরে নির্ভর করতে পারে না।

**শ্রী আবুদল মান্নান ঃ** সি. ই. এস. সি.-র লাইসেন্স বাতিল করার দাবি আপনারা দীর্ঘ ৩০ বছরে করেছিলেন, আমরা সেই দাবি করছি। মানুষের স্বার্থে এই দাবি গ্রহণযোগ্য এবং এটা কোনও ইরালিভেন্ট নয়, রিলাভেন্ট। এর রিপোর্ট আগের হাউসে আমরা চেয়েছিলাম, মাননীয় স্পিকার মহাশয়ের নেতৃত্বে সেই ফার্স্ট রিপোর্ট আমরা পেয়েছিলাম। এবার ব্যাটলিবয়কে দায়িত্ব দেওয়া হয়েছে, সেই ব্যাটলিবয় অডিট করে দিয়েছে এবং সেই অডিটের রিপোর্টও পেয়ে গেছেন। মাননীয় মন্ত্রী মহাশয় ডি. কে. বসুর সেকেন্ড রিপোর্ট এবং অডিট পেয়ে গেছেন, সেটা এখানে প্লেস করবেন কিনা জানান। আগের বার দিয়েছেন, এইবার স্পিকার মহাশয়ের কাছে জানতে চাইছি ওই সেকেন্ড রিপোর্ট দেখাবেন কিনা জানান।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আগেরবার এই সভা আমাকে আদেশ করেছিল সেই কারণে এই স্পিকার মহাশয়ের মাধ্যমে আমি রিপোর্ট পেশ করেছিলাম। এবারও আমাকে আদেশ করলে আমি নিশ্চয় তা করব।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রীর কাছ থেকে আমরা উত্তর সঠিকভাবে চেয়েছিলাম কিন্তু পাচ্ছি না। আপনি জানেন যে, ইলেক্ট্রিক বিল এখন ডবল হয়ে গেছে। এবং এটা অন্য রাজ্যের তুলনায় বেশি। মানুষেরা এই বিলের টাকা পেমেন্ট করতে অতিষ্ঠ হয়ে উঠেছে। এই ব্যাপারে সি. ই. এস. সি. বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হিসাবে একটা কমিশনও করা হয়েছিল। সেখানে আপনি আবার নতুন করে একটা প্রাইভেট কোম্পানিকে দিয়ে অডিট করানোর ব্যবস্থা করলেন। প্রাইভেট কোম্পানিকে দিয়ে ম্যানুপুলেশন করা খুবই সহজ। এই ব্যাপারে চিফ মিনিস্টারের সঙ্গে আপনার বিবাদও হয়েছে। আপনি জোর করে ব্যাটলিবয়কে বসিয়েছিলেন আর. ডি. কে. বাসুকে সরিয়ে দিয়েছিলেন। ব্যাটলিবয়কে ম্যানুপুলেশন করে ওরা সার চার্জ আরও ডবল করে দেয়, সুতরাং এই ব্যাপারে দয়া করে জানাবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এটা আমার পক্ষে বলা খুবই ডিফিকাল্ট। কমিটি যে রিপোর্ট দিয়েছে তাতে রাজ্য সরকার সেই ব্যাপারে কি ডিসিসন নিচ্ছে সেটা সার্বিকভাবে অত্যন্ত সেন্সিটিভ ব্যাপার। আপনি ভুলে যাবেন না আমিও একজন সি. ই. এস. সি.-র গ্রাহক। এই বিষয়ে ডিটেলস আমার পক্ষে বলা খুব শক্ত এবং সব সংখ্যাও আমার কাছে নেই। আমাকে যদি নির্দেশ দেয় এই হাউসে আমি নিশ্চয় প্লেস করব।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** দেব কমিশন আপনারই বসানো, সেটাকে সরিয়ে দিয়ে আপনি

বাটলিবয়কে বসালেন, কিন্তু যে ভাবে বিল ডবল হয়ে যাচ্ছে তা যে কোনও স্টেটের চেয়ে বিলের ট্যারিফ বেশি এবং জিওমেট্রিক্যালি ট্যারিফ বেড়ে যাচ্ছে।

কার নির্দেশে? জ্যোতিবাবুর সাথে গোয়েঙ্কাদের সম্পর্ক—তার জন্য আমরা পে করব? আমাদের টাকার বিনিময়ে? আপনি নিজে এই ব্যাপারে একটা স্ট্যান্ড নিন। আপনি শিক্ষক মানুষ, আপনার কাছে এই নৈতিকতা নিশ্চয় দাবি করব, আপনি বাটলিবয়কে ছাড়তে বলুন। দেব কমিশনের সুপারিশে যা বলেছে সেটা হাউসে আনুন, সেই সুপারিশ আমরা সবাই মিলে হাউসে পাস করব।

(...নট রিপ্লাই...)

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে আমি জানতে চাইছি, এই যে ব্যাটলিবয়কে কোম্পানি যে সুপারিশ করল এবং দেবকুমার বসু মহাশয় যে প্রথম রিপোর্ট পেশ করলেন তারপরে সেটা বদলে ব্যাটলিবয় কোম্পানি যে সুপারিশ করল সেটার সঙ্গে একমত হতে বাধ্য হলেন এবং ১২৭ কোটি টাকা ফুয়েল সারচার্জ কলকাতার গ্রাহকদের থেকে আদায় করা হবে এইটার ব্যাপারে আপনি সম্মত আছেন কি না, আপনি সম্মতি দিয়েছেন কি না? এটা আপনার কাছ থেকে আমি জানতে চাইছি? দ্বিতীয় কথা, আপনার যদি পরিষ্কার মন থাকে ব্যাটলিবয় কোম্পানি এবং ডি. কে. বসুর সেকেন্ড রিপোর্ট হাউসের কাছে প্লেস করুন। এটা মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে আপনাকে অনুরোধ করছি। প্রথম রিপোর্ট প্লেস করবার জন্য যেমন হাউসের সবাই অনুমতি দিয়েছিল, এক্ষেত্রে আমি আশা করব মাননীয় অধ্যক্ষ মহাশয় নিশ্চয় সমস্ত হাউসের অনুমতি নিয়ে আপনাকে নির্দেশ দেবেন, যাতে ডি. কে. বসুর সেকেন্ড রিপোর্ট এবং বাটলিবয় কোম্পানির রিপোর্ট হাউসের সামনে প্লেস করা হয়।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমি আবারও বলছি, হাউস যদি আমাকে আদেশ করেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে আমি নিশ্চয় এখানে সেটা সাবমিট করব, এই বিষয়ে আলোচনা হওয়া দরকার! এতে কোনও সন্দেহ নেই।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথম প্রশ্নের উত্তর পেলাম না। সি. ই. এস. সি. ফুয়েল সারচার্জ বাবদ গ্রাহকদের থেকে ১২৭ কোটি টাকা আদায় করছে, এতে আপনার সম্মতি আছে কিনা—হ্যাঁ কি না বলুন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমার ব্যক্তিগত কি মত বা কি অভিমত সেটা ইম্পর্টেন্ট নয়।

**(গোলমাল)**

প্লিজ, আমাকে বলতে দিন।

(গোলমাল)

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, দেবকুমার বসুর দুটো রিপোর্ট নিয়ে বিভ্রান্তি, এই ব্যাপারে অতীশদা বলেছেন। দেবকুমার বসুর প্রথম রিপোর্ট হাউসে যেটা প্লেস করেছিলেন, তিনি বলেছিলেন সি. ই. এস. সি.-কে গ্রাহকদের টাকা ফেরৎ দিতে হবে—৯৭ কোটি টাকা। আমরা জানতে পেরেছি, দেবকুমার বসু কোনও রাজনৈতিক চাপে একটা সেকেন্ড রিপোর্ট দিয়েছেন এবং তাতে উনি বলছেন, সি. ই. এস. সি. গ্রাহকদের থেকে পাল্টা টাকা আদায় করবে। মানে যে কোনও রাজনৈতিক চাপে দেবকুমার বসুর মতামতটা কয়েক মাসের মধ্যে ঘুরে গিয়েছে। আমার প্রশ্ন, তা নয়। অতীশদা জিজ্ঞাসা করেছেন, এটা আপনার বিবেকের ব্যাপার যে দেবকুমার বসুর সেকেন্ড রিপোর্ট এবং ব্যাটলিবয় এর রিপোর্ট এবং সেই রিপোর্ট এর উপর আপনার কি নোটেশন আছে, যেটা আমাদের জ্ঞাতসারে এসেছে? সেটা আপনি হাউসে প্লেস করুন তাহলে জানতে পারব। আমার নির্দিষ্ট প্রশ্ন, যেহেতু সি. ই. এস. সি. ডাবলিউ. বি. এস. ই. বি.-র লাইসেন্সি ; তাই কোনও রকম বিদ্যুৎ-এর দাম বাড়াবার আগে সি. ই. এস. সি.-র পক্ষে এবং ডাবলিউ. বি. এস. ই. বি.-র পক্ষে রাজ্য সরকারের কাছে ক্লিয়ারেন্স নেওয়া প্রয়োজন। দেবকুমার বসুর সেকেন্ড রিপোর্ট এল এবং সি. ই. এস. সি. কাগজে বিজ্ঞাপন আমি যতদূর জানি, সি. ই. এস. সি. ফুয়েল সারচার্জ রিকভার করা শুরু করছে, বিলিং করছে, তখন পর্যন্ত আপনি বিদ্যুৎ মন্ত্রী হিসাবে ফাইলে সই করেননি।

আমি জানতে চাই এটা সত্যি কিনা। যদি সত্যি হয় তাহলে আপনার অনুমতি ছাড়া সরকারি নোটিফিকেশন ছাড়া এইভাবে বিদ্যুতের ফুয়েল সারচার্জ সি. ই. এস. সি. যে বাড়াল তারজন্য আপনি তাদের লাইসেন্স বাতিল করবেন কি না?

[11-20 — 11-30 a.m.]

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** বিষয়টার সঙ্গে সি. ই. এস. সি.-র লাইসেন্স বাতিল করা হবে কি হবে না সেটা জড়িত নয়। অনেকগুলো প্রশ্ন এর সঙ্গে জড়িত আছে। দেবুকুমার বসু যে রিপোর্ট দিয়েছে এবং বাটলিবয় যে অডিট করেছে তার সঙ্গে আমার ব্যক্তিগত মতামত এক নাও হতে পারে। বিষয়টা হচ্ছে আমাদের সিক্সথ শিডিউলে যেটা আছে সেখানে একটা ক্লিয়ার প্রফিট প্রফিটটা ক্যাপিটাল বেসের উপর নির্ভর করে। যদি রিজনেবল রিটার্ন ক্লিয়ার প্রফিটের থেকে কমে তাহলে লাইসেন্সি টাকা পাবে, সেই রকম একটা ধারা আছে। এই রিজনেবল রিটার্ন কিভাবে সংগঠিত হবে সেই ব্যাপারে যে অ্যানালিসিস করা হয়েছে, সেই ব্যাপারে আমার মত আলাদা হতেই পারে। ঐ অ্যানালিসিস সম্বন্ধে আমার

বক্তব্য অন্য রকম।

(নয়েজ)

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** স্যার,' আপনি হাউসে সারকুলেট করার জন্য অনুমতি দিন।

**Mr. Speaker :** Mr. Sinha, I don't want to disturb the supplementary questions. But it is not relevant. It relates to the licence of the CESC only.

...(noise)...

Yes, Mr. Sen, you finish your reply.

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** বিষয়টা অ্যাকাউন্টের জটিলতার মধ্যে আছে। আমার চেয়ে যিনি অ্যাকাউন্টস ভালভাবে বোঝেন তার মত এক রকম হতে পারে, আমার মত অন্য রকম হতে পারে। আমি যেটা বলছি সেটা সঠিক নাও হতে পারে। আমার কাছে যতদূর সংবাদ আছে বিষয়টা আদালতের বিবেচনাধীন। আপনারা এখানে ইলেক্টেড হয়ে এসেছেন, আপনারা যদি রিপোর্ট চান এবং স্পিকার মহাশয় অনুমতি দেন তাহলে আমি রিপোর্ট পেশ করতে পারি। কলকাতার গ্রাহকরা ট্রান্সপেরেন্সি চান, আমিও ট্রান্সপেরেন্সি চাই, আই ওয়ান্ট ট্রান্সপারেন্সি ইন দি হোল থিং।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, এখানে ক্রেতাদের স্বার্থহানির বিষয়টা খুবই জড়িত। আমি সেইজন্য জিজ্ঞাসা করছি যে, সি. ই. এস. সি. ফুয়েল সারচার্জ বাড়িয়েছে। এই নিয়ে বসু কমিটি বা বিভিন্ন কমিটি নিয়ে বিতর্ক আছে এবং আপনার নির্দেশের ভিত্তিতে বাড়তি ফুয়েল সারচার্জ ফেরৎ নেবার দায়িত্ব এসেছিল। ফলে ক্রেতাদের স্বার্থ ওতপ্রোতভাবে জড়িত। আমাদের জিজ্ঞাস্য এবং গোটা পশ্চিমবাংলার মানুষের জিজ্ঞাস্য যে, সি. ই. এস. সি. সরকারের এক বিশেষ জায়গা থেকে সমর্থন পাচ্ছেন। যার ফলে আপনার বিদ্যুৎ দপ্তরের অলিখিত সমর্থনে প্রভাবিত হয়ে আজকে সি. ই. এস. সি. জন বিরোধী পদক্ষেপগুলি নিতে পারছে। এই আশঙ্কা গোটা পশ্চিমবাংলার মানুষ উপলব্ধি করছেন। এই আশঙ্কার কোনও বাস্তব ভিত্তি আছে কিনা এবং এই সম্পর্কে আপনার সঠিক বক্তব্য কি জানাবেন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আপনি যেটা বললেন যে বিশেষ জায়গা থেকে প্রেসার বা চাপ আছে, এই রকম কোনও সংবাদ আমার কাছে নেই। তবে ক্রেতাদের স্বার্থ সুরক্ষিত করার জন্য আমাদের বর্তমানে আইন আছে এবং আইন পাল্টানো হচ্ছে। আপনারা

জানেন যে, রেগুলেটরি কমিটি আনার চেষ্টা করা হচ্ছে কেন্দ্রীয় স্তরে এবং রাজ্য স্তরে। সেটা অন্য ব্যাপার। আপাতত অ্যাক্টের মধ্যেই থাকতে হবে। আমি বারবার এখানে বলি যে, রাজ্য সরকারের বিদ্যুৎ দপ্তর ক্রেতাদের স্বার্থ সুরক্ষা করবার জন্য বদ্ধ পরিকর। আমি বলছি যে, ক্রেতাদের স্বার্থহানি করে কোনও কাজ হওয়া উচিত নয়। যারজন্য কিছুক্ষণ আগেই বললাম যে, ট্রান্সপারেন্সি দরকার। সমস্ত জিনিসটা ওপেন হওয়া দরকার, যাতে সাধারণ গ্রাহকরা বুঝতে পারে।

**বিদ্যুৎ উৎপাদনে ও সম্প্রসারণে ঋণ গ্রহণ**

*৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৪) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বিদ্যুৎ উৎপাদন ও সম্প্রসারণে বৈদেশিক ও দেশীয় আর্থিক প্রতিষ্ঠানগুলি থেকে সরকারের ঋণ গ্রহণের কোনও পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) যদি থাকে, তবে বিদ্যুতের জেলাভিত্তিক উন্নতি ও সম্প্রসারণের জন্য এ পর্যন্ত কত পরিমাণ ঋণ দেওয়া হয়েছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ, পঃ বঃ বিদ্যুৎ উন্নয়ন নিগম এবং দুর্গাপুর প্রোজেক্ট লিঃ এর বিদ্যুৎ উৎপাদন ও সম্প্রসারণের বিভিন্ন প্রকল্পের জন্য সরকার বৈদেশিক ও দেশীয় আর্থিক প্রতিষ্ঠানগুলি থেকে বিভিন্ন সময়ে ঋণ নিয়েছে এবং ভবিষ্যতেও প্রয়োজন ভিত্তিক ঋণ নেবে।

(খ) জাপানের ও. ই. সি. এফ. বিদ্যুৎ সঞ্চালন প্রকল্পের জন্য রাজ্য বিদ্যুৎ পর্ষদকে ৮৬১ কোটি টাকা ঋণ মঞ্জুর করেছে।

ডি-স্যাট এর মাধ্যমে যোগাযোগ ব্যবস্থার উন্নতি কল্পে পি. এফ. সি.-র মাধ্যমে ৩৬ কোটি টাকা বিশ্ব ব্যাঙ্কের ঋণ মঞ্জুর হয়েছে।

বোলপুর এলাকায় সঞ্চালন ও বন্টন ব্যবস্থার উন্নতির জন্য আর. ই. সি.-এর মাধ্যমে ১২ কোটি টাকা ও. ই. সি. এফ.-এর ঋণ পাওয়া গেছে।

পুরুলিয়া পাম্প স্টোরেজ থেকে উৎপাদিত বিদ্যুৎ সঞ্চালন প্রকল্পের জন্য পঃ বঃ রাজ্য বিদ্যুৎ পর্ষদ ২৯৪ কোটি টাকা ও. ই. সি. এফ.-এর ঋণ নিয়েছে। বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প থেকে উৎপাদিত বিদ্যুৎ সঞ্চালন প্রকল্পের জন্য পঃবঃ বিদ্যুৎ উন্নয়ন নিগম জাপানের ও. ই. সি. এফ. থেকে ২০৩

কোটি টাকা ঋণ নিয়েছে। বিভিন্ন জেলায় বন্টন ব্যবস্থার পরিকাঠামো তৈরি এবং উন্নয়নের জন্য W.B.C. এবং থেকে সরকার ঋণ নেওয়ার পরিকল্পনা করেছে। ইতিমধ্যেই ই. সি. ডব্লু. বি. আই. ডি. এফ. সি থেকে প্রায় ১০০ কোটি টাকা ঋণের ব্যবস্থা হয়েছে। আর. ই. সি. এবং পি. এফ.-সির সঙ্গে ঋণের ব্যাপারে আলোচনা চলছে।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী শ্যামাপ্রসাদ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার কাছে আমার প্রশ্ন হচ্ছে যে আপনি বলেছিলেন যে বিভিন্ন সময়ে আপনি বৈদেশিক এবং দেশীয় সংস্থা থেকে ঋণ নিয়েছেন এবং ভবিষ্যতে দরকার পড়লে আরও ঋণ নেবেন। আপনি জানবেন কি এই সমস্ত ঋণের শর্তাবলী কি কি?

**ডঃ শংকরকুমার সেন ঃ** বৈদেশিক ঋণ আমরা যেটা নিয়েছি সেটা হচ্ছে জাপানের ও. ই. সি. এফ থেকে। সেখানকার শর্ত হচ্ছে, ৩০ বছরে ঋণ শোধ করতে হবে এবং ইন্টারেস্ট হচ্ছে ১২ পারসেন্ট। এটা হচ্ছে আমাদের ট্রান্সমিশন এবং জেনারেশনের বেলায়। সংস্থা হচ্ছে আর. ই. সি., আর. ই. সি.'র শর্ত হচ্ছে ১৫.৫ শতাংশ সুদের হার, ১০ বছরে শোধ করতে হয়। আর আছে ডব্লু. বি. আই. ডি. এফ. সি, এখানেও ১০ বছরে শোধ করতে হয়, এক বছর পর থেকে। এক বছরের মোরেটোরিয়াম। সেখানেও ১৫ শতাংশ সুদের হার।

**শ্রী শ্যামদাস ব্যানার্জি ঃ** বিভিন্ন কাগজে দেখছি যে ১১ই এবং ১৩ই মে ভারত সরকার পোখরানে যে বোমা বিস্ফোরণ ঘটিয়েছেন তারই পরিপ্রেক্ষিতে বৈদেশিক সংস্থাগুলো বলছে যে তারা কোনও ঋণ দেবে না। এই ক্ষেত্রে আপনি যে সমস্ত প্রতিষ্ঠান বা প্রকল্পগুলো চালু করতে চলেছেন, যে প্রকল্পগুলো চালু হতে চলেছে, বৈদেশিক সংস্থাগুলো ঋণ না দিলে আপনার কোনও অসুবিধা হবে কি না?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** বোমা বিস্ফোরণের পরে আমরা কোনও ঋণের আবেদন করিনি। যেগুলো চালু হতে চলেছে বা যেগুলো চালু প্রকল্প তার কোনওটাতেই আমাদের কোনও অসুবিধা হচ্ছে না। এর মাঝে আমাদের দুটো সভা হয়ে গেছে ও. ই. সি. এফের সঙ্গে। ঋণ না পাওয়ার কোনও সম্ভাবনা সেখানে দেখতে পাওয়া যাচ্ছে না।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** আপনি বলেছেন যে প্রয়োজন হলে আপনি প্রয়োজন ভিত্তিক ঋণ আপনি নেবেন। আমার প্রশ্ন হচ্ছে যে গ্রামাঞ্চলে বিভিন্ন মৌজা আংশিকভাবে বিদ্যুতায়ন হয়েছে কি। শহরাঞ্চলে ও বিভিন্ন মিউনিসিপ্যালিটি বা কর্পোরেশনেও এরকম আংশিক বিদ্যুতায়ন হয়েছে কিন্তু কাগজে কলমে দেখানো আছে সম্পূর্ণ বিদ্যুতায়ন হয়ে

গেছে। আমার হীরাপুর বিধানসভা কেন্দ্রের কিছু মৌজা আসানসোল কর্পোরেশনের সাথে যুক্ত হয়েছে যেখানে আংশিক বিদ্যুতায়ন হয়েছে। ঋণ নিয়ে সেই টাকা দিয়ে, এক্ষেত্রে নতুন কোনও প্রকল্প স্থাপন করার কোনও চিন্তা-ভাবনা আপনার আছে কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমরা বিভিন্ন বৈদেশিক সংস্থার কাছ থেকে যে ঋণ নিই সেটা গ্রামীণ বৈদ্যুতিকরণের জন্য নয়। ওরা গ্রামীণ বৈদ্যুতিকরণের জন্য ঋণ দেয় না। ওরা দেয় জেনারেশনের জন্য, ট্রান্সমিশনের জন্য এবং ডিস্ট্রিবিউশনের ইনফ্রাস্ট্রকচার অর্থাৎ ৩৩ কে. ভি. সাব-স্টেশনের জন্য ওরা গ্রামীণ বৈদ্যুতিকরণের জন্য কোনও ঋণ দেয় না। গ্রামীণ বৈদ্যুতিকরণের একাংশ ডব্লু. বি. আই. ডি. এফ. সি.-র কাছ থেকে টাকা ঋণ পেয়েছি। আর সত্যিকারের গ্রামীণ এলাকায় বাড়িতে বাড়িতে বিদ্যুৎ দেওয়ার জন্য ঋণ পাওয়া যায়নি। তাদের ধারণা আমরা যে বিদ্যুৎ চার্জ করি ট্যারিফ সেটা খুব কম, সেটা ওরা সাপোর্ট করছে না। তাই গ্রামীণ বৈদ্যুতিকরণের জন্য বিদেশি সংস্থা বা দেশি সংস্থাই বলুন এদের কাছ থেকে কোনও ঋণ পাইনি। ডব্লু. বি. আই. ডি. এফ. সি. কাছ থেকে কিছু অর্থ পেয়েছি মাস খানেক আগে, তবে নির্বাচনের জন্য কাজ শুরু করতে পারিনি। তার কাজ এবার শুরু করছি। বিভিন্ন মৌজা শ্যালো টিউবওয়েলের কানেকশন বা ব্যাকলগ আছে, সেই সমস্ত কানেকশন আর রিভাইটা-লাইজেশনের জন্য সামান্য কিছু টাকা পেয়েছি।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** আপনি এ ব্যাপারে কোনও চিন্তা-ভাবনা করছেন কি? এখানে বিভিন্ন এলাকার এবং বিরোধী পক্ষে যারা বসে আছেন তাদের প্রত্যেকের এলাকায় কিন্তু বিদ্যুতের অভাব আছে। আপনি যদি এ ব্যাপারে চিন্তা-ভাবনা না করেন তাহলে পশ্চিমবঙ্গের অবস্থা আরও খারাপ হয়ে যাবে।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমি মাননীয় সদস্যর সঙ্গে এক মত। সব মানুষের কাছে যতক্ষণ না বিদ্যুৎ নিয়ে যেতে পারছি ততক্ষণ কোনও ফল হবে না বিদ্যুৎ উৎপাদন করে। টাকার ব্যাপারে আমরা চেষ্টা করছি পাওয়ার ফাইনান্স কর্পোরেশন, রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন কর্পোরেশন এই দুটি ভারতীয় সংস্থা এদের সাথে আলোচনা চলছে, আমি এ ব্যাপারে আশাবাদী। কিন্তু টাকা যা লাগবে সেটা খুব সামান্য টাকা নয়। সিস্টেম ইম্প্রুভমেন্ট অর্থাৎ ৩৩ কে. ভি. সাব-স্টেশনের মাধ্যমে ৮০ শতাংশ বাড়িতে যদি বিদ্যুৎ দিতে হয় তাহলে ১,২৫০ কোটি টাকা লাগবে। সেই টাকা কোথা থেকে পাওয়া যাবে জানি না, কিন্তু আমাদের চেষ্টা আছে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** স্যার, বক্রেশ্বর নিয়ে একটা পরিহাস ছিল, ব্যঙ্গ ছিল। আপনি বলেছেন বক্রেশ্বর থেকে উৎপাদন হয়েছে। আমার প্রশ্ন বক্রেশ্বর বিদ্যুৎ প্রকল্প থেকে কতটা উৎপাদন হয়েছে এই সময়ের মধ্যে? এই বিদ্যুৎ তৈরির ব্যাপারে যারা ব্যঙ্গ

করেছিলেন তাদেরকেও জবাব দেওয়া যাবে। পশ্চিমবাংলা একটা প্রকল্প তৈরি করছে এবং সেই প্রকল্পে দিল্লিকে বিদ্যুৎ দিতে হবে। দিল্লির মন্ত্রীরা মাননীয় মন্ত্রী শঙ্কর সেনকে রিকোয়েস্ট করেছেন এবং সারা ভারতবর্ষের এতগুলি রাজ্যও পশ্চিমবঙ্গের দিকে তাকিয়ে আছে। রক্ত দিয়ে যে বক্রেশ্বর তৈরি হল সেখানে কতটা উৎপাদন হয়েছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমার মনে হয় যে বক্রেশ্বরের ব্যাপার নিয়ে আপনার সঙ্গে একটা ভুল বোঝাবুঝি হয়েছে। বক্রেশ্বর থেকে এখনও উৎপাদন শুরু হয়নি। আগামী বছরের মাঝামাঝি সময়ে উৎপাদন শুরু হবে এবং সেই হিসাবে কাজ শুরু হবে। চেষ্টা করছি আগামী বছরে ৫-টার মধ্যে ১-টা ইউনিট আমরা সিনক্রোনাইজ করতে পারব এবং ব্যবসায়ীক ভিত্তিতে সেপ্টেম্বর অক্টোবর, নভেম্বর মাসের মধ্যে আমরা বিদ্যুৎ উৎপাদন করতে পারব।

কতগুলো ধাপ আছে। একটা হচ্ছে, মেশিন সিনক্রোনাইজ করার পর তিন মাস ধরে টেস্ট হয়। সেই টেস্টের পর ব্যবসায়িক ভাবে উৎপাদন করা হয়। এটা নভেম্বর ১৯৯৩ নাগদ হবে।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** দিল্লিকে বিদ্যুৎ দিলেন কিসের ভিত্তিতে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** মাননীয় সদস্যর জানা দরকার যে, দিল্লি অথবা উত্তরপ্রদেশ বা ঐ অঞ্চলও নর্দান রিজিওনাল ইলেক্ট্রিসিটি বোর্ডের আন্ডারে। আর, আমাদের এদিকের চারটে রাজ্য ইস্টার্ন রিজিওনাল ইলেক্ট্রিসিটি বোর্ডের আন্ডারে। আমাদের বিদ্যুৎ উৎপাদনের ক্ষমতা কেন্দ্রীয় সংস্থা, ফারাক্কা, কাহালগাঁও, তালচের, ইত্যাদির উৎপাদনের বেশি। সেই জন্য পাওয়ার গেছিল ইস্টার্ন রিজিওন থেকে নর্দান রিজিওনে। তবে ওয়েস্ট বেঙ্গল থেকে কত পাওয়ার গিয়েছিল তা বলতে পারব না। এটা কন্ট্রোল করে গল্ফ ক্লাবের পাশে যে ইস্টার্ন রিজিওন বোর্ড আছে তারা । তবে আমার মনে হয়, খবরের কাগজে এ ব্যাপারে একটু অতিশয়োক্তি করা হয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি যে প্রশ্ন করব তা মনে হয় হাউসের সব বিধায়কেরই জিজ্ঞাস্য। গ্রামীণ বৈদ্যুতিকরণের ব্যাপারে প্রত্যেকটা কেন্দ্রের বিধায়কের কাছে জনসাধারণের একটা প্রত্যাশা বা চাহিদা থাকে। কিন্তু বর্তমানে গ্রামীণ বৈদ্যুতিকরণের ক্ষেত্রে যতটুকু ব্যবস্থা রাজ্য সরকারের আছে তা বাস্তবায়িত করার জন্য সংশ্লিষ্ট বিধায়কদের সাজেস্ট করার কোনও ভূমিকা নেই। আমি জানতে চাই জনপ্রতিনিধি হিসাবে গ্রামীণ বৈদ্যুতিকরণের ক্ষেত্রে স্থানীয় বিধায়কদের বক্তব্য গুরুত্ব পাবে কিনা? আর, বর্তমানে এ ব্যাপারে কি ব্যবস্থা রয়েছে?

***ডঃ শঙ্করকুমার সেনঃ*** *প্রত্যেকটা জেলাতে ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি আছে। এই ডি. পি. সি. গুলো স্থির করে যে, তাকে যে টাকা দেওয়া হয়েছে তা দিয়ে কোথায় কোথায়* কিভাবে কানেকশন দেওয়া হবে। সেখানে বিধায়কদের কতটা মর্যাদা দেওয়া হয় সেটা আমার ধারণা নেই। ডি. পি. সি. যেভাবে বলে সেইভাবে কাজ হয়।

**শ্রী রবীন্দ্র ঘোষঃ** বিদ্যুতের জেলা ভিত্তিক উন্নয়নের জন্য যে ঋণ দেওয়া হয় তা কোন জেলাকে কত দেওয়া হয়েছে? হাওড়া জেলাকেই বা কত দেওয়া হয়েছে?

**ডঃ শঙ্করকুমার সেনঃ** আমি দুঃখিত যে, মূল প্রশ্নের সঙ্গে এই প্রশ্নের কোনও সরাসরি যোগ না থাকার জন্য ঐ পরিসংখ্যানটা আমার কাছে এখন নেই। আপনি যদি পরে লিখিতভাবে এই প্রশ্ন করেন আমি আপনাকে জানিয়ে দেব।

**শ্রী অশোককুমার দেবঃ** পূজালী তাপ-বিদ্যুৎ কেন্দ্রে জন্য কত বৈদেশিক এবং দেশীয় ঋণ দেওয়া হয়েছে এবং টার্ম অ্যাণ্ড কণ্ডিশনটা কি ছিল?

**ডঃ শংকরকুমার সেনঃ** আপনি যে প্রশ্নটা করেছেন তার সাথে এই প্রশ্নের কোনও কানেকশন নেই। পরে প্রশ্ন করলে আমি উত্তর দিয়ে দেব।

**শ্রী প্রত্যূষ মুখার্জিঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আমি এস. ই. বি. সোর্সে একটা খবর পেয়েছি যে বর্তমানে হাওড়া জেলার ডিস্ট্রিবিউশন সিস্টেম যা আছে তাতে হাওড়ার মতো একটা ইণ্ডাস্ট্রিয়াল ডিস্ট্রিক্টের যে চাহিদা সেটা পুরোপুরি সরবরাহ করা যাচ্ছে না। তার কারণ ডিস্ট্রিবিউশন সিস্টেম স্যাচুরেটেড পয়েন্ট চলে গেছে। যা রিসিভিং ক্যাপাসিটি আছে তাতে অতিরিক্ত সরবরাহ করতে পারছে না। এখন এটা গোটা জেলার পক্ষে বিপর্যয়ের সৃষ্টি করেছে। এই বিষয়টা আপনি জানেন কি না? যদি জেনে থাকেন তাহলে বর্তমান বিপর্যস্ত পরিস্থিতির সমাধান করার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**ডঃ শংকরকুমার সেনঃ** এই বিষয়টা নিশ্চয়ই আমি জানি। এটা হাওড়ার একটা বড় প্রবলেম। তবে এখানে দুটো সাব-স্টেশন তৈরি হচ্ছে। একটা কোণা, আরেকটা হল জঙ্গলপুর। কোণা ও জঙ্গলপুরের কাজ চলছে। আর চণ্ডীতলায় কিছু জমি পেয়েছি। চণ্ডীতলায় ১৩২ কে. ভি.-র কাজ শুরু হবে। এটা জাপানী ঋণের মধ্যে আছে। সামনের জানুয়ারিতে এখানে কাজ শুরু হবে। রিষড়ায় সাব-স্টেশন আছে, কিন্তু সেখান থেকে আর লাইন টানা যাচ্ছে না। চণ্ডীতলায় স্বল্পমেয়াদি ৫০০ মিটারের লাইন টানা শুরু হচ্ছে। এতে এখানকার অধিবাসীদের ১০০ পারসেন্ট স্বস্তি হবে বলছি না, তবে কিছুটা স্বস্তি হবে।

**Shifting of the Courts**

*6. (Admitted question No. *483) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Judicial Department be pleased to state—

(a) whether it is a fact that the Courts of Kharagpur Sub-Division are still functioning from Midnapore despite the fact that Kharagpur Sub-Division was created on 1.1.1966 and the concurrence of the Hon'ble High Court to the proposal of the State Government in regard to construction of temporary court-room at Malancha Super Market in Kharagpur was received in July 1997 ;

(b) if so, the reason(s) for the delay in shifting the Courts to Kharagpur ; and

(c) the steps taken by the Government so far to temporarily house the Court in Super Market Complex at Kharagpur ?

**Shri Nisith Adhikary :**

(a) Yes.

(b) Necessary infrastructures for starting the courts are not yet ready.

(c) Govt. has already approved the proposal for temporarily housing the Courts of Kharagpur Sub-Division in the Super Market Complex Malancha Road, Kharagpur, steps have also been taken to make the Super Market Complex fit for housing the Courts. Meanwhile L & L.R. Deptt. of this Govt. has been moved for allotment of a suitable land for construction of permanent Court Building and Quarters of the Judicial Officers.

[11-50 — 12-00 noon]

**Shri Gyan Singh Sohanpal :** Sir, Kharagpur Sub-division was

created in January, 96 and the concurrence of the High Court for shifting the Court to Kharagpur was communicated to the government in July, 97. The Hon'ble minister has stated the reason for dealy in shifting the court to Kharagpur and the reason is necessary infrastructures for starting the court are not yet ready. Sir, my supplementary is will the Hon'ble Minister be pleased to state (a) the physical progress so far attained in the matters of completion of the necessary infrastructures and (b) as to when the necessary infrastructure will be ready for the courts to function at Kharagpur ?

**Shri Nisith Adhikary :** First of all, the Hon'ble Member will kindly appreciate that the decision of the Government is implemented by the courts authority. In fact, the district judge was approached from time to time, and I can only say that the Government has accorded sanction of the house rent of the premises of the temporary accommodation of the newly created court complex of the Kharagpur Sub-division at Kharagpur Super Market Building Complex at Malancha Road at the rate of Rs. 17,990 per month on 9.9.97. Thereafter the approval of the department was given to temporarily house the court at Malancha Road building and the district judge of the Midnapore has been informed accordingly vide letter No. 16443-J dated 12/12/97. So the district judge is to take the proper and appropriate action, but, possibly the infrastructure is not yet complete.

At the present moment, however, another impediment is there, i.e., when the High Court accorded sanction, the High Court clearly stated before the shifting, the land of the permanent court in Kharagpur should be earmarked. The land has been earmarked by the District Magistrate but the L & LR Deptt. has not yet accorded sanction. So I can only say that we are trying our best, and I am sure it will be completed shortly.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, whether the Government has in mind any tentative date as to when the court will start functioning at

Kharagpur ?

**Shri Nisith Adhikary :** In fact, the decision was taken by the Govt. but the implementation will be made by the district judge, and you will appreciated that we cannot force the district judge to implement the decision of the govt. within a particular period. However, we have approached the district judge through the Hon'ble High Court, and I expect it will open shortly. But I can't give you a date just now.

## Progress in Power Plants

*9. (Admitted question No. *465) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state—

> the progress achieved in the following Power Plants in the State : (i) Bakreshwar, (ii) Balagarh and (iii) Sagardighi.

**Dr. Shankar Kumar Sen :**

এই রাজ্যের তিনটি বিদ্যুৎ প্রকল্পগুলির অগ্রগতির হিসাব বিস্তারিতভাবে দেওয়া হল—

১। (ক) বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র—১, ২, ও ৩নং ইউনিট।

প্রথম ২টি ইউনিটের বয়লার, টারবাইন ও অন্যান্য যন্ত্রসামগ্রী তৈয়ারি, সংস্থাপন ও নির্মাণ কাজ নির্ধারিত সময়ের ভিত্তিতে চলছে।

তৃতীয় ইউনিটের ও কাজের অগ্রগতি নির্ধারিত সময়ের ভিত্তিতেই চলছে।

বক্রেশ্বর নদীর উপর বাঁধ ও জলাধার নির্মাণের কাজ চলছে। বক্রেশ্বরের বিদ্যুৎ সঞ্চালন ব্যবস্থার কাজও চলছে।

খ) বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র ৪ ও ৫ নং ইউনিট।

এই দুইটি ইউনিটের জন্য এখনও পর্যন্ত সি. ই.-র আর্থকারিগরি ছাড়পত্র পাওয়া যায়নি। এই ছাড়পত্রের জন্য অপেক্ষা চলছে।

২। বলাগড় তাপবিদ্যুৎ কেন্দ্র—

এই প্রকল্পের জন্য অর্থ সংগ্রহের ব্যবস্থা এখনও চূড়ান্ত আলোচনার স্তরে আছে।

৩। সাগরদীঘি তাপবিদ্যুৎ কেন্দ্র—

উক্ত প্রকল্পের প্রথম পর্যায়ের (২×৫০০) মেগাওয়াট ক্ষমতাযুক্ত দুটি ইউনিটের জন্য আর্থকারিগরি ছাড়পত্র দেওয়ার ব্যাপারে কেন্দ্রীয় ইলেক্ট্রিসিটি অথরিটি (সি. ই. এ.)-র নিকট ডি. পি. আর. জমা দেওয়া হয়েছে এবং কয়লা যোগানের ব্যাপারে আলোচনা চলছে।

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে বক্রেশ্বর নিয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের পার্টি যে রক্ত দিয়ে গড়বো মোরা বক্রেশ্বর ১৯৮২ সাল থেকে লিখছেন সেই বক্রেশ্বরের সামান্যতম বিদ্যুৎ কবে নাগাদ উৎপাদন হতে পারে?! উনি বলেছেন, নির্ধারিত সময়ের ভিত্তিতে কাজ চলেছে। আমি জানতে চাই, এই রক্ত নেবার পর নির্ধারিত সময় কবে অর্থাৎ কোন সালে বক্রেশ্বরের কাজ সম্পূর্ণ করে অ্যাট্ লিস্ট প্রথম দুটি ইউনিট চালু করতে পারবেন, স্পেসিফিক টারগেট ডেট অফ কমপ্লিশন কবে নাগাদ? ১ নম্বর এবং ২ নম্বর ইউনিট কমপ্লিট হয়ে কবে বিদ্যুৎ উৎপাদন করবে?

**ডঃ শঙ্করকুমার সেনঃ** বক্রেশ্বরের ১ নম্বর ইউনিটের তার বিভিন্ন হিসাব আমি দিতে পারি। ১ নম্বর ইউনিটের কাজকে অনেকগুলি ভাগে ভাগ করা আছে। ১ নম্বরের যে যন্ত্রগুলি ছিল তার কতটা তৈরি হয়েছে—৯৫ শতাংশ তৈরি হয়ে গেছে। টারবাইন ১০০ শতাংশ তৈরি হয়ে গেছে। অক্জিলিয়ারি ইক্যুইপমেন্টস ৯৫ শতাংশ তৈরি হয়ে গেছে। নির্মাণ কার্য—১ নম্বর ইউনিটের ৭৫ শতাংশ, ২ নম্বর ইউনিটের ৫০ শতাংশ, বয়লার ১ নম্বর ইউনিটের ৪০ শতাংশ, ২ নম্বর ইউনিটের ১০ শতাংশ এবং আগামী জুন মাসে প্রথম ইউনিট সিংক্রোনাইজ করা হবে অর্থাৎ যে ট্রান্সমিশন লাইন তাতে সিংক্রোনাইজ করা হবে। ২ মাস চালিয়ে দেখা হয়। তারপর সেপ্টেম্বর-অক্টোবর মাস নাগাদ কমার্শিয়াল প্রোডাকশন শুরু হবে ১৯৯৯ সালে। এখন পর্যন্ত এই যে তথ্য এর থেকে বিচ্যুতি হওয়ার সম্ভাবনা দেখছি না।

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের উত্তর থেকে বুঝতে পারলাম যে ১৯৯৯ সালের সেপ্টেম্বর মাস নাগাদ বক্রেশ্বরের প্রথম ইউনিট চালু হতে পারে। আর দ্বিতীয় ইউনিট তার ৬ মাস পরে চালু হতে পারে অর্থাৎ তার মানে ২ হাজার সাল থেকে। আর ২ হাজার সালের শেষের দিকে ৩ ইউনিট চালু হবে। আর ৪। ৫ নম্বর ইউনিট লোনের টাইআপ এখনোও কিছু ঠিক হয়নি। আমি জিজ্ঞাসা করছি, বলাগড়ের ক্ষেত্রে আপনি বলেছেন, অর্থ সংগ্রহের ব্যবস্থা চূড়ান্ত আলোচনান্তরে আছে। সি. ই. এম. সি সম্পর্কে আপনার নিজেরই অনেক অভিযোগ আছে। ওরা জোর করে ফুয়েল সারচার্জ বাড়িয়েছে বলে আপনি অনেক অভিযোগ করেছেন। আপনি কি অবগত আছেন, জর্জ কুলারিজ, কনসালট্যান্ট, ওয়ার্ল্ড পাওয়ার অ্যাডভাইজার, হংকং, তারা একটা চিঠি

লিখেছিলেন—বলাগড় পাওয়ার পারচেজ এগ্রিমেন্ট সম্পর্কে যে সি. ই. এস. সি প্ল্যান্ট লোড ফ্যাক্টর মিনিমাম দেখিয়ে পাওয়ার পারচেজ আলাদাভাবে করে তাদের থেকে সি. ই. এস. সি পাওয়ার কিনবে এমন একটি এগ্রিমেন্ট করছে যাতে বিদ্যুতের দাম অনেক বেশি বেড়ে যাবে। এই ব্যাপারে আপনি কি জেনেছেন পাওয়ার পারচেজ এগ্রিমেন্ট কি ফাইনাল হয়েছে? এই নিয়ে বিদেশি এক্সপার্টরা বলেছে, সি. ই. এস. সি. অন্যায়ভাবে গোয়েঙ্কা—পাওয়ার পারচেজ এগ্রিমেন্ট করে পি. এল. এফ কম দেখিয়ে বেশি চাপ কনজিউমারদের উপর দেবেন। এই ব্যাপারে আপনার মতামত কি এবং এটা চূড়ান্ত হয়েছে কি না?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আপনি যে ভদ্রলোকের নাম বলবেন আমি তার চিঠি পেয়েছি, যদিও অ্যানোনিমাস তবে তথ্য সমৃদ্ধি চিঠি। বলাগড় ডায়াবেল হবে কিনা সেটা নির্ভর করে সি. ই. এস. সি.র গ্রোথ অফ ডিমাণ্ডের উপরে।

৬৮.৫ পারসেন্ট পি. এল. এফ. এই নর্মাটিভটা হিসাব করা হয় যে কোনও পাওয়ার স্টেশনের ক্ষেত্রে। ভারত সরকারের যে ডিরেক্টিভ তাতে ৬৮.৫ পারসেন্ট পি. এল. এফ. এটা আছে। এখনও পর্যন্ত বলাগড়ের পাওয়ার পারচেস এগ্রিমেন্ট উইথ সি. ই. এস. সি.—একটা হয়েছিল যখন রোলস রয়েস ছিল। সেটা পরিবর্তন করার পর এখনও আসেনি। রোলস রয়েস চলে গিয়েছে, সিমেন্স এসেছে, এখনও পর্যন্ত কোনও ফাইনালটাই আপ হয়নি। আমাদের কাছে যে তথ্য সি. ই. এস. সি. দিয়েছে তাতে আমরা জানি না যে ফিনান্সিয়াল টাই আপ কোন পর্যায়ে আছে।

**শ্রী সৌগত রায় ঃ** একটা তো হয়েছিল।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** একটা হয়েছিল রোলস রয়েসের সঙ্গে। তারপর আমরা কিছু প্রশ্ন তুলেছিলাম। রাজ্য সরকারকে বাদ দিয়ে ওদের বোর্ড করেছিলেন। আমরা জানতে পেয়ে সেটা বন্ধ করেছিলাম এবং আমরা কিছু প্রশ্ন তুলেছিলাম। তারপর রোলস রয়েস চলে যায়, সিমেন্স আসে, তারপর আর তথ্য আসেনি।

[12-00 — 12-10 p.m.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received three notices of Adjournment motion. The first one is from Shri Atish Chandra Sinha, Shri Abdul Mannan and Shri Suniti Chattaraj on the subject of violence in the state during and after the recent Panchayat Election. The second

one is from Shri Saugata Roy on the subject of alleged deterioration of Law and Order situation in the State and the last one is from Shri Deba Prasad Sarkar on the subject of alleged pre and post poll violence in the State.

The first Motion being in order, I give my consent to it.

Now I call upon Shri Atish Chandra Sinha to ask for the leave of the House to move his adjournment Motion.

**Shri Atish Chandra Sinha :** Sir, I beg to take leave of the House to move this Adjournment Motion.

**Mr. Speaker :** I would request the Hon'ble Members who are in favour of granting leave to rise in their seats.

...(at this time all Congress (I) Members stood in their seats)...

**Mr. Speaker :** I find that more than 30 Members have risen in support of the leave. As such, the leave is granted.

The Adjournment Motion will be taken up for discussion at 2 p.m. and discussion will continue for two hours. If any Member wants vote the Motion that also have to be put before expiry of two hours. Under rule 65 of the Rules of Procedure an Conduct of Business in the West Bengal Legislative Assembly no question can be put at the end of the two hours debate. The time limit for every member is 15 minutes. Any Member wants to speak will have to conclude his speech within 15 minutes. It is to be understood clearly.

Now, I would ask Shri Deba Prasad Sarkar to read his adjournment motion. I have not allowed it.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ের

উপর আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

সদস্য অনুষ্ঠিত পঞ্চায়েত নির্বাচনকে কেন্দ্র করে রাজ্যে সমাজ বিরোধীদের দৌরাত্ম ও সন্ত্রাস রাজ্যের আইন-শৃঙ্খলা পরিস্থিতিকে যে ভাবে বিপন্ন করে তুলেছে তা খুবই উদ্বেগ জনক। সমগ্র রাজ্য আজ সমাজ বিরোধীদের কবলে। মূলত সন্ত্রাসকে হাতিয়ার করে গরিষ্ঠ শাসক দল এবার এই রাজ্যে পঞ্চায়েত ভোট পর্ব পরিচালনা করেছে। বিরোধী প্রার্থীদের নমিনেশন প্রত্যাহার করার জন্য মারধোর এবং খুন সন্ত্রাস চালিয়েছে। ভোট গ্রহণ ও ভোট গণনার সময় ন্যূনতম পুলিশি নিরাপত্তার ব্যবস্থা ছিল না। ভোটের আগে শুরু করা এই সন্ত্রাস ভোটের পর আরও মাত্রাতিরিক্ত ভাবে বৃদ্ধি পেয়েছে যার নৃশংস বলি কেবল বিরোধী দলের নেতা কর্মীরাই হচ্ছেন না এমনকি শাসক গোষ্ঠীর শরিক দলগুলিও রেহাই পাচ্ছেন না। পঞ্চায়েত নির্বাচনের আগে এবং পরে রাজ্যের বিভিন্ন জেলায়, বিশেষ করে দক্ষিণ চব্বিশ পরগনা, নদীয়া এবং মুর্শিদাবাদ জেলায় আমাদের দলের সংগঠনের উপর গরিষ্ঠ শাসক দলের আক্রমণ সন্ত্রাস ও হত্যাকান্ডের ঘটনা ভয়াবহ মাত্রায় বৃদ্ধি পেয়েছে। একজন নদীয়ায় আমাদের দলের জেলা কমিটির সদস্য ও জনপ্রিয় শিক্ষক আবদুল ওদুদ এবং আর একজন দক্ষিণ চব্বিশ পরগনায় নৈপীঠে দলের দীর্ঘ দিনের প্রবীণ সমর্থক বিপিন হালদার খুন হয়েছে। রাজ্যের আইন-শৃঙ্খলা পরিস্থিতির উন্নতি, নাগরিকদের জীবন ও সম্পত্তির নিরাপত্তা এবং সর্বত্র অপরাধ দমনে দুর্বৃত্তদের বিরুদ্ধে কঠোর শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের জন্য পুলিশ প্রশাসনকে পক্ষপাত মুক্ত হতে এবং নিরপেক্ষ ভূমিকা পালন করতে দাবি জানাচ্ছি।

## Calling Attention

**Mr. Speaker :** Today, I have received seven notices of Calling Attention on the following subjects, namely :

| Subject | | Member(s) |
|---|---|---|
| i) Alleged assault on M.L.A. Shri Abu Sufian Sarkar on 31.5.98 | : | Shri Gopal Krishna Dey |
| ii) Reported economic sanction and its consequences on different projects under foreign aids in the State | : | Shri Nirmal Ghosh, Shri Ashok Kumar Deb, Shri Ramjanam Manjhi & Shri Shyamadas Banerjee |
| iii) Reported boat capsize in river Matla at Canning in South 24-Parganas on 8.6.98 | : | Shri Sanjib Kumar Das |

| | | |
|---|---|---|
| iv) Alleged post Panchayat Poll violence in the State | : | Shri Sultan Ahmed |
| v) Proposal of State Government on various Rail Porjects in the State | : | Shri Jyoti Krishna Chattopadhyay |
| vi) Alleged atrocities at Naratha, Lakshmibari etc. under Pingla Police Station in Midnapore district | : | Shri Rampada Samanta |
| vii) Alleged atrocities in various districts of West Bengal | : | Shri Purnendu Sengupta |

I have selected the notice of Shri Nirmal Ghosh, Shri Ashok Kumar Deb, Shri Ramjanam Manjhi and Shri Shyamadas Banerjee on the subject of reported economic sanction and its consequences on different projects under foreign aids in the State.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be made on 24th June, 1998.

## PRESENTATION OF REPORT

### Presentation of the Second Report of the Subject Committee on Labour, 1997-98

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to present the Second Report of the Subject Committee on Labour, 1997-98 on Pre-voting Budget Scrutiny.

## LAYING OF REPORT

### Annual Report of the West Bengal Power Development Corporation Limited for the year 1996-97

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to lay the Annual Report of the West Bengal Power Development Corporation Limited for

the year 1996-97.

**Annual Report and Statement of Accounts of the Basumati Corporation Limited (1st April '90—30th March '91)**

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to lay Annual Report and Statement of Accounts of the Basumati Corporation Limited (1st April '90—30th March '91).

## POINT OF PRIVILEGE

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা পয়েন্ট অব প্রিভিলেজ আছে। আমি গত ১২ তারিখে আপনাকে বলেছিলাম। আমি যখন বিধানসভায় ঢুকছিলাম উত্তর দিকের গেট দিয়ে তখন ১০টা ৪০ মিনিট, আমার ট্যাক্সিকে পুলিশ গেটে আটকে দেয়। আমি এম. এল. এ. হিসাবে পরিচয় দেওয়া সত্ত্বেও আমার সঙ্গে রুক্ষ ব্যবহার করা হয়েছিল এবং বলা হয়েছিল যে সি. এম. আসছেন, সি. এম.-এর কনভয় আসছে এখন কোনও ট্যাক্সি বা এম. এল. এ. ঢুকতে পারবে না। তা সত্ত্বেও আমি জোর করে ঢুকেছিলাম এবং আমি সেখানে অপেক্ষা করে দেখেছি যে সি. এম. ১০ মিনিট পরে ঢুকেছিলেন। কিন্তু আমাকে ১০ মিনিট আগে আটকে দেওয়া হয়েছিল। আমি এই বিষয়ে আপনার রুলিং চাই। এই বিধানসভার ভিতরে ঢোকা এবং বাইরে যাবার ব্যাপারে সমস্ত সদস্যদের সমান অধিকার। সেখানে মন্ত্রী বা এম. এল. এ.-কে আলাদা করার অধিকার থাকতে পারে না। এই সম্পর্কে আপনি রুলিং দেবেন। আমাদের ঢোকা এবং বাইরে যাবার ব্যাপারে এই ভাবে পুলিশ বাধার সৃষ্টি যাতে না করতে পারে।

## RULING FROM CHAIR

[12-10 — 12-20 p.m.]

**Mr. Speaker :** All members have equal rights to enter or leave the Assembly premises. There is no obstruction, no obstacle. But certain times there are processions, there are demonstrations or there are security arrangements for V.I.Ps. Certain restrictions are imposed at certain times. But, generally all members have equal rights and equal facilities of free movement and access to the premises. I have given instruction to the security personnel of the Assembly to see that no member is debarred from entering or leaving the Assembly premises henceforth.

## LAYING OF REPORTS

### Second Report of the West Bengal Commission for Women (August 1993 to June 1994)

***Shri Biswanath Choudhuri*** : Sir, I beg to lay the Second Report of the West Bengal Commission for Women (August 1993—June 1994).

## MENTION CASES

**শ্রী তাপস ব্যানার্জি :** মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি পুরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, আসানসোল একটি বিরাট শহর। এখান থেকে রাজ্য সরকারের বছরে প্রায় ৬০০ কোটি টাকার সেস আদায় হয়, অথচ রাজ্য সরকার কিছুই দেয় না। এখানকার রাস্তাঘাট দীর্ঘদিন ধরে খারাপ হয়ে রয়েছে, পয়ঃপ্রণালী সব খারাপ, গত ২০ বছরে এখানে কোনও স্কুল হয়নি, কোনও স্কুলের আপগ্রেডেশন হয়নি। শহরে পানীয় জলের যা অবস্থা চলছে তাতে কোথাও পানীয় জল পাওয়া যাচ্ছে না। শহরে লো ভোল্টেজের ফলে বিদ্যুৎও ঠিকমতো পাওয়া যাচ্ছে না। সমস্ত শহরটাই লো ভোল্টেজের আওতায় চলে গেছে। এই অবস্থার মধ্যে আট মাস আগে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডকে দিয়ে—যেটা রাজ্য সরকারেরই একটি সংস্থা—সেখানে হোল্ডিং-এর ভ্যালুয়েশন করানো হয়েছে এবং আপনি শুনলে অবাক হয়ে যাবেন, যার ট্যাক্স ছিল কোয়ার্টারলি ৮০ টাকা তার ট্যাক্স দাঁড়িয়েছে ৫৮০ টাকা। অর্থাৎ সেখানে হোল্ডিং পিছু পাঁচ-দশ পনেরো গুণ ট্যাক্স বাড়ানো হয়েছে। যেখানে পুরসভা মানুষের প্রাপ্য সুযোগ-সুবিধা দিতে পারছে না সেখানে যদি এইভাবে ট্যাক্স চাপানো হয় তাহলে মানুষ সেটা বইতে পারবে না। সেখানে অমানুষিক দৃষ্টিভঙ্গিতে ট্যাক্স চাপান হয়েছে। সেখানে একটি সরকারি স্কুল, যার ট্যাক্স ছিল বছরে ১০০ টাকা, তার ট্যাক্স বাড়িয়ে ৫০০ টাকা করা হয়েছে। এর প্রতিকারকল্পে আমি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং আপনার কাছে ঐ এলাকার একটি মাস পিটিশন পেশ করছি। গত ৯.৬.১৯৯৮ তারিখে রাত্রি আন্দাজ ১১টার সময় তৃণমূল কংগ্রেসের নেতা অশোক সোমের নেতৃত্বে ৩০-৪০ জন সমাজবিরোধী ঐ এলাকার বেচারাম মণ্ডলের বাড়িতে আগুন লাগায় এবং বাড়িঘরসহ ১৩০ মন ধান পুড়িয়ে ধ্বংস করে দেওয়া হয়। সেখানে মধুসূদন কাজী বলে একজনের চোখ তারা নষ্ট করে দেয়। ঐ ঘটনার বিষয়ে মাস্টার অভিরাম মণ্ডল তিনজনকে নিয়ে থানায় অভিযোগ জানাতে গেলে উল্টে অভিরাম মণ্ডলকে থানার লক-আপে পুরে দেওয়া হয়। অর্থাৎ ঐ থানার অফিসার যিনি তিনি তৃণমূল

কংগ্রেসকে সাহায্য করছেন। তারফলে ঐ এলাকার হাজার হাজার মানুষ থানার বিরুদ্ধে বিক্ষোভ দেখাচ্ছেন এবং অচিরে তারা রাস্তা অবরোধ এবং থানা ঘেরাও করবেন। তারজন্য একটি মাস পিটিশন আপনার কাছে পেশ করছি এবং যাতে ঐ ব্যাপারে যথাযথ তদন্ত হয় এবং তৃণমূল কংগ্রেসের সমাজবিরোধীরা যাতে গ্রেপ্তার হয় তারজন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি ফলতা বিধানসভার একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় ইরিগেশন মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি। ফলতা বিধানসভার অন্তর্গত কাটাখালি খালের গোপালপুর হাটের কাছে একটা ব্রিজ আছে। এই ব্রিজ দিয়ে হাজার হাজার মানুষ চলাচল করে। এই ব্রিজ আজকে মৃত্যু ফাঁদে পরিণত হয়েছে। ডিপার্টমেন্টকে এই ব্যাপারে বারে বারে বলা সত্ত্বেও ডিপার্টমেন্ট কিছু করছে না। এই ব্রিজের উপর দিয়ে অনেকগুলি হাইস্কুলের ছাত্র-ছাত্রীদের যেতে হয়, গ্রামের মানুষকে হাসপাতালে যেতে হয়। গ্রাম থেকে পিচ রাস্তায় উঠতে গেলে এই ব্রিজের উপর দিয়ে যাওয়া ছাড়া আর কোনও পথ নেই। এই ব্রিজের এমন অবস্থা যে, যে কোন সময় মানুষ এই ব্রিজের উপর দিয়ে যেতে গেলে মৃত্যুমুখে পতিত হতে পারে। এই অপদার্থ সরকারের ডিপার্টমেন্টকে বারে বারে জানানো সত্ত্বেও উর্ধ্বতন কর্তৃপক্ষ কোনও কিছু ব্যবস্থা নিচ্ছে না। সর্বত্র গ্রামে এই অবস্থা চলছে। পশ্চিমবঙ্গ বামফ্রন্ট সরকারের কোনও ডিপার্টমেন্ট আছে বলে মনে হচ্ছে না। এই সরকার একটা অকর্মণ্য সরকার। এই সরকারের প্রতিটি ডিপার্টমেন্টে কোনও কাজ হয় না। সমস্ত ডিপার্টমেন্ট ঘুমিয়ে কাটাচ্ছে। এত লোক যে ব্রিজের উপর দিয়ে যাতায়াত করছে, সেখানে কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। তাই আমি দাবি জানাচ্ছি অবিলম্বে যাতে এই ব্রিজটি কংক্রিটের হয় তার ব্যবস্থা যেন মন্ত্রী মহাশয় করেন এবং মানুষ যাতে সুষ্ঠুভাবে যাতায়াত করতে পারে তার ব্যবস্থা তিনি যেন করেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। স্যার, আপনি বারে বারে বলেছেন যে মেনশন একটা গুরুত্বপূর্ণ বিষয়। আমরাও এই মেনশনের প্রতি আস্থা জ্ঞাপন করেছি। মেনশন যাতে অবাধ হতে পারে তার জন্য আমরা বারে বারে বলেছি। আপনি বারে বারে বলেছেন মেনশান যখন হবে ন্যূনতম ৬ জন মন্ত্রী এখানে উপস্থিত থাকবেন। অথচ এখানে ৬ জন মন্ত্রী নেই। আজকে সবে এই সভার কাজ শুরু এখানে ৬ জন মন্ত্রী উপস্থিত নেই।

**(গোলমাল)**

**মিঃ স্পিকার ঃ** বসুন, বসুন, আছে।

**শ্রী বংশীবদন মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত পঞ্চায়েত নির্বাচনের পর বিভিন্ন জায়গায় কংগ্রেস, তৃণমূল কংগ্রেস এবং বি. জে. পি. মিলে যৌথভাবে এলাকায় এলাকায় সন্ত্রাস সৃষ্টি করছে। আমার এলাকায় নানাভাবে সন্ত্রাস সৃষ্টি করছে। আমাদের লোকজনদের মারধোর করছে। গত ২৯ তারিখে আমাদের একটা লোকাল কমিটির মিটিং চলছিল, সেই সময় তৃণমূল এবং বি. জে. পি.-র লোকজন, প্রায় ৪০ জন সন্ত্রস্ত লোকজন এসে আমাদের স্থানীয় পার্টি অফিস ভাঙচুর করে। আমাদের একটি শাখা অফিসে আগুন লাগিয়ে দেয় এবং সমস্ত কিছু ভাঙচুর করে। সেখানে আমাদের লোকজনদের আক্রমণ করে। আমাদের প্রায় ৬০-৬২ জন লোককে হাসপাতালে ভর্তি করতে হয়েছে। তাদের মধ্যে কেউ পি. জি.-তে আছে কেউ হাওড়া হাসপাতালে আছে, কেউ আরামবাগ কেউ জয়পুর কেউ ঘাটাল হাসপাতালে আছে। আমাদের এলাকায় তৃণমূল এবং বি. জে. পি. মিলে আমাদের কর্মিদের থেকে জোর করে টাকা আদায় করছে, কারো কাছ থেকে ১০ হাজার টাকা পর্যন্ত আদায় করছে। আমাদের এলাকার একটি হাই-স্কুলের প্রধান শিক্ষকের কাছ থেকে চাপ সৃষ্টি করে ১০ হাজার টাকা আদায় করেছে। যারা টাকা দিতে পারছে না তাদের ঘরছাড়া করে দিচ্ছে। এইভাবে তারা হুগলি জেলায় বিভিন্ন জায়গায় সন্ত্রাস সৃষ্টি করছে। সম্প্রতি আমার পাশাপাশি এলাকা বাঁকুড়া জেলার জেলা সম্পাদক অমিয় পাত্রকে মারধোর করেছে। তার সঙ্গে তারা ২ জন কর্মীকে মারধোর করেছে। এই অবস্থা গোটা পশ্চিমবঙ্গ জুড়ে চলছে, এইভাবে তারা চারিদিকে অশান্তি সৃষ্টি করছে। অথচ বিভিন্ন জায়গায় তারা সংবাদপত্রের মাধ্যমে বলছে যে গোটা রাজ্যে নাকি সি. পি. এম. সন্ত্রাস সৃষ্টি করছে। গতকাল আমরা দেখলাম বি. জে. পি.-র তরফ থেকে পশ্চিমবাংলায় এসে এখানকার সন্ত্রাস সৃষ্টি নমুনা দেখে গিয়েছেন। আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে দাবি জানাচ্ছি এলাকায় এলাকায় যারা সন্ত্রাস সৃষ্টি করছে সেই গুণ্ডা বাহিনীকে উপযুক্ত শাস্তি দিতে হবে এবং এলাকায় যাতে শান্তি ফিরে আসে তার ব্যবস্থা করতে হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে বিদ্যুৎমন্ত্রী উপস্থিত আছেন, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গে রাজ্য বিদ্যুৎ পর্ষদ কর্তৃপক্ষের দায়িত্বজ্ঞানহীনতা এবং অকর্মণ্যতার ফলে সমগ্র নদীয়া জেলার জনজীবন বিপর্যস্ত হয়ে পড়েছে। ব্যাপক লোডশেডিংয়ের দাপটে এই গরমে সমগ্র নদীয়া জেলায় মানুষের জীবন অতিষ্ঠ হয়ে উঠেছে। পরীক্ষার্থিরা ভীষণ অসুবিধায় পড়েছে। স্কুল-কলেজ পরীক্ষার সময়ে বৈদ্যুতিক পাখা না চলার ফলে পরীক্ষার্থিরা ভীষণভাবে অসুবিধায় পড়েছে। আমার নির্বাচন কেন্দ্র কৃষ্ণনগর শহরের কথা বিশেষভাবে [illegible]ছি, ওখানে বিদ্যুৎহীনতার

ফলে চাষিরা যারা ক্লাস্টার টিউবওয়েল নিয়েছে, শ্যালো টিউবওয়েল নিয়েছে, তারা খেতে জল দিতে পারছে না। এর ফলে চাষিদের প্রচণ্ড ক্ষতি হচ্ছে। কৃষ্ণনগর শহরে চারটি হাসপাতাল আছে—মাতৃসদন, শক্তিনগর এই রকম যে চারটি হাসপাতাল আছে, সেখানে ব্যাপক লোডশেডিংয়ের ফলে কোনও রকম এক্স-রে করা যাচ্ছে না। এরফলে সেখানে যে সমস্ত রোগীরা ভর্তি হয়েছে, তারা দুর্বিসহ অবস্থার মধ্যে পড়েছে। একদিকে বিদ্যুৎ নেই, অথচ বিদ্যুৎ পর্ষদ লাগামছাড়া বিল উঠিয়ে যাচ্ছে। লোডশেডিং চলছে অথচ লাগামছাড়া বিল উঠে যাচ্ছে। বাড়ি বাড়ি গিয়ে যেখানে মিটার রিডিং নেওয়ার কথা তা তারা নিচ্ছে না, অথচ লাগামছাড়া বিল উঠে যাচ্ছে। কৃষ্ণনগর শহরে, বিশেষ করে আমার নির্বাচন কেন্দ্রে এক লক্ষ একুশ হাজার লোক বাস করে। এছাড়া পঞ্চায়েতগুলোতে যারা বাস করেন, তাদের সবার কাছে পর্ষদ কর্তৃপক্ষ লাগামছাড়া বিদ্যুতের বিল পাঠাচ্ছেন। মানুষকে হাজার হাজার টাকা গুণতে হচ্ছে অথচ কি চাষী, কি ছাত্রছাত্রী, কি রোগী প্রত্যেককে দুর্বিসহ জীবন কাটাতে হচ্ছে। সেজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর আশু হস্তক্ষেপ দাবি করছি। নদীয়া জেলাতে যাতে বিদ্যুৎ থাকে, জনজীবন যাতে বিপর্যস্ত না হয়, তাদের কাজকর্মের ফলে যাতে মানুষকে ভুগতে না হয় তা দেখতে আমি অনুরোধ জানাচ্ছি। আমি আপনার মাধ্যমে আর একটি বিষয় জানাতে চাই। আমাদের ওখানে কংগ্রেসের ভাইস চেয়ারম্যান, দেবাশীস রায় লোডশেডিং এবং লাগামছাড়া বিদ্যুতের বিলের ব্যাপারে প্রতিবাদ করতে গিয়েছিলেন কৃষ্ণনগরে। থানায় এফ. আই. আর. করে তাকে গ্রেপ্তার করিয়ে দেওয়া হয়েছে। যেখানে লাগামছাড়া বিল পর্ষদ কর্তৃপক্ষ পাঠাচ্ছেন, তার বিরুদ্ধে প্রতিবাদ করতে গেলে গ্রেপ্তার করা হচ্ছে। আমি এর বিরুদ্ধে প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী দেবনাথ মুর্মু ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন কেন্দ্র গাজোল এলাকায় রেশন কার্ডের জন্য হাহাকার শুরু হয়েছে। নির্বাচনের সময়ে এই হাহাকার দেখেছি। এমন কি ছোট ছোট ছেলেমেয়েদেরও পর্যন্ত রেশন কার্ড দেওয়া হয়নি। অথচ স্কুলে ভর্তির সময়ে ছোট ছোট ছেলেমেয়েদের রেশন কার্ড প্রয়োজন হয়। সেজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, অবিলম্বে যাদের রেশন কার্ড নেই সেই সমস্ত মানুষ যাতে তাদের রেশন কার্ড পায় সেজন্য সত্বর যেন রেশন কার্ড পাঠানো হয়।

**শ্রী বিপ্লব রায়চৌধুরি ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি দুটি গুরুত্বপূর্ণ বিষয়ে। আপনি জানেন যে, লোকসভায় এম. পি. যারা আছেন, তারা যে টাকা খরচ করেন, তার মাধ্যমে যদি বিদ্যুতের কাজ করতে হয়, তাহলে বর্তমানে যে সংকটজনক অবস্থা তৈরি হয়েছে, সেই পথের মাধ্যমে গেলে বিদ্যুৎ আর তৈরি হবে না।

বিদ্যুতের যে কোনও স্কীমই নেওয়া হয় সেই স্কীম ধাপে ধাপে আস্তে আস্তে যাচ্ছে, তারপরে সেটাই ধাপে ধাপে নামছে। তাতে দেখা যাচ্ছে যে, সময় অনেক লাগছে এবং ইমপ্লিমেনটেশন হতে দেড় বছর সময় লাগছে। বিদ্যুৎ দপ্তরের কর্তাব্যক্তিদের কাজের গাফিলতি এবং অ্যাটেনশনের অভাবে সমস্ত ব্যাপারটা দেরি হচ্ছে। আমি বুঝে পাই না মাননীয় বিদ্যুৎ মন্ত্রী এটা অ্যাপ্রুভ করেন কি করে। এখানে বিদ্যুৎমন্ত্রী আছেন, আমি আপনার মাধ্যমে তার দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, আপনি স্পষ্ট করে বলুন এই সময়টাকে কমিয়ে আনা যায় কিনা এবং কি পদ্ধতি অবলম্বন করছেন। এম. পি. ফান্ডের টাকা দিয়ে বিদ্যুতের স্কীমগুলো ইমপ্লিমেনটেশন হয়ে থাকে। সুতরাং এই ব্যাপারে আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই বিষয়ে ব্যবস্থা নেওয়া হয়।

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী, ত্রাণমন্ত্রী এবং পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এখানে পঞ্চায়েতের নির্বাচনের ঠিক পরে শ্যামপুর মোড়ে তৃণমূল এবং সি. পি. এমের সঙ্গে সংঘর্ষ বাধে এবং দুপক্ষেরই একজন করে আহত হয়। সেই অবস্থায় শ্যামপুর মোড়ে সমস্ত দোকানপাট ভাঙ্গচুর হয় এবং অনেক দোকান ধ্বংস হয়ে যায়। তারপরে মোরানচক গ্রামে ৮টি বাড়িতে ছিনতাই হয় এবং তার মধ্যে দুটি বাড়ি পুড়িয়ে দেওয়া হয়। সেগুলো ধ্বংস স্তূপে পড়ে আছে। সেই কারণে আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী, ত্রাণমন্ত্রী এবং পুলিশমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি যে, এই তান্ডব লীলায় যে ক্ষতি হয়েছে এবং দুটি বাড়ি যে পুড়ে গেছে, তাদের পুর্নবাসনের ব্যবস্থা করুন এবং দোকানগুলো যে ধ্বংস হয়েছে তাদের কিছু সাহায্য দানের ব্যবস্থা করুন।

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা কালিগঞ্জে বল্লভপাড়া—কাটোয়া ঘাট যেটা আছে সেখানে ভাগিরথী নদীর উপরে সেতু নির্মাণের ব্যাপারে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া নবদ্বীপের গৌরাঙ্গসেতু এবং বহরমপুর সেতু এই দুই সেতুর মধ্যে ভাগিরথীর উপরে বহু মানুষ বসবাস করে এবং হাজার হাজার মানুষ বল্লভপাড়া-কাটোয়া ঘাট থেকে বর্দ্ধমান এবং নদীয়া যাতায়াত করে। সেই কারণে মানুষের স্বার্থে ভাগিরথী নদীর উপরে বল্লভপাড়া-কাটোয়া ঘাটে অবিলম্বে ব্রিজ নির্মাণ করা হোক। এই ব্যাপারে আমি নিজে পূর্তমন্ত্রীর সঙ্গে দেখা করেছি এবং তিনি স্বীকারও করেছেন যে, এই ব্রিজটার প্রয়োজন আছে। সেই কারণে আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে নদীয়া এবং বর্দ্ধমানের মানুষের কথা চিন্তা করে বল্লভপাড়া-কাটোয়াঘাট দিয়ে যাতায়াত করার সুবিধার জন্য ওই নদীর উপরে একটা ব্রিজ নির্মাণ করা হয়।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর

দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৩. ৬. ৯৮ তারিখে সরাইঘাট এক্সপ্রেস করে উমা চৌধুরি যখন আসছিলেন সেই সময়ে কিছু স্মাগলার স্মাগলিংয়ের জিনিসপত্র নিয়ে ওঠে, তাতে তিনি প্রতিবাদ করেন। তারফলে তাকে মালদহ জেলার মতো স্টেশনে নামিয়ে সেই সমস্ত স্মাগলাররা তাকে বিবস্ত্র করে, তাকে মারধর করা হয়। অথচ ওই ট্রেনের ভেতরে জি. আর. পি.-রা ছিল, তারা কোনও প্রটেস্ট করেননি।

স্যার, জি. আর. পি.-তে যারা আছে টপ অফিসার পর্যন্ত তারা সবাই স্মাগলারদের থেকে একটা অংশ ভাগ খায়। যার জন্য কোনও জি. আর. পি. এই ব্যাপারে এগিয়ে আসেনি। তারা এই কেসটাকে হালকা করবার জন্য স্মাগলার এর নামে মালদা শহরের ৪ জন সাধারণ ছেলেকে ধরেছে। যাতে এদের বেলও হয়ে যায়। স্মাগলারদের পক্ষে জি. আর. পি. কাজ করছেন, ওখানকার এস. আই.-কে সাসপেন্ড করা হোক। যারা এই সমস্ত চোরাচালান এর সঙ্গে যুক্ত তাদের শাস্তি হওয়া দরকার। ওখানে যে নক্কারজনক ঘটনা ঘটেছে, এটা খুবই দুঃখজনক, লজ্জাজনক ঘটনা ; যেখানে একজন মহিলা প্রতিবাদ করতে গিয়েছে, সেখানে তাকে বিবস্ত্র হতে হল, কোনও পুলিশ অফিসার সেখানে এগিয়ে এল না। ওখানে জি. আর. পি.-তে যারা আছেন, এস. আই. যিনি আছেন এদেরকে লগস্টক অ্যান্ড ব্যারেল ট্রান্সফার করা হোক এবং দৃষ্টান্তমূলক শাস্তির ব্যবস্থা করা হোক। যাতে ভবিষ্যতে এই ধরনের ঘটনা আর না ঘটে।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী সমর মুখার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার কেন্দ্র হচ্ছে আনপ্রোটেক্টেড এরিয়ায়। ওখানে ৬০ হাজার লোকের বাস। সেখানে ফুলহার নদীর ভাঙনে গ্রামের পর গ্রাম ভেঙে যাচ্ছে। গত ১৩ তারিখে ৩ জন লোক পাড় ভেঙে যাওয়ায় মারা গেল। মাননীয় সেচমন্ত্রীকে এই ব্যাপারে বারবার বলা সত্ত্বেও কোনও কাজ হচ্ছে না, ৬০ হাজার লোক তারা যে বন্যা কবলিত, তাদের যে ঘর ভেঙে যাচ্ছে, তাদের জীবন বিপন্ন, এই সব জানা সত্ত্বেও উনি কোনও প্রোটেকশন নিচ্ছেন না। উনি যদি ব্যবস্থা না নেন তাহলে আমি সেচমন্ত্রীর ঘরের সামনে আমরণ অনশন করব। টেকনিক্যাল কমিটি তারা এই ব্যাপারে ৫৫ লক্ষ টাকা স্যাংশন করার কথা বলেছিলেন, ওখানে বোল্ডার পিচিং করার জন্য। ডিপার্টমেন্ট থেকে সেখানে ১৫ লক্ষ টাকা দিলেন, সামান্য কাজের জন্য। এটা ইনটেনশনালি করা হয়েছে, যাতে কন্ট্রাক্টারদের কিছু টাকা পাইয়ে দেওয়া যায়। কিন্তু ওখানে কোনও কাজ হচ্ছে না। অবিলম্বে এই ব্যাপারটি দেখার জন্য আমি অনুরোধ করছি।

[15th June, 1998]

**Shri Md. Abdul Karim Choudhary :** Mr. Speaker, Sir,

With your permission I like to draw the kind attention of the Home Minister of Police Deptt. towards police harassment and atrocities carried only on Congress-men in the Islampur P.S. and Chopra P.S. since after the Panchayat Elections results have come out under the leadership of S.D.P.O., Islampur in Uttar Dinajpur. As Congress Party has done better result in the whole district of Uttar Dinajpur as well as C.P.M. being swept away from its stronghold in Chopra Block, the S.D.P.O. who poses to be a comrade has taken it very seriously, and has started raiding and arresting the Congress-men in the villages of Chopra and Islampur and has caused panic in the villages by his in human raids in the houses of Congress supporters. Many Congress men have been arrested on C.P.M.'s complaints but on the Congress men's complaints, no action is taken by Police against CPM accused persons. The S.D.P.O.'s such pressure tactics, if not checked, (Damannity) on Chopra and Islampur Congress men then it may compel villagers to revolt against police atrocity and come to street to protest against such biased activities. I would request you to take necessary action against the S.D.P.O. who is on Vardi uniform of police. The said S.D.P.O. would be taken off as he poses a C.P.M. comrade in the police vardi.

**Smt. Shanta Chettri :** Hon'ble Mr. Speaker, Sir, I would like to draw the attention of the Hon'ble Minister-in-charge of Health. Sir, West Bengal Government employees, working in Dargeeling, districts, sometimes, ask for retirement on medical ground. Their illness does not permit to serve the duty properly. For such purposes, there is no provision for medical examination in Darjeeling. They have to come down for Calcutta Medical College. This causes them both physical and financial difficulties. I would request the Hon'ble Minister of Health to consider their case sympathetically so that medical examination is conducted in North Bengal Medical College. Thank you.

**শ্রী রবীন্দ্র দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর

কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করতে চাই। এই সভার প্রাক্তন সদস্য এবং ভারতের কমিউনিস্ট পার্টির রাজ্য কমিটির সদস্য এবং বাঁকুড়া জেলা কমিটির সম্পাদক গত ১১ই জুন যখন মিটিং করে যাচ্ছিলেন তখন তৃণমূল-বি. জে. পি. এই বামফ্রন্ট বিরোধী যারা রয়েছেন তাদের দ্বারা তিনি গুরুতর রূপে আক্রান্ত হয়েছে, তার দেহরক্ষী পর্যন্ত আক্রান্ত হয়েছে। প্রতিটি নির্বাচনে বামফ্রন্টের সাফল্য এসেছে এবং বামফ্রন্ট বিরোধীরা প্রতিটি নির্বাচনে পরাস্ত হয়েছে এবং তারা হামলা চালাচ্ছে এবং আমাদের পার্টির লোকেদের বাড়ি ঘর জ্বালিয়ে দিচ্ছে। এর বিরুদ্ধে প্রতিবাদ সংগঠিত করার ক্ষেত্রে অমিয় পাত্র কাজ করছিলেন এবং তাকে খুন করার লক্ষ্য নিয়ে তার গাড়ির উপর আক্রমণ চালানো হয়েছে। আজকে এই আক্রমণের বিরুদ্ধে বাঁকুড়ার মানুষ প্রতিবাদ করছেন এবং বারো ঘন্টার বাঁকুড়া বন্ধ পালন করছেন। বিহারে আমাদের পার্টির এক বিধায়ককে খুন করা হয়েছে, কাকদ্বীপের বিধায়ক অশোক গিরির উপরে আক্রমণ চালানো হয়েছে। বামফ্রন্ট বিরোধী এই শক্তিগুলো যত মানুষের কাছ থেকে বিচ্ছিন্ন হয়ে যাচ্ছে, ততই বামফ্রন্টের উপর হামলা চালাচ্ছে। ঐ হামলাকারিদের শাস্তির দাবি করছি।

## ZERO HOUR

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর- দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এর আগে অনেক মাননীয় সদস্যই এই বিদ্যুতের বেহাল অবস্থার কথা তুলেছেন। স্যার, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই আমরা যারা মফস্বলে বাস করি তারা কি দ্বিতীয় শ্রেণীর নাগরিক। যারা মহানগরী কলকাতায় থাকেন, সি. ই. এস. সি.-র আলো পান, তারাই ভাগ্যবান এবং তারাই থাকেন। আমার কেন্দ্র কাঁথি হচ্ছে মহকুমা শহর। শুধু সারা মেদিনীপুর জেলা কেন, সমস্ত মফস্বল শহরে লোডশেডিং-এ মানুষের জীবন অতিষ্ঠ। এই রকম ভয়ঙ্কর অবস্থায় স্যার, আজকে দেখছি যে, আপনার বিদ্যুৎ উৎপাদন নাকি উদ্বৃত্ত হচ্ছে, সেইজন্য আপনি দিল্লীতে বিদ্যুৎ পাঠাচ্ছেন। যারা মফস্বলে থাকেন, তারা বিদ্যুৎ থেকে বঞ্চিত হচ্ছেন। প্রতিদিন সন্ধ্যায় আলো থাকছে না। আলো থাকলেও এতই লো ভোল্টেজ যে, অত্যন্ত অসহয়নীয় অবস্থা। মাননীয় বিদ্যুৎ মন্ত্রী পণ্ডিত মানুষ, কিন্তু তাঁর অপদার্থতা প্রকাশিত হচ্ছে। তিনি যদি না পারেন, বিদ্যুৎ দপ্তর ছেড়ে দিন আমরা এই দাবিই করছি।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আপনার মাধ্যমে যে জাতীয় গুরুত্বপূর্ণ যেটা আমাদের রাজ্যের পক্ষে গভীর প্রভাব পড়বে, সেই বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনার মনে আছে যে, ১৯৯২ সালে ৬ই ডিসেম্বর বাবরি মসজিদ

ভাঙ্গার পরে সারা দেশে যে দাঙ্গা হয়েছিল, সেই দাঙ্গার প্রভাব পশ্চিমবাংলাতেও পড়েছিল। আমাদের কলকাতাতেও দাঙ্গা হয়েছিল। আবার সেই ধরনের একটা চক্রান্ত বর্তমানে অযোধ্যায় হচ্ছে। অযোধ্যায় যেখানে বাবরি মসজিদ ধ্বংস হয়েছে, তার থেকে মাত্র দেড় কিলোমিটার দুরে একটা বিরাট কর্মশালা, সেখানে রাম মন্দির এর পিলার বা থাম তৈরি হচ্ছে। তাতে কারুকার্য হচ্ছে এবং তারপর আবার রাজস্থানের শিরোহী বলে একটা জায়গায় বিশাল কর্মশালা হচ্ছে। এই কর্মশালাগুলি তৈরি করার প্রচেষ্টা করছে বিশ্ব হিন্দু পরিষদ এবং আর এস এস। যাদের বাবরী মন্দির ভাঙ্গার ক্ষেত্রে একটা মুখ্য ভূমিকা ছিল। আমরা গভীরভাবে উদ্বিগ্ন যে একদিকে প্রধানমন্ত্রী লোকসভায় আশ্বাস দিয়েছেন, যখন কংগ্রেস সদস্য প্রশ্ন তুলেছিলেন, যে সুপ্রিম কোর্টের রায় বেরোনার আগে বিতর্কিত জায়গায় কোন মন্দির গঠন করতে দেওয়া হবে না। অন্যদিকে বিশ্বহিন্দু পরিষদ মন্দির নির্মাণের কাজ চালিয়ে যাচ্ছে এবং এটা বন্ধ করার ব্যবস্থা করা হচেছ না। যদি গোপনে আগে যেরকম মসজিদ ভেঙ্গে দেওয়া হয়েছি, সেইভাবে মন্দিরের কাজ শুরু করা হয় ওই বিতর্কিত জমিতে, তাহলে দেশে আবার সাম্প্রদায়িক সমস্যা তৈরি হবে। আমি আপনার মাধ্যমে এই হাউসে বলতে চাই যে, আমরা সকলে মিলে এই বি এইচ পি গোপনভাবে অযোধ্যায় বিতর্কিত জমিতে বাবরী মসজিদ যেখানে ভাঙ্গা হয়েছে, যেখানে রাম মন্দির তৈরি করার যে কাজ চালিয়ে যাচ্ছে, তার নিন্দা করি এবং কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব দিই যে কেন্দ্রীয় সরকার আইন করে সেই রাম মন্দিরের পিলার তৈরির কাজ বা অন্যান্য কাজ বন্ধ করে দেন। তা নাহলে আবার ওই সাম্প্রদায়িক সম্প্রীতি বিঘ্নিত হতে পারে। আমি আমার বক্তব্যের মাধ্যমে আর এস এসের তীব্র নিন্দা করছি তাদের ওই ষড়যন্ত্রের জন্য।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে রাজ্যের শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ১১ই জুন কোন্নগরের রিলাক্সশন কোম্পানি সন্ধ্যা ৬ টার সময় আচমকা এবং সম্পূর্ণ একতরফাভাবে বন্ধ করে দেওয়া হয়েছে।

মালিকপক্ষ একতরফাভাবে সাসপেনশন অব ওয়ার্ক দিয়ে একটা নোটিশ জারি করেছেন। এর ফলে আড়াইশো শ্রমিক-কর্মচারী আজকে অনাহারের মধ্যে পড়ে গেল। মে মাসের বেতন এ মাসের প্রথম সপ্তাহে দেওয়ার কথা কিন্তু তা এখও পর্যন্ত দেওয়া হয়নি। আপনারা সকলেই জানেন এই কারখানা ৯৫ সালের মার্চ মাসে বন্ধ হয়েছিল এবং তার ২০ মাস বাদে ৯৬-এর সেপ্টেম্বর মাসে আবার খুলেছিল। তখনও এইরকম সাসপেনশন অব ওয়ার্ক মালিকপক্ষ জারি করেছিলেন। এই কারখানায় কোনও অশান্তি নেই। শ্রমিকদের কোনও দাবি নেই। এদের বাজারও ভাল। এরা কাগজে টি. ভি.-তে বিজ্ঞাপন দেয় তাদের উৎপাদিত পণ্যের। অথচ তারা কারখানা বন্ধ করে দিল। তাদের

রাজ্য সরকারকে ১২ শতাংশ সেলস ট্যাক্স দিতে হয়। তারা সেটা দিতে চায় না। তারা বলছে তাদের কয়্যার ইন্ডাস্ট্রি। এটা স্মল স্কেল ইন্ডাস্ট্রির মধ্যে পড়ে। তারা ৪ শতাংশ সেলস ট্যাক্স দিতে চায়। ১২ পারসেন্ট সেলস ট্যাক্সই তাদের দেওয়ার কথা। স্মল স্কেল ইন্ডাস্ট্রি, তারা ১২ পারসেন্ট সেলস ট্যাক্স দেবে না, এই অজুহাতে তারা কারখানা বন্ধ করে দিল। শ্রমিকদের কোনও অশান্তি সেখানে ছিল না। আমি শ্রমমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি অবিলম্বে যাতে এই কারখানা তার জন্য সমস্ত রকম পদক্ষেপ গ্রহণ করার জন্য।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবাংলার একটা সমস্যার কথা বিদ্যুৎ মন্ত্রীর কাছে তুলে ধরছি। আনপ্রিসিডেন্টেন্ড লোডশেডিং ইন রিসেন্ট টাইমস ইন ওয়েস্ট বেঙ্গল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে কলকাতা বিশ্ববিদ্যালয়ে এখন পরীক্ষা চলছে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়েও এখন পরীক্ষা চলছে। কলকাতা এবং তার আশেপাশে মফস্বল শহরে যেভাবে লোডশেডিং হচ্ছে পরীক্ষা চলার সময়ে তাতে পরীক্ষার্থীদের খুব অসুবিধা হচ্ছে। মাননীয় বিদ্যুৎমন্ত্রী জানেন যে এখন পরীক্ষার সিজন চলছে। পরীক্ষার হলে লোডশেডিং হলে পরীক্ষার্থীদের কি দুরবস্থা হয় বিদ্যুৎমন্ত্রী অবগত আছেন। অন্তত পরীক্ষা চলাকালীন যাতে ছেলেমেয়েদের পরীক্ষার স্বার্থে লোডশেডিং না হয়, তার ব্যবস্থা নেওয়ার জন্য বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** স্যার, আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনারা জানেন যে আসানসোল একটা ইন্ডাস্ট্রিয়াল শহর ছিল। সে সব ইন্ডাস্ট্রি তো আপনারা খেয়ে বসে আছেন। সমস্ত ইন্ডাস্ট্রি বন্ধ। তাও লোডশেডিং এর যা প্রকোপ। সন্ধ্যা ৬টা থেকে লো ভোল্টেজ। ১০টা থেকে কোনও টিউবলাইট জ্বলে না। গতকালের কথা বলছি। গতকাল ৫টার সময়ে বিদ্যুৎ গেছে। এসেছে ১০টার সময়ে। পরশুদিন ৭ ঘন্টা বিদ্যুৎ ছিল না। দেখা যাচ্ছে গড়ে ১২ ঘন্টা বিদ্যুৎ থাকছে না। টোটাল লো ভোল্টেজ। রাত্রের পরেও বিদ্যুৎ নেই। এ সময়ে তো দোকান, বাজার সব বন্ধ থাকে। সমস্ত সদস্য বলেছেন। এভাবে সমস্ত জেলায় বিদ্যুৎ চলে যাবার কারণ কি? এদিকে আমরা কাগজে দেখছি আপনি দিল্লিতে বোম্বেতে আপনি বিদ্যুৎ দিচ্ছেন। আপনার বিদ্যুৎ উদ্বৃত্ত। এত উদ্বৃত্ত বিদ্যুৎ যাচ্ছে কোথায়? কোন জাদুবলে দিল্লিতে বিদ্যুৎ দিচ্ছেন?

[12-50 — 2-00 p.m.] (Including adjournment)

**মিঃ স্পিকার ঃ** মিঃ তাপস ব্যানার্জি আপনার জিরো-আওয়ার ছিল জল নিয়ে, বিদ্যুৎ ক্রাইসিস নিয়ে ছিল না।

**শ্রী নির্মল ঘোষ ঃ** মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি বলতে চাই আমার

এলাকায় এস. বি. এস. টি. সি.-র এক কথায় পশ্চিমবঙ্গ রাজ্য পরিবহন ব্যবস্থার যে অধপতন হয়েছে, সেই জায়গায় চার্টার্ড বাস এবং প্রাইভেট বাসকে কলকাতায় মানুষ গ্রহণ করছে। চার্টার্ড বাসের বেশির ভাগই লাইসেন্স নেই। আমাদের পানিহাটি এলাকায় এম—১, ২, ৩, ৮ এই ৪টি রুটে বাস ছিল। কিন্তু গত দেড় বছর হয়ে গেল আমি সেখানে জেতায় ওই রুটগুলিকে ফিরিয়ে দেওয়া হোক। অন্যথায় ওখানে নতুন বাস রুট দেওয়া হোক। ওখান থেকে ডালহৌসি, ধর্মতলায় আসার কোনও ব্যবস্থা নেই। নাটাগড়-সোদপুর হয়ে আসার কোনও বাস নেই। শুধুমাত্র মিনিবাস আছে। তাই এম—১, ২, ৩, ৮ এই রুটগুলি ফিরিয়ে দেওয়া হোক, অন্যথায় নতুন বাস রুট দেওয়া হোক।

**Shrimati Shanta Chhetri :** Hon'ble Speaker, Sir, I would like to draw through you the attention of Hon'ble Minister-in-charge of Home. Sir, the Ministry of Home Affairs had last year issued an instruction to all the thanas as of the State to set up public-police relation committee to bring about better understanding and relationship between the public and police. Sir, I have not been officially informed if any such committee has been formed or not in Kurseong, a sub-division of Derjeeling district. Sir I request the Hon'ble Minister to enquire into the matter and take necessary step, if necessary. Thank You.

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত পঞ্চায়েত নির্বাচন থেকে হাওড়া জেলার বিভিন্ন এলাকায় তৃণমূল, বি. জে. পি. এবং কোথাও কোথাও কংগ্রেসও আছে, এরা মিলে হাওড়া জেলায় সন্ত্রাসের রাজত্ব সৃষ্টি করছে। হাওড়া জেলায় আমতার বস্তপুর, জয়পুর, কানামলি, খড়িগেড়িয়া সেখানে একজনকে গুলি বিদ্ধ করা হয়েছে। তারপর জগৎবল্লভপুরের হাটালে, ভূপতিপুরে এবং শঙ্করহাটি অঞ্চলে বহু মানুষের ঘর-বাড়ি পুড়িয়ে দেওয়া হয়েছে। তারপরে ডোমজুড়ের মুন্সিডাঙ্গা, সর্দারপাড়া, নয়াবাজ, বাজীবপল্লীতে গুন্ডামি করেছে। সেখানে বিদ্যুৎ সংঘ ক্লাবে ৬৫ হাজার টাকা এবং টি. ভি. লুঠ করা হয়েছে। উদয়নারায়ণপুরের পাঁচরুল, বিধিচন্দ্রপুর ওখানে কংগ্রেস দল তারা এই গুন্ডামি করছে। এবং সাঁকরাইল কেন্দ্রের জঙ্গলপুরে সশস্ত্র হাঙ্গামা করেছে এবং সেখানে তাদের সঙ্গে পুলিশের একটা অংশ এই দুবৃর্ত্তদের পিছন থেকে এই গুন্ডামি, রাহাজানি করতে সাহায্য করেছে।

অথচ খবরের কাগজগুলো প্রতিনিয়ত বামফ্রন্টের দলগুলো উল্লেখ করে বলছে যে, তারা নাকি এখানে সন্ত্রাসের রাজত্ব সৃষ্টি করছে। কিন্তু আসলে এই সন্ত্রাস সৃষ্টি করছে প্রধানত তৃণমূল-বি. জে. পি. এবং কোথাও কোথাও কংগ্রেস দল। আমি এর তীব্র

প্রতিবাদ করছি এবং ঐ সমস্ত সংবাদগুলোর সত্যতা যাচাই করে পুলিশি হস্তক্ষেপ ও দুর্বৃত্তদের শাস্তির দাবি করছি।

**শ্রী সমর মুখার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মালদা জেলার ডি. পি. সি. থেকে তিনটে জায়গার বিদ্যুতায়নের জন্য টাকা স্যাংশন করা হয়েছে। ভুতনিতে ২ কোটি টাকা, মহানন্দাটোলা-বিলাইমারিতে ১ কোটি টাকা এবং আমাদের আলু মন্ত্রীর এলাকা ভাকুরিয়াতে ১ কোটি টাকা দেওয়া হয়েছে। স্যার, এই সব এলাকায় লক্ষ লক্ষ লোকের বাস এবং আনপ্রোটেক্টেড এরিয়া। নদী পার হয়ে বিদ্যুৎ যায়নি। আপনি দয়া করে ওখানে বিদ্যুতের ব্যবস্থা করে দিন। স্যার, আমি এ ব্যাপারে আপনার কাছে বারবার গেছি। অবস্থাটা এমন যে, আমরা আজ সভ্য জগৎ থেকে বাইরে থাকতে বাধ্য হচ্ছি। সেচের জন্য জল নেই, ডিজেল বাইরে থেকে আনতে হয়। ঐ এলাকাগুলোর জন্য যে ডি. পি. সি. থেকে টাকা স্যাংশন করা হয়েছে তা অনেক ভাগ্যের ব্যাপার। জেলা ম্যাজিস্ট্রেটকে, ডি. এম.-কে এ ব্যাপারে নির্দেশ দেওয়া হয়েছে। এই হাউসে গ্রামের অনেক সদস্য থাকলেও শহর নিয়ে এখানে বেশি চিন্তা-ভাবনা বা চিৎকার করা হয়। তাই আমি আপনার কাছে জানাতে চাই, গ্রামে বিদ্যুতের অভাবে সেচ হচ্ছে না, মানুষ না খেতে পেয়ে মারা যাচ্ছে। আপনি দয়া করে এ বিষয়ে যথাযথ দৃষ্টি দিন।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** মাননীয় সদস্যকে বলছি, আপনি দয়া করে এ বিষয়ে খোঁজ নিন। কেননা, ডি. সি. পি.—যে বরাদ্দ করেছে এই রকম কোনও খবর আমার কাছে নেই। আপনি বলেছেন, ডি. পি. সি. তিনটে খাতে বরাদ্দ করেছে। এই খবর আমার কাছে নেই। আপনি ভাল করে জেনে আগামী সোমবার আমাকে জানাবেন।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি। আমরা আবার ২-টার সময় মিলিত হব।

(At this Stage the House was adjourned till 2-00 p.m.)

[2-00 — 2-10 p.m.]

**(After adjournment)**

## DISCUSSION ON ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Now I call upon Shri Atish Chandra Sinha to move his motion.

**Shri Atish Chandra Sinha :** Sir, I beg to move that this Assem-

bly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence,, namely—

*Unleash of violence by the ruling parties on the workers and supporters of the opposition parties in the State during and after the Panchayat Election, held on 28. 05. 98.*

We are alarmed at the calculated unleashing of violence by the Ruling Parties in general and the CPI(M) in particular against the workers and supporters of the opposition parties in West Bengal including assault on Shri Abu Sufian Sarkar, a Congress (I) M.L.A. during and after the Panchayat elections held on 28th May, 1998. There has been sharp rise in incidents of violence committed against the opposition parties throughout the State. Congress workers and those of other opposition parties have become the target of C.P.I.(M) atrocities. The police have been either rendered ineffective or compelled to fall in line with the C.P.I.(M) dictate while atrocities like murder, looting, arsoning, rape continued in order to throttle the voice of opposition in the State. The victims of opposition in the State include workers, supporters of the Congress, Trinamul Congress, S.U.C.I. Even smaller constitutents of the Left Front like the R.S.P. and C.P.I. have also been tasting the wrath of the Big Brother C.P.I.(M).

According to reports available, there have been about 50 murders, out of which we have verified 27 deaths in political incidents during and after Panchayat Polls. The remaining deaths are being verified. On the polling day itself 9 (nine) people were killed throughout the state. On 29th May, 4 (four) people were killed in political violence. On 30th May, again 4 (four) people were killed, 3 in Bankura and one in Midnapore. On 31 st May, 8 (eight) people were killed in the State including 5 R.S.P. workers in Basanti. On 2nd June one person was killed in Birbhum and on 3rd June, one C.P.I. worker has been killed in Midnapore. This shows the overall deterioration in Law and order and the failure of the State Government. Even Congress M.L.A. Shri

Abu Sufian Sarkar has been attacked by the C.P.I.(M) in Bhagabangola, Murshidabad and hospitalised. We strongly feel that unless immediate steps are taken to arrest the deterioration in Law and Order, civil war like situation will develop in the rural areas.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারও ২৮শে মে যে পঞ্চায়েত নির্বাচন হল এই পঞ্চায়েত নির্বাচনকে রক্তাক্ত পঞ্চায়েত বলে অভিহিত করতে পারি। এ রকম দীর্ঘ আমার রাজনৈতিক জীবনে বহু পঞ্চায়েত নির্বাচন করেছি, অন্যান্য নির্বাচন হয়েছে। কিন্তু এই ধরনের নির্বাচন আমি জীবনে কোনওদিন প্রত্যক্ষ করিনি। এখানে আমরা দেখেছি জোর যার সার্টিফিকেট তার। যেখানে কাউন্টিং হচ্ছে সেখানে এক দল গুন্ডা গিয়ে—যাদের শক্তি আছে এবং অধিকাংশ আপনাদের শক্তি বেশি, আপনাদের গুন্ডাদল বেশি, আপনারা সরকারে আছেন, আপনারা পুলিশকে নিয়ন্ত্রণ করছেন। এখানে দেখছি যেখানে ভোট গণনা হচ্ছে সেখানে গিয়ে তারা বলছে, এখানে রেজাল্ট কি? তখন প্রিসাইডিং অফিসার বলছেন যে কোনও জায়গায় কংগ্রেস বা তৃণমূল কংগ্রেসের ক্যান্ডিডেট ৫০ ভোটে জিতছেন। তখন তারা খাবলা মেরে ৬০ খানা ব্যালট পেপার নিয়ে তাতে ছাপ দিয়ে ১০ ভোটে জিতেছে বলে সার্টিফিকেট নিয়ে যাচ্ছে।

কোনও কোনও জায়গায় দুটো দুটো করে, তিনটে তিনটে করে সার্টিফিকেট দেওয়া হয়েছে। এটা কি পঞ্চায়েত নির্বাচন হয়েছে? না, নির্বাচনের নামে প্রহসন হয়েছে। এবারে প্রিসাইডিং অফিসাররা আপনারা যারা মমতায় আছেন তাদের কর্মিদের দ্বারা এবং তাদের সহযোগী সমাজবিরোধীদের দ্বারা যেভাবে আক্রান্ত হয়েছেন তা জীবনে কখনও দেখিনি। বহু জায়গা থেকে আমাদের কাছে খবর এসেছে দুটো করে সার্টিফিকেট দেওয়া হয়েছে—কংগ্রেস জিতেছে বা তৃণমূল জিতেছে বা অন্য কোনও সি. পি. এম. বিরোধী প্রার্থী জিতেছে, কিন্তু ওরা গিয়ে প্রিসাইডিং অফিসারকে ভয় দেখিয়েছে, সি. পি. এম. প্রার্থীর পক্ষে সার্টিফিকেট দেওয়া হয়েছে—প্রিসাইডিং অফিসারকে দিয়ে লিখিয়ে নেওয়া হয়েছে সি. পি. এম.-এর অমুক জিতেছে। এরকম বহু কেস হয়েছে। পঞ্চায়েত মন্ত্রী এখানে আছেন, তিনি জানেন এসব নিয়ে কেস করলে, গ্রাম পঞ্চায়েত বা পঞ্চায়েত সমিতির ক্ষেত্রে মুন্সেফের কাছে যেতে হবে। হাইকোর্টে আসার কারও ক্ষমতা নেই। প্রয়োজনীয় সংখ্যক মুনসেফ নেই, ফলে কেস করলে কত দিনে তার ফয়সালা হবে তার কোনও ঠিক ঠিকানা নেই। আর জেলা পরিষদের ক্ষেত্রে জেলা জজের কাছে কেস করতে হবে। পঞ্চায়েত নির্বাচনের পূর্বে আমরা এই হাউসের ভেতরে এবং বাইরে বহু-বার বলেছি—মন্ত্রীকে বলেছি—'কাউন্টিং যাতে বুথে না হয় দয়া করে সেই ব্যবস্থা করুন। যেখানে ভোট নেওয়া হবে সেখানেই যেন কাউন্টিং না হয়।' আমাদের কথায় কান দেওয়া হয়নি। আমাদের বাস্তব অভিজ্ঞতা হচ্ছে, যে বুথে ভোট হয়েছে সেই বুথে কাউন্টিং হলে

প্রকৃত রেজাল্ট পাওয়া যায় না। আমরা জানি বিগত লোকসভা নির্বাচনের পরে গোটা পশ্চিমবাংলায় এমন একটা বাতাবরণ সৃষ্টি হয়েছিল যে, মনে হয়েছিল—তৃণমূল কংগ্রেসের পক্ষে'সম্পূর্ণ ভাবে হাওয়া উঠেছে, পশ্চিমবাংলায় বামফ্রন্টের আর কোনও অস্তিত্ব নেই। যদিও লোকসভা নির্বাচনে বামফ্রন্ট ৩৩-টা আসন ধরে রাখতে পেরেছিল তথাপি সংবাদপত্রগুলো এবং সমস্ত প্রচার মাধ্যমগুলো এমন একটা বাতাবরণের সৃষ্টি করেছিল যে, পশ্চিমবাংলায় সি. পি. এম. বুঝি গেল গেল। সুতরাং বিগত পঞ্চায়েত নির্বাচন বামফ্রন্টের কাছে একটা পরীক্ষা ছিল—সুতরাং আপনারা জোর করে সেই পরীক্ষায় প্রমাণ করতে চেয়েছেন পশ্চিমবাংলার গ্রাম-গঞ্জে আপনাদের আধিপত্য আছে। কিন্তু সেটা আপনারা যেভাবে প্রমাণ করেছেন তা সম্পূর্ণ অগণতান্ত্রিক। সম্পূর্ণ অগণতান্ত্রিক এবং রক্তাক্ত পথে আপনারা সেটা প্রমাণ করার চেষ্টা করেছেন, কিন্তু আমি তাকে কন্ডেম করার ভাষা খুঁজে পাচ্ছি না। আপনারা পঞ্চায়েত নির্বাচনে আসন কিছু পেয়েছেন, এটা আমরা অস্বীকার করছি না। কিছু কিছু লোক মারা গিয়েছে, ঝগড়া-ঝাঁটি হলে লোক মারা যায়। কিন্তু আপনারা প্রমাণ করতে চেয়েছেন পঞ্চায়েত নির্বাচনের মধ্যে দিয়ে যে, গ্রামে-গঞ্জে আপনাদের আধিপত্য এখনও বজায় আছে। তা করতে গিয়ে আপনারা যে যে পথ অবলম্বন করেছেন তা আমরা কন্ডেম করছি। আপনারা আপনাদের ঐ কাজ করতে গিয়ে গোটা পশ্চিমবাংলায় এমন একটা আবহাওয়ার সৃষ্টি করেছেন যার ফলে বহু মানুষ আজকে তাদের নিজ গ্রাম ছাড়া হয়ে রয়েছে, গ্রামে যেতে পারছে না। বহু মানুষের নামে ফলস কেস করা হয়েছে—অনেকে পঞ্চায়েত নির্বাচনে জিতেও কেসের এবং কোর্টের ভয়ে গ্রামে যেতে পারছে না। এই অবস্থার সৃষ্টি হয়েছে। গোটা পশ্চিমবাংলায় ৫০ জন মানুষ মারা গিয়েছে। আমাদের বিধায়ক আবু সুফিয়ান সরকার ৩১শে মে ডি. এম.-এর কাছে একটা ডেপুটেশন দিয়ে যখন ফিরছিলেন তখন গরুর গাড়ি দিয়ে রাস্তা আটকে তার গাড়ি থামিয়ে তাকে ভীষণভাবে প্রহার করা হয়, ফলে তাকে হাসপাতালে ভর্তি হতে হয়। তার হাতে এখনও মারের দাগ আছে। তাকে মাথায় পর্যন্ত মারা হয়। তার সিকিউরিটির রিভালভার ছিন্তাই করা হয় এবং তাকেও মারধোর করা হয়। আমরা ডি. এম. এবং এস. পি.-র কাছে অভিযোগ করেছিলাম—ফকরুল ইসলামের নেতৃত্বে ঐ জিনিস হয়েছে। ফকরুল ইসলামকে ধরার আমরা দাবি জানিয়েছিলাম। কিন্তু ফকরুল ইসলামকে এখনও পর্যন্ত ধরা হয়নি। এম. এল. এ.-কে মারা হ'ল, তার সিকিউরিটির পিস্তল ছিন্তাই হ'ল, তা এখনও উদ্ধার হয়েছে কিনা জানি না। পিস্তল উদ্ধারের জন্য চিরকুটে লিখে এস. পি.-র কাছে পাঠানো হচ্ছে। রানীতলায় ১লা জুন আমরা যখন সকালবেলা মিটিং করছিলাম তখন ঐ রকম একটা চিরকুট আমাদের কাছে এসেছিল। তাতে ফকরুল ইসলামের কাছে লেখা হয়েছে, 'জিনিস পাওয়া গিয়েছে, ডি. এম.-কে বলা হোক কিভাবে ফেরৎ দেব।' তারপরেও ফকরুল ইসলামকে ধরা হচ্ছে না। কেন ধরা হচ্ছে না, এর আমরা উত্তর চাই। এম. এল. এ.-কে যারা মারধোর করল তারা প্রকাশ্য

দিবালোকে ঘুরে বেড়াচ্ছে, এই হচ্ছে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলার অবস্থা। যেখানে একজন এম. এল. এ.-ই নিরপত্তা পাচ্ছে না, সেখানে সাধারণ মানুষের নিরাপত্তা কোথায়? এই প্রশ্ন আপনার মাধ্যমে মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি মন্ত্রিসভার কাছে করতে চাইছি।

[2-10 — 2-20 p.m.]

গতকালের "আনন্দবাজার পত্রিকায়" মহামান্য রাজ্যপালের একটি বিবৃতি দেখলাম। আশ্চর্য লাগল, উনি বলেছেন, ২৭ জন পশ্চিমবাংলায় মারা গেছে। আশা করি, বুদ্ধদেববাবু এটা দেখেছেন। তাতে ১৪ জন তৃণমূলের, ১২ জন বি. জে. পি.-র আর সি. পি. এমের ১ জন মারা গেছে। এটা ভুল তথ্য। আপনাদের কাছ থেকেই তো উনি পেয়েছেন। মহামান্য রাজ্যপাল নিজে তো বানিয়ে কথাগুলি বলবেন না, আপনাদের কাছ থেকে তথ্য পেয়ে উনি বিবৃতি দিয়েছেন এবং সেটা "আনন্দবাজার পত্রিকায়" প্রকাশিত হয়েছে। ঐ বিবৃতিটি যদি সত্য হয় তাহলে আমি বলব সেটা সম্পূর্ণ অসত্য, সম্পূর্ণ মিথ্যা। আমি আপনাকে বলছি, যেদিন ইলেকশন হয়, আমার জেলায় আমাদের প্রাক্তন বিধায়ক, শ্রী নুরুল ইসলাম চৌধুরি—আপনারা তাঁকে সবাই চেনেন—তাঁর সম্পর্কে ভাইপো, শ্রী বুলন চৌধুরি, তার নিজের গ্রামে মির্জাপুরে বুথ ক্যাপচার করে আপনাদের দল রিগিং করছিল। সেই বুলন চৌধুরি সেখানে বাধা দিতে গিয়েছিল যে এই রকভাবে বুথ ক্যাপচার করে রিগিং করা চলবে না। এর ফলে তাকে গুলি করে হত্যা করা হয়। এটা সত্য কথা, কোনও লুকোচুরির কথা নয়। এর ফলে তাকে জোর করে নিয়ে এসে আপনাদের ২ জন খুন করে। তার ফলে আপনাদেরও ২ জন মারা যায়। এতে ভোট বন্ধ হয়ে যায়। এর ২ দিন পরে পুনরায় ভোট হয় এবং সেখানে কংগ্রেস প্রার্থী জেতে। এই যদি অবস্থা হয় তাহলে কি করে বলব এই পঞ্চায়েত নির্বাচনের যে ফলাফল সেই ফলাফল প্রকৃত গণতান্ত্রিক ফলাফল হয়েছে? এর পরেও আমাদের বলতে হবে যে পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা ভাল আছে? আপনারা হয়ত বলবেন এই পঞ্চায়েত নির্বাচনে এত প্রার্থী জিতেছে—এই গণতন্ত্রের দোহাই দিয়ে জনগণের বাহবা কুড়োবেন, কিন্তু জনগণের প্রকৃত প্রতিফলন কি আছে? আমার নিজের এলাকা—হিজল গ্রাম পঞ্চায়েত এলাকায় ভোটের আগে ১৭টি ডিপ টিউবওয়েল বসানো হয়েছে জেলা পরিষদ থেকে। এই হচ্ছে আপনাদের নমুনা। আনারা কেন পঞ্চায়েত নির্বাচনের আগে এই হুকুমনামা জারি করলেন না যে পঞ্চায়েত নির্বাচনের আগে এইসব কাজ করতে পারবেন না? নির্বাচনের ১ মাস আগে টিউবওয়েল না বসালে মানুষ জল না খেতে পেয়ে মারা যেত না। অথচ আপনারা নির্বাচনের আগে ১৭টি টিউবওয়েল বসালেন এবং হাজার-হাজার খুঁটি চলে এল গ্রামীণ বৈদ্যুতিকরণ হবে বলে। এইভাবে টাকা দিয়ে, লোভ দেখিয়ে, গ্রামীণ বৈদ্যুতিকরণ করে দেব এই প্রলোভন দেখিয়ে, টিউবওয়েল বসিয়ে লক্ষ লক্ষ টাকা, কোটি-কোটি টাকা খরচ করে মানুষকে ভোট দিতে প্ররোচিত করেছেন, জোর করে ভোট দিইয়েছেন। সন্ত্রাসের

কথা না হয় বাদই দিলাম, এইভাবে মানুষের ভোট নিয়েছেন। আপনাদের লজ্জা করা উচত। আপনাদের তরফ থেকে নির্বাচনের ১ মাস আগে হুকুমনামা জারি করে কোনও পঞ্চায়েত এলাকায় উন্নয়নমূলক কাজ হবে না—এটা কেন করলেন না? একমাত্র এসেন্সিয়াল কাজ ছাড়া—যদি কোনও টিউবওয়েলের রি-সিংকিং করার দরকার হয়, করুন, তাতে আমাদের কোনও আপত্তি নেই, কিন্তু ১৭টি টিউবওয়েল বসাবে একটা গ্রাম পঞ্চায়েত এলাকায়—এই জিনিস সহ্য করা যায় না। বহু জায়গায় এই জিনিস ঘটেছে। আমাদের অনেক লোক মারা গেছে তার ইতিহাস আমি দেখাতে পারি। দক্ষিণ ২৪-পরগনায় ডায়মন্ডহারবারে মারা গেছে, উত্তর ২৪-পরগনার কামারহাটিতে মারা গেছে। এই রকমভাবে অনেক জায়গায় আমাদের লোক মারা গেছে। আমার নিজের জেলায় ডোমকলের ভরতপুরে ২৩মে এবং ২৫ মে ৫ জন মারা গেছে। তার মধ্যে ২ জন সি. পি. এমের এবং ৩ জন কংগ্রেসের লোক। এইভাবে দেখছি, সারা পশ্চিমবাংলার মধ্যে যে পঞ্চায়েত ভোট আপনারা করলেন সেই পঞ্চায়েত ভোট একটা রক্তাক্ত ভোট হয়েছে, অগণতান্ত্রিক ভোট হয়েছে, মানুষের ভোট জোর করে আদায় করেছেন। এগুলি করার কারণ কি? কারণ একটাই, আপনাদের প্রমাণ করার দরকার ছিল যে গ্রামে-গঞ্জে সি. পি. এমের আধিপত্য বজায় আছে। এখন এটা করতে গিয়ে যে উপায় অবলম্বন করেছেন সেই উপায়কে আমি তীব্র ভাষায় নিন্দা করছি এবং আশা করি, এই ধরনের ঘটনার পুনরাবৃত্তি করবেন না। আমি আগেই বলেছিলাম, বুথে ভোট গণনা করবেন না। আপনারা সেটা মানেননি। এইবার শুনছি, সত্য কি মিথ্যা জানি না—পৌর নির্বাচনে ঐ ঘটনা যাতে না ঘটে সেইজন্য ভোট গণনা বি. ডি. ও. কিম্বা এস. ডি. ও. অফিসে করার জন্য হুকুনামা জারি করেছেন। বুথে ভোট গণনা করে যে অবস্থার সৃষ্টি হয়েছে সেটা দেখেই বুথে ভোট গণনা আর না করে এবারের পৌর নির্বাচন বুথ থেকে সরিয়ে নিয়ে এসে একটা কেন্দ্রস্থলে করতে চাইছেন।

এটা যদি আপনারা আমাদের সুপারিশ মেনে এই পঞ্চায়েত নির্বাচনেও করতেন তাহলে দেখতেন এত ঘটনা ঘটত না। দু/তিনটে করে সার্টিফিকেট এক একটা গ্রামে গ্রাম পঞ্চায়েতের লোকরা পেত না। বহু জায়গায় ক্যালকুলেশন করতে গিয়ে, যেটা যোগ বিয়োগের ব্যাপার দেখা যাচ্ছে উল্টো পাল্টা করা হয়েছে। জেলা পরিষদের ক্ষেত্রে দেখেছি জোর করে আমাদের প্রার্থীদের হারিয়ে দেওয়া হয়েছে—কোথাও দু ভোট, কোথাও চার ভোট, কোথাও পাঁচ ভোটের ব্যবধানে এইভাবে জোর করে আমাদের প্রার্থীদের হারিয়ে দেওয়া হয়েছে। ইচ্ছা করে, চাপের মুখে, ভুল করে আমাদের জেলা পরিষদের প্রার্থী যেখানে ১৭০ ভোট পেয়েছে সেখানে জোর করে ১৫৫ ভোট লিখে হারিয়ে দেওয়া হয়েছে। আমাদের লালগোলাতে জোয়াক আলি সাহেব, যিনি লালগোলাতে আমাদের প্রার্থীর বিরুদ্ধে দাঁড়ান তাকে দু ভোটে জেলা পরিষদের ভোটে জিতিয়ে দেওয়া হয়েছে

জোর করে। ১৭০ ভোট যেখানে আমাদের কংগ্রেসের প্রার্থী পেয়েছে সেখানে জোর করে ১৫৫টি ভোট লিখে, ১৫ ভোট কমে লিখে জোয়াক আলি সাহেবকে জিতিয়ে দেওয়া হয়েছে। এরকম বহু ঘটনা আছে। আপনারা নিয়ম করেছেন যে একবার সার্টিফিকেট ইস্যু হয়ে গেলে আর ইলেকশন কমিশন বা ডি. এমের কিছু করার নেই। যদি কিছু করতে হয় তাহলে কোর্টে যাও। কোর্টে যা হবার হবে। কত কোর্টে যাবে লোক, আর এত পয়সাই বা তাদের কোথায়? আর কোর্টে গেলেই যে ফয়সালা হবে তারও তো কোনও গ্যারান্টি নেই। এই অবস্থার মধ্যে গোটা পশ্চিমবাংলায় পঞ্চায়েত নির্বাচন হয়েছে। এখন প্রধান, উপ-প্রধান, সভাপতি ইত্যাদি নির্বাচন হবে। তারজন্য এরই মধ্যে টাকার খেলা শুরু হয়ে গিয়েছে। যেখানে সমান সমান হয়েছে কি একটা কম, বেশি হয়েছে সেখানে চেষ্টা হচ্ছে কি করে অন্য দল থেকে লোক ভাঙ্গিয়ে নিয়ে আসবে। সব দল, সব জায়গায় সেই প্রচেষ্টা চালাচ্ছে। এই যে চেষ্টা চলছে, জানি না দু মাস পরে প্রধান, উপ-প্রধান, সভাপতি ইত্যাদি যখন হবে তখন অবস্থাটা কি হবে। আবার হয়ত মারপিঠ হবে, গোলমাল হবে, খুনোখুনি হবে। এই অবস্থা যাতে না হয় তারজন্য এখন থেকেই আপনাদের ব্যবস্থা করা উচিত। আমি মনে করি এখানে পঞ্চায়েত নির্বাচনের পর আইনশৃঙ্খলার যে অবনতি ঘটেছে তারজন্য সবাই মিলে বিহিত ব্যবস্থা করা দরকার যাতে আইন শৃঙ্খলার আর অবনতি না হয়। এটা দেখার জন্য বলছি। আমরা বহু জায়গার লিস্ট দিয়েছিলাম এবং বলেছিলাম যে এই এই জায়গায় এই সমস্ত বুথগুলি খুব সেন্সেটিভ বুথ, এখানে পুলিশ পাহারার ব্যবস্থা করা দরকার। কিন্তু কার্যক্ষেত্রে দেখলাম যে সেই সব জায়গায় কোথাও দু জন লাঠিধারী পুলিশ আবার কোথাও বা হোমগার্ড দেওয়া হয়েছিল। এটা খুবই আশ্চর্যের ব্যাপার। আপনারা হয়ত বলবেন যে অত পুলিশ আপনাদের নেই। আপনারা যখন জানতেন যে এবারের পঞ্চায়েত নির্বাচন এত সাংঘাতিক হবে তখন পুলিশ যদি না থাকে তাহলে নির্বাচন করতে গেলেন কেন? তাই স্যার, আমি আপনার মাধ্যমে দাবি করছি, আইনশৃঙ্খলার অবস্থা যেখানে খারাপ সেখানে সর্বদলীয় কমিটি করে অনুসন্ধান করবার ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী মুস্তাফা বিন কাশেম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুলতুবি প্রস্তাব উত্থাপন করতে গিয়ে বিরোধীদের নেতা শ্রী অতীশচন্দ্র সিন্‌হা যে বক্তব্য রাখলেন বাস্তবের সঙ্গে তার খুব একটা মিল আছে বলে আমি মনে করি না। আমি পুরোপুরিভাবে এই বক্তব্যের বিরোধিতা করছি।

**(গোলমাল)**

আমি ১০০ ভাগ বিরোধিতা করছি।

(গোলমাল)

**(এই সময় কংগ্রেস দলের মাননীয় সদস্য শ্রী তাপস ব্যানার্জি, রামজনম মাঝি, অশোক দেব উঠে দাঁড়িয়ে বলতে থাকেন।**

[2-20 — 2-30 p.m.]

**মিঃ স্পিকার ঃ** মিঃ ব্যানার্জি, আপনাদের দলের আর কোনও মেম্বার কি বলবেন না? উনি কি শেষ বক্তা? বসুন। মিঃ রামজনম মাঝি, মিঃ দেব, আপনারা বসুন, ওকে বলতে দিন। আপনাদের বলার সময় উত্তর দেবেন। বসুন, বসুন, বলতে দিন ওকে।

**শ্রী মুস্তাফা বিন কাসেম ঃ** আমি এই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। এতে এত উত্তেজিত হওয়ার কোনও কারণ নেই। কেন করছি সেটা আমাকে বলতে দিন, আমি ধীরে ধীরে বলছি। এই পঞ্চায়েতকে কেন্দ্র করে আমাদের রাজ্যে আইন-শৃঙ্খলার যদি কোনও অবনতি হয়ে থাকে, অতীশবাবুর ভাষায় পঞ্চায়েত নির্বাচনকে যদি এবারে রক্তাক্ত আখ্যায়িত করা যায়ও তাহলে তার জন্য দায়ী আপনারা, যারা বিরোধী দলে আছেন। যদিও এই নির্বাচনে বিরোধী দলের নেতৃত্ব দেবার মতো শক্তি আপনাদের এই মুহূর্তে নেই। আপনাদের দলছুট আর একটা দল, তৃণমূল কংগ্রেস এবং তাদের দোসর ধর্মীয় ফ্যাসিবাদী সাম্প্রদায়িক শক্তি বি. জে. পি. জোট, আর আপনারাও কম যান না যারা পশ্চিমবঙ্গে বোঝাবার জন্য আছেন, আপনারাও সন্ত্রাস করেছেন বিভিন্ন জায়গায়। আমি দু-একটি উদাহরণ দিচ্ছি। বিগত লোকসভার ফলাফল কি হয়েছে সেটা আপনারা সকলেই জানেন, আমি তার মধ্যে যাচ্ছি না। আমরা দেখেছি যে প্রতিটি নির্বাচনে ভোটের হারের হেরফের হয়। কিন্তু যে নিরীখে সারা ভারতবর্ষে ফলাফল নির্ধারিত হয় সেই নিরীখে দেখা যাবে যে ১৯৯৬ সালে এখানে লোকসভার ৪২ আসনের মধ্যে বামফ্রন্ট পেয়েছিল ৩৩টি আসন এবং কংগ্রেস ৯টি আসন পেয়েছিল। এবারে ১৯৯৮ সালের নির্বাচনে বামফ্রন্ট-এর আসন ৩৩টি থেকে একটা বেড়ে ৩৪টা হল না ঠিকই, কিন্তু একটা কমে ৩২টিও হয়নি। আর বিরোধীদের ৯টি আসনের জায়গায় বেড়ে ১০টি আসনও হয়নি। তফাৎ হচ্ছে, ১৯৯৬ সালে কংগ্রেস যে ৯টি আসন একা পেয়েছিল, ১৯৯৮ সালে সেই ৯টি আসন তিনটি দলের মধ্যে ভাগ হল এবং ৭টি আসন পেয়েছে কংগ্রেসের দলছুট একটা দল তৃণমূল কংগ্রেস। আর অতীশবাবু, আপনি বিরোধী দলের নেতা, আপনাদের সংসদে বাতি জ্বালাবার মতো একটা আসন পান মাননীয় গনিখান চৌধুরি, আর একটা আসন পেয়েছে বি. জে. পি.। তারা কেন পেল সেটা নিয়ে ভাববার ব্যাপার আছে। কিন্তু কাগজগুলি এমন ভাবে হাওয়া তুলে দিল যেন পশ্চিমবঙ্গে বামফ্রন্ট আর নেই, সি. পি. এম. যেন পশ্চিমবঙ্গে নেই। আমরা তাতে আরও দেখলাম, আপনারাও বটে এবং বিশেষ করে ঐ তৃণমূল কংগ্রেসের নেত্রী হুঙ্কার ছাড়তে শুরু করলেন যে

এবারে সি. পি. এমকে দেখে নেওয়া হবে, বামফ্রন্টকে দেখে নেওয়া হবে, পঞ্চায়েত ভোটে দেখে নেওয়া হবে। কেউ ভাষা জুগিয়ে দিলেন, কোনও অ্যাডভাইস যে, লোকসভার নির্বাচন হচ্ছে কোয়াটার ফাইনাল এবং সেমিফাইনাল হবে পঞ্চায়েত ভোটে। আমাদের নুতন করে সব অঙ্ক শিখতে হবে। ৪২টি আসনের মধ্যে ৩৩টি যারা পেল তারা হেরে গেল, আর ৪২টি আসনের মধ্যে যারা ৯টি পেল, তার মধ্যে কেউ ৭টা, কেউ একটা, কেউ একটা পেল তারা জিতে গেল। নুতন অঙ্ক আমাদের শিখতে হচ্ছে। খেলার নিয়ম আমাদের একটু-আধটু জানা আছে। কোয়াটার ফাইনাল জিতলে তবেই সেমি-ফাইনাল খেলতে হয়। সাতটি পেয়ে তারা জিতে গেলেন—আমি তার মধ্যে যাচ্ছি না। এবারের পঞ্চায়েত নির্বাচনে আপনার ঐ ভাষাটাকে গ্রহণ করছি। কিন্তু আপনাদের দলছুট ঐ দল এবং তাদের জোট যে ভাবে সমাজ বিরোধীদের এবং দুষ্কৃতকারিদের জমায়েত করে পঞ্চায়েতের ভোটের সময়ে সন্ত্রাস সৃষ্টি করার চেষ্টা হয়েছে ঠিকই, আগে এই ভাবে এতটা হয়েছে কিনা, আপনারা যতদিন থেকে আছেন, আপনাদের দল সব ভোটে এসব করেন, সন্ত্রাসের অভিযোগও তোলেন, কিন্তু এবারে ওটা করেছেন। আমি আপনাদের সামনে বলতে চাই যে, তৃণমুল কংগ্রেসের পক্ষ থেকে বলা হচ্ছে যে একটা নুতন ইস্যু নির্বাচনে করতে হবে এবং সেই হিসাবে আইন-শৃঙ্খলার ইস্যু তৈরি করার চেষ্টা করা হয়েছিল। আপনাদের কাছে যেটা বলতে চাই, সেটা হচ্ছে খুনের তালিকা। আমাদের পার্টি বামফ্রন্টের মধ্যে সি. পি. এম.-এর যে ২৬ জন খুন হল, তাদের নাম-ধাম নিয়ে পার্টির পক্ষ থেকে সরকারের কাছে উপস্থিত করা হল। ওরা বলছেন যে ৪০ জন খুন হয়েছে। কিন্তু তালিকা কই? ৪০ জনের দিতে পারেননি, শেষ পর্যন্ত যে কয়টা দিয়েছেন, আপনাদের সামনে বলছি, আপনারা শুনুন, বিষ খেয়ে আত্মহত্যা করেছে, তাকেও সি. পি. এম. খুন করেছে বলে তালিকায় দেখানো হয়েছে, আবার পারিবারিক কলহের জেরে খুন হয়েছে তার নামও তালিকায় দেখানো হয়েছে সন্ত্রাস দেখাতে হবে বলে।

রোগে ভুগে মারা গেছে, তার নামও তালিকার মধ্যে রয়েছে। এই খেলা নির্বাচনের পরেও চলছে। ২রা জুন তারা রাজ্যপালের কাছে বড় আকারে ডেপুটেশন দিয়েছেন। মুখে বলছেন ৫৬ জন খুন হয়েছেন, পাশাপাশি ৪৮ জনের নাম তারা রাজ্যপালকে দিতে পেরেছেন। তাতে কোন ধরনের নাম আছে সেই তথ্য আমার কাছে আছে এবং আমি নাম ধরে ধরে সেটা বলতে পারি। সিরোসিস অফ লিভারে কোঠারি সেন্টারে মারা গেছেন, দাম্পত্য ব্যর্থতার কারণে বিষ খেয়ে আত্মহত্যা করেছেন—নাম বলছি না—এমন সব নাম আছে। যেটা লজ্জার বিষয়, পঞ্চায়েত ভোটে জেতার জন্য যে হীন পন্থা অবলম্বন করা হ'ল সেটা আমাদের রাজ্যে আগে করা হয়েছে কিনা সন্দেহ। যেটা সমস্ত নারী জাতির অপমানের মধ্যে পড়ে—দক্ষিণ ২৪-পরগনার ভাঙ্গর থানার অশ্বত্থবেড়িয়া গ্রামের একজন মহিলা প্রার্থী সম্পর্কে রটিয়ে দেওয়া হ'ল—তিনি ধর্ষিতা হয়েছেন। মাননীয়

অধ্যক্ষ মহাশয়, এই সম্মানীয় কক্ষে ধর্ষণের কথা বলতেও লজ্জা হয়, কিন্তু চাপের মুখে সেটা বলতেই হয়। কিভাবে সেটা হয়েছে সেটা আপনারাও জানেন। বাঁশের বেড়ার ঘরের মধ্যে স্বামী-স্ত্রী শুয়ে আছেন ১৬ এবং ১৩ বছরের ছেলে এবং ১২ বছরের মেয়েকে নিয়ে মশারি টাঙিয়ে। সেই ঘরে পাঁচজন ঢুকে নাকি তাকে টেনে নিয়ে গিয়ে ধর্ষণ করল। এর প্রতিবাদ কিন্তু আপনারা করেননি। কংগ্রেস দলের পক্ষ থেকে কোনও নেতা কি এর প্রতিবাদ করেছেন? বাংলার নারী জাতীর এই অপমানের বিরুদ্ধে কি ব্যবস্থা করেছেন? আরও লজ্জার কথা হ'ল, এতদিন পর্যন্ত ভোটে হেরে যাবার জন্য সায়েন্টিফিক রিগিং-এর কথা বলা হ'ত, কিন্তু এবারে অন্য একটি শব্দ ব্যবহার করলেন। কত বড় নির্লজ্জ। বলা হ'ল—এটা সায়েন্টিফিক রেপ। এই ধরনের কথা, অতীশবাবু, আপনি এর প্রতিবাদ করেছেন? চুপচাপ ধর্ষণ। তাহলে প্রকৃতির নিয়মও এখানে মার খেয়ে যাচ্ছে। চুপচাপ ধর্ষণ হয়? এখানে এর বেশি আর বলতে চাই না। প্রকৃতই যদি কোনও নারী ধর্ষিতা হন সেক্ষেত্রে লোকচক্ষুর ভয়ে সেটা প্রকাশ করতে তিনি দ্বিধা বোধ করেন। কিন্তু ঐ মহিলা শুধু পুলিশের কাছেই নয়, খবরের কাগজের লোকেদের কাছে তিনি কিভাবে ধর্ষিতা হয়েছেন সেটা বলেছেন এবং একটি দলের নেত্রী বড় বড় জনসভায় তার বিবরণ দিয়েছেন। কংগ্রেস দলের পক্ষ থেকে এর কোনও প্রতিবাদ আপনারা করেননি। বামফ্রন্ট এবং সি. পি. এম.-এর প্রতিবাদ করেছে, কিন্তু আপনারা করেননি। পঞ্চায়েত নির্বাচনের আগে আইন-শৃঙ্খলা পরিস্থিতির অজুহাতে ওরা ১২ ঘন্টার বাংলা বন্‌ধ ডেকেছিলেন। তারা ডাকতে পারেন, কিন্তু আমি কংগ্রেস দলকে জিজ্ঞাসা করতে চাই—সেখানে কি খেলা আপনারা খেললেন? আপনারা ঘুরিয়ে সেই বন্‌ধকে সমর্থন করলেন। বি. জে. পি. সেই বন্‌ধকে সমর্থন করলেন, কিন্তু আপনারা বন্ধের বিরোধিতা করলেন না। ভেবেছেন, বাংলার মানুষ কিছু বোঝে না? মানুষ তো বুঝতে পারল না যে, আপনারা তৃণমূলকে সমর্থন করলেন, নাকি বি. জে. পি.-কে সমর্থন করলেন। এই নির্বাচনের পরেও যে সব জায়াগায় পরাজিত হয়েছেন, সেখানে পঞ্চায়েত নির্বাচনের রায়কে মেনে না নেওয়ায় গ্রামবাংলার মানুষ মোক্ষম চটে যাচ্ছেন। আমি নিজে গ্রামবাংলার মানুষ।....

...(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)...

**মিঃ স্পিকার :** ডিবেট কি এই ভাবেই চলবে? আপনাদের মেম্বাররাও তো উত্তর দেবেন। আপনাদের লোকেদেরও তো বলতে হবে। এই ভাবে হবে? এই ভাবে চলবে? এই ভাবে চলতে পারে না। টেক ইয়োর সিট। বসুন।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী মুস্তাফা বিন কাশেম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই পঞ্চায়েত নির্বাচনের

ফলাফল গ্রামবাংলার মানুষ মোক্ষম জবাব দিয়েছে। দেওয়ার পর এখানে এনারা এই কান্ড করবার চেষ্টা করছেন। ওনারা এই পশ্চিমবাংলায় দেখতে পাচ্ছেন যে এই গণতান্ত্রিক পদ্ধতিকে কোনঠাসা করা যাচ্ছে না। এখানে ওনারা একটা সন্ত্রাসের পরিবেশ সৃষ্টি করবার চেষ্টা করছেন। তার জন্য সবাই মিলে উঠে পড়ে লেগেছেন যে একটা ষড়যন্ত্র করে কেন্দ্রকে দিয়ে কোনও ভাবে ৩৫৬ ধারা প্রয়োগ করা যায় কিনা। পশ্চিমবাংলার মানুষ আগেও এর জবাব দিয়েছেন, ৩৫৬ ধারার আঘাতের বিরুদ্ধে জরুরি অবস্থার আঘাতের বিরুদ্ধে জনগণ জবাব দিয়েছেন। সন্ত্রাসের ভয় দেখিয়ে পশ্চিমবাংলার মানুষের গণতান্ত্রিক চেতনাকে ভোঁতা করা যাবে না, অগ্রগতি রোধ করা যাবে না। ভবিষ্যতেও পশ্চিমবাংলার মানুষ এর জবাব দেবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে কথাটা একটু আগে আমাদের পক্ষ থেকে বলা হল, আমাদের লিডার অফ দি অপোজিশন যা বললেন তা আমি পূর্ণ সমর্থন করছি এবং ওদের ভাববার জন্য বলছি। সংখ্যায় ওনারা বেশি, সুতরাং এখান থেকে আমাদের বক্তব্য উড়িয়ে দেওয়া হতে পারে। কিন্তু যা ঘটনা, যা বাস্তব, যা আজকে কয়েক কোটি মানুষের চোখের সামনে হয়েছে তাকে এই ভাবে ধামা চাপা দেওয়া যাবে না। তার পরিণতি কি সেটা দেখতে পাবেন। আপনারা ক্ষমতায় আছেন, আপনাদের হাতে গুন্ডা বাহিনী, মস্তান বাহিনী, পুলিশ বাহিনী আছে। একটা অরাজকতা নৈরাজ্য পঞ্চায়েত নির্বাচনের আগে এবং পরে তৈরি করেছেন এটা অস্বীকার করার কোনও উপায় আপনাদের নেই। উনি বলেছেন এই নির্বাচন রক্তাক্ত নির্বাচন। আমি বলছি যে এই নির্বাচন মধ্যযুগীয় বর্বরতাকে হার মানিয়েছেন। পঞ্চায়েত নির্বাচনের আগে থেকেই এটা শুরু করে দিয়েছেন। খুব বাস্তবের উপর ভিত্তি করে এটা শুরু করা হয়েছিল। তার কারণ লোকসভা নির্বাচনকে কেন্দ্র করে জেনে গিয়েছিলেন যে কোনও আপস করা যাবে না। নিজেদের কমরেডদের কি অবস্থা সেটা লোকসভা নির্বাচনে দেখতে পেয়েছিলেন। লোকসভা নির্বাচনে ওনাদের কমরেডদের জন্য হারতে হয়েছে, কমরেডরাই ওনাদের বিরুদ্ধে ভোট দিয়েছে। নিজেদের কমরেডরা যদি ওনাদের বিরুদ্ধে ভোট না দিত তাহলে দমদমে এই হাল হত না। দমদমে সি. পি. এম.-এর কমরেডরা বি. জে. পি.-কে ভেতরে ভেতরে ভোট দিয়েছে। তা না হলে আজকে বলুন তো কোন ধারায় আজকে দমদমে বি. জে. পি. নির্বাচিত হয়? আমরা জানি আমরা নির্বাচিত হতে পারব না। আজকে দমদমে যদি আপনাদের কমরেডরা বি. জে. পি.-কে ভোট না দিত তাহলে পশ্চিমবাংলায় এই অশুভ শক্তির জাগরণ হতে পারত না। কাশেম সাহেব বলুন তো, পশ্চিমবাংলায় এই বি. জে. পি.-কে এনেছে কে? সুভাষ চক্রবর্তীকে আপনারা এক ঘরে করে দিয়েছেন দমদমে বি. জে. পি. জেতবার পরে। আপনাদের কমরেডরা যদি বেইমানি না করত তাহলে স্বরাষ্ট্রমন্ত্রীর এলাকায় এই ভাবে গো-হারান হারতে হত না।

যাদবপুরে এই জিনিস কোনও দিন হয়নি। নিজেদের উপর আস্থা না থাকার জন্য পুলিশের উপর গুন্ডাদের উপর মাস্তান বাহিনীদের উপর নির্ভরশীল হতে হয়েছে। খোদ রাজ্যপাল বলেছেন ৩২ জন খুন হয়েছে। পরবর্তীকালে মুখ্যমন্ত্রী বাধ্য হয়ে এই কথা বলবেন। কংগ্রেস মরেছে এই কথা আমরা বলছি। কাশেমবাবু একজন ভাল বক্তা, ওনার বক্তৃতা আমরা বসে শুনি। কিন্তু এখানে এখন উনি কি বক্তৃতা করলেন? তৃণমূল কোথায় কি করেছে সেই নিয়ে বক্তৃতা করে গেলেন। এখানে কোথাও কোনও তৃণমূল রয়েছে? এখানে কংগ্রেস রয়েছে, তৃণমূল কি রয়েছে? আমাদের অপরাধটা কোথায়? আমরা এর প্রতিবাদ করেছি বলে। ছেড়ে দিন যত কংগ্রেস খুন হয়েছে তাদের কথা, আমাদের ভগবানগোলার এম. এল. এ.-এর কি হাল হল?

আজকে আসামীর কাঠগড়ায় দাঁড় করিয়ে পুলিশ জোর করে গ্রেপ্তার করে নিয়ে গিয়েছিল। একজন শ্রীমতী পুততুন্ডা তার কমিশনের কারণে নির্বাচনের দিন একজন এম. এল. এ.-কে চারটে-সাড়ে চারটে অবধি বিনা বিচারে কোন আইনে গ্রেপ্তার করতে পারেন, স্বরাষ্ট্রমন্ত্রী তার জবাব দিন। পৃথিবীর কোনও আইনে আছে যে, একজনকে বিনা বিচারে গ্রেপ্তার করে রাখতে পারেন? একজন এম. এল. এ.-কে, বাসার সাহেবকে গ্রেপ্তার করে রাখা হয়েছিল বিনা বিচারে। আমরা সাড়ে চারটে পর্যন্ত সংবাদ পাইনি। তাকে কার জন্য, কিসের জন্য, কোন অধিকারে গ্রেপ্তার করে রাখা হয়েছিল, আজকে এই প্রশ্ন করুন তো নিজের কাছে? আপনারা চিরকাল ক্ষমতায় থাকবেন না। আপনাদের ঘন্টা বেজে গেছে। আমি আপনাদের ছেড়ে দিচ্ছি, কংগ্রেসকেও ছেড়ে দিন, এই গণবার্তা পত্রিকায় লেখা হয়েছে। গণবার্তা পত্রিকা কাদের? এটা আমাদের নয়, তৃণমূলের নয়, ঐ যে বসে আছেন আর. এস. পি.-র লোকেরা, তাদের। অস্বীকার করতে পারেন, কি বলছে ওরা? ওরা বলছে, আমাদের পুড়িয়ে মেরেছে। পোড়া শরীরগুলো, ছবি মিথ্যা কথা বলে না। স্বরাষ্ট্রমন্ত্রী আজকে সেই ছবিগুলোর জবাব এখানে দেবেন। তার নিজের দলের সমর্থকদের বামফ্রন্টের সমর্থক—তাদের পুড়িয়ে মেরেছে। তারা বলছে, এই ক'বছরে প্রায় ৩৫ জনকে—শুধু আর. এস. পি.-র লোককে খুন করেছে। তারা বলছে, ওরা আমাদের মেরেছে। ক্ষিতিবাবু সেখানে গিয়েছিলেন। তার ছবিও ভেতরে দেখতে পাচ্ছি। তার ছবিও ছাপানো হয়েছে। পোড়া জায়গা বিস্তীর্ণ, খুনের জায়গা বিস্তীর্ণ। তারপরেও একটা নীতি থাকবে না? রাজনীতি কি শুধু ক্ষমতায় চড়ে থাকা? চোর জোচ্চোরদের দল। আমি অবাক হয়ে যাই, গন্ডারের চামড়া না হলে কি করে তারা মুখ দেখায়। আমাদের দলের লোকদের যদি এই রকম ভাবে পুড়িয়ে মারে, তাদের সাথে ক্ষমতা ভাগ করে আমরা থাকতে পারতাম না। তাদের সাথে ক্ষমতা ভাগ করে যারা থাকে তারা এই নীচ সরকারের চেয়েও আরও বড় নীচ বলে আমি মনে করি। আমি নীচ বলে মনে করি যদি এখনও ক্ষমতায় থাকে, পদত্যাগ না করে। ক্ষিতিবাবু এখানে এসেছেন। উনি

আর একজন পাষন্ড। তাই সব দেখে এসেও আজকে শরিক হয়ে ক্ষমতায় বসে আছেন। আমি জানি না, ওর পার্টির লোকেরা ওদের ক্ষমা করবে কি না? ভেতরে বলছেন, স্বরাষ্ট্রমন্ত্রী আর. এস. পি.-র লোকদের বলছেন ডাকাত। আর. এস. পি. তার জবাব দেবে। এই নৃশংস হত্যাকান্ডের সাথে যারা যুক্ত, বুদ্ধদেববাবু বলছেন, ব্যাপারটি এক তরফা নয়। তার মতে, আর. এস. পি.-র কর্মিরা নাকি তাদের একজন সি. পি. এম. কর্মীকে খুন করেছিল। কারা খুন করেছিল? কাশেম সাহেব, কারা খুনোখুনি করেছে? আর. এস. পি. সি. পি. এম.-কে মেরেছে—বুদ্ধদেববাবুর কথায়। আর সি. পি. এম. ঘরবাড়ি পুড়িয়ে, খুন করে মেরে সব শেষ করে দিয়েছে। যে পার্টির গুন্ডা এবং মস্তানরা নিজেদের বামফ্রন্টের শরিকদের খুন করে, সেখানে আমাদের কি হতে পারে, তার আর নতুন করে বলবার দরকার থাকে? স্যার, দেওয়ালের লেখা দেখবেন—চিরকাল কেউ সরকারে থাকে না। মন্ত্রী হয়ে এরা জন্মাবে না, মরবে না এরা মন্ত্রী হয়ে। যেদিন এরা অন্য জায়গায় যাবে, সেদিন কিন্তু এই যে একটা ফ্রাংকেনস্টাইন ব্যবস্থা, যে অ্যানার্কিস্ট তৈরি করে দিয়ে যাচ্ছে, সে কিন্তু একটা ভয়ঙ্কর আকার ধারণ করবে। যে দৈত্যের আজকে জন্ম দিচ্ছেন সেই দৈত্য কিন্তু একদিন এদের সর্বনাশ ঘটিয়ে ছাড়বে। স্যার, আপনি জানেন, আসুতি বলে একটা গ্রাম আছে—এখানে সেখানকার এম. এল. এ. অশোক দেব রয়েছেন—তিনি সেই গ্রামে গিয়েছিলেন, আমি নিজেও সেখানে গিয়েছিলাম। সেখানে পঞ্চায়েতের সমস্ত জায়গা লিখে নিচ্ছে, জোর করে দখল করছে। তারপরে লিখে নিচ্ছে পুলিশ থানায় তুলে নিয়ে গিয়ে—লেখ, আমি সমাজবিরোধী। আমি অমুক অন্যায় করেছি, আমি ছিনতাই করেছি। আমি গণধর্ষণ করেছি, এই লিখে দাও। তারপরে, শুধু লিখেই ছাড়া নেই। বাড়িতে সমস্ত বড় বড় আলো জ্বালিয়ে রেখে দিয়েছে, রাত্রিবেলা যাতে চোর গিয়ে পুলিশকে দায়ী করতে না পারে। এটা কি নরকের রাজত্ব নয়? এরপর শুধু একটা মেমোরেন্ডাম গভর্নরের কাছে দেওয়া নয়, শুধুমাত্র একটা মোশন নিয়ে আসা নয়, আগামী দিনে এই অবস্থা যদি চলতে থাকে, তাহলে এটা আমাদের হাতে কিন্তু আর থাকবে না। আইন যদি নিজের পথে না চলে তাহলে এই সমস্ত লোকেরা আইন নিজেদের হাতে তুলে নিতে বাধ্য হবে। সেদিনের কথা মাথায় রেখে আপনারা চলবেন এই আশা করছি।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী মহম্মদ ইয়াকুব ঃ** মাননীয় স্পিকার স্যার, বিরোধী পক্ষ থেকে যে অ্যাডজর্নমেন্ট মোশন এখানে উপস্থাপিত হয়েছে, তার বিরোধিতা করে আমি দু-একটি বিষয় উল্লেখ করতে চাই। কারণ ওরা যে সন্ত্রাসের অভিযোগ করেছেন, এটা ঠিকই, তৃণমূল কংগ্রেস এবং বি. জে. পি. যৌথভাবে পশ্চিমবাংলায় পঞ্চায়েত নির্বাচনের পর একটা সন্ত্রাসের আবহাওয়া সৃষ্টি করার চেষ্টা করে যাচ্ছে। ওই যে কথায় বলে—চোর চুরি ছেড়ে দিয়েছে,

*হেরাফেরি ছাড়েনি, কংগ্রেসের অবস্থা সেই পর্যায়ে চলে গেছে। কংগ্রেসের বিরোধী বন্ধুরা* তো অনেক কথা বললেন, কিন্তু হরিশচন্দ্রপুরে খিজিরিয়া মাদ্রাসায় যে ২০০ ব্যালট পেপার ছিনতাই করা হয়েছিল সে কথা তো উল্লেখ করেননি। ওই ছিনতাই করা ব্যালট পেপারের জন্য ১লা জুন আবার সেখানে পুর্ন-নির্বাচন হল, একথা কি কেউ অস্বীকার করতে পারেন, পারবেন না। দ্বিতীয়ত, সুলতান নগরী হরিশচন্দ্রপুরের কথা তো বিরোধী নেতা উল্লেখ করলেন, কিন্তু এ কথা তো উল্লেখ করলেন না যে পঞ্চায়েতের ভোটে জেতবার জন্যে টিউবওয়েল বসিয়ে ৭ লক্ষ টাকা খরচ করা হয়েছে। তারপরে মাতারিয়া গ্রামে গ্রাম পঞ্চায়েত এলাকায় পঞ্চায়েতের ভোটে জেতবার জন্যে যে ৬০টি টিউবওয়েল সিংকিং করেছেন একথা তো উল্লেখ করেননি। শুধু তাই নয়, চাঁচোল থানার অন্তর্গত একটি গ্রামে একজন গৃহবধূ মার্কসিস্ট সি. পি. এম. সমর্থক, তার শ্বশুর কংগ্রেসি করেন। ওই গৃহবধুকে কংগ্রেসের পক্ষে ভোট দেবার জন্য তার উপরে চাপ সৃষ্টি করে, কিন্তু সে ভোট দেয়নি। ওখানে সি. পি. এম. দু ভোটে জিতে যাবার পরে ওই গৃহবধুকে মার্ডার করা হয়েছে, কেস চলছে, একথা তো উল্লেখ করেননি। এমন কি আমাদের মাননীয় মন্ত্রী শ্রী বীরেন মৈত্রর উপরেও নির্বাচনের দিনে আক্রমণ করা হয়। তিনি তো এখানে উপস্থিত আছেন জিজ্ঞাসা করতে পারেন। কংগ্রেসের পক্ষ থেকে করা হয়েছিল, একথা তো উল্লেখ করেননি। তবে একথা ঠিক যে পশ্চিমবঙ্গে কংগ্রেসের চেয়ে তৃণমূল কংগ্রেস আর বি. জে. পি. রয়েছে কারণ কংগ্রেস তো শেষ হয়ে গেছে। তার ওপরে ফুটেছে দুটি ফুল, ওই দুটি ফুল জড়িয়ে ধরেছে পদ্মফুল, যারা এখানে সন্ত্রাস সৃষ্টি করার চেষ্টা করে যাচ্ছে। সেই দিনই উত্তর চব্বিশ পরগনায় খড়িবাড়ি, বারাসাত ২ নং ব্লকে জাহাঙ্গিরকে ব্রড ডে লাইটে মার্ডার করা হল, একথা তো উল্লেখ করলেন না। বহু জায়গায় এইরকম আক্রমণ চলছে, খুন হচ্ছে এটা চিন্তার বিষয়। পশ্চিমবঙ্গে যেখানে আমরা পঞ্চায়েতের মাধ্যমে একটা প্রগতি আনতে চাইছি, উন্নতি আনতে চাইছি তখন তৃণমূল কংগ্রেস এবং বি. জে. পি. মিলে পশ্চিমবঙ্গে একটা অরাজকতার সৃষ্টি করে যাচ্ছে। সন্ত্রাস সৃষ্টি করতে চাইছে, শান্তির পরিবেশ নষ্ট করতে চাইছে। তৃণমূল বি. জে. পি.-তে যত নাম করা নটরিয়াস সমাজবিরোধী গুন্ডারা ঢুকছেন এবং তাদেরকে আঁচলের তলায় রেখে দেওয়া হচ্ছে। এইভাবে গোটা পশ্চিমবঙ্গের পরিবেশ নষ্ট করার চেষ্টা করছেন। একথা দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, বিরোধী সদস্যরা যে অ্যাডজর্নমেন্ট মোশন এনেছেন তাতে কিন্তু একবারও বললেন না যে, তৃণমূল কংগ্রেসিরা গোটা পশ্চিমবঙ্গে একটা সন্ত্রাস সৃষ্টি করছে। বামফ্রন্ট শুধু নয়, কংগ্রেস যে ঐতিহ্যপূর্ণ দল, সেই দলকেও শেষ করবার চক্রান্ত করছে। সাথে সাথে এই কথা বলতে চাই যে, আমাদেরও কিছু কিছু জায়গায় শরিকি সংঘর্ষ শুরু হয়েছে। আমাদের কিছু কিছু জায়গায় শরিকি সংঘর্ষ হচ্ছে, এটা হওয়া উচিত নয়। কারণ এই কথা তো অস্বীকার করতে পারি না, সে আমাদের দলের লোকও মার্ডার হচ্ছে, আর. এস. পি.-রও হচ্ছে, সি. পি. এম.-

ও হচ্ছে, হচ্ছে কিন্তু, এটা কিন্তু হওয়া উচিত নয়। আজকে আমাদের মাথা ঠান্ডা রেখে সমস্ত রাজনৈতিক দলকে পশ্চিমবাংলার উন্নয়ন এর স্বার্থে চিন্তা করা দরকার। রাজনৈতিক মতবাদ, যে রাজনৈতিক নীতি যে আদর্শ আছে আমাদের সামনে, সেটাকে সামনে রেখে সাধারণ মানুষকে সচেতন করা দরকার, এই সংঘর্ষ, এই খুন বন্ধ করার জন্য। সমবেতভাবে আমাদের সকলকে এই ব্যাপারে চেষ্টা করা দরকার। এই কথা বলে অ্যাডজোর্নমেন্ট মোশন-এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী সৌগত রায় ঃ** মিঃ স্পিকার স্যার, আমাদের বিরোধী দল নেতা যে মুলতুবি প্রস্তাব নিয়ে এসেছেন তার সমর্থনে কয়েকটি কথা বলতে চাই। আমার মূল বক্তব্য পঞ্চায়েত নির্বাচনের পরের থেকে এ পর্যন্ত পশ্চিমবাংলায় মূলত সি. পি. এম.-এর কর্মী আক্রমণে যে পরিস্থিতির সৃষ্টি হয়েছে তা একটা গৃহযুদ্ধের আকার নিতে পারে। এটা হচ্ছে আমাদের আশঙ্কার কারণ। এবারে যেটা দেখা গিয়েছে সেটা হচ্ছে পুলিশ সম্পূর্ণ নিষ্ক্রিয় এবং গ্রামে শান্তি প্রতিষ্ঠা করতে পুলিশ কোনও ভূমিকা পালন করছে না। এটা হচ্ছে আমাদের মূল বক্তব্য অতীশদা এর মধ্যে বলেছেন যে অসমর্থিত সূত্র অনুযায়ী ৫০ জন মারা গিয়েছে, তার মধ্যে ৩৭ জন এর হিসাব আমরা পেয়েছি। কিন্তু যেটা চিন্তার বিষয়, পঞ্চায়েত নির্বাচন হয়ে গেল প্রায় ১৮ দিন হল, হিংসার ঘটনা কিন্তু এখনও বন্ধ হয়নি। মুস্তাফা বিন কাশেম বক্তৃতার সময় বলছিলেন, মহিলাদের অত্যাচারের ঘটনার কথা। চম্পলা সরদার এর কথা বলছিলেন, আপনি এটা ভুলে যাচ্ছেন কেন, আর একজন মুসলিম মহিলা সাবিরণ বিবি বিষ্ণুপুর থানা, তাকে গণ ধর্ষণ করে হত্যা করা হয়েছে। আপনি তো এই ব্যাপারে বললেন না। তারপরেও ভাতার-এর একজন মুসলিম মহিলা সাবেরা বিবি তিনি নিহত হয়েছেন সি. পি. এম.-এর হাতে। সেখানে একজন সি. পি. এম. সমর্থককে গ্রেপ্তার করা হয়েছে। চম্পলা সর্দার এর ঘটনা যদি মিথ্যা হয়, সাবিরণ বিবির হত্যার ঘটনা কি মিথ্যা? এই ঘটনা পশ্চিমবাংলাতেই ঘটেছে। এটা দুঃখের বিষয়। যে ঘটনা স্বভাবতই আপনি বলতে পারলেন না। যে ঘটনা বলার জন্য নিশ্চয় দেবব্রত বন্দ্যোপাধ্যায় এবং ক্ষিতি গোস্বামী তারা ব্যস্ত। যে ঘটনা বাসন্তিতে ছোট কালা হাজরায় ঘটেছে সাম্প্রতিকালে এই ঘটনার কোনও সমান্তরাল নেই। সি. পি. এম. পঞ্চায়েত প্রধান ওয়াহেদ আলি শেখ তার নেতৃত্বে পুলিশের থেকে রিভালবার ছিনিয়ে নিয়েছেন। তারপরে সেখানে ৩০ বছরের জগদীশ নস্করকে পুড়িয়ে মেরে ফেলা হয়েছে ; তার হাত পা কেটে আগুনে ফেলে দেওয়া হয়েছে, চোখ উপড়ে নেওয়া হয়েছে। এ কোন রাজত্বে আমরা আছি। সেখানে ১২ বছরের ভুদেব মন্ডল যখন পালাবার চেষ্টা করছিল তখন তার পা কেটে দেওয়া হয়েছে, তার বডি কেটে দেওয়া হয়েছে, তার শরীরটাকে টুকর টুকর করে আগুনে ফেলে দেওয়া হয়েছে। অরুণ বৈরাগি উনি পালাবার চেষ্টা করছিলেন তাকে গুলি করে মারা হয়েছে। মকসের নস্কর আর. এস. পি.-র

*সমর্থক, যখন তাকে আক্রমণ করা হয় তখন তিনি ঘুমাচ্ছিলেন, তাকে টেনে এনে বাঁ বাঁধা হয়, দেওয়াল টপকে পালাবার চেষ্টা করেছিল, তখন তাকে গুলি করা হয়। ক্ষিতিবা আপনি বলেছেন, দে আর কানিবালস, তারা আপনাদের প্রধান শরিক দলের সি. পি. এম.-এ সমর্থক।*

[2-50 — 3-00 p.m.]

আমরা জানি মুখ্যমন্ত্রীর সামনে বুদ্ধদেববাবুর সঙ্গে আপনি ঝগড়া করেছেন। আপনারা তাও বলবেন, আমরা বামফ্রন্টের মধ্যে আছি, আপনারা তাও বলবেন বামফ্রন্ট জিন্দাবাদ। আজকে সি. পি. আইয়ের লোকের উপরেও সি. পি. এম. হামলা করেছে। ৩রা জুন, মোহনপুরের আঠারোবেটিয়া গ্রামে প্রকাশ আইচ নামে একজন সি. পি. আই. কর্মীকে বল্লম দিয়ে খুঁচিয়ে খুঁচিয়ে হত্যা হয়েছে। একথা বলেছেন রাজ্যের জলসম্পদ উন্নয়ন মন্ত্রী নন্দগোপাল ভট্টাচার্য, তিনি কংগ্রেসের লোক নয়, তিনি তৃণমূলের লোক নয়। তিনি বলেছেন সি. পি. এমের লোকেরা এই কাজ করেছে, সি. পি. এমের লোকেরা তাদের দলের লোকেদের মেরেছে। আর ফরোয়ার্ড ব্লক তো মেরুদন্ডহীন, তারা তো অভিযোগ করতেই ভুলে গেছে। দক্ষিণ ২৪-পরগনায় বিপিন হালদার নামে একজন এস. ইউ. সি. আই. কর্মীকে সি. পি. এমের লোকেরা খুন করেছে। ভাতার থানায় সাবেরা বিবি নামে একজন মহিলাকে সি. পি. এমের লোকেরা খুন করেছে। এস. ইউ. সি. আই. আমাদের পার্টির মধ্যে নেই, তারা রাজ্যসভায় আপনাদেরই সাপোর্ট করেছেন। এখানে বলেছেন, suporters have become victims of organized attacks by C.P.M. activitists alleges Debaprasad Sarkar S.U.C.(I), M.L.A.। এটা আমাদের কথা নয়, এটা তৃণমূলের কথা নয়, এটা প্রতিক্রিয়াশীলদের কথা নয়, এটা বামপন্থীদের কথা। সি. পি. এম. এই খুনের রাজনীতি শুরু করেছে। আজকে বাঁকুড়া জেলায় অমিয় পাত্রর উপর হামলা হয়েছে, এটা খুবই দুঃখজনক। বাঁকুড়া জেলায় যেখানে মানুষ কোনও প্রতিবাদ করতে পারত না, সেখানে আজকে অমিয় পাত্রর উপর হামলা হচ্ছে কেন? সেখানে মানুষ আজকে প্রতিবাদ করতে শিখেছে। মজিদ মাস্টার, যে লোকটি গত কুড়ি বছর ধরে ঐ এলাকায় কোনও বিরোধী দলের লোককে ঢুকতে দেয়নি, সেখানে আজকে বি. জে. পি. তৃণমূলের লোকেরা তার উপর হামলা করছে। যদিও তৃণমূল আজকে ৩৫৬ ধারা জারির কথা বলছেন, তাদের নেতৃত্ব সঠিক নয়, তারা মানুষকে যেভাবে পরিচালিত করছে, সেইভাবে প্রয়োজনের সময় তাদের পাশে এসে দাঁড়াতে পারেনি। পঞ্চায়েত নির্বাচনের তিন দিন আগে বন্ধ ডেকে তৃণমূল ভুল করেছিল। যদিও আমরা তার বিরোধিতা করিনি। কারণ সি. পি. এম. বিরোধী লোকজনদের পাশে আমরা আছি। নানুরে একদল সি. পি. এম. সমর্থক শেখ জালাল বলে এক জনের পা কেটে দিয়েছে। আজকে পশ্চিমবাংলায় একটা জঙ্গলের রাজত্ব চলছে। কলকাতা শহরে বসে বোঝা যাবে

না গ্রাম বাংলায় কি সন্ত্রাস চলছে। সেই সন্ত্রাসের প্রতিবাদেই আজকে অমিয় পাত্রের উপর হামলা হয়েছে। নানুরের ঐ ডাকাত বিধায়কের নেতৃত্বেই সি. পি. এমের লোকজনেরা শেখ জালাল বলে এক জনের পা কেটে নিয়েছে। আজকে আমরা কোন জায়গায় পৌছেছি, সারা পশ্চিমবাংলায় একটা জঙ্গলের রাজত্ব চলছে। কলকাতা শহরে বসে বোঝা যাবে না গ্রাম বাংলায় কি রকম সন্ত্রাস চলছে। সেই সন্ত্রাসের প্রতিবাদ করতে গিয়েই আজকে মানুষ অমিয় পাত্রর উপরে হামলা করছে। যে সব এলাকার গন্ডগোলের জন্য আপনাদের ভয়ে কংগ্রেস প্রার্থী দিতে পারত না, সেই আরামবাগ, গড়বেতা, কেশপুরে কংগ্রেস প্রার্থী দিয়েছে, কারণ মানুষ প্রতিবাদ করতে শিখেছে। আপনারা দেওয়ালের লিখন পড়ুন। আপনাদের পুলিশ যদি আইন অনুযায়ী কাজ না করতে পারে তাহলে বামফ্রন্ট ভেঙ্গে যাবে, একটা রক্তাক্ত গৃহযুদ্ধ শুরু হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

(নয়েজ)

**শ্রী সুভাষ নস্কর ঃ** স্যার, এখানে আমি যে বিষয় নিয়ে বলতে চাই তার জন্য আমাকে একটু সময় দেবার চেষ্টা করবেন। গত পঞ্চায়েত নির্বাচনের প্রাক্কালে এবং নির্বাচনের পরবর্তী সময়ে সারা রাজ্য জুড়ে বিভিন্ন জায়গায় যে সমস্ত ঘটনা ঘটেছে, বিভিন্ন রাজনৈতিক দলের নেতা, কর্মী সমর্থকদের প্রাণহানি হয়েছে, এই ঘটনা যে কোনও গণতন্ত্র প্রিয় মানুষের কাছে নিন্দনীয় এবং এই ঘটনা উদ্বিগ্নতা আনে এবং আমাদের আশঙ্কিত করে। আমাদের দল আর. এস. পি. বিপ্লবী সমাজতন্ত্রী দল। আমরা এটা বরাবরই বলে এসেছি যে, কোনও দলের রাজনৈতিক প্রভাব বিস্তার করতে হলে সুষ্ঠ রাজনৈতিক প্রতিযোগিতা ছাড়া অন্যভাবে করা যায় না। আমরা সেইভাবে ইতিপূর্বে বারে বারে মনে করিয়ে দিয়েছি যে, বলপ্রয়োগের মাধ্যমে রাজনৈতিক কর্মিদের ফ্যাসিস্ট কায়দায় নিশ্চিহ্ন করে কোনও দল তার রাজনৈতিক নীতি নির্ধারণ করতে পারে না। শারীরিকভাবে কর্মিদের নিশ্চিহ্ন করে সেই রাজনৈতিক ক্ষমতা বৃদ্ধি কোনও কালেই ঘটানো যায় না। আমরা অস্বীকার করব না যে, ৭০ এর দশকে শাসক দলের নির্যাতনে বহু মানুষ বলি হয়েছিলেন। বহু মানুষ ঘর ছাড়া হয়েছিলেন। মহিলারা নির্যাতীত হয়েছিলেন। আমরা তৎকালীন সময়ে সেই ঘটনার তীব্র নিন্দা করেছি। আজও আমরা এই রাজ্যের শাসক দলের এবং রাজনৈতিক বিভিন্ন দলগুলি এবং বিরোধী পক্ষের বিভিন্ন দলগুলির কর্মী, নেতা, সমর্থকরা যেভাবে নিগৃহীত হয়েছেন, যেভাবে হত্যা করা হয়েছে, তারও নিন্দা করি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে ঘটনা দিয়ে শুরু করেছিলাম, পঞ্চায়েত নির্বাচনের শুরুতে পঞ্চায়েত নির্বাচনের প্রাক্কালে এবং নির্বাচনের পরবর্তী সময়ে সরকার পক্ষ বা সরকারের বিরোধী পক্ষ যেভাবে নির্যাতীত হয়েছেন, সেই ঘটনার ধিক্কার জানাচ্ছি। বাসন্তীতে গত ৩১শে মে, আমার বিধানসভা কেন্দ্রে এবং ক্যানিং দুই

নাম্বার ব্লকে শুরু হল। ক্যানিং দুই নাম্বার ব্লক দাহারানি অঞ্চল দিয়ে বাসন্তী ব্লকের মধ্যে এক জল্লাদ বাহিনী প্রবেশ করল এবং তারা একেবারে ঢুরিবাজারের ৪২ টা দোকান পুড়িয়ে ছারখার করে দিল। সেই গ্রামের ৫-৬টি বাড়ি সমস্ত লুঠ করে নেওয়ার পরে পুড়িয়ে দিয়ে গেল। পাশের গ্রামগুলির দেড়শো পরিবারের সারা বছরের আর কিছুই রইল না। ব্যবহারের কোনও জিনিসপত্র নেই। চাল ডাল সমস্ত কিছু নিয়ে গেল। ৬টার সময় আমরা খবর পেয়েছি। ক্যানিং মহকুমার যিনি এস. ডি. পি. ও. অফিসার, পুলিশের বড়কর্তা, তিনি ক্যানিং নদী পেরিয়ে আসতে পারলেন না। সংবাদ দিয়েছি তবুও সেই ভয়ঙ্কর রাতে ১টার আগে বাসন্তীতে যাননি বা কাউকে পাননি। এটার তদন্ত করে দেখুন। ১১টার সময় গ্রাম দাউ দাউ করে জ্বলছে। ৪ জন কর্মীর মৃতদেহ পড়ে আছে। আমরা খবর দিয়েছি। তখনও পর্যন্ত কলাহাজরা থেকে ১ কিলোমিটারের ব্যবধানে পানিহলি গ্রামে একটা পুলিশ ক্যাম্প আছে। সেখানে পুলিশ যেতে পারল না। সেখানে পুলিশের ভূমিকা কি ছিল। আমি আশা করব যে, এই ঘটনার তদন্ত হওয়া উচিত। বাসন্তী প্রপার থেকে কলাহাজরা গ্রাম ১৪ কিলোমিটার হওয়ায় আমরা পৌঁছাতে পারিনি। কিন্তু পুলিশ পৌঁছাতে পারত। তাদের ভূমিকা কি ছিল? এটার নিরপেক্ষ তদন্ত হওয়া উচিত। এই ঘটনায় পুলিশের একাংশ প্রচ্ছন্নভাবে মদত জুগিয়েছে বলে আমি স্থানীয় বিধায়ক হিসাবে মনে করি। তাদের শাস্তি দিন। আমি মাননীয় পুলিশমন্ত্রীর কাছে এটাই দাবি করছি।

(গোলমাল)

[3-00 — 3-10 p.m.]

রাজনীতির নামাবলী পড়ে জহ্লাদ বাহিনী তারা গ্রামের পর গ্রাম ধরে এই ধরনের অত্যাচার করছে। এখানে যারা আছেন তারা বুঝে নেবেন। ৭০ এর দশকের ঘটনা আমরা বলেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পার্টির পক্ষ থেকে মুখ্যমন্ত্রীর সাথে দেখা করে আমরা স্মারক লিপি দিয়েছি। কয়েকটি কথা সেখানে সুস্পষ্টভাবে বলে দেওয়া আছে। আমরা বলেছি যে যতগুলো বাড়িঘর পুড়েছে, যতগুলো মানুষ তার মাথার উপরের আচ্ছাদন হারিয়েছে, আগামী ফসলের মরশুম পর্যন্ত তাদের খাদ্যের ব্যবস্থা করতে হবে, তাদের রিলিফের ব্যবস্থা করতে হবে। রিলিফ মানে শুধু সাড়ি, ধুতি, ত্রিপল নয়, আমরা বলেছি যে ৪টি পরিবারের যত মানুষ নিহত হয়েছে তাদের উপযুক্ত ক্ষতিপূরণ দিতে হবে। ৬-৭টি গবাদি পশু মাঠ থেকে তুলে নিয়ে যাওয়া হয়েছে। ৩২টি রিকশা করে লুঠের মাল নিয়ে যাওয়া হয়েছে। এইগুলো আর ফেরৎ দেওয়া যাবে না ঠিকই কিন্তু যে পুলিশের একাংশ এই কাজে লিপ্ত ছিল, যারা শুধুমাত্র নীরব দর্শক-এর ভূমিকা পালন করেছিল তাদের দৃষ্টান্তমূলক শাস্তি দিতে হবে। মানুষের মধ্যে এই প্রয়াস

আনতে হবে যে আমাদের পশ্চিমবাংলায় বিশৃঙ্খলা ছিল না, অবনতি ছিল না। কঠোরভাবে এই বিশৃঙ্খলার মোকাবিলা করতে হবে। আপনাদের সকলের কাছে আমার করজোড়ে আবেদন সমস্ত রাজনৈতিক দলের রাজনৈতিক খুন, ধ্বংসলীলা, এই আগুনের লীলা বন্ধ করুন, মানুষকে বাঁচান, মানুষকে মনে স্বস্তি আনুন, শান্তি আনুন। ধন্যবাদ।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় স্পিকার স্যার, আমাদের লিডার অফ দ্য অপোজিশন যে মুলতুবি প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলছি। বাম রাজত্বে না পশুদের রাজত্বে আজকে পঞ্চায়েত ভোট হল? মাননীয় পঞ্চায়েত মন্ত্রী যদি নিজের বিবেকে জিজ্ঞাসা করতেন তাহলে আপনার রিজাইন করা উচিত ছিল। নির্বাচনের পর মন্ত্রী থাকার কোনও অধিকার আপনার নেই। এখানে দাঁড়িয়ে ওই পক্ষ থেকে হরিশচন্দ্রপুরের ঘটনার কথা বলা হল। নির্বাচনের শুরু থেকে হরিশচন্দ্রপুরের ৪ জন প্রধানকে ফরোয়ার্ড ব্লক এবং সি. পি. এম. মিলে এমন মার মেরেছে যে তারা জ্ঞান হারিয়েছে। আজকে মর্জিনাকে জেতানোর জন্য মন্ত্রী পর্যন্ত এই নির্বাচনে নেমে গেছেন। প্রহসন ছাড়া এই নির্বাচন আর কি হতে পারে। আমার জানা নেই। এই নির্বাচন হয়েছে ডি. এমের নির্বাচন। পুলিশের নির্বাচন, প্রিসাইডিং অফিসারের নির্বাচন। আলিমুদ্দিন স্ট্রিট থেকে বিমানবাবু যা বলেছিলেন, ডি. এম. সেইভাবে নির্বাচনে রোলার চালিয়েছেন। এই নির্বাচন মানুষের জয় নয়। আজকে মালদা জেলায় নির্বাচনের সময়ে সকাল ৭টায় আমরা দেখলাম নির্বাচন হয়ে গেল। আজকে মালোপাড়া কোচপাড়া, কুম্ভীরা এবং খামারপুরের ৩টি ব্লকে রিগিং করা হল। সেখানে ডি. এমের কাছে কমপ্লেন জানানো হল। ইলেকশন কমিশনারের কাছে কমপ্লেন জানানো হল। কিন্তু সেখানে কোনও রিপোল হল না। রিপোল হল শিবনাপুরে, যেখানে আপনার লোকেরা ব্যালট পেপার ছিনিয়ে নিয়ে পুকুরে ফেলে দিল জেলা পরিষদ এবং পঞ্চায়েত সমিতির।

সেখানে রিপোল হয়েছে, আমার এলাকায় ৮০ নম্বর বুথে ব্যালট পেপার জোর করে নিয়ে গেছেন, কিন্তু সেখানে কংগ্রেস জিতেছে। আজকে আপনারা রিপোল করা সত্ত্বেও আমরা গ্রামপঞ্চায়েতে ৬০ পারসেন্ট এবং জিলা পরিষদে ১৫টি সিট পেয়েছি। কম্পাইলেশনের সময় আপনারা আমাদের জোর করে হারিয়েছেন। টোয়েন্টি বি ফর্ম সাপ্লাই দিতে পারেননি বলে কাউন্টিং বুথে রেজাল্ট দিতে পারেননি, কম্পাইলেশনের সময় আপনারা হারিয়ে দিলেন। আজকে ৭ লক্ষ টাকার কথা বলছেন, আমার কাছে খবর আছে—এখানে মাননীয় অর্থমন্ত্রী আছেন তিনি বলবেন—মালদাতে ৬ কোটি টাকা গেছে ২০ লক্ষ টাকা পার জি. পি. ভাগ করে এবং ডিস্ট্রিক্ট প্ল্যানের টাকা ৫ লক্ষ টাকা দিয়ে নির্বাচন করা হয়েছে। এতে কল আর পানীয় জলের ব্যবস্থা করা হয়েছে। অনেক কথা বলার ছিল কিন্তু সময়ের অভাবে বলতে পারছি না। আজকে অবিলম্বে মালদার ডি. এম. এবং এ. ডি. এম.-কে গ্রেপ্তার করতে হবে। ওখানে এ. ডি. এম. জিলা

পরিষদে সি. পি. এম. সাথে মিটিং করেছে কি করে রিগিং করা যায়, কি করে কংগ্রেসকে হারিয়ে দেওয়া যায়। এই নির্বাচন প্রহসনে পরিণত হয়েছে। আমার ওখানে সুলেখাবিবি নামে একজন মহিলাকে গত ২৩ তারিখে আপনাদের ক্যাডার বাহিনী প্রকাশ্য দিবালোকে উলঙ্গ করে রাস্তায় ঘুরিয়েছেন। এই ভাবে আপনারা নির্বাচনে জিতেছেন আপনাদের লজ্জা করে না। আপনারা নির্বাচনকে প্রহসনে পরিণত করেছেন। তাই অবিলম্বে পঞ্চায়েত মন্ত্রীর পদত্যাগ দাবি করছি এবং মালদার ডি. এম. এবং এ. ডি. এম.-কে গ্রেপ্তারের দাবি জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সদ্য অনুষ্ঠিত পঞ্চায়েত নির্বাচনের পরিপ্রেক্ষিতে এই রাজ্যের আইন শৃঙ্খলা পরিস্থিতি রাজ্যের প্রধান শরিকদল সি. পি. এমের মদতপুষ্ট সমাজ বিরোধীদের রৌরাত্মে এবং সন্ত্রাসের ফলে যে অবস্থার সৃষ্টি হয়েছে, আইনশৃঙ্খলা যে ভাবে ভেঙে পড়েছে তাতে শুভবুদ্ধি সম্পন্ন মানুষ আজকে উদ্বিগ্ন না হয়ে পারে না। রাজ্যে আজকে এই সমস্ত সমাজ বিরোধীদের কবলে পড়ে সাধারণ মানুষের জীবন ও সম্পত্তির নিরাপত্তা বিঘ্নিত হচ্ছে। এ বারের পঞ্চায়েত নির্বাচন ভোট পর্বের শুরুতেই সি. পি. এম. দল বিগত লোকসভা নির্বাচনে বিভিন্ন ক্ষেত্রে তাদের যে চূড়ান্ত পরাজয় এবং এই পঞ্চায়েত নির্বাচনে ভরাডুবি হওয়ার আশঙ্কা করে তারা মরিয়া হয়ে ভোট পর্বের শুরুতেই সন্ত্রাসকে হাতিয়ার করে এই ভোট পর্ব পরিচালনা করেছে। তারা ভোট পর্বের শুরুতেই বিরোধী দলের প্রার্থীদের জোর করে নমিনেশন প্রত্যাহার করিয়েছে, খুন করেছে। ভোট গ্রহণের এবং গণনার সময় ন্যূনতম প্রয়োজনীয় পুলিশি নিরাপত্তার ব্যবস্থা না রেখে মূলত সমাজ বিরোধীদের হাতে বুথ দখলের সুযোগ করে দিয়ে তারা এই সন্ত্রাসের পরিবেশ সৃষ্টি করেছিল এবং ভোট গণনার সময় সি. পি. এম. পরাজিত প্রার্থীকে জয়ি করে এবং পোলিং পার্টির উপর জোর খাটিয়ে বিরোধী দলের প্রার্থীকে পরাজিত বলে ঘোষণা করিয়েছেন। এর অসংখ্য নজির এই পশ্চিমবঙ্গে আছে। এই ধরনের কাজে সন্ত্রাসের পথকে অবলম্বন করে তারা ভোটের ফলাফলকে তাদের পক্ষে আনবার চেষ্টা করেছেন।

[3-10 — 3-20 p.m.]

স্বাভাবিক প্রক্রিয়ায় ভোটের ফলাফল যে বাড়েনি তা পশ্চিমবাংলার মানুষ জানে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সি. পি. এম. ভোটের আগে যে সন্ত্রাস শুরু করেছিল তা শুধু অব্যহতই নেই মাত্রাতিরিক্ত ভাবে বৃদ্ধিও পেয়েছে। আর, শুধু বিরোধী দলের নেতা সমর্থকরাই তার বলি হচ্ছে না শরিক দলের কর্মিরাও বলি হচ্ছে। এই রকমই একটা মর্মান্তিক পৈশাচিক নজির হচ্ছে বাসন্তির ঘটনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দক্ষিণ ২৪ পরগনা, নদীয়া, মুর্শিদাবাদ প্রভৃতি জেলাতে আমাদের দলের সংগঠনের উপর সি. পি.

এম.-র সমাজ বিরোধীরা মারাত্মক ভাবে সন্ত্রাস, খুন-জখম, হত্যা-কান্ড বাড়িয়ে দিয়েছে। নির্বাচনের আগে আমাদের কমপক্ষে ১০ জনকে ওরা খুন করেছে। আর, নির্বাচনের পরে আরও দু-জনকে খুন করেছে। নদীয়ায় আমাদের জেলা কমিটির সভ্য জনপ্রিয় শিক্ষক আবদুল ওদুদকে ওরা খুন করেছে। তিনি প্রিসাইডিং অফিসার ছিলেন ভোটের সময়। সি. পি. এম.-র সমজাবিরোধীরা তাকে বাড়ি থেকে ডেকে নিয়ে গিয়ে পুলিশের সামনে খুন করে। আবদুল ওদুদের মৃত্যুতে নদীয়া জেলায় বন্ধ পালন করা হয়েছে। আবার, কুলতলি থানার মৈপীঠ-বৈকুণ্ঠপুর গ্রাম পঞ্চায়েতের বিনোদপুর গ্রামের বাসিন্দা বিপিন হালদারকে সি. পি. এম.-র সন্ত্রাসের ফলে খুন হতে হয়েছে। সি. পি. এম-র দুর্বৃত্তরা আমাদের ঐ প্রবীণ ৭২ বছর বয়স্ক সমর্থককে খুন করে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সি. পি. এম.-র সন্ত্রাস যে ভাবে বেড়ে চলেছে তা বলার কথা নয়। আজকে তারা জনগণের সমর্থন হারিয়ে পুলিশ এবং মস্তান বাহিনীকে নিয়ে ক্ষমতায় টিকে থাকতে চাইছে। কিন্তু এর ফলে পশ্চিমবাংলায় দক্ষিণ-পন্থী শক্তিরই জয় হচ্ছে। তার নজির গতবারে সৃষ্টিও হয়েছে। পুলিশ মন্ত্রীকে বারবার বলেছি, মৈপীঠে দিনের পর দিন সন্ত্রাসের রাজত্ব চলছে। যাদের বিরুদ্ধে ৪০/৫০-টা কেস খুন, ধর্ষণ, লুঠ, সন্ত্রাসের অভিযোগ রয়েছে, চার্জ-শিট হয়ে গেছে তারা বুক ফুলিয়ে ঘুরে বেড়াচ্ছে। পুলিশের নির্দেশ থাকা সত্ত্বেও সি. পি. এম.-র নেতারা পিছনে সামনে পুলিশ নিয়ে, সমাজ বিরোধী নিয়ে, খুনিদের নিয়ে ক্ষমতার অধিকারী হয়ে বসে আছে। পুলিশকে আজকে তারা তোয়াক্কা করছে না। আমি এই সন্ত্রাসের রাজত্বে তীব্র নিন্দা করছি এবং পুলিশের পক্ষপাতিত্ব আচরণের বিরোধিতা করে সমাজ বিরোধীদের জন্য ব্যবস্থা গ্রহণের দাবি করছি। পশ্চিমবাংলায় আজকে আইন-শৃঙ্খলা পরিস্থিতি একেবারে ভেঙ্গে পড়েছে। এই অবস্থাকে ধিক্কার জানিয়ে আমি বিধানসভার কক্ষ-ত্যাগ করছি।

**(এই সময় মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় ওয়াক-আউট করেন।)**

**শ্রী কমল গুহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সময় অল্প, তাই আমি শেষ কথাটা আগে বলে নিতে চাই। শেষ কথা এই ভাবে বলতে চাই, পশ্চিমবাংলা, পশ্চিমবাংলার সাংস্কৃতিকে, ন্যায়-নীতিকে যদি বাঁচাতে হয় তাহলে এই মুহূর্তে পঞ্চায়েত ব্যবস্থাকে ভেঙ্গে দেওয়া দরকার। আজকে সারা পশ্চিমবাংলায় মনুষ্যত্বের হত্যা হচ্ছে, ন্যায়-নীতি প্রতিনিয়ত রক্তাক্ত হচ্ছে। আজকে গ্রামের সারল্য আর দেখা যাচ্ছে না। গ্রামের মানুষের মধ্যে যে প্রেম-প্রীতি-ভালবাসা ছিল সেগুলো সম্পূর্ণরূপে নষ্ট হয়ে গেছে।

গ্রামগুলো আজকে অরাজকতার জঙ্গলে পরিণত হয়েছে। আজকে গ্রামে গ্রামে বাগি সৃষ্টি হয়েছে। চম্বল উপত্যকার বাগিদের সঙ্গে এখানকার বাগিদের তফাৎ হচ্ছে,

চম্বলে সম্পত্তি নিয়ে, জাতপাত নিয়ে প্রতিহিংসার আগুন থেকে বাগিদের উৎপত্তি হয়েছিল, আর এখানে পশ্চিমবঙ্গের রাজনীতি থেকে বাগিদের উৎপত্তি হয়েছে। এই সমস্যার সঙ্গে আমরা সবাই জড়িয়ে গেছি। অ্যাকশন-রি-অ্যাকশনের ফলে কেউ আজকে এই গন্ডির বাইরে নেই। পরস্পরকে গালাগালি করে নিজেরা সাধু সাজবার চেষ্টা করি। কিন্তু আমরা কেউ এর থেকে পিছিয়ে নেই। সেজন্য আমি একথা বলতে চাই, হয়ত শুনতে খারাপ লাগবে, তবু একথা বলি—"দাও ফিরে সে অরণ্য"। আমরা জানি গ্রামে ভাল রাস্তাঘাট নেই, পানীয় জলের ব্যবস্থা নেই, কিন্তু সেখানে শান্তি আছে। আমরা পরস্পরের সাথে পরস্পরের প্রীতি এবং ভালবাসা নিয়ে বেঁচে থাকতে চাই। আজকে পশ্চিমবঙ্গে খুনোখুনির রাজত্বে যে অবস্থার সৃষ্টি হয়েছে তাতে পশ্চিমবাংলার গ্রামগুলো শেষ হয়ে গেছে। শহরে বসে, রাইটার্সে বিল্ডিং-এ বসে পঞ্চায়েতের কথা বলে বিদেশিদের কাছ থেকে আপনারা প্রশংসা নিচ্ছেন। কিন্তু গ্রামগুলোর অবস্থা কি হয়েছে? আজকে গ্রামে সংস্কৃতি নেই, গ্রামে ন্যায়-নীতি নেই, প্রেমপ্রীতি, ভালবাসা নেই, আত্মীয়তা নষ্ট হয়ে গেছে, প্রত্যেকে প্রত্যেককে সন্দেহের চোখে দেখছে। প্রত্যেকে মনে করছে আমাকে খুন করা হবে, প্রত্যেকে মনে করছে এই মুহূর্তে আমার মৃত্যু হবে। শহরের কিছু কন্ট্রাক্টর, ঠিকাদাররা গ্রামে যাচ্ছে এবং গ্রামের সরল মানুষগুলোকে খারাপ করে দিচ্ছে। সন্ধ্যার পর গ্রামে গেলে কোনও যুবককে সুস্থ অবস্থায় পাবেন না। পঞ্চায়েতের সমস্ত টাকা দলমত নির্বিশেষে এদের হাতে, এই অসাধু লোকেদের পকেটে যাচ্ছে। আর এই ভাবে সব নষ্ট হয়ে যাচ্ছে। আমি বাইপাস দিয়ে যাওয়ার সময় একটা বিরাট সাইনবোর্ড দেখি। সেই সাইনবোর্ডে রবীন্দ্রনাথ, নজরুল, মাদার টেরেসা ও রায়ের লেখা চোখে পড়ে। তাদের কথা স্মরণ করে আপনারা আত্মসন্তুষ্টি ভোগ করতে পারেন। কিন্তু কলকাতা নিয়ে বেশি দিন আপনারা বেঁচে থাকতে পারবেন না। আমরা গ্রামে যাই। গ্রামে যে অশুভ শক্তির উৎপত্তি হয়েছে সেই অশুভ শক্তি রাইটার্স বিল্ডিং থেকে গলা ধাক্কা দিয়ে, লাথি মেলে আপনাদের তাড়িয়ে দেবে। সুতরাং এটা নিয়ে ভাবতে হবে। গ্রামগুলো কোন পথে যাবে? আমরা যারা ১৯৪৭ সালের আগে জন্মগ্রহণ করেছি—আমরা মোহনবাগান থেকে দেশপ্রেম শিখেছি, কল্লোল যুগের কয়লাখনি, সাধারণ মানুষের সুখ-দুঃখ আমাদের সাধারণ মানুষের পাশে দাঁড় করিয়েছে, ধাত্রী দেবতা পড়ে দেশকে ভালবেসেছি। সুতরাং মানুষের কাছে আমাদের দায়বদ্ধতা রয়েছে। আমরা একথা বলেছিলাম—নবজাতকের জন্য এই পৃথিবীকে বাসযোগ্য করে যাব। কিন্তু কোথায় আমাদের প্রতিশ্রুতি পালিত হল? আজ গ্রামবাংলার জনসাধারণকে আমরা ভুলে গেছি। আমরা আয়নায় নিজেদের ছবি দেখে নাৎসিদের মতো দিন কাটাচ্ছি। এগুলো নিয়ে নতুন করে ভাববেন। আমরা অশিক্ষিত লোক, অর্ধ-শিক্ষিত, গ্রামের লোক। কিন্তু আমার মনে হয় এই পঞ্চায়েত ব্যবস্থাকে ভেঙে দিয়ে নতুন করে গ্রামোন্নয়নের জন্য কোনও পথ বার করা যায় কিনা, আজকে সবাই মিলে সেটাই আমাদের ভাবা দরকার। পশ্চিমবঙ্গে অনেক সাহিত্যিক আছেন,

সংস্কৃতিবান লোক আছেন, শিক্ষিত লোক লোক আছেন। তাদের সবাইকে নিয়ে আপনারা বসুন। তারা সকলে ভাবনা চিন্তা করে বলুন যে, পশ্চিমবাংলাকে এর থেকে কি করে আমরা টেনে তুলতে পারি। এই বক্তব্য রেখে, আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করলাম। জয়হিন্দ।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিরোধী দলের আনীত মুলতুবি প্রস্তাবের বিরোধিতা করছি। বিরোধিতা করছি এই কারণে যে, কংগ্রেস পার্টি সন্ত্রাস মুক্ত রাজনীতি করে না। তারাও সন্ত্রাসের রাজনীতি করে। আমি সংক্ষেপে আমার জেলার কয়েকটা ঘটনার কথা এখানে উল্লেখ করতে চাই। স্যার, আপনি জানেন পিংলা থানার বাদল মন্ডল নামে একজন সি. পি. এম. সমর্থককে জোর করে ধরে ওরা তার চোখে অ্যাসিড ঢেলে দিয়েছে। দুটো চোখ অন্ধ হয়ে সে এখন পি. জি. হসপিটালে রয়েছে। পিংলায় এখনও ২০০ বামপন্থী কর্মী ঘর-বাড়ি ছাড়া হয়ে আশ্রয়হীন অবস্থায় এদিকে ওদিকে ঘুরে বেড়াচ্ছে। এখনও তারা গ্রামে ঢুকতে পারেনি। সবং-এ আমরা দেখেছি কংগ্রেসি মদতপুষ্ট সমাজবিরোধীরা কি সাংঘাতিক সন্ত্রাস চালিয়েছে। এখানে বসে আছেন বিধায়ক নন্দরানী দল। তার কেশপুরে কংগ্রেস এবং তৃণমূল এক জোট হয়ে সামাই মান্ডি নামে একজন আদিবাসী যুবতীকে হত্যা করেছে। ওখানে ওরা চারজনকে মেরেছে, তিন জনের দেহ পাওয়া গিয়েছে, এক জনের দেহ পাওয়া যায়নি। সামাই মান্ডি কি অপরাধ করেছিল জানি না। সে কেবল মাত্র বামপন্থী সমর্থক বলেই তাকে আপনারা হত্যা করবেন? হ্যাঁ, বাসন্তী এবং মোহনপুরের ঘটনা নিশ্চয়ই দুঃখজনক ঘটনা, আমি তার জন্য দুঃখ প্রকাশ করছি, উদ্বেগ প্রকাশ করছি। ঐ ঘটনা আমাদের শরিকদেব মধ্যে না হলেই আমরা আনন্দিত হতাম। কারণ আমরা বিশ্বাস করি পশ্চিমবাংলায় বামপন্থী জমানায় বামপন্থী শরিক দলের মধ্যে যদি ঐ ধরনের ঘটনা ঘটে তাহলে আমাদের পশ্চিমবাংলায় আমরা যে উন্নয়নের কথা বলি সেই উন্নয়নের কাজ ব্যাহত হবে। কংগ্রেসি বন্ধুদের বলি, আপনারা আইন-শৃঙ্খলার অবনতির কথা বলছেন, আপনারা [illegible] মোহনপুরে আমাদের একজন সমর্থক খুন হয়েছে। আমরা বন্ধ করেছি, ২৫-জনকে পুলিশ ধরেছে। সুতরাং আজকে আমরা এখানে বসে পরস্পর পরস্পরের বিরুদ্ধে কাদা ছোড়া-ছুড়ি করলেই সন্ত্রাসের অবসান হবে না। ববঞ্চ যারা সন্ত্রাসের রাজনীতিতে বিশ্বাস করে তারা বলবে, দেখেছ, আমাদের নিয়ে বিধানসভা পর্যন্ত তোলপাড় হচ্ছে, বিধায়করা ভোটাভুটির মাধ্যমে মত প্রকাশ করছে। সুতরাং আমি মনে করি পঞ্চায়েত নির্বাচনের পরে গ্রাম-বাংলায় যে সন্ত্রাস হচ্ছে তার জন্য মূলত দায়ী তৃণমুল, বি জে. পি এবং কংগ্রেসের একাংশ রয়েছে। আজকে থানার অফিসারদের পর্যন্ত ভয় দেখানো হচ্ছে। তাদের বলা হচ্ছে, 'তোমরা যদি আমাদের এই কাজ না কর তাহলে আমরা পথ

*অবরোধ করব, তোমাদের ঘেরাও করে রাখব, অফিস থেকে টেনে বের করে দেব।' এই তো কয়েক দিন আগেই দেখলাম বেহালায় একজন ও. সি. অথবা ইন্সপেক্টরকে মাথায় আঘাত করে হত্যা করা হল।* সুতরাং আজকে যারা এই প্রস্তাব এনেছেন, সেই কংগ্রেসি বন্ধুদের ভেবে দেখতে বলব পশ্চিমবাংলায় আজকে তৃণমূল এবং সাম্প্রদায়িক বি: জে. পি. যে বিষাক্ত পরিবেশ সৃষ্টির জন্য উঠে-পড়ে লেগেছে, সেই পরিপ্রেক্ষিতে আপনাদের করণীয় কি। আজকে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলার অবনতিকে কেন্দ্র করে তৃণমুল নেত্রী এবং বি. জে. পি. ৩৫৬ ধারা জারি করার দাবি জানাচ্ছে। আপনারাও প্রথম প্রথম এই দাবি করেছিলেন। কিন্তু আপনাদের রাজ্য সভাপতি গনিখান চৌধুরি যখন বললেন, 'এখানে সেই অবস্থা সৃষ্টি হয়নি' তখন আপনারা রাজ্যপালের বাসভবনে চলে গেলেন। তাকে দিয়ে কেন্দ্রের ওপর চাপ সৃষ্টি করতে চাইলেন। তাও যখন হল না, তিনি যখন কেন্দ্রের কাছে লিখলেন না, তখন আপনারা এলেন এই বিধানসভার মধ্যে এবং রাজ্যের আইন-শৃঙ্খলার অবনতির প্রশ্ন তুলে সোরগোল সৃষ্টি করে ভোটাভুটির মাধ্যমে শরিক দলের মধ্যে যদি বিভাজন ঘটানো যায় তাহলেই ভাবছেন কেন্দ্রের কাছে দাবি জানাতে পারবেন। আপনারা বলতে পারবেন—দেখুন পশ্চিমবাংলার বিধানসভায় পর্যন্ত আলোচনা হয়েছে যে, পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলার অবনতি ঘটেছে।

অতএব ৩৫৬ ধারা জারি করুন। তাই আমি আপনাদের এই অসাধু প্রচেষ্টার বিরোধিতা করছি। পরিশেষে আমি আপনাদের বলছি, পঞ্চায়েত বোর্ড আপনারা গঠন করুন, গঠন করে এই বোর্ডের মাধ্যমে গ্রামের উন্নয়নমূলক কাজকে এগিয়ে নিয়ে যান। ধন্যবাদ।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধীপক্ষের নেতা মাননীয় শ্রী অতীশচন্দ্র সিন্‌হা মহাশয় যে অ্যাডজোর্নমেন্ট মোশন এনেছেন আমি তার বিরোধিতা করছি এবং সেই সঙ্গে কিছু আলোচনা করতে চাই। স্যার, বিগত পঞ্চায়েত নির্বাচনে এই রাজ্যে সমস্ত বিরোধী দলের সম্মিলিত বিরোধিতা, প্ররোচনা, দৈহিক আক্রমণ এবং সাথে সাথে বিভিন্ন সংবাদ পত্রের নীরবিচ্ছিন্ন কুৎসা প্রচারের মাধ্যমেও বামফ্রন্টের যে ঐতিহাসিক জয় হয়েছে তাতে কোনও সন্দেহ নেই। স্যার, বিরোধী দলের সমস্ত কর্মিরা এবং নেতারা বুঝে গেছেন যে এই রাজ্যের সরকারকে গণতান্ত্রিক পথে হটানো যাবে না, একমাত্র রাস্তা পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলাকে বিপন্ন করতে হবে, সন্ত্রাস সৃষ্টি করতে হবে—এ ছাড়া দ্বিতীয় কোনও রাস্তা নেই। মাননীয় বিরোধী দলের নেতা শ্রী অতীশচন্দ্র সিন্‌হা মহাশয় যখন আইন-শৃঙ্খলার প্রশ্ন তুললেন তখন তার দলের কর্মিদের কথা কেন উল্লেখ করলেন না? আমি আমার কথা বলছি না, আমি ৫ই জুন "আজকাল" পত্রিকা থেকে কিছু কথা এখানে তুলে ধরতে চাইছি। ৫ই জুন, "আজকাল" পত্রিকায় বেরিয়েছিল, "ভোটে হেরে গিয়ে কংগ্রেস সি. পি. এম. নেতার বাড়ি আগুন দিয়ে পুড়িয়ে দিয়েছে"।

*কোথায়—সাগরদিঘি থানার দেবগ্রামে। ঐ পঞ্চায়েত সমিতি এবং গ্রাম পঞ্চায়েতের আসনে কংগ্রেস সেখানে দীর্ঘকাল ছিল। কিন্তু এবারে ভোটে হেরে গিয়ে আমাদের দলের জ্যোতিরূপ* ব্যানার্জির বাড়ি লুট-পাট করেছে এবং তার ঘরে আগুন লাগিয়ে দিয়েছে। "আজকাল" পত্রিকায় আরও বলেছে, বোমা মারতে মারতে ঢুকল কংগ্রেসি মিছিল"। সি. পি. এম. আত্মরক্ষায় ব্যস্ত"। কোথায়—গত ৩ তারিখে ক্যানিং শহরে। সেখানে ১৪৪ ধারা জারি ছিল। কিন্তু কংগ্রেসি মিছিল তাকে লঙ্ঘন করে ৪০০ সশস্ত্র কংগ্রেসি ক্যানিং শহরে বোমা মারতে মারতে ঢুকেছে। সেখানে এস. ডি. ও. এবং বি. ডি. ও. অফিসে বোমা মেরেছে। এমন কি হাসপাতালেও বোমা মেরেছে। একথা অতীশবাবুর নিশ্চয়ই জানা আছে। আপনার জেলায় রাণীনগরে কি করা হয়েছে? সেখানে আমাদের নেতা সাজাহান আলির উপর আক্রমণ করে তার বাড়ি চুরমার করা হয়েছে এবং ভেঙে দেওয়া হয়েছে। জলঙ্গিতেও আমাদের কর্মিদের উপর আক্রমণ করা হয়েছে। এইভাবে তৃণমূল এবং কংগ্রেস মিলিয়ে আমাদের উপর আক্রমণ চালাচ্ছে। সুতরাং অসত্য কথা বলে লাভ নেই। আপনি একটা অংশ চেপে যাবেন আর একটা অংশ বলবেন—বিরোধী দলের নেতা হয়ে আপনার মুখে এই কথা শোভা পায় না। কুলতলি এবং জয়নগরে আমাদের অনেক কর্মীকে হত্যা করা হয়েছে এবং মারা হয়েছে। এখানে দেবপ্রসাদবাবু বলে চলে গেলেন যে ঐ সব অঞ্চলের তাদের দলের অনেক লোক নাকি মারা গেছেন। কিন্তু আমি বলছি, ঐ জয়নগর এবং কুলতলি অঞ্চলে এবার ওদের দল হেরেছেন। এই হেরে যাবার ফলে তারা এখন সন্ত্রাস সৃষ্টি করছেন এবং আমাদের দলের কর্মিদের হত্যা করছেন। এটা আপনাদের জানা দরকার। সুব্রতবাবু এখানে বললেন, এখানে সবাই কংগ্রেস করছে, তৃণমুল বলে কেউ নেই। আমি বিনয়ের সঙ্গে জানতে চাই, গত ১২ তারিখে আপনাদের যে পরিষদীয় দলের মিটিং হল, সেখানে আপনি কি বলেছিলেন আর তাপসবাবু কি বলেছিলেন? সেখানে তাপসবাবু বলেছিলেন, আপনার মতো লোককে দলের টিকিট দেওয়া অন্যায় হয়েছে। আপনি কি বলেছিলেন—আপনি বলেছিলেন, যার ইচ্ছা সে বি. জে. পি. করবে, যার ইচ্ছা সে কংগ্রেস করবে, যার ইচ্ছা সে ফরওয়ার্ড ব্লক করবে, যার ইচ্ছা সে তৃণমূল করবে। অথচ আজ এখানে বললেন, সবাই কংগ্রেস করছে। সৌগতবাবু ভাতারে কথা উল্লেখ করলেন। ভাতারে যেটা ঘটেছে সেটা পারিবারিক ঘটনা, এর সঙ্গে রাজনীতির কোনও সম্পর্ক নেই। .

[3-30 — 3-40 p.m.]

বাসন্তির ঘটনা দুঃখজনক কোনও সন্দেহ নেই। আমরা সমর্থন করি না। যারা এই অপকর্ম করেছে তাদের বিরুদ্ধে আইনগত ব্যবস্থা নেওয়া হোক। এটাতে আমরা একমত। দুঃখজনক ঘটনা। কিন্তু ভাবতে হবে যে অসামাজিক লোকের, সমাজবিরোধীরা এইসব ঘটনা ঘটালো দীর্ঘকাল ধরে তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। ওখানে

আমাদের দলের নেতা হাকিম মোল্লা সাহেব এবং আরও অনেক সি. পি. এমের কর্মী, তাদের উপর দিনের পর দিন, মাসের পর মাস সমাজবিরোধীরা অত্যাচার চালিয়েছে, তাদের বাড়িঘর জ্বালিয়ে দিয়েছে, সর্বস্ব লুঠ করেছে কিন্তু কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। দীর্ঘদিন ধরে ব্যবস্থা নেওয়া না হলে সমাজবিরোধীরা মাথাচাড়া দেয়। কাজেই আইনগত ব্যবস্থা তাদের বিরুদ্ধে নেওয়া দরকার। বিরোধীপক্ষকে বলি, আপনারা জানবেন, যতদিন এ রাজ্যে বামফ্রন্ট সরকার আছে ততদিন এখানে সংসদীয় গণতন্ত্র সুরক্ষিত থাকবে। কমলবাবু বক্তৃতা করলেন, শুনে মনে হল উনি খুব ক্ষুধার্থ। উনি এককালে এখানে চিফ হুইপ ছিলেন, দীর্ঘদিন বামফ্রন্ট সরকারের মন্ত্রীও ছিলেন কিন্তু ওর বক্তৃতা যা শুনলাম তাতে মনে হল বাস্তবের সঙ্গে তার কোনও মিল নেই। বাঁকুড়াতে যে ঘটনা ঘটল, সেখানে আমাদের দলের নেতা অমিয় পাত্রের উপর আক্রমণ হল। সেখানে তৃণমূল কংগ্রেস যে সন্ত্রাস সৃষ্টি করার পরিকল্পনা নিয়েছে তারই ফলে অমিয় পাত্রের উপর আক্রমণ হল। এই হাউসের প্রাক্তন সদস্য অমিয়বাবুর উপর যখন আক্রমণ হল তখন সেখানে কোতলপুর থানার এ. এস. আই. দাঁড়িয়েছিলেন। তৃণমূল কংগ্রেসের সমাজবিরোধীরা যখন তাকে আক্রমণ করে তখন সেখানে সেই অফিসার দাঁড়িয়ে থাকলেও কিছু করেননি। আমি তাই পুলিশমন্ত্রী মহাশয়কে বলছি, পুলিশের ভূমিকাটা রিভিউ করা দরকার। আমরা জানি যে পশ্চিমবঙ্গ সরকারের পুলিশ নীতিটা স্বতন্ত্র, সারা ভারতবর্ষের মধ্যে অন্য জিনিস। কাজেই এখানে পুলিশের ভূমিকাটা এরকম কেন হবে সেটা খতিয়ে দেখা দরকার। এই বলে অ্যাডজর্নমেন্ট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত নির্বাচনের সময় এবং তারপর গোটা পশ্চিমবাংলায় যে সব ঘটনা ঘটেছে তাতে আমরা দেখেছি রক্তাক্ত পঞ্চায়েত নির্বাচন পশ্চিমবঙ্গে হয়েছে এবং তারই পরিপ্রেক্ষিতে আমরা আজকে এখানে একটা মুলতুবি প্রস্তাব নিয়ে এসেছি। আলোচনার শুরুতে সরকারি পক্ষের মাননীয় সদস্য মুস্তাফা বিন কাশেম যে কথা বললেন তা শুনে আমি অবাক হয়ে গেলাম। স্যার, হঠাৎ কেন অতীশবাবু বললেন যে রক্তাক্ত পঞ্চায়েত নির্বাচন হয়েছে? এ সম্পর্কে বলতে গিয়ে আমি আমাদের দলের বা সরকার বিরোধী কোনও রাজনৈতিক দলের কর্মী কোথায় খুন হয়েছেন সে কথা বলব না। আমার মনে হয় কেন এই পঞ্চায়েত নির্বাচন রক্তাক্ত পঞ্চায়েত নির্বাচন হয়েছে তার জবাব সরকারি দলের সদস্য শ্রী সুভাষ নস্কর মহাশয়ই দিয়ে দিয়েছেন। উনি বলতে গিয়ে একটা কথা বলেছেন যে 'জহ্লাদবাহিনী।' সেই জহ্লাদ বাহিনী কারা তার উত্তর মাননীয় মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়কে দিতে হবে। স্যার, এর পর আমি আর একটি প্রসঙ্গে আসছি। আমাদের দলের মুখপত্র নয়, 'গণবার্তায়' মাননীয় মন্ত্রী বুদ্ধদেববাবু, আপনার সহকর্মী ক্ষিতিবাবু কি বলেছেন বা আপনার থেকে বেশি দিন মন্ত্রীপদে থাকা দেবব্রত ব্যানার্জি আপনার সম্পর্কে এবং আপনার দল সম্পকে কি মন্তব্য

করেছেন সেটা আমি আপনাকে দেখতে বলব। আমি কাগজটা আপনাকে দিচ্ছি এবং কিছু কিছু জায়গায় আন্ডারলাইন করে দিচ্ছি আপনি দেখে নেবেন কারণ সেগুলি পড়ার সময় আমার নেই। স্যার, কোথায় কংগ্রেস কর্মী খুন হয়েছেন বাড়ি ফেরার পথে। তিনি সি. পি. এম. থেকে ফরোয়ার্ড ব্লকে যোগ দিয়েছিলেন। আপনাদের কথা মতো আমাদের মতো বুর্জোয়া দলে বা প্রতিক্রিয়াশীল দলে তিনি যোগ দেননি, আপনাদের কথা মতো প্রগতিশীল দলে তিনি যোগ দিয়েছিলেন, ফরোয়ার্ড ব্লকে যোগ দিয়েছিলেন। সেই ফরোয়ার্ড ব্লকের লোককে আপনারা খুন করেছেন। এটা কি আপনারা অস্বীকার করতে পারেন? বলুন পুলিশমন্ত্রী, লালমোহন গলুইকে কারা খুন করেছেন? এখানে মাননীয় সদস্য রবীন ঘোষ রয়েছেন। তিনি ফরোয়ার্ড ব্লকের এম. এল. এ.। ২৮ তারিখে সংবাদপত্রে তিনি বিবৃতি দিয়ে বললেন 'সি. পি. এম. সন্ত্রাস রিভলভার ঠেকিয়ে শাসানো হচ্ছে। কোনও রকমে পালিয়ে তিনি প্রাণে বেঁচেছেন।" স্যার, এই বিবৃতি কংগ্রেস বা এস. ইউ. সি. আই. দলের কোনও নেতার নয়, সমাজবাদী ফরোয়ার্ড ব্লকেরও বিবৃতি নয়, এটা বলেছেন সরকারি দলেরই একজন বিধায়ক রবীন ঘোষ। মাননীয় মন্ত্রী বুদ্ধদেববাবু কি অস্বীকার করতে পারেন যে মন্ত্রী দেবব্রত ব্যানার্জি কোনও অভিযোগ করেননি? আপনাদেরই বিধায়ক অমর চৌধুরিকে কারা বন্দি করে রেখেছিল?

কারা তাকে সন্দেশখালিতে বন্দি করে রেখেছিল? আমরা একথা বলে কি অন্যায় করছি? শুধু বিরোধী দলের নয়, আজকে সেখানে সকল দলের সদস্যদের খুন হতে হয়েছে। সেখানে আমরা এই প্রস্তাব এনে কোথায় ভুল করেছি? ফরোয়ার্ড ব্লক গেল, আর. এস. পি. গেল, সি. পি. আই.-এর পূর্ণেন্দুবাবু খুব বক্তৃতা দিচ্ছিলেন। কংগ্রেসকে গালাগাল দিচ্ছিলেন ঐ একটা ভাঙ্গা রেকর্ডের মতো। কিন্তু আপনাদের দলের একমাত্র মন্ত্রী আছেন, নন্দদুলাল ভট্টাচার্য, তিনি কি বলেছেন সেটা শুনুন। তিনি বলছেন, একদল সশস্ত্র সি. পি. এম. সমর্থক হামলা চালিয়ে নৃশংস ভাবে খুন করেছে তাদের সমর্থককে। তিনি যখন নিজের বাড়িতে দাওয়ায় বসে মুড়ি খাচ্ছিলেন তখন তাকে বল্লম দিয়ে খুঁচিয়ে মারা হয়। কোথায়? না, খড়গপুর মহকুমার মোহনপুর থানার আঠারো বাটিয়া গ্রামে ২রা জুন সি. পি. আই. কর্মী প্রকাশ আইচকে। তাহলে বলুন যে সি. পি. আই. কর্মী তাকে কারা খুন করেছে?,ফরোয়ার্ড ব্লকের কর্মী লাল মোহনকে কারা খুন করেছে? আর. এস. পি.-র যে ৫ জন কর্মী বাসন্তির কলাছড়ায় তাদের কারা খুন করেছে? আজকে দেবব্রতবাবু এখানে আছেন, মন্ত্রিসভার সদস্য ক্ষিতিবাবু আছেন, আপনারা বলুন যে, কেন ওখানকার বিধায়ক সুভাষ নস্করকে ডেকে এনেছেন এবং রাত্রিবেলায় রাজভবনে মিটিং করে বলতে হয়েছিল যে দয়া করে পদত্যাগ করবেন না, হাউস চলছে, বিধান সভায় বিরোধীরা আরও বেশি সোচ্চার হয়ে যাবে? সুভাষবাবুর পদত্যাগ করতে যাবার কারণ কি? কারণ আপনাদের শাসক দলের লোকেরা তাদের কর্মিদের এমন ভাবে খুন

করেছেন যে তিনি সেটা আর সহ্য করতে পারছেন না। আমরা অনেক কিছু বলি এবং বলতে গিয়ে বলে ফেলেন—আমরা বিরোধী পক্ষের লোক তো, এসব বলে আমরা একটু উত্তেজিত করি। কেউ বলছেন, এই যে ক্ষিতিবাবু গিয়েছিলেন, ছবিটবি আছে, আমাদের বুর্জোয়া কমিটি নয়, ক্ষিতিবাবু, আপনাদের গণবার্তায় কাগজে দেখেছি যে, আপনারা একটা রিপোর্ট দিয়েছেন পার্টিকে এবং সেটা পার্টির পত্রিকায় বেরিয়েছে। বুদ্ধদেববাবু, আপনার দলের, আপনার সহকর্মিরা যে রিপোর্ট দিয়েছে, আমি সেটা পড়ে দিচ্ছি। "এ ধরনের এক ভয়াবহ নৃশংস ও অমানবিক ফ্যাসিবাদী তান্ডবের নিদর্শন আমরা বাসন্তি থানা ও তৎসংলগ্ন অঞ্চলগুলিতে গতকাল প্রত্যক্ষ করে এসেছি। আমাদের প্রত্যক্ষ অভিজ্ঞতা এত করুন এবং নারকীয় যে তা ভাষায় প্রকাশ করাও কঠিন। ঘটনার বিভৎসতায় আমরা বস্তুতপক্ষে স্তম্ভিত এবং হতভম্ব হয়ে গেছি।" স্যার, এর পরেও আমরা যদি বিরোধী পক্ষের লোকেরা যদি বলি যে রক্তাক্ত নির্বাচন হয়েছে তাহলে কি অন্যায় করব? আজকে সেজন্য আমাদের দলের নেতা বলেছেন যে, একটা পরিষদীয় কমিটি পাঠান ঐ উপদ্রুত এলাকা দেখে আসার জন্য। আমাদের কংগ্রেস যেখানে খুন হয়েছে সেখানে যেতে হবে না। যেখানে আর. এস. পি. খুন হয়েছে, যেখানে ফরোয়ার্ড ব্লক খুন হয়েছে, যেখানে সি. পি. আই. খুন হয়েছে, আমরা সেখানে যেতে চাই। আর আমরা এই প্রস্তাবের উপরে ভোটাভুটি করতে চাই। আর এস. পি., ফরোয়ার্ড ব্লক, সি. পি. আইকে বলব যে, যদি সত্যিকারের আপনাদের কমরেডদের প্রতি এতটুকু করুণা থাকে, আপনাদের কমরেডদের যারা খুন হয়েছে তার বিরুদ্ধে যদি প্রতিবাদ করতে চান তাহলে আমাদের এই প্রস্তাবের পক্ষে ভোট দেবেন। এই আবেদন রেখে, আবার আপনাদের কাছে বলব যে, পরিষদীয় কমিটি পাঠান, এই কমিটি তদন্ত করে হাউসকে রিপোর্ট দিক, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মুলতুবি একটা প্রস্তাব নিয়ে আলোচনা হচ্ছে। সাধারণ ভারে আমরা যা জানি যে বাজেট অধিবেশনে এই মুলতুবি প্রস্তাব আনার রেওয়াজ নেই। কিন্তু আপনি আনতে দিয়েছেন। স্যার, আপনি মহানুভব। আপনি বিরোধী দলকে অন্তত খানিকটা শান্তনা পুরস্কার দিয়েছেন বলে আপনাকে আমি ধন্যবাদ দিচ্ছি। নির্বাচনে হেরে বিরোধী দল যে অবস্থায় আছে, সেই অবস্থায় হাউসের মধ্যে এই প্রস্তাব আনতে দিয়ে আপনি ওদের একটা শান্তনা পুরস্কার দিয়েছেন। আমি শুধু বিরোধী দলের কয়েকজন নেতা যে বক্তব্য রেখেছেন, যে মন্তব্য করেছেন, তার উত্তর দেব, কারণ সময় খুব কম। বিরোধী দলের নেতা অতীশবাবু বলেছেন এবং ওঁনারা বার বার বলেন যে, পোলিং স্টেশনে কাউন্টিং না হওয়া ভাল। আমি মনে করিয়ে দিচ্ছি, এবারে ৫ম নির্বাচন। গত ৪টি নির্বাচনে পোলিং স্টেশনে কাউন্টিং হয়েছে। আর আমার যতদূর খবর আছে ইলেকশন কমিশন যখন পার্টিগুলিকে মিটিংয়ে ডেকেছিলেন

সেখানে কথা উঠেছিল। এই জন্য কথা উঠেছিল যে সম্প্রতি একটা অ্যামেন্ডমেন্ট করেছি। যদি প্রশাসন মনে করেন বা যদি রাজনৈতিক দল মনে করেন, ইলেকশন কমিশন মনে করেন যে এটা করা ঠিক হবে না তাহলে স্থান পরিবর্তন হতে পারে। যেমন হয়েছে একমাত্র জেলা দঃ দিনাজপুরে। সেখানে রাজনৈতিক দলগুলি ঐক্যমত হয়ে তারা একটা প্রস্তাব পাঠিয়েছিল।

[3-40 — 3-50 p.m.]

তার জন্য দক্ষিণ দিনাজপুরে পোলিং স্টেশনে কাউন্টিং হয়নি, অন্য জায়গায় হয়েছে। এছাড়া আমরা অ্যামেন্ডমেন্ট করেছিলাম বলে এই বছর ৫৪টি জায়গায় কাউন্টিং পোলিং স্টেশনে হয়নি, অন্য জায়গায় হয়েছে। সুতরাং পোলিং স্টেশনে কাউন্টিং করবার জন্যই সমস্ত গোলমাল, এটা বোধ হয় ২০ বছরে পরপর চারটি নির্বাচনের অভিজ্ঞতা থেকে এত তাড়াতাড়ি এই সিদ্ধান্তে আসা যায় না। আর অতীশবাবু যা বলেছেন সে সম্বন্ধে আমি শুধু একটি কথা বলছি। তিনি বলে গেলেন—'এখনও নির্বাচন কিছু বাকি রয়েছে, প্রধান ইত্যাদি নির্বাচিত হবেন এবং সেখানে টাকার খেলা চলছে।' আমি শুধু জানিয়ে রাখছি যে, যেভাবে পিপলস রিপ্রেজেন্টেটিভ অ্যাক্টটা রয়েছে, যেটা পার্লামেন্ট এবং অ্যাসেম্বলির ক্ষেত্রে প্রয়োগ করা হয়, সেটা পঞ্চায়েত আইনেও আনা হয়েছে। সুতরাং দলত্যাগ বিরোধী আইন অনুযায়ী স্থান পরিবর্তন করবার কোনও সুযোগ পঞ্চায়েতে নেই? আপনারা কি করবেন জানি না, কিন্তু বামপন্থীরা স্থান পরিবর্তন করবেন না এটা আমি বলতে পারি।

এরপর আমি সুব্রতবাবুর প্রশ্নে আসছি। ওর সঙ্গে দেখা হয় কম, জেনেভাতে বসে থাকেন। পঞ্চায়েত নির্বাচনের সময়ও বোধ হয় তিনি বাইরে ছিলেন। উনি বলে গেলেন—'দমদমে কেন হার হয়েছে সেটা আপনারা ভাল করে দেখুন।' আমি বলি, আপনার দক্ষিণ কলকাতার আশপাশের নির্বাচনেও তো ভয়ঙ্কর সব ঘটনা ঘটেছে। যেহেতু দেশ-বিদেশ করছেন তাই রাজ্যের বাস্তবতা বোঝেন না। আজকে তৃণমূল এবং বি. জে. পি.-র যে বিষবৃক্ষ তৈরি হয়েছে তাতে মনস্থির করতে পারছেন না যে, আপনারা এদিকে, না ওদিকে। যতদিন তৃণমূল-বি. জে. পি. জোট চলবে ততদিন এই কঠিন অবস্থা চলবে—এটা বুঝতে পারছেন না। আজকে তৃণমূল সাম্প্রদায়িক বি. জে. পি.-র সঙ্গে হাত মিলিয়েছে, সুতরাং তাদের সঙ্গে কোনও লড়াইয়ে আমরা আপোষ করব না। একটি লড়াইতে হার হয়েছে, কিন্তু পরবর্তী লড়াইতে কে কোথায় থাকে সেটা আমরা দেখব। সৌগতবাবু একটি কথা বলেছেন যে, রাজ্যে হিংসার রাজত্ব চলছে। কিন্তু কেন এই হিংসা? আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে বলছি যে, এই হিংসার মূল কারণ হ'ল, আপনাদেরই দলছুট একটি গোষ্ঠী। তারা যে ভাষায় মানুষদের প্ররোচিত করছেন ; রাস্তাঘাটে ঘুরে

ঘুরে বলছেন যে, অমুক মন্ত্রী, তমুক মন্ত্রী রাস্তায় একবার নামুক, আমরা দেখে নেব। আমরা রাস্তায় নেমে মিটিং করি এবং আমরা রাস্তায় থাকব। আজকে এই ধরনের *কার্যকলাপের জন্য এই রাজ্যে হিংসা আসছে। আজকে দিল্লি থেকে বি. জে. পি.-র এক প্রতিনিধ দল আমার ঘরে এসেছিলেন। আমি তাদের বলেছি—'আপনারা এসেছেন ভাল, স্বাগত জানাচ্ছি, কিন্তু কোন রাজ্যের সঙ্গে এই রাজ্যের তুলনা করবেন বলুন তো?* উত্তরপ্রদেশের সঙ্গে, নাকি রাজস্থানের সঙ্গে তুলনা করবেন?' এই রাজ্যে হিংসার বাতাবরণ তৈরি করেছে তৃণমূল। তাদের সামলান, তাহলে এখানে আর হিংসার বাতাবরণ থাকবে না।'

...(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)...

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার, স্যার।

**Mr. Speaker :** Please take your seat. No point of order. He has the right to reply. Will it go on in this way. I have not allowed you. Please take your seat.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি বলছি না। আপনারা বসুন। আমি যখন তৃণমূলের কথা বলছি, আপনারা তো তৃণমূল নন, আপনাদের গায়ে লাগছে কেন? যাদের গায়ে লাগার তাদের লাগছে, আমি কি করব?

**Mr. Speaker :** Will it go on in this way ?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি বিরোধী দলের সদস্য সৌগত রায়কে একটা কথা বলতে চাই। তিনি একটা কথা বলতে গিয়ে বিপদজনক একটা কথা বলেছেন। তিনি আলগা ভাবে বলেছেন মনে হল। কয়েকটি ঘটনা ঘটেছে, সেখানে মন্ত্রী আক্রান্ত হয়েছেন পার্টি অফিস আক্রান্ত হয়েছে, উনি উল্লেখ করেছেন যে উনিও আক্রান্ত হয়েছেন। তিনি একটা জায়গায় বলছেন যে অনেক জায়গায় মানুষ নিরুপায় হয়ে করেছেন। আপনারা আক্রমণ করলে জাস্টিফায়েড আর আমাদের লোকেরা আক্রমণ করলে সেটা জাস্টিফায়েড হবে না? সেটা নিরুপায় হয়ে করেছেনে। আমাদের মন্ত্রী সুশান্ত ঘোষকে আক্রমণ করলে করতে পারে? আমাদের সুশান্ত ঘোষকে আক্রমণ করেছে নিরুপায় হয়ে? অমিয় পাত্রকে আক্রমণ নিরুপায় হয়ে করেছে? এই কথা এই ভাবে বলা ঠিক নয়।

(গোলমাল)

স্যার, আমি সেই সঙ্গে সৌগতবাবুকে আর একটা বলতে চাই, যখন কোনও ঘটনা ঘটবে আপনি একটু ঘটনার গভীরে গিয়ে দেখার চেষ্টা করবেন। আপনি আমাকে ফোন

করে বললেন যে আমার এলাকা বাঁশদ্রোনীতে একটা মারাত্মক ঘটনা ঘটেছে—একই পরিবারের সমস্ত লোককে অ্যাসিড মেরেছে, আপনি গ্রেপ্তার করুন। আমি অবাক হয়ে গেলাম। আমি এলাকার কাউন্সিলারকে বললাম অ্যাসিড ছোঁড়া হয়েছে?

(গোলমাল)

আপনার কথাটা আমি বলছি। এই অমল মিত্র, অ্যাসিড দেওয়া হয়েছে ছেলেগুলোকে আমার ঘরে নিয়ে গিয়েছিলাম, এই দেখুন অ্যাসিড দেওয়া হয়েছে এদের। ওদের মধ্যে কংগ্রেসও আছে। তার সাথে এই কথাও বললেন যে যারা অ্যাসিড দিয়েছে তারা অ্যাবসকন্ড করছে, বলে গেলেন যে আপনার বাড়িতে। আর একটা কথা আমাকে এখানে বলতে হবে। এখানে অনেক কথা উঠেছে, নানা ঘটনার কথা মান্নান সাহেব বলেছেন এবং অন্যরাও বলেছেন। আমি স্বীকার করছি। এই কথা আমি বলছি যে আমি স্বীকার করতে বাধ্য যে বিগত পঞ্চায়েত নির্বাচনের আগে, নির্বাচনের দিন এবং নির্বাচনের পরবর্তীকালে আমাদের বামপন্থীদের ভূমিকা সর্বক্ষেত্রে যা হওয়া উচিত ছিল তা হয়নি। আমি এই কথা স্বীকার করছি কিন্তু তার মানে এই যে ওপক্ষ কোনও কিছু করেনি। রাজ্যের একজন মন্ত্রী আক্রান্ত হল। আপনাদের এম. এল. এ.-দের কথা আপনারা বললেন। আমাদের এম. এল. এ. জয়ন্ত চৌধুরি, অশোক গিরি আক্রান্ত হয়নি? আমাদের জেলা সম্পাদক অমিয় পাত্র আক্রান্ত হয়নি? আপনারা ঘটনার কথা বলছেন, আমিও ঘটনার কথা বলছি। আরামবাগে কি হয়েছে আপনারা জানেন, খানাকুলে পার্টি অফিস ভাঙচুর করা হয়েছে, আমাদের লোকেদের উপর আক্রমণ করা হয়েছে। কেশপুরে কি হয়েছে। গোটা বাজার আগুন লাগিয়ে ছারখার করে দেওয়া হয়েছে, বাজারের সমস্ত কিছু লুট করা হয়েছে। এই রকম সমস্ত ঘটনা ঘটেছে। চোপড়ায় কি হয়েছে? সুতরাং ঘটনা, উল্টো ঘটনা বলে লাভ নেই। যা হচ্ছে যে কোনও অবস্থাতেই হোক, যে কোনও ভাবেই হোক প্রশাসনিক স্তরে বলুন আর রাজনৈতিক স্তরে বলুন, এই অবস্থাকে শান্ত করতে হবে। এই ক্ষেত্রে দায়িত্ব আমাদের বেশি কিন্তু আপনাদের সহযোগিতা করতে হবে যাতে আমরা এক সঙ্গে কাজ করতে পারি। এখানে বামপন্থীদের নিয়ে হইচই করছেন। আর. এস. পি.-র ব্যাপারে উত্তর দিচ্ছি না কিছুই। এই জন্য দিচ্ছি না ..

(তুমুল গোলমাল)

বলতে দিন, ওরা না বসলে আমি কি করব?

(গোলমাল)

[3-50 — 4-00 p.m.]

আমি শুধু আপনাদের এই কথা বলতে চাই যে, আর. এস. পি. দলের সঙ্গে *ইতিমধ্যে আমাদের রাজনৈতিক স্তরে আলোচনা হয়েছে। আমাদের দু'বার আলোচনা হয়েছে—একবার রাইটার্স বিল্ডিংসে হয়েছে, একবার আমাদের পার্টি দপ্তরে হয়েছে।* আমাদের রাজনৈতিক স্তরে আলোচনা হয়েছে এবং আলোচনা হবে। আমি শুধু সৌগতবাবুকে মনে করিয়ে দিচ্ছি, কংগ্রেসের এই আলোচনা করে কোনও লাভ নেই। আপনি বললেন যে, এর পরে আপনারা বলবেন বামফ্রন্টকে চিনবেন। আপনারা বুঝে দেখবেন, বামফ্রন্ট কংগ্রেস নয়। দীর্ঘ ৩০/৪০ বছর অনেক সংগ্রাম করে, ঘাম ঝরিয়ে, অনেক লড়াইয়ের মধ্যে দিয়ে এই বামফ্রন্ট তৈরি হয়েছে। এই বামফ্রন্টকে ঠেকানোর ক্ষমতা আপনাদের নেই। আমরা এক সঙ্গে থাকব। কংগ্রেসের বিরুদ্ধে আমরা একসঙ্গে থাকব, এই কথা আপনারা জেনে রাখবেন। আমি সবশেষে এই কথা বলছি—আমি যা বলছি, ওরাও তাই বলছে—আপনারা বামফ্রন্টের ঐক্য ভাঙতে পারবেন না, পারবেন না, পারবেন না। আমি আর সময় নেব না, যদিও ওরা আমার অনেকটা সময় নষ্ট করেছে। আমি সবশেষে বিরোধী দলের নেতাকে বলব, তিনি উল্লেখ করতে গিয়ে বলেছেন, গত লোকসভা নির্বাচনের পর আমরা নাকি অগণতান্ত্রিকভাবে এই পঞ্চায়েত নির্বাচনে জিতেছি। আপনি জানেন, ভাল করেই জানেন যে, আমরা বামফ্রন্ট গ্রাম পঞ্চায়েতে জিতেছি ৫৫.৮৯ ভাগ, পঞ্চায়েত সমিতিতে ৬৭.১৩ ভাগ, আর জেলা পরিষদে জিতেছি ৮৮.৩৮ ভাগ। আপনারা যদি আন্তরিক হোন, আপনারা যদি মনে করেন এটা অগণতান্ত্রিক রায়, নির্বাচনে কারচুপি হয়েছে, যদি সাহস থাকে—আমি কমলবাবুকেও বলব—আপনারা এই পঞ্চায়েত থেকে পদত্যাগ করে চলে যান। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। আমি মুলতুবি প্রস্তাবের বিরোধিতা করছি।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই মুলতুবি প্রস্তাবের উপরে দীর্ঘ প্রায় দু'ঘন্টা ধরে যে আলোচনা হল, মাননীয় পুলিশমন্ত্রী যে বক্তব্য রাখলেন, তাতে আমি খুবই হতাশ হয়েছি। হতাশ হয়েছি এই জন্য যে, এই নির্বাচনের আগে এবং পরে যে সন্ত্রাসের আবহাওয়া পশ্চিমবাংলায় সৃষ্টি হয়েছিল তার কোনও দায়িত্ব আজকে পুলিশমন্ত্রী গ্রহণ করলেন না। উনি চেষ্টা করলেন এবং আপনারা অনেকে চেষ্টা করলেন এই দায়িত্ব তৃণমূল কংগ্রেস, বি. জে. পি. এবং কংগ্রেসের ঘাড়ে চাপিয়ে দেওয়ার। আমি আপনাদের স্মরণ করিয়ে দিই যে, পশ্চিমবাংলায় হিংসার রাজনীতি আমরা আমদানি করিনি, আপনারা করেছেন। কমলবাবু যে কথা বলেছেন, গ্রাম বাংলায় মানুষের মধ্যে শান্তির বার্তা নষ্ট করে দিয়েছেন, মুছে দিয়েছেন। পঞ্চাশ বছর পরে যখন ইতিহাস রচিত হবে, এই কলঙ্কজনক ইতিহাস রচনার জন্য আপনারা দায়ী থাকবেন। আপনাদের কাজের জন্য স্বর্ণাক্ষরে ইতিহাস রচিত হবে না। যদি এরপরেও ইয়ং পারসেন বেঁচে থাকবে, তাতে যে

ইতিহাস রচিত হবে পঞ্চাশ বছর পরে, যে কলংকময় জীবনের ইতিহাস এবং অধ্যায় রচিত হবে তারজন্য দায়ি থাকবে আজকের এই বাম রাজনীতি। আপনারাই এই রাজনীতি শুরু করেছেন। আপনারা জানেন যে, একটা গ্রামে যখন বোমায়, শার্টারে মানুষ খুন হয় তখন তা প্রতিরোধ করবার জন্য তারাও প্রস্তুত করে বোমা, প্রস্তুত করে শার্টার। আজকে একথাটা আপনাদের ভুলে গেলে চলবে না। আজকে আপনাদের এই সন্ত্রাস গ্রামের মানুষ, গ্রামের জীবনকে শেষ করে দিয়েছে। মানুষ সেকথা ভুলবে না, ফলে বোমা চলবে, পশ্চিমবঙ্গে অশান্তিতে ভরে যাবে তার কোনও সন্দেহ নেই। সেই কারণে সবার কাছে বিশেষ করে বামফ্রন্টের ছোট শরিক, যারা নিপীড়িত, অত্যাচারিত, যারা গ্রামে খুন হন তাদের কাছে আশা করব এই অ্যাডজর্নমেন্ট মোশনটিকে সমর্থন করবেন এবং পশ্চিমবঙ্গের মানুষের পাশে এসে দাঁড়াবেন এই আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Atish Chandra Sinha that —

"This Assembly do now adjourned its business to discuss a definite matter of urgent public importance and of recent occurence, namely, —

Unleash of violence by the Rulling Parties on the workers and supporters of the Opposite Parties in the State during and after the Panchayat Election, held on 28.05.98.

We are alarmed at the calculated unleasing of violence by the Ruling Parties in general and the CPI(M) in particular against the workers and supporters of the Opposition Parties in West Bengal including assault on Shri Abu Sufian Sarkar, a Congress (I) MLA during and after the Panchayat Elections held on 28th May. There has been sharp rise in incidents of violence committed against the Opposition Parties throughout the State. Congress workers and those of Other Opposition Parties have become the target of CPI(M) atrocities. The police have been either rendered ineffective or compelled to fall in line with the CPI(M) dictate while atrocities like murder, looting, arsoning, rape continue in order to throttle the voice of opposition in the State. The victims of opposition in the State include workers, supporters of the Congress, Trinamul Congress, SUCI. Even smaller constitutents of the Left Front like the RSP and CPI have also been tasting the wrath of the Big

Brother CPI(M).

According to reports available, there have been about 50 murders, out of which we have verified 27 deaths in political incidents during and after Panchayat Polls. The remaining deaths are being verified. On the polling day itself 9 (nine) people were killed throughout the State. On 29th May, 4 (four) people were killed in political violence. On 30th May, again 4 (four) people were killed, 3 in Bankura and one in Midnapore. On 31st May, 8 (eight) people were killed in the State including 5 RSP workers in Basanti. On 2nd June one person was killed in Birbhum and on 3rd June, one CPI worker has been killed in Midnapore. This shows the overall deterioration in Law and Order and the failure of the State Government. Even Congress MLA Shri Abu Sufian Sarkar has been attacked by the CPI(M) in Bhagabangola. Murshidabad and hospitalised. We strongly feel that unless immediate steps are taken to arrest the deterioration in Law and Order, Civil war like situation will develop in the rural areas."—was then put and a Division taken with the following results :

**NOES**

Abu Ayes Mondal, Shri

Adhikary, Shri Nisith

Anisur Rahaman, Shri

Bagdi, Shri Bijoy

Bag, Shri Kartick Chandra

Banerjee, Shri Mrinal

Bera, Shri Dipak

Bhakat, Shri Buddhadeb

Bhattacharjee, Shri Buddhadeb

Biswas, Shri Haripada

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kamalakshmi

Chatterjee, Shri Pratim

Chattopadhyay, Shri Jyoti Krishna

Choudhury, Shri Amar

Chowdhury, Shri Biswanath

Chowdhury, Shri Sibendra Narayan

Dal, Shrimati Nandarani

Das, Shri Ananda Gopal

Das, Shri Bidyut Kumar

Das, Shri Nirmal

Das, Shri Paresh Nath

Das, Shri Puspa Chandra

Dasgupta, Dr. Ashim Kumar

Dasthakur, Shri Chittaranjan

Deb, Shri Rabin

De, Shri Partha

Dhar, Shri Padmanidhi

Duley. Shri Krishna Prasad

Dutta, Shri Binoy

Ghosh, Shri Rabindra

Ghosh, Shri Sunil Kumar

Ghosh, Shri Susanta

Goswami, Shri Kshiti

Goswami, Shri Subhas

Hembaram, Shri Rabindranath

*Hore, Shri Tapan*

Id. Mohammed, Shri

Khanra, Shri Saktipada

Kundu, Shri Ranjit

Maitra, Shri Banshi Bandan

Majhi, Shri Bhandu

Mal, Shri Nimai

Malik, Shri Shiba Prasad

Mandal, Shri Prabhanjan

Mandal, Dr. Ramchandra

Md. Amin, Shri

Md. Ansaruddin, Shri

Md. Yakub, Shri

Mirquasim Monaal, Shri

Mitra, Shri Biswanath

Moitra, Shri Birendra Kumar

Mondal, Shri Biswanath

Mondal, Shri Ganesh

Mondal, Shri Manik Chandra

Mondal, Shri Rabindranath

Mostafa Binquasem, Shri

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Nirmal

Mukherjee, Shri Srikumar

Mukhopadyay, Shri Chittaranjan

Munda, Shri Chaitan

Mursalin Molla, Shri

Nanda, Shri Brahmamoy

Naskar, Shri Sankar Sharan

Pal, Shri Shyama Prosad

Patra, Shri Manoranjan

Routh, Shri Dibakanta

Roy Chowdhuri, Shri Nirode

Saha, Shri Kripa Sindhu

Samanta, Shri Rampada

Sanyal, Shri Kamalendu

Saresh, Shri Ankure

Sen, Shri Dhiren

Sen, Dr. Sankar Kumar

Sengupta, Shri Purnendu

Shaw, Dr. Prabin Kumar

Singh, Shri Lagan Deo

Sinha, Dr. Nirmal

Sinha, Shri Prabodh Chandra

Sk. Mazed Ali, Shri

Sk. Jahangir Karim, Shri

Soren, Shri Khara

Unus Sarkar, Shri

*Zamadar, Shri Badal*

**AYES**

Abdul Mannan, Shri

Abdus Salam Munshi, Shri

Abu Hena, Shri

Abul Basar Laskar, Shri

Abu Sufian Sarkar, Shri

Bakshi, Shri Sanjoy

Banerjee, Shri Pankaj

Banerjee, Shri Shyamadas

Banerjee, Shri Tapas

Bapuli, Shri Satya Ranjan

Bhattacharjee, Shri Sudhir

Biswas, Shri Shashanka Shekhor

Chakravartty, Shri Goutam

Das, Shri Dilip Kumar

Das, Shri Sailaja Kumar

Das, Shri Sanjib Kumar

Das, Shri Sukumar

Deb, Shri Ashoke Kumar

De, Shri Ajoy

Dey, Shri Gopal Krishna

Fozle Haque, Dr.

Ghosh, Shri Nirmal

*Guha, Shri Kamal*

Gulsan Mullick, Shri

Gyan Singh Sohanpal, Shri

Habibur Rahaman, Shri

Khanra, Shri Ajit

Lahiri, Shri Jatu

Mandal, Shri Tushar Kanti

Manjhi, Shri Ramjanam

Md. Abdul Karim Choudhary, Shri

Md. Sohrab, Shri

Mitra, Shri Asit

Mitra, Shrimati Sabitri

Mudi, Shri Anil

Mukherjee, Shri Kamal

Mukherjee, Shri Rabin

Mukherjee, Shri Samar

Mukherjee, Shri Shibdas

Mukherjee, Shri Subrata

Paul, Shrimati Mayarani

Poddar, Shri Deokinandan

Quazi Abdul Gaffar, Shri

*Ram, Shri Rampyare*

*Ray Chowdhury, Shri Biplab*

Roy, Shri Pramatha Nath

Roy, Shri Saugata

Roy, Shri Tapas

Rubi Nur, Shrimati

Sardar, Shri Sital Kumar

Sinha, Shri Atish Chandra

Sk. Daulat Ali, Shri

Murmu, Shri Debnarayan.

The Ayes being 52 and Noes 85 the motion was lost.

## LEGISLATION

### The West Bengal Clinical Establishment (Amendment) Bill, 1998

**Shri Partha De :** Sir, I beg to introduce "The West Bengal Clinical Establishments (Amendment) Bill, 1998".

(Secretary then read the Title of the Bill)

**Shri Partha De :** Sir, I beg to move that "The West Bengal Clinical Establishment (Amendment) Bill, 1998", be taken into consideration.

[4-00 — 4-10 p.m.]

মিঃ স্পিকার স্যার, এই যে বিলটা আনা হয়েছে ক্লিনিকাল এস্ট্যাব্লিশমেন্টস (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৮ এতে যত ধরনের চিকিৎসাকেন্দ্র আছে, সবগুলিকে নিয়ে আসার জন্য এবং অন্যান্য কতকগুলি সাধারণ নিয়ম যাতে সকলে পালন করেন, সকলে যাতে এই আইনের আওতার মধ্যে লাইসেন্স গ্রহণ করেন এবং ওনাদেরও যদি কোনও বক্তব্য থাকে, আবেদন করার থাকে,. সেই আবেদনগুলি করার একটা ক্ষেত্র থাকে সেইগুলি

করার জন্য এই বিল। এছাড়া সরকারের তরফ থেকে বিভিন্ন এস্ট্যাব্লিশমেন্টসগুলি পরিদর্শন করার জন্য ব্যবস্থা থাকবে। তাদের নিয়মিত প্রতিবেদন যাতে সকলে জানতে পারেন এবং ক্লিনিকাল এস্ট্যাব্লিশমেন্ট-গুলির মাধ্যমে কি ধরনের চিকিৎসা হচ্ছে, কি ধরনের রোগী আসছে, এইগুলি যাতে সরকারের কাছে খবর আসে এবং কারা চিকিৎসা করছেন, চিকিৎসাকেন্দ্রগুলিতে খরচ করতে হবে, সেই ব্যাপারেও রোগী এবং তার বাড়ির লোকেরা যাতে সেটা জানতে পারে তার জন্য এই বিলটা আনা হয়েছে। এছাড়া অন্যান্য কথা যদি থাকে পরে সেটা আলোচনা করব।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, দি ওয়েস্ট বেঙ্গল ক্লিনিকাল এস্ট্যাব্লিশমেন্ট (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৮ মাননীয় মন্ত্রী এনেছেন। আমি মনে করি, ২০ বছর ধরে বামফ্রন্টের জমানায় হাসপাতালের রোগীদের পরিষেবা এমন জায়গায় পৌঁছেছে ফলে দেখা যাচ্ছে ব্যাঙের ছাতার মতো নার্সিং হোম গজিয়ে উঠেছে। এই নার্সিং হোমগুলিতে আজকে যে ধরনের ডাক্তার এবং নার্স থাকা দরকার, সেই ধরনের নার্স কিন্তু থাকছে না। তাই বলব, মাননীয় মন্ত্রী যে সংশোধনী বিল এখানে উপস্থাপন করেছেন—এই ব্যাপারে ওঁনার সাথে বহুবার আলোচনা করেছি—প্রত্যেকটি হাসপাতাল, জেলা হাসপাতাল, গ্রামীণ হাসপাতাল, প্রাইমারি স্বাস্থ্যকেন্দ্র বলুন, প্রত্যেকটি হাসপাতাল শ্মশান, সেখানে ডাক্তার নেই, নার্স নেই, প্রত্যেকটি হাসপাতাল আজকে রুগ্ন শিল্পে পরিণত হয়েছে ; তাই আজকে ব্যাঙের ছাতার মতো নার্সিং হোম গজিয়ে উঠেছে। এই নার্সিং হোম শুধু শহর এলাকাতেই নয়, গ্রাম এলাকাতেও নার্সিং হোম গজিয়ে উঠেছে।

বামফ্রন্টের প্রাক্তন বিধায়কের একটি নার্সিং হোম আছে। আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু আজকাল বিভিন্ন জায়গায় নার্সিং হোমের ফিতা কেটে বেড়াচ্ছেন, তিনি বে-সরকারি পর্যায়ে আজকে নার্সিং হোমকে উৎসাহিত করছেন। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর স্বদিচ্ছা আছে তাই আজকে তিনি এই বিল এনেছেন। ক্লিনিকাল অ্যাক্ট অনুযায়ী জেলায় নার্সিং হোমগুলো দেখার কথা সি. এম. ও. এইচের, কলকাতা শহরতলি এলাকায় হেলথ সেক্রেটারির, আমি প্রশ্ন করতে চাই, তারা নার্সিং হোমগুলো কোনওদিন ভিজিট করেন কি না? ঐ নার্সিং হোমগুলোতে কোনও ট্রেন্ড নার্স রাখা হয় কি না? লাইসেন্স রিনিউ-এর যে বিধি-ব্যবস্থা আছে, সেই ব্যবস্থা কোনও নার্সিং হোম মানে কি না? আজকে তারা কোনও কিছুই মানে না। কলকাতা শহরে আজকাল পাঁচশ টাকা করে ব্লাড বিক্রি হয়। চুঁচুড়া, বাঁকুড়া, বর্ধমান বিভিন্ন শহর এলাকায় এক একটি নার্সিং হোমে সেই ব্লাড চারশ, পাঁচশ টাকায় বিক্রি হয়। এই ব্যাপারে ওনার সঙ্গে আমি দেখা করেছিলাম। কিন্তু ওনার দপ্তরে বাস্তুঘুঘু অফিসাররা আছে, তারা আজকে টাকার বিনিময়ে জনগণের স্বাস্থ্যকে জলাঞ্জলি দিচ্ছে। একটা নার্সিং হোমের বিরুদ্ধেও আপনি ব্যবস্থা নিতে পারেননি। আমি ছোটবেলা থেকে হাসপাতালে

যাই, জেলার অনেক বিধায়ক আছেন তারাও হাসপাতালে গেছেন, আজকে ডাক্তাররা লিখে দিচ্ছে, ঐখান থেকে আল্ট্রাসাউন্ড করে আনে। সেখান থেকে করে না নিয়ে গেলে বাতিল করে দেওয়া হচ্ছে। ডাক্তাররা নির্দিষ্ট প্যাথোলজিকাল ক্লিনিকগুলো থেকেই টেস্ট করিয়ে নিয়ে যেতে বলছে, নইলে অপারেশন করবেন না, দেখবেন না। হাসপাতালের অপারেশন ব্যবস্থা আজকে ভাল নয় বলে, আজকে নার্সিং হোমগুলো ব্যাঙের ছাতার মতো গজিয়ে উঠছে। আজকে আপনি হাসপাতাল পরিষেবা সঠিকভাবে জনগণকে দিতে পারছেন না, দারিদ্র্যসীমার নিচের মানুষ, শিডিউল কাস্ট, ট্রাইব মানুষগুলো সঠিকভাবে হাসপাতালের পরিষেবা পাচ্ছে না। আজকে হাসপাতালের এক্স-রে মেশিনগুলো অকেজো করে দিয়ে বিভিন্ন এক্স-রে ক্লিনিক থেকে এক্স-রে করাতে হচ্ছে। ব্লাড ব্যাঙ্কগুলোতে চব্বিশ ঘন্টা ডাক্তার থাকে না। যে সমস্ত স্বেচ্ছাসেবী সংগঠনগুলো ব্লাড ডোনেট করছে সেই ব্লাডগুলো নার্সিং হোমগুলো কিনে নিচ্ছে এবং তা বেশি দামে বিক্রি হচ্ছে। এদিকে স্বাস্থ্যমন্ত্রী বসে আছেন এবং আজকে বিধানসভায় একটা বিল এনেছেন। এটা অত্যন্ত লজ্জার কথা, অত্যন্ত ঘেন্নার কথা। হাসপাতালের পরিকাঠামো আজকে ভালভাবে গড়ে তোলা উচিত। যদি হাসপাতালের পরিকাঠামো সঠিকভাবে গড়ে তোলা যায় তাহলে ব্যাঙের ছাতার মতো নার্সিং হোম গজিয়ে উঠতে পারবে না। হাসপাতালের পরিচালন সমিতি যদি সঠিকভাবে গড়ে তোলা যায় সেদিকে লক্ষ্য রাখা উচিত। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ পরভিনকুমার সাউ ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, আজকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী দি ক্লিনিকাল এস্টাব্লিশমেন্ট অ্যামেন্ডমেন্ট বিল ১৯৯৮ এই হাউসে পেশ করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি।

[4-10 — 4-20 p.m.]

স্যার, অরিজিনাল যে বিল, ওয়েস্ট বেঙ্গল ক্লিনিক্যাল এস্টাবলিশমেন্ট অ্যাক্ট ১৯৫০ তার মধ্যে অনেক ফাঁক ফোকর ছিল, লু ফলস ছিল। সেই লু ফলসকে অনেক ডাক্তার ক্লিনিক্যাল এস্টাবলিশমেন্ট করে সাধারণ মানুষের উপর একটা চাপ সৃষ্টি করতেন। বে-আইনিভাবে টাকা তাদের কাছ থেকে নেওয়া শুরু করেছেন। মাননীয় সদস্য রবীন মুখার্জি ঠিকই বলেছেন যে, ব্যাঙের ছাতার মতো বিভিন্ন জেলা, বিভিন্ন সাব ডিভিশনাল নার্সিং হোম গড়ে উঠেছে। যাতে এই রকম নার্সিং হোমগুলি গড়ে উঠতে না পারে, নার্সিং হোমগুলির উপর একটা আইনত চাপ থাকে, তারজন্য এই অ্যামেন্ডমেন্ট বিলটি আনা হয়েছে। এই বিলের মধ্যে কয়েকটা ডিফাইন করা হয়েছে। যেমন—মেডিক্যাল ইউনিট—আগে যেটা ভাবা হত যে, মেডিক্যাল ইউনিট মানে হচ্ছে—নার্সিং হোম ল্যাবরেটরি এর বিভিন্ন পলিক্লিনিক ইত্যাদি। কিন্তু এখন বলা হচ্ছে এটা একটা এমন

জায়গা, যেখানে একজন রেজিস্টার্ড মেডিক্যাল প্র্যাকটিশনার্স প্র্যাকটিস করেন, পরিষেবা দেন, সেই সুযোগগুলি সবাইকে মেডিক্যাল ইউনিটের অন্তর্ভুক্ত করতে হবে। রেজিস্টার্ড মেডিক্যাল প্র্যাকটিশনার্স যাকে আগে ভাবা হত, অ্যালপ্যাথিক সিস্টেম যারা প্র্যাকটিস করছেন, তাদের রেজিস্টার্ড মেডিক্যাল প্র্যাকটিশনার্স বলা হত। কিন্তু আপনারা জানেন যে, হোমিওপ্যাথিক সিস্টেম অফ মেডিসিনস যেমন আছে, ইউনানি সিস্টেম অফ মেডিসিনস যেমন আছে, আকুপাংচার মেডিসিনস অফ সিস্টেম আছে যারা রেজিস্টার্ড আছেন, যে কোনও সিস্টেমে সবার জন্য এই বিলটা যাতে প্রযোজ্য হতে পারে, কেউ যাতে ডেলিকোয়েন্সি না করতে পারেন, তারজন্য সবাইকে এই বিলের অন্তর্ভুক্ত করা হয়েছে। আগে অনেক যে ল্যাবরেটরি, নার্সিং হোম, তার যারা অ্যালপ্যাথিক মেডিসিন প্র্যাকটিস করতেন, তারাই শুধু ওয়েস্ট বেঙ্গল ক্লিনিক্যাল এস্ট্যাবলিশমেন্ট অ্যাক্টের আওতায় ছিলেন। এখন যে কোনও সিস্টেমে, সে আয়ুর্বেদিক থাকুন, ইউনানি থাকুন বা আকুপাংচারের ক্ষেত্রে প্র্যাকটিস করবেন, তাদের এই বিলের আওতায় থাকতে হবে। আগে আমরা দেখেছি যে, কয়েকটা সংস্থা তারা এই ক্লিনিক্যাল এস্টাবিশমেন্ট অ্যাক্ট এর আওতার বাইরে ছিলেন। তারা বলতেন যে, তারা রোজগার করছেন না। তারা সেবামূলক প্রতিষ্ঠান। আর তারা এই এস্টাবলিশমেন্ট অ্যাক্টের আওতায় নেই। বড় বড় সংস্থা, তারা এই সুযোগ নিয়ে তারা নিজেদের মতো বেড চার্জেস ধরে সামান্য ১০ পারসেন্ট থেকে ২০ পারসেন্ট রোগীর ফ্রি ট্রিটমেন্ট করে পুরোপুরি লাভ রাখে। সেই সংস্থাগুলিকে রেজিস্টার্ড করতে হবে। লাইসেন্স নিতে হবে। আর লাইসেন্সগুলি রিনিউ করতে হবে। আমরা স্বীকার করি যে, বিভিন্ন নার্সিং হোমগুলিকে কলকাতা থেকে রেগুলেট করা দরকার। তাদের ডেলিকোয়েন্সিকে ধরে রেখে তাদের উপর কন্ট্রোল করা সম্ভব হয়ে উঠবে না। তাই ডিস্ট্রিক্ট হেলথ কমিটিকে এই রকম অধিকার দেওয়া হয়েছে যে, তারা নিজেদের ডিস্ট্রিক্ট এদের উপর নজর দেবেন এবং তারা আইন মতো কাজ করবেন। সেগুলি দেখার জন্য পাওয়ার দেওয়া হয়েছে। ডিস্ট্রিক্ট হেলথ কমিটি যদি মনে করেন যে, তারা ভাল করে কাজ করছে না তাহলে তাদের লাইসেন্স ক্যান্সেল করে দেওয়ার অধিকার তাদের থাকবে। তারা প্রিন্সিপ্যাল সেক্রেটারি হেলথের কাছে অ্যাপিল করতে পারবেন। আপনারা নিশ্চয় লক্ষ্য করেছেন যে, যে নার্সিং হোম, ল্যাবরেটরি আছে, তাদের মান উন্নত নয়। তাদের রেট ঠিক নয়। হয়ত দেখা গেল যে, নার্সিং হোমের বেড চার্জেস ২০০ টাকা। কিন্তু রোগী যখন ওখান থেকে বেরিয়ে আসছে, তখন বিল হয়ে যাচ্ছে হাজার হাজার টাকা। এটা যাতে না হয় তার জন্য তাদের পরিষ্কার করে পাবলিশ করতে হবে। কোনও ডাক্তার-এর কত ফিস, কত বেড চার্জ, কত অপারেশন চার্জ লাগবে সেগুলো ভাল করে করতে হবে, আর যারা করবেন না ডিস্ট্রিক্ট হেলথ কমিটির তরফ থেকে তাদের ফাইন করে, তাদের যাতে পেনাল্টি করা হয় সেব্যবস্থা এই আইনের মাধ্যমে করা হয়েছে। আমরা এই সিস্টেমটাকে চাইছি। নার্সিং হোম হোক, আমরা নার্সিং

হোমের বিরোধিতা করছি না। যাদের টাকা-পয়সা আছে তারা চিকিৎসা পেতেই পারেন। তাদের বিরুদ্ধে আমরা নই। আমরা চাই যারা সাধারণ মানুষ—ডিপ্রাইভড পিপল তাদের চিকিৎসা হোক। তাদের জন্য সরকারি সংস্থা আছে, আরও বেশি উন্নত করতে হবে। আবার প্রাইভেট সংস্থাগুলোর উপরেও আমাদের নজর দিতে হবে। শুধুমাত্র সরকারি সংস্থার দিকেই আমরা নজর দেব সেটা হতে পারে না। তাই মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে বিল এনেছেন তাকে সমর্থন করে, তাকে সাধুবাদ জানিয়ে সাধারণ মানুষের উপকার হবে এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় চেয়ারম্যান স্যার, যে অবজেক্টিভ এবং রিজন দেখিয়ে এই ওয়েস্ট বেঙ্গল ক্লিনিক্যাল এস্ট্যাবলিশমেন্ট অ্যাক্ট পরিবর্তন করার জন্য এই বিল এনেছেন। এই ক্ষেত্রে একটু গভীরভাবে ভাবার জন্য আমি তাকে অনুরোধ করব। অনেকেই এই বিষয়টাকে হালকাভাবে নিতে চলেছে, হাউসের উপস্থিতি সেই কথাই মনে করিয়ে দেয়। দুটো জিনিস। একটা হল আইন সম্মত, আরেকটা হল কেন এই এই অবস্থার সৃষ্টি হল। কেন ব্যাঙের ছাতার মতো নার্সিং হোম গজিয়ে উঠল? শুধু কলকাতা নয়, কলকাতার আশেপাশে, শহর শহরতলিতে এমন কি গ্রামবাংলাতেও ব্যাঙের ছাতার মতো নার্সিং হোম গজিয়ে উঠেছে। কিন্তু এই নার্সিং হোমগুলোতে যাচ্ছে কারা? শুধু বড়লোকেরা নয় আজকে ঘটিবাটি বিক্রি করে মানুষ আজকে বাধ্য হয়ে নার্সিং হোমে ছুটছে। বিপর্যস্ত অবস্থার জন্য মানুষ বাধ্য হয়ে নার্সিং হোমে ছুটছে এই নিদারুণ সত্যি কথাটা মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর স্বীকার করা উচিত। আপনি নিশ্চয় জানেন যে বিত্তবান লোকেরা শুধু ভাল ডাক্তারের জন্য পি. জি. হাসপাতালে যেত, মেডিক্যাল কলেজ হাসপাতালে যেত, এন. আর. এস. হাসপাতালে যেত ভর্তি হবার জন্য। বিছানা খারাপ, মেন্টেন্যান্সের অভাব তবুও তারা যেত তার কারণটা কি ভাল চিকিৎসক। সঠিক ডায়গোনেসিস হবে, ভাল চিকিৎসা হবে সেই কারণে। আজকে আপনি নার্সিং হোমগুলোর উপর নিয়ন্ত্রণ আনতে চান। ভাল কথা কিন্তু নিজেদের আন্ডারে যেগুলো আছে সেই নিয়ন্ত্রণ যদি এত শিথিল হয়ে যায়, যদি নরক কুন্ডে পরিণত হয় তাহলে কি করবেন? আজকে বর্ধমান থেকে, বাঁকুড়া থেকে একটা পেশেন্ট নিয়ে আসেন, জানতে পারা যায় কি ভয়াবহ চিত্র সেখানে। সেখানে বাচ্চা ছেলেদের ধেড়ে ইঁদুরে পায়ের আঙুল খেয়ে নেয়, কুকুর আর মানুষ একসাথে শুয়ে থাকে কাগজে ছবি বেরোয়। আজকে পাবলিক হেলথের এই অবস্থা হয়েছে। আপনি বজ্রকঠিন ভাবে নার্সিং হোমগুলোকে ধরবার চেষ্টা করেছেন, ঠিকই ধরেছেন, নার্সিং হোমের অনেক জায়গায় ট্রেন্ড নার্স না রেখে ব্যবসা করা হচ্ছে। অনেক জায়গায় আয়া রেখে নার্স বলে চালিয়ে দেওয়া হচ্ছে। তা সত্ত্বেও ঘটি-বাটি বিক্রি করে মানুষ এখানেই যাচ্ছে। সরকারি হাসপাতালে যাচ্ছে না, ইনফেকশনের ভয়ে।

[4-20 — 4-30 p.m.]

হয় কোনও নার্সিং হোম আপনাদের সুপারিশ মানছে না, নয়ত রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করবার জন্য এটাতে নিয়ন্ত্রণ করতে চাইছেন। আইনের কথা বলি, একটা সর্বনাশ তো আপনারা করেছেন টিচিং আর ননটিচিং সিস্টেম ইন্ট্রোডিউস করে। আমি এখানে রাজনীতির কথা বলছি না। পেশেন্ট সে কংগ্রেস, সি. পি. এম. যে দলেরই হোক সে পেশেন্টই, আর ডাক্তার সে কংগ্রেস কি সি. পি. এম. যে দলেরই হোক সে ডাক্তার৭ টিচিং আর নন-টিচিং করে কি হল? ভাল ডাক্তার আর তৈরি হচ্ছে না। ভাল ভাল চিকিৎসকের আন্ডারে ভাল ভাল ডাক্তার আর বেরচ্ছে না। একটা দিন আসবে যখন আর ভাল ডাক্তার বের হবে না। এই পশ্চিমবাংলার ক্রিম অফ দি সোসাইটি তারা চলে যাচ্ছে ব্যাঙ্গালোরে, দিল্লিতে, মাদ্রাসে। কেন না এখানে ভাল শিক্ষক পাওয়া যাচ্ছে না। আপনারা গত কয়েক বছরে এই বিরাট পার্থক্যটা তৈরি করেছেন। সেই সঙ্গে বলি আপনারা ব্যবসা নিয়ন্ত্রণ করতে পারেন না। চিকিৎসার সাথে যারা যুক্ত. যারা আইনের সাথে যুক্ত তারা ব্যবসার সাথে যুক্ত। আপনারা আজকে ডাক্তারদের উপর করছেন কালকে উকিলদের উপর করবেন। ডাক্তাররা কত ফি নেবে সেটা আপনার ডিপার্টমেন্ট ঠিক করে দেবে। কেউ হয়ত ভাল ডাক্তার তার হয়ত এত এফ. আর. সি. এস. ডিগ্রি নেই, কিন্তু নিজের যোগ্যতার ভিত্তিতে তার ফি বেশি, আপনারা তাদের ফি নির্দিষ্ট করে দেবেন। যেমন বলি চোখের ডাক্তারের ক্ষেত্রে আপনার ডিপার্টমেন্টে যে সমস্ত ডাক্তার, টেকনিসিয়ান্স চাকরি করেন তার থেকে অনেক বেশি গুরুত্বপূর্ণ লোক বাইরে রয়েছেন। আপনি কি করে ভাবেন যে কার ফি কত হবে। যে ডাক্তাররা নিজের অভিজ্ঞতা দিয়ে ভাল চিকিৎসা করে সমাজে ভাল চিকিৎসক বলে স্বীকৃতি আদায় করে নিয়েছেন, আর আপনার গরিব লোকের কথা বলে তাদের ফি নির্দিষ্ট করে দেবেন। এমনিতেই তাদের প্রাণ ওষ্ঠাগত, এর পর তাদের উপর এমন প্রেসার আসবে যে তারা টিকতে পারবে না। আমি আপনাকে এটা ভেবে দেখতে বলব। আমি নিজে এই রকম একটা আইন যখন ক্ষমতায় ছিলাম তখন তৈরি করতে চেয়েছিলাম। আমি বলব আপনারা এই ভাবে ব্যবসায় নিয়ন্ত্রণ করতে পারেন না। ডেমোক্র্যাটিক কান্ট্রিতে এই ভাবে ডাক্তারদের আপনি কন্ট্রোল করতে পারবেন না। আমি একটা জিনিস সরকারকে ট্যাক্স দিয়ে ২০ টাকার জায়গায় ৫০ টাকাতেও বিক্রি করতে পারি, আপনার পছন্দ হয় নেবেন, না হলে না নেবেন। আমি সিনেমা হলে বাংলা বইয়ের ব্যবসা নিয়ন্ত্রণ করার জন্য একটা আইন এনেছিলাম, কিন্তু এই নিয়ন্ত্রণ করবেন কোন অজুহাতে। আমি আপনাকে আইনজ্ঞের পরামর্শ নিতে অনুরোধ করি। আপনারা ডাক্তারদের ফি বেঁধে দেবেন আর নার্সিং হোমগুলি বাড়বে, ওষুধের দাম ২০ গুণ বেড়েছে। মানুষ আজকে ওষুধ কিনতে দিশেহারা হচ্ছে। মানুষ আজকে জলপড়া, নিমপাতা, তুলসীপাতায় ফিরে যাচ্ছে, মানুষ দ্বাদশ শতাব্দীতে

*ফিরে যাচ্ছে। সেখানে আপনি নিয়ন্ত্রণ করতে পারছেন না।* কলকাতার বুকে বড় বড় ওষুধের দোকানগুলি হোল নাইট খোলা থাকবে বলে লাইসেন্স নিয়েছে। কিন্তু একটাও কি হোল নাইট খোলা থাকে? পুলিশের সাথে যোগসাজসে দোকানগুলি হোল নাইট খোলা থাকে না। হয়ত বাইরে একটা আলো ঝুলিয়ে রাখে কিন্তু ভিতরে তালা মারা। আপনি যদি রেগুলারাইজ করতে চান তাহলে কম্প্রিহেন্সিভ ওয়েতে একটা সার্বিক আইন আনুন।

একটা সার্বিক আইন নিয়ে আসুন। মূল বিষয়ে আমি আপত্তি করছি না। আপনি প্রাইভেট নার্সিং হোমগুলোকে একটা নিয়ন্ত্রণে আনতে চাওয়ার আগে আপনার আন্ডারে যে হাসপাতালগুলো আছে তাদেরকে নিয়ন্ত্রণে আনুন। আপনি প্রাইভেট হাসপাতালগুলো নিয়ন্ত্রণ করতে যাচ্ছেন অথচ আপনার হাসপাতালগুলো নরক হয়ে পড়ে থাকবে—এটা হতে পারে না। পি. জি.-তে আমার বাবাকে ভর্তি করতে গিয়ে বুঝেছি সেখানকার ক্লাস ফোর স্টাফ এটা কন্ট্রোল করে। পি. জি.-র সুপারিন্টেন্ডেন্টের পাশে কো-অর্ডিনেশন কমিটির লোকেরা বসে থাকে। তারাই সেখানকার সুপারিন্টেন্ডেন্ট। সেখানে কে ভর্তি হবে না তা হবে ঠিক করবে তারা। আপনি কি তাদের নিয়ন্ত্রণ করতে পারবেন? স্যার, আমি একটুও বাড়িয়ে বলছি না। পি. জি. হাসপাতালে কে ভর্তি হবে তা ঠিক করে সেখানকার কো-অর্ডিনেশন কমিটি। আর, এর পরেও বলবেন, আপনি প্রাইভেট নার্সিং হোম নিয়ন্ত্রণ করবেন? শহর এবং শহরতলির এই অবস্থার কথা সবাই জানেন। আপনার নিয়ন্ত্রণে যেগুলো রয়েছে সেগুলো যদি আপনি ঠিকমতো চালাতে না পারেন তাহলে এগুলোকে কি করে আপনি নিয়ন্ত্রণ করবেন? এই ভাবে আপনি করতে পারবেন না। এবং দেখা যাবে শেষ পর্যন্ত আপনি রাজনৈতিক চাপের কাছে মাথা নত করতে বাধ্য হবেন এবং এতে অনৈতিকতা আরও বেড়ে যাবে। আর আপনি এত কথা বলছেন, কিন্তু আপনাকে বলি, আপনি কি এত কিছু করা সত্ত্বেও কোঠারি, বেলভিউ, প্রভৃতি বড় বড় নার্সিং হোমগুলো টাচ করতে পারবেন? পারবেন না। আপনি বড়জোর মধ্যবিত্ত শ্রেণীর নার্সিং হোমগুলোকে ছুঁতে পারবেন এবং সেখানে সমস্যা বেড়ে গিয়ে হয়ত বন্ধ হয়ে যাবে। তাই স্বাভাবিকভাবে একজন এম. এল. এ. হিসাবে আমি চাই আপনি এই নার্সিং হোমের বিষয়ে একটা কমপ্লিট বিল নিয়ে আসুন। সেই বিলে পাবলিক হেলথের ব্যাপারে নার্সিং হোমের স্টাফদের সম্পর্কে একটা সুচিন্তিত মতামত থাকুক তারপর সেটা সিলেক্ট কমিটিতে পাঠানো হোক। এই ভাবে হলে আমরা নিশ্চয় তাকে সমর্থন করার কথা ভেবে দেখব। তা না করে চিকিৎসার ব্যাপারে কিছু ব্যুরোক্র্যাটদের একটু কামাবার সুবিধা করে দেবার জন্য আজকে ভাঙ্গা হাটে এই বিল পাস করানোর জন্য আপনি নিয়ে এসেছেন। তাই এই বিলকে আমি পুরোপরি সমর্থন করতে পারব না। আমি এর পরিবর্তে একটা সর্বাঙ্গীণ বিল আনতে অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-40 p.m.]

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, 'দি ওয়েস্ট বেঙ্গল ক্লিনিক্যাল এস্টাব্লিশমেন্ট (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৮—যেটা এখানে আনা হয়ে তার সম্বন্ধে দু-একটা কথা বলব। আজকে যে অবস্থার পরিপ্রেক্ষিতে এই বিল সন্নিবেশিত করা হয়েছে তা খুবই সময়োচিত হয়েছে। এই বিলকে সমর্থন না করার কোনও উপায় নেই। এই বিলের মধ্যে দিয়ে সমস্ত ক্লিনিক্যাল এস্টাব্লিশমেন্টকে একটা জায়গায় আনতে চেয়েছেন। কিন্তু নার্সিং হোমগুলোর ক্ষেত্রে আমাদের অভিজ্ঞতায় আমরা দেখছি, সেখানে কি ভাবে ট্রিটমেন্ট হচ্ছে, যথাযথ ভাবে হচ্ছে কিনা তা দেখার জন্য ভিজিলেন্সের কাজ ঠিক ভাবে হচ্ছে না। আমরা দেখেছি বহু নার্সিং-হোমে ট্রেন্ড নার্স নেই। জাল কিছু ট্রেন্ড নার্স সেখানে আছে। ধাত্রী মা, ধাই মা এই ধরনের কিছু বেসরকারি ভাবে মহিলা নিয়ে নার্সিং হোমে কাজ করানো হচ্ছে। তার ফলে বহু দুর্ঘটনাও ঘটছে। বেলভিউ নার্সিং হোম, উডল্যান্ড নার্সিং হোম ছাড়া অন্যান্য নার্সিং হোমগুলোতে জাল চক্র রয়েছে। কলকাতার উপকণ্ঠে যে সব নার্সিং-হোমগুলো রয়েছে তাতে এই অরাজকতা দেখা দিয়েছে। বহু পেশেন্টে জীবন সংশয় অবস্থায় সেখানে আসেন। কিন্তু এই সব নার্সিং-হোমগুলোতে শুধু চিকিৎসার ব্যাপার নয় সেখানে একটা জাল ওষুধ-চক্র গড়ে উঠেছে। এগুলোর প্রতি আপনার দৃষ্টি দেওয়ার দরকার। নার্সিং হোমে মানুষ যখন যায় তখন সে ঘটি-বাটির কথা চিন্তা করে না। অনেকে ঘটি-বাটি বিক্রি করে নার্সিংহোমে ভর্তি হয়। কিন্তু এখন সেই নার্সিং হোমগুলোতে জাল ওষুধ চক্র তৈরি হয়েছে। এছাড়া সেখানে আরও নানাবিধ অসামাজিক জাল চক্র তৈরি হয়েছে। আপনার আইনে এগুলোকে দেখভাল করার ব্যাপারটা যথাযথ ভাবে থাকা দরকার আছে। একটা সময় পশ্চিমবঙ্গ গর্বের ব্যাপার ছিল। শুধু ইস্টার্ন রিজিয়নই নয়। ভারতবর্ষের বিভিন্ন প্রান্ত থেকে লোকে কলকাতায় চিকিৎসা করাতে আসতেন। কিন্তু এখন অনেকে গ্রাম থেকে ভেলোরে চলে যাচ্ছেন চিকিৎসা করাতে। আমি মনে করি না যে এখানে চিকিৎসা হতে পারে না। আমাদের এখানেও চিকিৎসা হতে পারে। কিন্তু এখন যে সমস্ত নার্সিং হোমগুলো রয়েছে এবং সেখানে যে ডাক্তাররা আছেন তাদের উপর মানুষ বিশ্বাস রাখতে পারছেন না। এই সব লোকেরা বেশিরভাগই টাকা-পয়সার উপর শুয়ে থাকছে। টাকা-পয়সাই এদের কাছে মুখ্য ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। কিন্তু মানুষকে রিলিফ দেওয়ার ব্যাপারে এদের কোনও দৃষ্টি নেই। আগে পশ্চিমবঙ্গের ডাক্তার ভগবান ছিলেন। আগে মানুষ পশ্চিমবঙ্গের ডাক্তারকে ভগবান মনে করতেন। কিন্তু ডাক্তারদের প্রতি মানুষের সেই বিশ্বাস চুরমার হয়ে গেছে বিস্তর পেশেন্টকে হাসপাতালে অ্যাকোমোডেট করতে পারছে না। সেজন্য নার্সিং হোমগুলোতে অনেক পেশেন্ট আসছেন। কিন্তু নার্সিং-হোমগুলোতে অর্থকরি ব্যাপারটা প্রধান হয়ে দাঁড়িয়েছে। সুতরাং এই সব নার্সিং-হোমগুলোতে ফিজের ব্যাপারটা থাকবে না সেটা হয় না। নার্সিং-হোমগুলোতে

শুধু অসামাজিক কাজকর্মই নয়, সেখানে ওষুধের জাল চক্র বেড়েছে, নানাবিধ কান্ড ঘটছে। সুতরাং এর সমাধানের জন্য এই বিলকে সমর্থন করতে হয়। নার্সিং-হোমগুলোকে যে সমস্ত নিয়মের উপর দাঁড়াতে হয় সেই নিয়মগুলো ঠিকভাবে পালন করা হচ্ছে কিনা সেটা কঠোরভাবে দেখা দরকার। আগে ডাক্তাররা ভগবান ছিলেন, এখন তারা কসাইয়ে রূপান্তরিত হয়েছেন। তারা যাচ্ছেতাই ফিজ নিচ্ছেন। গরিব মানুষকে অপারেশন টেবিলে নিয়ে গিয়ে তারা বলছেন যে ৪ হাজার টাকা দিতে হবে। এটা একটা ক্ষেতমজুরের ক্ষেত্রে হয়েছিল এবং আমি নিজে এটা প্রত্যক্ষ করেছি। এই ডাক্তাররা অমানবিক হয়ে উঠেছেন এবং নার্সিং-হোমে এই সমস্ত ব্যাপারগুলো ঘটছে। সেখানে তারা যে ফিজ করেছেন সেটা মানুষের জানার অধিকার আছে। বিভিন্ন স্পেশ্যালিস্ট ডাক্তার আছেন। তাদেরও কত ফিজ সেটাও জনসাধারণকে বলার দরকার আছে। আমি জানি, বোলপুরেও আমরা দেখেছি যে, এক একজন ডাক্তার দিন ২০০ থেকে ২৫০ জন পেশেন্টেকে দেখে থাকেন। এভাবে চিকিৎসা হয় কিনা জানি না। কাজেই এই অবস্থার মধ্যে দিয়ে আমরা চলছি। এই অবস্থা তৈরি করা হয়েছে এবং পশ্চিমবাংলার এই সমস্ত ব্যাপারগুলোই আছে। সুতরাং পরিকাঠামো গড়ে তোলার ব্যাপার আছে। সরকারি যে সমস্ত বিধি-নিষেধ, আইন-কানুন ইত্যাদি আছে তা কঠোরভাবে পালন করার দিকটা ভেবে দেখতে আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। এই কথা বলে এই অ্যামেন্ডমেন্ট বিলকে সমর্থন করে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় চেয়ারম্যান, স্যার, আজকে যে সংশোধনী বিলটা এনেছি তা অবশ্যই একটা সীমাবদ্ধ ক্ষেত্রের জন্য, কিন্তু আলোচনায় অনেকগুলো ক্ষেত্রই চলে এসেছে। আমি সে সব নিয়ে খুব বেশি আলোচনা করতে চাই না। তবে এ-কথা ঠিক যে, আমাদের স্বাস্থ্য এবং চিকিৎসার ব্যাপারে সত্যিই আরও অনেক গভীরভাবে চিন্তা করার দরকার আছে। আমি এ বিষয়ে একটা কথা উল্লেখ করে অন্য প্রশ্নে চলে যাব। মাননীয় সদস্য সুব্রতবাবু বলেছেন, 'একটু গভীরভাবে চিন্তা করা দরকার'। সুব্রতবাবু, আপনি যত দূর পর্যন্ত চিন্তা করতে বলছেন, আমি বলছি—তার চেয়েও আরও একটু গভীরে চিন্তা করা দরকার। কথা হচ্ছে, এখন হেলথ সেক্টরে যে যে সমস্যাগুলো হচ্ছে সেই সমস্যাগুলো ছাড়াও আরও কিছু সমস্যা আরও কিছু দিনের মধ্যেই আমাদের সামনে এসে উপস্থিত হবে। এর সবই কিন্তু হেলথ সেক্টর থেকে উদ্ভূত সমস্যা নয়। কেন প্রাইভেট এস্টাব্লিশমেন্ট বেড়ে যাচ্ছে? এটা কি শুধুই হেলথ সেক্টরেই বাড়ছে, না অন্যান্য সেক্টরেও বাড়ছে। কারণ কি? অনেকগুলো কারণ আছে। সব কারণই যে শুধু সেই সেক্টর থেকেই উঠছে, তা নয়। খুবই সরলীকরণ হয়ে যায়, যদি বলি বিদ্যালয়ে পড়ানো হয় না তাই প্রাইভেট কোচিং বাড়ছে ; হাসপাতালে চিকিৎসা হয় না, সেই জন্য প্রাইভেট ক্লিনিক্যাল এস্টাব্লিশমেন্ট বাড়ছে। বিষয়টা এই ভাবে চিন্তা করার মতো অত সরল নয়।

কারণ হাসপাতালে যা হয় প্রাইভেট ক্লিনিক্যাল এস্টাব্লিশমেন্টে তা হয় না। হাসপাতাল বা সরকারের তরফে বাছাই করার কোনও ক্ষেত্র নেই যে, একে নেব, একে নেব না ; শুধু এই চিকিৎসা করব, এই রোগ পর্যন্ত চিকিৎসা করব, জটিলতা থাকলে আমরা নেব না, এর চেয়ে বেশি জটিলতা থাকলে পাঠিয়ে দেব—এ-রকম কোনও চয়েস সরকারি হাসপাতালের থাকে না। কাজেই সরকারি হাসপাতালের সঙ্গে সব ক্ষেত্রে বেসরকারির তুলনা করা চলে না। এই বিষয়টা আমাদের গভীরভাবে চিন্তা করা দরকার। আশা করি হেলথ বাজেটে তা আলোচিত হবে। অবশ্য এর বাইরেও কিছু আলোচনা করার দরকার আছে। দু' নং কথা বলতে চাই, সেটা হ'ল ব্যবসা নিয়ন্ত্রণ করার কোনও উদ্দেশ্য নিয়ে এই অ্যামেন্ডমেন্ট আনা হয়নি। এটা খুবই ভুল কথা, ব্যবসার যে দিকটা নিয়ে মাননীয় সদস্যরা আলোচনা করলেন, উল্লেখ করলেন। আমরা যদি ধরে নিই এটা একটা ব্যবসা তাহলে এটা পুরোপুরি পরিষেবামূলক হবে না। কারণ ব্যবসায়ী সব সময় দেখবে তার লাভের দিকটা। ব্যবসায়ী সব সময় দেখবে না, যে রুগীর চিকিৎসা করছে সেই রুগীর তাড়াতাড়ি রোগ উপশম হচ্ছে কি না। সুতরাং সরকার এবং সরকারি ব্যবস্থা অবশ্য থাকবে এবং তাকে তার গুরু দায়িত্ব পালন করতে হবে। এ ছাড়াও সেখানে অন্য আরও ব্যাপার আছে। তা বলে সরকারি ক্ষেত্রে ১০০ ভাগই যে কাজ হচ্ছে, তা মোটেই নয়। সর্ব ক্ষেত্রে আমরা মোটেই সন্তুষ্ট নই। আমাদের অনেকগুলো প্রতিষ্ঠান আছে, তাতে অনেক সমস্যা আছে, ধাপে ধাপে আমাদের সমাধান করতে হবে। তথাপি যা দেখছি তাতে সরকারি প্রতিষ্ঠানের দায়-দায়িত্ব কোনও দিনই বেসরকারি প্রতিষ্ঠান নিতে পারবে না। নেওয়া সম্ভবও নয়। তথাপি যা অবস্থা তাতে সব দায়-দায়িত্ব একা সরকারি প্রতিষ্ঠানও পালন করতে পারবে না। সে জন্যই উভয় পক্ষের মধ্যে একটা সমন্বয়ের দরকার। অতএব বেসরকারি প্রতিষ্ঠানগুলো যাতে একটা রেজিস্টারের মধ্যে থাকে সেই উদ্দেশ্যেই আইনের সংশোধনী আনা হয়েছে। আমাদের মূল বক্তব্য হচ্ছে, সব ধরনের প্রতিষ্ঠানকেই লাইসেন্স নিতে হবে। যেখানে চিকিৎসা হয়, যেখানে পরামর্শ দেওয়া হয়—এর আগে আইন ছিল, যেটাকে বলা হয় ডক্টর'স চেম্বার, এটা আগের আইনে বলা ছিল, কিন্তু ব্যাখ্যা করা ছিল না, এ-বারে ব্যাখ্যা করা হয়েছে ডক্টর'স চেম্বার, যেখানে কন্সালটেশন হয়, ট্রিটমেন্ট হয় সেখানটাকে ক্লিনিক্যাল এস্টাব্লিশমেন্টেস আওতায় আনা হবে। এ ছাড়াও আরও নানা ধরনের প্রতিষ্ঠানের ডেফিনিশন দেওয়া হয়েছে। তৃতীয় কথা হচ্ছে, এগুলো কারা দেখবে? জেলা স্তরে দেখার কর্তৃপক্ষ কারা হবে? জেলা স্তরে একটা অথরিটি, একটা কর্তৃপক্ষ হবে ডিস্ট্রিক্ট হেলথ কমিটি। সে উদ্দেশ্যেও এটা করা হচ্ছে। আর কি করা হচ্ছে—এই প্রতিষ্ঠানগুলিতে—অনেকে বললেন—অনেকগুলি বিশেষজ্ঞের কাজ আছে, অনেকগুলি চিকিৎসকের কাজ আছে যে চিকিৎসকের একটা রেজিস্ট্রেশন দরকার, যে নার্সিং স্টাফ আছে তার রেজিস্ট্রেশন দরকার, যে টেকনিসিয়ানরা আছে তার রেজিস্ট্রেশন দরকার।

*[4-40 — 4-50 p.m.]*

*এই এতজন রেজিস্টার্ড লোকেরা এতে আছে সেটা আমাদের দেখতে হবে। সেইজন্য* একটা ন্যূনতম যাকে স্টাফি প্যাটার্ন বলা হয়—কে কত নিচ্ছে—সেটা সরকারি তরফ থেকে প্রেস্ক্রাইব করব যাতে সবাই সেটা অনুসরণ করে চলে। বিভিন্ন স্তরের যে প্রতিষ্ঠান তারা একটা কাজ করবে—শুধু যে একটা কনসালটেশন হিসাবে কাজ করবে, যে শল্য চিকিৎসা করবে, যে মেডিসিনের চিকিৎসা করবে, যে চোখ-কান-নাক, গলার কাজ করবে—এইরকম অনেকগুলি স্তরে ভাগ করা উচিত এবং সেটাই করা উচিত এবং বিভিন্ন স্তরে কাজ করার জন্য ন্যূনতম যে লোকের দরকার—তারমধ্যে কতগুলি পুরো স্তরের কর্মী, তারমধ্যে কতগুলি আংশিক স্তরের কর্মী দরকার এই ন্যূনতম প্যাটার্ন যাতে তারা অনুসরণ করে চলে। আর কি বলা হচ্ছে—বলা হচ্ছে, কারা চিকিৎসা করাচ্ছেন? রোগীরা এসে তারা চিকিৎসা করাতে পারেন। কিন্তু কদিন চিকিৎসা করাচ্ছেন সেটা জানা দরকার এবং সেটা তাদের কাছে থাকবে এবং তারজন্য কি তাদের দিতে হবে? আমরা কোনও নিয়ম করছি না, আমরা ফি বেধে দিচ্ছি না, আমাদের কোনও উদ্দেশ্য নেই, কত টাকা কাকে দেবেন সেটা তাদের ব্যাপার, যারা ভোক্তা-কনজিউমার তাদের ব্যাপার। আমরা শুধু বলছি, কত টাকা দিতে হবে সেটা বলে দিতে হবে। এটা তাদের কাছে কেন গোপন থাকবে? অনেক মানুষ আসেন, তারা বলেন, আমরা প্রথমে ভেবেছিলাম এই খরচ হবে, তারপর দেখলাম এত খরচ হচ্ছে। এটা যাতে না হয় তারজন্য এই ব্যাপারটা। বিভিন্ন ধরনের সেবামূলক প্রতিষ্ঠান আছে। এই সেবামূলক প্রতিষ্ঠানকে কতটা সুবিধা পাবেন সেটা সরকার ঠিক করবে। আগেকার আইনে ছিল পুরোপুরি ছাড় দেওয়া। এখন সেটা মানতে হবে। ১/২টি প্রতিষ্ঠানকে ছাড় দিলে অসুবিধা হয়। সেইজন্য পুরোপুরি ছাড় দেওয়ার অধিকার সেটা নিয়ম করে আইনে আনতে হবে। আর এবারে হল, সরকারি তরফ থেকে দেখাশুনা করা। সরকারি তরফ থেকে দেখাশুনা করার ব্যাপারে অনেক ক্ষেত্রে অসুবিধা হয়। সরকারি তরফ থেকে যারা ইন্সপেকশন করতে যাবেন—তাদের যেমন ইন্সপেকশন করার অধিকার থাকবে তেমনি যথা সময়ে প্রতিবেদন দিতে হবে। অন্য সদস্যরা বলেছেন, সরকারি কাজে কারও কোনও অভিযোগ করার থাকলে কোথায় অভিযোগ করবেন? এরজন্য একটা সুনির্দিষ্ট ক্ষেত্র বলে দেওয়া হয়েছে। আর যেটা. বলে দেওয়া হয়েছে সেটা এতদিন পর্যন্ত এই আইন অনুযায়ী লাইসেন্স বাদ ছিল। যে ফি ধার্য করা ছিল তার সীমা বেঁধে দেওয়া ছিল। সেই সীমার ক্ষেত্রে বলা হয়েছে, সরকার সময় সময় ঠিক করবে কোনও এস্ট্যাব্লিশমেন্টের কতখানি ফি দেওয়া উচিত। এটা সরকারের হাতে ছেড়ে দেওয়া হয়েছে। কারণ অনেক ছোট, মাঝারি এস্ট্যাব্লিশমেন্ট আছে যারা নরমাল ফি-এর জন্য দরখাস্ত করবেন, তাদের ক্ষেত্রে ফিক্সড করে দেওয়া ঠিক নয়, সেটা ফ্লেক্সিবল করে দেওয়া হয়েছে। আর ফাইন-এর ক্ষেত্রে পুরানো যে ফাইন ছিল সেটা

বৃদ্ধি করা হয়েছে। এ ছাড়া আর দু-তিনটে ছোটখাট ব্যাপার আছে। এই সব প্রতিষ্ঠানে যে সব চিকিৎসা হয়, যে সব অসুখ নিয়ে রোগীরা আসছেন তার একটা হিসাব রাখতে হবে। এই সব হিসাব আমরা এখন থেকে তৈরি করছি। আমরা জানতে চাই, রাজ্যে কতগুলি অসুখ-বিসুখ হচ্ছে, তার মধ্যে কতজনের অসুখ সেরে বাড়ি ফিরে যাচ্ছেন, কতজনের মৃত্যু হচ্ছে, না হচ্ছে, শিশুদের কত রোগ হচ্ছে, মেয়েদের কত রোগ হচ্ছে—এর সামগ্রিক হিসাব আমরা তৈরি করছি। বেসরকারি প্রতিষ্ঠানগুলি যাতে নিয়মিত হিসাবগুলি দেন তার ব্যবস্থা করা হচ্ছে। এই সব প্রতিষ্ঠানগুলি, সরকারি প্রতিষ্ঠানগুলি যাতে পারস্পরিক সহযোগিতা করতে পারে তারজন্য আরও যেসব প্রতিষ্ঠান আছে তাদের সাহায্য-সহযোগিতা নিয়ে কে কাকে কতটা সাহায্য করতে পারে সেটা আমরা যাতে করতে পারি সেই চেষ্টা করছি।

যাতে কে কতটুকু কাজ করবেন, কে কাকে কতটুকু সাহায্য, সহযোগিতা করবেন—এটা করতে পারা যায়। আর কতকগুলি অসুখের ব্যাপারে অ্যামেন্ডমেন্ট বিলে পরিষ্কার করে বলা আছে যে এইসব অসুখের ব্যাপারে কারুকে বলা যাবে না যে তোমাকে ভর্তি করব না। এডস, এইচ. আই. ভি. পজিটিভ, হেপাটাইটিস বি ইত্যাদির ক্ষেত্রে বলা যাবে না যে তোমাকে নেব না। এটা সারা পৃথিবীর গৃহীত নীতি। আমাদের সরকারি হাসপাতালেও এটা বলা হয়েছে, এ সম্পর্কে কোনও অভিযোগ পেলে আমরা তার প্রতিকারও করি। কাজেই কোনও প্রাইভেট হাসপাতাল বলতে পারবে না যে এই অসুখ হয়েছে, তোমাকে নেব না। এই বিলের মধ্যে আর বিশেষ কিছু নেই, আশা করি সকলে এটা সমর্থন করবেন। ভবিষ্যতে স্বাস্থ্য ও চিকিৎসা নিয়ে গভীরভাবে আলোচনা করার সুযোগ আছে এবং সে আলোচনা করা যেতে পারে। এইভাবে উপর উপর আলোচনা করে লাভ নেই। টিচিংকে আলাদা করেছিলাম তাই এই সমস্যা বা নন-প্র্যাকটিসিং করেছিলাম তাই এই সমস্যা—এইভাবে উপর উপর আলোচনা করে লাভ নেই। ভবিষ্যতে বিস্তারিত আলোচনা করার সুযোগ নিশ্চয় আছে, সে আলোচনা করা যাবে। এই বলে, সকলে এই বিলকে সমর্থন করবেন এই আশা করে শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** চেয়ারম্যান, স্যার, আমি একটা ক্লারিফিকেশন চাইছি। প্রত্যেকটা নার্সিং হোমে কিন্তু আপনি, মন্ত্রী মহাশয়, উপযুক্ত ট্রেন্ড নার্স দিতে পারবেন না, সরবরাহ করতে পারবেন না কারণ সেই সংখ্যায় ট্রেন্ড নার্স নেই। আমি আগেই বলেছি যে, যেহেতু আপনার হেলথ সার্ভিসের পতন হয়েছে সেই হেতু বিপুল পরিমাণে নার্সিং হোম গজিয়ে উঠেছে জ্যামিতিক হারে। নার্সিং হোমগুলি আয়াদের অনেক সময় নার্স বলে চালিয়ে দেয়। এই আইন হবার পর মধ্যবিত্ত, নিম্নবিত্ত মানুষ যারা বাধ্য হয়ে নার্সিং হোমে যাবে তাদের জন্য নার্সিং হোমের মালিক কিন্তু গাঁট থেকে টাকা খরচ করে ট্রেন্ড নার্স দেবে না। পেশেন্ট অথবা তার পরিবারের লোকদেরই সেই খরচ বহন করতে হবে

এবং তার ফলে খরচ অনেক গুণ বেড়ে যাবে। সেইজন্য আমি আবার আগের কথাটাই বলছি যে গ্রাম শহরতলীতে যদি হেলথ সার্ভিসের উন্নতি করতে পারতেন তাহলে একটা ভারসাম্য থাকত কিন্তু তা হয়নি ফলে এই যে আইনটা আপনি এনেছেন এটা ভারসাম্যহীন আইন হয়ে গিয়েছে। তারপর আপনি বলেছেন যে এতে ফাইনান্সিয়াল বার্ডেন কিছু থাকবে না। তাহলে আপনি কাদের পাঠিয়ে এই নার্সিং হোমগুলি পর্যবেক্ষণ করাবেন? কারা এই অগুন্তি ডাক্তারদের ফি কি সেটা দেখবেন? নতুন লোক যদি না নেন তাহলে কাদের দিয়ে এইসব কাজ করাবেন? এত ডাক্তারদের কি করে নিয়ন্ত্রণ করবেন? কাজেই আমি মনে করি এতে একটা ফিনান্সিয়াল লাইবিলিটিস থাকছেই। আপনি বিলে লিখেছেন থাকছে না কিন্তু মুখে যা বললেন তাতে মনে হচ্ছে ফিনান্সিয়াল লাইবিলিটিস মাস্ট। সেটা আপনি এখানে উহ্য রেখেছেন। আমি মনে করি বিলের নিয়ম অনুসারে বিলের বক্তব্য এবং মন্ত্রীর বক্তব্য মন্ত্রীর বক্তব্য একই হওয়া উচিত কিন্তু এখানে দেখছি সেই সঙ্গতি নেই। আপনি বলছেন, এনকোয়ারি হবে, ইনভেস্টিগেশন হবে কিন্তু সেটা করতে কারা যাবে? তার মানে অফিসার নিয়োগ করতে হবে। এটার মধ্যে আইনের প্রশ্ন দেখা যাচ্ছে কাজেই আপনাকে বলব এটা ভেবে দেখুন। আপনি ভাবুন, সবাইকে নিয়ে আইনটা আনবেন, না, বিচ্ছিন্নভাবে আইনটা আনবেন। একবার টিচিং, নন-টিচিং করে সব শেষ করেছেন। এবারে চিকিৎসা বিভাগকে এই ভাবে নিয়ন্ত্রণ করার চেষ্টা করছেন। এতে মধ্যবিত্তরা মরবে, চিকিৎসকরা মরবে, নার্সিং হোমগুলি মরবে, সব সর্বনাশ হয়ে যাবে। আপনি এই বিপর্যয় থেকে বাঁচতে পারবেন না। আপনি ডাক্তারদের কথা ভাবুন। আজকে হেলথ সার্ভিসের ভাল ভাল ডাক্তাররা চলে যাচ্ছেন এবং যে কয়জন আছেন তারাও চলে যাবেন। কাজেই এই ব্যাপারটা আপনি আবার গুরুত্ব দিয়ে ভাবুন।

[4-50 — 5-00 p.m.]

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুব্রতবাবু বললেন বলে আমি একটা কথা বলতে চাই। সুব্রতবাবু, আপনি যে কথা বলেছেন যে, ডাক্তাররা মেডিক্যাল এডুকেশন ছেড়ে চলে যাচ্ছেন, ইট ইজ নট এ ফ্যাক্ট। দ্বিতীয় কথা হচ্ছে, দেয়ার ইজ টু ওয়ে ট্রাফিক। দুটো দিক আছে। সরকারি হাসপাতালে ভর্তি না হয়ে প্রাইভেট নার্সিং হোমে ভর্তি হয়, এই রকম লোক যেমন আছে, আবার প্রাইভেট নার্সিং হোমে ভর্তি হবার পরে সরকারি হাসপাতালে ভর্তি হবার জন্য আসছে, এই রকম লোকও আছে। কাজেই আপনি যেভাবে বলছেন, এই ভাবে বলা যায় না। আর একটা কথা আপনি বলেছেন যে, এটা একটা ব্যবসা। যেহেতু এটা ব্যবস্থা, এর সঙ্গে মানুষের জীবনও জড়িত। কাজেই এটা যাতে আরও সুনিয়ন্ত্রিত হয়, আরও ভাল ভাবে চলে সেটা দেখা দরকার। সেজন্য এই আইন আনা হয়েছে, আশা করি আপনারা সকলে এটা গ্রহণ করবেন।

The Motion of Shri Partha De that the West Bengal Clinical Establishments (Amendment) Bill, 1998, be taken into Consideration was then put and agreed to.

**Clauses 1 to 2**

The question that Clauses 1 to 2 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 3**

**Mr. Speaker :** There is amendment to Clause 3 given by Shri Shyamadas Banerjee is in order. I now request Shri Shyamadas Banerjee to move his amendment.

**Shri Shyamadas Banerjee :** Sir, with your kind permission I beg to move that in Clause 3 (3) (D) (ccc) in line 5 for the word 'admitted', the words 'after admitting the person' be substituted.

**Shri Partha De :** Sir, I do not accept it.

The Motion of Shri Shyamadas Banerjee that In Clause 3 (3) (D) (ccc) in line 5 for the word 'Admitted' words 'after admitting the person' be substituted was then put and lost.

The question that Clause 3 do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 4-10 and Preamble**

The question that Clauses 4 to 10 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Partha De :** Sir, I beg to move that the West Bengal Clinical Establishments (Amendment) Bill, 1998, as settled in the Assembly, be passed.

The Motion was then put and agreed to.

[15th June, 1998]

**The West Bengal Public Libraries (Amendment) Bill, 1998**

**Shri Nimai Mal :** Sir, I beg to introduce "The West Bengal Public Libraries (Amendment) Bill, 1998".

(Secretary then read the Title of the Bill)

**Shri Nimai Mal :** Sir, I beg to move that "The West Bengal Public Libraries (Amendment) Bill, 1998", be taken into consideration.

মিঃ চেয়ারম্যান, স্যার, 'দি ওয়েস্ট বেঙ্গল পাবলিক লাইব্রেরিজ (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৭ যেটা ছিল সেটা অ্যামেন্ড করে ডি. জি. এস. সি.-র অধীনে যে লাইব্রেরিগুলি আছে সেগুলি যাতে তাদের আওতায় যায় তার জন্য লোকাল লাইব্রেরি অথরিটি করতে চাইছি। আশা করি, এই বিলকে আপনারা সবাই সমর্থন করবেন।

**Shrimati Shanta Chettri :** Hon'ble Chairman, Sir.

I offer my thanks to the Hon'ble Minister in Charge of Libraries for initiating an action to transfer the management and control of all public libraries existing within its jurisdiction there to the Darjeeling Gorkha Hill Council. The Council persisted with its demand for transfer, and with much dilly-dallying the Government came up with the Amendment Bill ten years after the constitution of the Hill Council in 1988.

[5-00 — 5-06 p.m.]

This even is a glaring proof of the saying that the slow and steady will ultimately win the race. Therefore, Hon'ble Speaker, Sir, the birth of Gorkhaland is a certainty—it is just a question of time.

Now, Sir, I request the Hon'ble Minister concerned to clarify some of the points regarding the Amendment Bill.

First, do the words "all public libraries located in the areas" include sub-divisional and district libraries also. And secondly, who will supply books to the libraries under the Hill Council—the Council itself or West Bengal Government, most of the books provided to public

libraries by the Government are third grade, shallow. Instead of advancing educational and cultural development, the books have unleashed forces of degeneration. The Council does not want that its libraries are stuffed with such books. Hence, for the interest of the people living in the areas under Council's jurisdiction the authority to supply books should be delegated to it.

Mr. Speaker, Sir, I have still a few things to say. I hope they will receive due consideration of the Hon'ble Minister.

In the "Statement of Objects and Reasons" contained in the Amendment Bill, 1988, it has been mentioned to transfer the Management and Control of all Public libraries located in the areas under the jurisdication of Darjeeling Gorkha Hill Council with all assets and liabilities to the Darjeeling Gorkha Hill Council. "The Government is fully aware that the council is in no position to meet the liabilities and that it cannot run the libraries without Government's financial help. Hence the Council looks forward to the Government for help in respect of Maintenance, payment of salaries, purchase of books, etc.

Sir, I come to my last point. So far as my knowledge goes there is no Bengal Library Association within the Council's jurisdiction. Neither there exist Panchayat Samities. Under such circumstances the question of their representation does not arise. May I know what Hon'ble Minister would suggest to do in this matter. I conclude with the hope that the Government will sincerely take into consideration the points I have raised above and stand by the Council today and in days to come.

**শ্রী নিমাই মাল :** মাননীয় সভাপতি মহাশয়, মাননীয়া সদস্যা যে কথা বললেন সেটা আমি শুনেছি। সমস্ত কন্ট্রোলিং পাওয়ার গোর্খা হিল কাউন্সিলের হাতে দিচ্ছি। ভবিষ্যতে যদি কোনও অসুবিধা দেখা দেয়, সরকারের সেটা নজরে এলে নিশ্চয়ই সহানুভূতির সঙ্গে বিবেচনা করা হবে। ধন্যবাদ।

The motion of Shri Nimai Mal that the "The West Bengal Public

*Libraries (Amendment) Bill, 1998", be taken into consideration was then put and agreed to.*

**Clauses 1-4**

The question that Clauses 1 to 4 do stand part of the Bill was then put and agreed to.

**Preamble**

The question that Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Nimai Mal :** Sir, I beg to move that the "The West Bengal Public Libraries (Amendment) Bill, 1998", as settled in the Assembly, be passed.

The Motion was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 5.06 p.m. till 11 a.m. on Tues-v, the 16th June, 1998, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 16th June, 1998 at 11.00 a.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 17 Ministers, 8 Ministers of State and 139 Members.

[11-00 — 11-10 a.m.]

**Starred Questions**
**(to which Oral Answers were given)**

**রাজ্য চলচিত্র কর্মী-কল্যাণ তহবিল**

*১১। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮১) **শ্রী আবু আয়েশ মন্ডল** ঃ তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত আর্থিক বছরে রাজ্যের দুঃস্থ কলা শিল্পীদের "রাজ্য চলচিত্র কর্মী-কল্যাণ তহবিল" হতে আর্থিক সহায়তা বাবদ অর্থ প্রদান করা হয়েছিল কি না ;

(খ) হয়ে থাকলে উক্ত সহায়তায় মোট কতজন দুঃস্থ কলা শিল্পীকে সাহায্য করা হয়েছিল ; এবং

(গ) এজন্য ব্যয়িত অর্থের পরিমাণ কত?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১১২ জন।

(গ) ২,০১,২৯৮ টাকা।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, দয়া করে জানাবেন কি, আমাদের রাজ্যে এই যে দুঃস্থ কলা-কুশলী এবং কর্মিদের আর্থিক সাহায্যার্থে কল্যাণ তহবিল গঠিত

*হয়েছে এটা কখন গঠিত হয়েছে এবং কল্যাণ তহবিলের কোন কোন প্রধান উৎস থেকে অর্থ সরবরাহ করা হয় এবং করা হয়েছে?*

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এই যে ফান্ডটা এটা শুধুমাত্র চলচিত্র শিল্পীদের জন্য, আমাদের অন্যান্য শিল্পীদের জন্য অন্য জায়গার থেকে টাকা দেওয়া হয়। চলচিত্র শিল্পীদের সহায়তার জন্য এই ফান্ড তৈরি হয়েছে ১৯৯১ সালে। রাজ্য সরকার থেকে প্রতি বছর এক লক্ষ টাকা এমনিই দেওয়া হয় বাজেট থেকে। এছাড়া আমাদের বিভাগ থেকে যে সমস্ত চলচিত্র শিল্প প্রদর্শনী মফস্বল জেলাগুলোতে এবং অন্যান্য জায়গায় হয় যেমন শিলিগুড়ি, রায়গঞ্জ এবং বালুরঘাটে দেখানো হয়েছে, তার থেকেও তহবিল সংগ্রহ করা হয়েছে। কিন্তু সমস্যা হল যে, আজ পর্যন্ত মালিক পক্ষ ই এম. পি. এ. অর্থাৎ সিনেমা হলের মালিক এবং প্রোডিউসাররা কলাকুশলিদের জন্য একটি পয়সাও দেননি। সরকারকেই এই ফান্ড চালাতে হচ্ছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে বিগত আর্থিক বছরে ১২১ জন দুঃস্থ কলা-শিল্পীকে ২,০১,২৯৮ টাকা দেওয়া হয়েছে অনুদান বা সাহায্য হিসাবে। আপনি বললেন যে ১৯৯১ সালে এই কল্যাণ তহবিল গঠিত হয়েছে, এই তহবিল গঠিত হবার পর থেকে বিগত বছর পর্যন্ত ১২১ জনের কতজনকে এই সাহায্য দেওয়া হয়েছে তার পরিসংখ্যান দয়া করে জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ১৯৮১ সাল থেকে বলতে পারব না, ১৯৯৭-৯৮ সালে কাকে কাকে দিয়েছি বলতে পারব, তবে আপনি যদি সেটা জানতে চান।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** আমার শেষ প্রশ্ন হচ্ছে যে, এই আর্থিক অনুদানের মতো এই সমস্ত শিল্পীদের চিকিৎসা ব্যবস্থার কথা ভাবছেন কিনা এবং ভেবে থাকলে জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এটা ২-৩টে কারণে দেওয়া হয়। আপনারা তো জানেন যে, টেকনিশিয়ান এমন ধরনের কাজ করেন যেই কাজের মধ্যে নিরাপত্তা নেই। তাদের কোনও স্থায়ী মাইনে নেই, পেনশন নেই, প্রভিডেন্ট ফান্ড নেই। তাই হঠাৎ করে যদি কেউ মারা যায় সেক্ষেত্রে তার পরিবারকে ডাকা হয়। তার জন্য তাদের পরিবারকে টাকা দিতে হয়, এটা আমরা দিই। চিকিৎসার জন্য আমরা টাকা দিই। আর কিছু কিছু ক্ষেত্রে তাদের বাড়িতে কোনও বিয়ে হলে হয়ত ছেলে-মেয়ের বিয়ে, বিশেষ করে মেয়ের বিয়ের জন্য টাকা তারা চান, এই তিনটি ক্ষেত্রে আমরা টাকা দিই।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আমাদের রাজ্যে যেমন চলচিত্র কলাকুশলী দুঃস্থ আছেন তাদের সাহায্যের জন্য রাজ্য সরকার ব্যবস্থা নিচ্ছেন,

তেমনি ভাবে সঙ্গীত সাধনা যারা দীর্ঘদিন ধরে করেছেন, বিভিন্ন জেলায় এই রকম দুঃস্থ শিল্পীরা রয়েছেন তাদের দেখবার কেউ নেই, এ ব্যাপারে রাজ্য সরকারের কোনও প্রকল্প আছে কি না? যে সমস্ত দুঃস্থ শিল্পীরা সারা জীবন এই সমস্ত চর্চায় যুক্ত থেকেছেন তাদের জন্য কোনও ব্যবস্থা যদি করা যায় তাহলে ভাল হয়।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি শুরুতেই বলেছি, এই যে আলোচনাটা হচ্ছে, এটা মূলত চলচিত্র শিল্পী কলাকুশলিদের জন্য। আমাদের প্রত্যেকটি ক্ষেত্রে সাহিত্য, সঙ্গীত, চিত্রকলা, এমনকি লোক সঙ্গীত ও সঙ্গীত শিল্পী প্রত্যেকটি ক্ষেত্রে আলাদাভাবে দেওয়ার ব্যবস্থা আছে। আমরা কেন্দ্রীয়ভাবে তালিকা করি ; আমরা জানি দুঃস্থ অবস্থায় যারা আছেন। এছাড়া কাগজে বিজ্ঞাপন দেওয়া হয়, যদি কেউ দুঃস্থ শিল্পী থাকেন তাহলে আমরা সেটা মূল্যায়ণ করে নিই আমাদের যে পরামর্শ কমিটি আছে, সেখানে সেটা হয়। আমরা প্রত্যেকটি ক্ষেত্রে এই রকমভাবে করি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রীকে জানাতে চাই, সিনেমাতে যারা একস্ট্রা কাজ করেন, তাদের নিয়ে একটা সাইন কো-আর্টিস্ট ইউনিয়ন আছে, আমি তার সভাপতি ; এই একস্ট্রা হিসাবে যারা কাজ করেন তারা ৭৫ টাকা পান। ই. আই. এম. পি. এ. তারা রেট দিচ্ছেন না। আমাদের যারা কো-আর্টিস্ট আছেন তারা যদি এই চলচিত্র শিল্পীদের ফিল্ম ফেডারেশন-এর কাছে আবেদন করেন তারা সাহায্য পেতে পারেন কি না? তারা ফেডারেশন অফ ফিল্ম টেকনিসিয়ান্স অ্যাশোসিয়েশন এরও মেম্বার।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** নীতিগতভাবে নিশ্চয় পারেন। তহবিলটা শুধু রাজ্য সরকারের টাকা দিয়েই চালাতে হচ্ছে, যদি ই. আই. এম. পি. এ. টাকা দিত তাহলে সুবিধা হত। আপনি যাদের কথা বলছেন তারা, আমাদের কমিটির কাছে যদি আবেদন করেন তাহলে নিশ্চয় বিবেচনা করা হবে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী জানিয়েছেন, কিছু অর্থ এই দুঃস্থ কলা শিল্পীদের জন্য বরাদ্দ করেছেন। যদিও টাকার পরিমাণ যথেষ্ট নয় এটা বিভিন্নভাবে বাড়াবার দরকার আছে। আমি বলব, আপনার দপ্তর থেকে বিভিন্ন ডকুমেন্টারি ফিল্ম তোলা হয়, সেই ডকুমেন্টারি যদি কো-অপারেটিভ বেসিসে কেউ তৈরি করতে চায় তাহলে এই ব্যাপারে কোনও সাহায্য করবেন কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমরা ডকুমেন্টারি ফিল্ম করি দুইভাগে। এক হচ্ছে, চলচিত্র নির্মাতা ডকুমেন্টারি ফিল্ম নিজের ক্ষমতায় করেছে, খুব ভাল হয়েছে, আমরা সেটা কিনে নিই। আর একটা হচ্ছে, নিজেরা কিছু ফিল্ম করি, সেক্ষেত্রে এই ধরনের টেকনিসিয়ান্সকে আমরা বিশেষ গুরুত্ব দিই, যারা দুঃস্থ আছেন। তাদেরকে আমরা সাহায্য

করি।

**শ্রী কমল গুহ ঃ** মাননীয় মন্ত্রী বললেন, যাদের মালিকপক্ষ এদের জন্য চিন্তা করছেন না, সাহায্য করছেন না, খুব অসহায়ভাবে বলছেন, এক্ষেত্রে আইনকানুন এর ভেতর দিয়ে বাধ্য করতে পারেন কি না, যাতে ওরাও একটু সাহায্য করে।

আমাদের আইন-কানুন একটু ঘেঁটে দেখতে হবে এবং পরামর্শ নিতে হবে। যদি আইন করে বাধ্য করি তাহলে সে কি করবে না করবে। তবে আমরা সাধারণভাবে চেষ্টা করছি তাদের বোঝাতে। টালিগঞ্জ পাড়ায় স্টুডিওতে যারা কাজ করে তাদের চাকরির কোনও নিরাপত্তা নেই। আমরা চেষ্টা করছি ইম্পাকে বোঝাতে। সুব্রতবাবু এবং সৌগতবাবু এদের দুজনেরই ওখানে একটা প্রভাব আছে। সরকার ঐ তহবিলে এক লক্ষ টাকা দিয়েছে, ইম্পা এক লক্ষ টাকা দিলে কোনও ব্যাপার নয় তবে আইন করে চেষ্টা করার কথা আমরা ভাবছি না। তবে আইনজ্ঞদের পরামর্শ আমরা নেব।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাই, যাত্রা শিল্পীদের যে পরিমাণ টাকা সাহায্য দেওয়া হয়, সেই টাকার পরিমাণটা বাড়াবার জন্য কোনও চিন্তা-ভাবনা করেছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এই আলোচনাটা হচ্ছে যাত্রা শিল্পীদের নিয়ে। যাত্রাশিল্পী এবং নাটকের শিল্পীদের নিয়ে অনেক কথা আছে, আমাদের ইচ্ছাও আছে টাকা বাড়াবার। কিন্তু আমাদের টাকা বাড়াবার ক্ষমতা নেই।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** স্যার, আমাদের একজন বন্ধু শিল্পী সুব্রত মুখার্জি চৌধুরি ফার্মাসিউটিকাল নামে একটি সিরিয়ালে কাজ করার পরে আর কোনও কাজ পাইনি। দুঃস্থ শিল্পী হিসাবে তাকে কিছু সাহায্য দেওয়া যায় কি?

(নো রিপ্লাই)

**বহুমুখী পরিচয় পত্র**

*১৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮৫৬) **শ্রী তপন হোড় ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

> রাজ্যের সমস্ত নাগরিককে বহুমুখী পরিচয়পত্র (মাল্টিপারপাস আইডেন্টিটি কার্ড) প্রদান করার বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

এই ধরনের কোনও প্রস্তাব বর্তমানে রাজ্য সরকারের বিবেচনাধীন নেই।

**শ্রী তপন হোড় ঃ** কেন্দ্রে বি. জে. পি. সরকার আসার পরে আমরা বিভিন্ন কাগজে দেখেছি সীমান্ত এলাকায় যে সমস্ত রাজ্যগুলি আছে সেখানে তারা বহুমুখী পরিচয়পত্র চালু করতে চান, এই রকম একটা খবর আমাদের কাছে এসেছে। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের সঙ্গে কোনও কথাবার্তা বলেছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে জানাই, আপনি যেমন কাগজে পড়েছেন, আমিও সেই রকম কাগজে পড়েছি। এই ব্যাপারে সরকারের কাছে নির্দিষ্ট কোনও প্রস্তাব আসেনি। শুধু আপনার জানার জন্য বলছি, গত ১৯৯২-৯৩ সালে তৎকালীন কেন্দ্রীয় সরকার পশ্চিম সীমান্তে রাজস্থান এবং গুজরাটে যে রকম আইডেন্টিটি কার্ড আছে, আমাদের এখানেও সেই রকম শুরু করার জন্য প্রস্তাব দিয়েছিলেন। আমরা মালদহ জেলায় ইংলিশ বাজারের বুকে কয়েকটি জায়গায় এই ব্যাপারে কাজ শুরুও করেছিলাম। পরে আবার কেন্দ্রীয় সরকার বলেন এটা বন্ধ রাখুন। পরে আমরা কাগজে দেখেছি এই নতুন সরকার মাল্টিপারপাস আইডেন্টিটি কার্ড চালু করার কথা বলেছেন। তবে এই ব্যাপারে নতুন সরকারের কাছ থেকে নির্দিষ্ট কোনও প্রস্তাব আসেনি।

**শ্রী তপন হোড় ঃ** আমরা জানি যে, ভোটারদের সচিত্র পরিচয়পত্রের ব্যাপারে কাজ অনেকটা এগিয়েছে। এখন পর্যন্ত কিছু কিছু জায়গায় ভোটারদের সচিত্র পরিচয়পত্র বিলি বন্টনের ব্যবস্থা হয়নি। অনেকে পায়নি। এই সচিত্র পরিচয়পত্র চালু করার কথা যখন ভাবা হয়েছিল, তখন যে গুরুত্ব ছিল, এখন দেখা যাচ্ছে যে, সেই সেই গুরুত্ব সেইভাবে আসছে না। এটার গুরুত্ব আছে কি নেই, বা সরকার এটা ভাবছেন কি ভাবছেন না, বা যারা পাননি কবে পেতে পারেন, সেই ব্যাপারে আপনি বলুন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** নির্বাচন কমিশনের নির্দেশে আমাদের এই কাজ শুরু হয়েছিল। আমি শুধু বলতে পারি যে, আমাদের রাজ্যের কাজ প্রায় ৭০-৮০ ভাগ শেষ। অল্প কাজ বাকি আছে। কিন্তু তারপর কাজ বন্ধ নেই। যে জেলাগুলিতে বা অঞ্চলে নেওয়ার কাজ প্রায় শেষ হয়ে গেছে, সেখানে তাদের হাতে পৌঁছতে দেরি আছে। এরমধ্যেও সমস্যা আছে যে, সেই সব এলাকায় বন্যাস্থলে কাজ নষ্ট হয়ে গেছে। এখন যাই হোক গত লোকসভা নির্বাচনে ওরা নির্দেশ দিয়েছে যে, আইডেন্টিটি কার্ড ব্যবহার করবেন না। নির্বাচনের জন্য নির্বাচন কমিশনের নির্দেশে এই আইডেন্টিটি কার্ড তৈরি করার কাজ চলছে এবং আমরা এই কাজটা শেষ করব বলেই সরকারের সিদ্ধান্ত।

**শ্রী তপন হোড় ঃ** এই বন্যাতে অনেক সাধারণ মানুষের পরিচয়পত্র নষ্ট হয়ে

*গেছে। এগুলি পুনরায় তোলবার ব্যবস্থা করছেন কি?*

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এই বিষয়টা সরকারের আয়ত্তের মধ্যে নেই। এটা নির্বাচন কমিশনই করেন। আমরাও এই ব্যাপারে শুনেছি। আমরাও জানি যে, মালদাতে দিনাজপুরে গত বছর ফ্লাডে বেশ কিছু নষ্ট হয়ে গেছে। এখন নির্বাচন কমিশনকে চেষ্টা করতে হবে যে, নতুন করে কি করে কার্ড করবেন। এটা সরাসরি সরকার করেন না। নির্বাচন কমিশনকে করতে হবে।

**শ্রী কমল গুহ ঃ** শ্রী তপন হোড় মহাশয়, যে প্রশ্নটা করলেন, সেটা আপনি গুলিয়ে ফেললেন। আপনারা কার্ড করার ব্যাপারে কোনও সিদ্ধান্ত নিয়েছেন কি বা ১৯৯২ সালে মালদায় যে কাজটা শুরু করেছিলেন, তার সাথে সঙ্গতি আছে কিনা অনুগ্রহ করে বলবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি উত্তর দিতে গুলিয়ে ফেলিনি। খবরের কাগজের সংবাদের উপর সরকার কাজ করে না। ১৯৯২-৯৩ সালে সরকারের নির্দিষ্ট নির্দেশ ছিল ইংলিশবাজারে কাজ শুরু যেন করা হয়। আমরা কাজ শুরু করেছিলাম কেন্দ্রীয় সরকারের নির্দেশের উপর। সেই কাজ বন্ধ হল। বর্তমানে সরকারের কাছ থেকে লিখিতভাবে সেই নির্দেশ না আশা পর্যন্ত কাজ করছি না, এই তো কথা।

**শ্রী সৌগত রায় ঃ** বর্তমানে কেন্দ্রীয় সরকার বাংলাদেশি অনুপ্রবেশকারী বা ইনফিল্ট্রেশনকে একটা রাজনৈতিক ইস্যু হিসাবে গ্রহণ করেছেন এবং আমাদের স্বরাষ্ট্র মন্ত্রীর বিবৃতি পড়েছি তাতে উনি মূলত বলেছেন যে, বাংলাদেশি এবং বিদেশ থেকে অনুপ্রবেশ বন্ধ করার স্বার্থে সীমান্ত এলাকায় এই কার্ড চালু করা হবে এবং উত্তর দিনাজপুর জেলায় গিয়েছিলাম। সেখানে মানুষের মধ্যে শঙ্কা দেখা দিয়েছে যে, লোকে কার্ড পাবে কি পাবে না, কার্ড না পেলে তাদের সীমান্তের ওপারে বের করে দেওয়া হবে কি না। খবরের কাগজে এই যে খবরগুলো বেরোচ্ছে, তার ক্লারিফিকেশন নেবার জন্য আপনি কোনও পদক্ষেপ গ্রহণ করছেন কি?

[11-20 — 11-30 a.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনি যে শঙ্কার কথা বলেছেন আমিও তাই মনে করি। বর্তমানে দিল্লিতে যে সরকার আছেন তারা আমাদের রাজ্যে বাংলাদেশ থেকে অনুপ্রবেশ করার ব্যাপারে এমন একটা ছবি চিত্রিত করে রেখেছেন যেন বাংলাদেশ থেকে সব লোকেরাই পশ্চিমবাংলায় চলে আসছে। পশ্চিমবাংলার বেশির ভাগ মানুষই বাংলাদেশি। আমরা শুধু অপেক্ষা করছি। সীমান্তে আসার ব্যাপারে এই রাজনৈতিক দলটির অদ্ভুত মনোভাব আছে। এদের কেউ বলছে শরনার্থী আবার কেউ এদের বলছে অনুপ্রবেশকারী।

এও একটা সমস্যা। সে কারণে আমরা অপেক্ষা করছি। কেন্দ্রীয় সরকার যদি কোনও নির্দেশ পাঠান সেই নির্দেশের সামগ্রিক তাৎপর্য ফলাফল না বুঝে আমরা কিছু করব না। আমরা মনে করি সীমান্ত থাকা দরকার। সীমান্তে অনুপ্রবেশ বন্ধ করা দরকার। এই নিয়ে রাজনীতি এবং ভারতীয় নাগরিকদের উত্তেজিত করার কোনও দরকার নেই।

## নজরুল জন্ম শতবর্ষে সরকারি কর্মসূচি

*১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৮) **শ্রী অজয় দে ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) কবি নজরুল ইসলামের জন্ম শতবর্ষে সরকার কোনও কর্মসূচি গ্রহণ করেছেন কি না ; এবং

(খ) করে থাকলে দুই বাংলার সম্পর্ক নিবিড় করে তুলতে কোনও আলাদা কর্মসূচি গ্রহণ করা হচ্ছে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) কবি নজরুল ইসলামের জন্ম শতবর্ষ যথাযথভাবে পালনের জন্য সরকার একটি কমিটি গঠন করতে চলেছে। কমিটির পরামর্শ মতো বিভিন্ন কর্মসূচি গ্রহণ করা হবে।

(খ) হ্যাঁ।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার স্পেসিফিক প্রশ্ন হচ্ছে যে নজরুল জন্ম শতবর্ষ শুরু হয়েছে। আগামী বছর শেষ হবে। মাননীয় মন্ত্রী বলেছেন যে আগামী বছর শেষ হবে। আপনি কাদের নিয়ে কমিটি করেছেন সেটা বড় কথা নয়। কথাটা হচ্ছে কমিটি গঠন হবে। তারপর কর্মসূচি ঘোষণা হবে। কবে নাগাদ সেটা হবে আমরা তো জানতে পারছি না। সরকার তো একটা কর্মসূচি নিয়েছেন, সেই পরিকল্পনাটা কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** শতবর্ষ হবে আগামী ৯৯ সালে ২৪শে মে। প্রধানত এটা নিয়ে একটু বিতর্ক আছে। রবীন্দ্রনাথের জন্ম শতবর্ষ শুরু হয়েছিল ৬১ সালে, ৬০ সালে নয়। আমরা এক বছর ধরেই গুরুত্ব দিয়েছি। আমরা দুটো দিক থেকে গুরুত্ব দিয়েছি। এই বছর নজরুল মঞ্চে প্রাথমিকভাবে যে অনুষ্ঠান হয় সেই অনুষ্ঠান হয়েছে। ওই একই দিনে নজরুলের উপর প্রদর্শনী করেছি। যেগুলো জেলায় জেলায় চলে গেছে। নজরুলের কাজ এবং জীবনী। ২রা জুন শুধু বাংলাদেশের শিল্পীদের নিয়ে একটা অনুষ্ঠান হয়ে

গেছে। আমাদের কমিটির প্রাথমিক খসড়া আছে কিন্তু কিছু কিছু মানুষের মতামত নেওয়া হয়নি বলে সেটা জানানো সম্ভব হয়নি এটা এক সপ্তাহের মধ্যে হয়ে যাবে। ঢাকা একাডেমি এবং বাংলা একাডেমি এক সঙ্গে বসে কি কর্মসূচি করতে পারি প্রাথমিক আলোচনায় সে সব কর্মসূচি ঠিক হয়েছে। আপনি যে আশঙ্কা করছেন তার কোনও কারণ নেই, আমরা ইতিমধ্যেই শুরু করছি। এই কমিটি ঘোষণা করে পূর্ণাঙ্গ কর্মসূচি ঘোষণা করতে এক মাসের মতো সময় লাগবে, আর কমিটি এক মাসের মধ্যেই ঘোষণা করব।

**শ্রী অজয় দে ঃ** এ সম্পর্কে কোনও তথ্যচিত্র করার কথা ভাবছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এটা আমাদের প্রস্তাবের মধ্যে আছে। নজরুল কয়েকটি চলচিত্রে অভিনয় করেছিলেন, তার একটা মাত্র ছবি আমাদের আর্কাইভে আছে, এটা অন্য কারুর নেই। এছাড়াও নজরুলের জীবনী নিয়েও ডকুমেন্টারি ফিল্ম করার কথা আমাদের আছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ইতিপূর্বে রাজ্য সরকারের উদ্যোগে রবীন্দ্রনাথের রচনাবলী প্রকাশিত হয়েছে। নেতাজির রচনাবলীর কথা হাউসে বারবার বলা হয়েছে, যদিও তা সরকারিভাবে হয়নি, বেসরকারি ভাবে হয়েছে। আমার জিজ্ঞাস্য নজরুল জন্ম শতবর্ষ উপলক্ষ্যে এই পরিপ্রেক্ষিতে বলছি নজরুলের বহু লেখা তার বহু গল্প, উপন্যাস, আবৃতি পাওয়া যায়নি। সেই পরিপ্রেক্ষিতে রাজ্য সরকারের তরফ থেকে নজরুলের রচনাবলী প্রকাশের কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যকে জানাচ্ছি নেতাজি সম্পর্কে এই সভায় বলেছি, এটা সরকারের ইচ্ছার উপর দাঁড়িয়ে নেই। নেতাজির পূর্ণ রচনাবলী প্রকাশের আইনগত বাধা আছে কপি রাইটের আজ পর্যন্ত সমাধান হয়নি। তা না হলে সরকার এটা করতেন। এখানে মন্ত্রী নরেন দে আছেন তিনি জানেন। যাদের হাতে কপি রাইট আছে তারা এটা দিতে রাজি নন। নজরুলের ক্ষেত্রেও একই সমস্যা আছে। এগুলি মেটাতে আমরা চেষ্টা করছি, আমি ব্যক্তিগতভাবে কথা বলেছি। জন্ম শতবর্ষ উপলক্ষে তারা যদি এটা সহজ করে দেন তাহলে আমরা উদ্যোগ নেব। এটা কপি রাইটের জন্যই পারা যাচ্ছে না।

**শ্রী অসিত মিত্র ঃ** মাননীয় মন্ত্রী জানিয়েছেন ইতিমধ্যে কাজ শুরু করেছি। এবং কমিটিও তৈরি করছেন। তিনি কিছু কিছু অনুষ্ঠানের রূপরেখার কথা বললেন যার মধ্যে নজরুল মঞ্চের কথা বললেন এবং ওপার বাংলার শিল্পীদের নিয়ে অনুষ্ঠান করেছেন। আমি একটা কথা বলছি এই সভায় নজরুল সেই কবি যাকে নতুন করে এই বাংলায়

পরিচয় করানোর প্রয়োজন নেই, কিন্তু যার সব কিছুই জানার প্রয়োজনীয়তা আছে এই বাংলার মানুষের। সাম্প্রদায়িকতার প্রশ্নে আজকে যখন আমাদের অনেকের মনেই সন্দেহ আছে, তখন এই নজরুলের জন্ম শতবর্ষকে কেন্দ্র করে শুধু কলকাতাতে কয়েকটি অনুষ্ঠান এবং প্রদর্শনী করে এর মধ্যে সীমাবদ্ধ না রেখে বিভিন্ন জেলার বিভিন্ন প্রান্তে যদি ছড়িয়ে দিতে পারি তাহলে শ্রদ্ধাঞ্জলি পালন করা হবে। এবং সেই আদর্শ সামনে রেখে নতুন প্রজন্ম এগিয়ে যেতে পারবে। এ সম্বন্ধে কিছু ভাবছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমরা পরিকল্পনা করেছি বিভিন্ন জেলা স্তরে এবং মহকুমা স্তরে নজরুল জন্ম শতবর্ষ পালন করা হবে।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** নজরুল জন্ম শতবর্ষে আমাদের বর্তমান প্রজন্মের কাছে নজরুলের চিন্তা এবং মনন যাতে আমরা ব্যাপকভাবে ছড়িয়ে দিতে পারি এটা দেখা দরকার। এটা করতে পারলে ওনার জন্মশতবর্ষে সবচেয়ে স্বার্থকতার ব্যাপার হবে। এবং আমি আশা করি এ বিষয়ে আপনি আমার সঙ্গে একমত হবেন। সেদিক থেকে আপনি বলেছেন, নজরুল রচনাবলী প্রকাশ করার চেষ্টা করা হচ্ছে। আমি বলব, নজরুল রচনাবলী অবশ্যই প্রকাশ করুন এবং সাথে সাথে এটা যাতে সুলভ মূল্যে পাওয়া যায় এবং সকলে এর সুযোগ পেতে পারে তার ব্যবস্থা সরকার করবেন কি না? এটা করতে পারলে আমরা তার চিন্তা এবং মনকে নিশ্চয় ব্যাপকভাবে ছড়িয়ে দিতে পারব।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য মনে হয় সমস্যাটা বুঝতে পারছেন না। সরকারের মনোভাবের দিক থেকে এবং সুলভ মূল্যের প্রশ্নে কোনও বাধা নেই। আপনার জানা উচিৎ, গত তিন মাস আগে রাজ্য সরকারের সিদ্ধান্তের ভিত্তিতে 'মাণিক গ্রন্থাবলীর' পূর্ণাঙ্গ রচনা প্রকাশ করেছি ; যেমন রবীন্দ্র রচনাবলীও করা হয়েছে। নজরুলের ক্ষেত্রেও এ রকম করার বিষয়ে কোনও বাধা নেই। কিন্তু কপি রাইটের বাধা অতিক্রম করতে না পারলে কিছুই করা যাবে না।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, নজরুল নিশ্চয় তার পরিবারের নজরুল। ভারতবর্ষের মুক্তি আন্দোলনে তার ভূমিকা এবং বিশেষ করে সাম্প্রদায়িক সম্প্রীতির উপর তার ভূমিকা অনস্বীকার্য। এই অবস্থায় কপি রাইটের যে বর্তমান আইন আছে—যে নেতাজি সুভাষচন্দ্রের জন্ম শতবর্ষেও আলোচনায় এসেছে—সেখানে রাজ্য সরকারের অনুরোধ নতুন আইন করার প্রয়োজন হলে এই ধরনের যারা ব্যক্তিত্ব, যাদের আদর্শ সুদুরপ্রসারী এবং কালাতীত, তা যাতে মানুষের মধ্যে ছড়িয়ে দেওয়া যায়, নতুন প্রজন্মের কাছে পৌছে দেওয়া যায়, সেটা রাষ্ট্রীয় ভাবে দেখা দরকার। এই অবস্থায় কপি রাইটের

*বাধা দূর করার জন্য আবেদন-নিবেদনের পাশাপাশি অন্য চিন্তা বা উদ্যোগ আপনার আছে কি না? রবীন্দ্রনাথের নামে যে ভাবে রবীন্দ্র-হল, ভবন করা হয়েছিল সেই ভাবে নজরুলের নামে কোনও মঞ্চ নিদেনপক্ষে জেলাতে করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না?*

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনার প্রশ্নের উত্তরে বলি, আইন হচ্ছে, আইন। কপিরাইট একটা আন্তর্জাতিক কনভেনশন থেকে নেওয়া হয়। পৃথিবীর সব দেশে একই ভাবে প্রয়োগ করা হয়। খুব সম্ভবত এটা 'বার্ন কনভেনশন' বলে এই আইনকে অতিক্রম করার ক্ষমতা কারও নেই। সামাজিক প্রয়োজন, রাজনৈতিক প্রয়োজনের উপর আইন। তবে আমরা চেষ্টা করছি, মনে হয়, দরজা খোলাতে পারব।

আপনার দ্বিতীয় প্রশ্নের উত্তরে বলি, বিভিন্ন জেলায় রবীন্দ্র ভবনের মতো সমস্ত জেলায় নজরুল মঞ্চ করার কথা আমি দিতে পারছি না। তবে আমি বলতে পারি, প্রতিটি জেলায় ২০ বছরে যেখানে হল ছিল না, প্রায় সব জেলাতে এবং মহকুমা কেন্দ্রে অনেক হল হয়েছে। তবে সব নাম নজরুলের নামে যে হয়নি—এটা ঠিক। আর, আমি যদি ১০০ কোটি টাকা বাড়তি পাই তাহলে হয়ত এটা করতে পারব। কিন্তু এ ব্যাপারে আমি কোনও কথা দিতে পারছি না।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** সরকার নজরুলের জন্ম শতবর্ষ পালন করতে চলেছে। আপনি জানেন, আমাদের আসানসোলের চুরুলিয়ায় নজরুলের জন্ম এবং জীবনের অধিকাংশ সময় তার সেখানে কেটেছে। তিনি শিয়ারশোল রাজবাড়ি হাইস্কুলে পড়াশোনা করতেন। নজরুলকে কাছ থেকে দেখেছেন এমন কিছু লোক এখনও আসানসোল মহকুমায় বেঁচে আছেন।

আপনারা যে কমিটি করতে চলেছেন সেই কমিটির সঙ্গে নজরুলকে কাছ থেকে যারা দেখেছেন সেই সব লোককে যুক্ত করবেন কি না? যা কিছু হয় সবই কলকাতা কেন্দ্রিক হয়। আপনারা আসানসোল মহকুমার চুরুলিয়াতেও অনুষ্ঠান করবেন কিনা সেটাও বলবেন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** চুরুলিয়ায় প্রতি বছর নজরুলের জন্মবার্ষিকী হয়। সেই অনুষ্ঠানের মূল উদ্যোক্তা রাজ্য সরকার। চুরুলিয়ায় নজরুল একাডেমি আছে প্রতি বছর আমরা ওদের অনুদান দিই। কলকাতার অনুষ্ঠানের প্রায় সমান অনুদান দিই চুরুলিয়ায়। এক বছর ধরে যে প্রোগ্রাম হবে তখন বাংলাদেশ থেকে যদি কোনও দল এখানে আসে তাহলে আমাদের ইচ্ছে যে তাদেরকে চুরুলিয়ায় নিয়ে যাব। চুরুলিয়া আমাদের মানচিত্র থেকে বাদ যায়নি। নজরুলের সঙ্গে কাজ করেছেন যে সব সহকর্মী বন্ধুরা, তারা জীবিত

থাকলে তাদের নাম আমাদের কাছে পাঠাবেন। আমরা অবশ্যই তাদেরকে এই কমিটির সঙ্গে যুক্ত করব।

## ডানকুনি থানার নিজস্ব গৃহ

*১৫। (অনুমোদিত প্রশ্ন নং *১০০৭) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে ডানকুনি থানার বর্তমান স্থান পরিবর্তন করে থানার নিজস্ব গৃহ নির্মাণের জন্য সরকার উদ্যোগী হয়েছেন ; এবং

(খ) সত্যি হলে, তা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) বিবেচনার মধ্যে আছে।

(খ) এখনই বলা সম্ভব নয়।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ডানকুনি থানা বর্তমানে যে জায়গায় আছে সেটা হল কোল কমপ্লেক্সের কোয়াটারের মধ্যে অবস্থিত, দিল্লি রোড থেকে ভিতর দিকে অবস্থিত। এর ফলে যোগাযোগ ও যাতায়াতের খুবই অসুবিধা হয়। সাধারণ মানুষকে থানায় বিভিন্ন প্রয়োজনে যেতে হয়। রেশন কার্ড হারালেও থানায় গিয়ে ডায়েরি করতে হয়। সাধারণ মানুষের যোগাযোগের অসুবিধা হচ্ছে, কমিউনিকেশন কিছু নেই। এটা নিয়ে এর আগেও আলোচনা হয়েছে। বিষয়টা বহু স্তরে আলোচনা হয়েছে। এবারের পুলিশ বাজেটে মাননীয় মন্ত্রী মহাশয় ৪৬ লক্ষ টাকা রেখেছেন—নতুন থানা, ভবন, পুলিশ কোয়াটার ইত্যাদি নির্মাণের জন্য। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে, ডানকুনি থানার বর্তমান স্থান পরিবর্তন করে থানার নিজস্ব গৃহ নির্মাণ কবে নাগাদ করা যাবে? এর জন্য কি জায়গা নির্বাচন করা যায়নি? এখানে অনেক জায়গা আছে। ডানকুনি স্টেশনের আশেপাশে অনেক জায়গা আছে, দিল্লি রোডের উপর জায়গা আছে। উত্তরপাড়ার কালিবাড়ি রোডে, দুর্গাপুর এক্সপ্রেসওয়ে নতুন যেটা হয়েছে। এই সমস্ত জায়গাতে পি. ডব্লু. ডি.-র জায়গা আছে। এই জায়গাগুলোতে থানা হলে লোকের সুবিধা হয়। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই সমস্যাটা কোথায়? স্থান নির্বাচন হয়নি, নাকি টাকা-পয়সার অভাব আছে? কারণ এই কাজটা যত দ্রুত করা যায় ততই ভাল হয়।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য ঠিকই বলেছেন যে থানাটি কোল কমপ্লেক্সের

মধ্যে অবস্থিত। এতে সাধারণ মানুষের খুব অসুবিধা হয় এধার থেকে ওধারে যেতে। থানায় যে পুলিশরা আছেন তাঁরাও বলেছেন যে থানাটি এখানে থাকায় থানা চালাতে খুব অসুবিধে হয়। এবে এর জন্য আমরা বিকল্প জায়গা বেছেছি। সেটা হচ্ছে ডানকুনির চৌমাথার উত্তরপূর্বে দিল্লি রোডের উপর আমরা জায়গা বেছেছি। এই জায়গাটা পি. ডব্লু. ডি.-র। পূর্ত বিভাগের অনুমতি পেলে আমরা কাজ শুরু করব।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, শ্রীরামপুর থানা হুগলি জেলার বিরাট এলাকা নিয়ে অবস্থিত। শ্রীরামপুর থানার মধ্যে রিষড়া পৌর এলাকা এবং গ্রাম পঞ্চায়েত অঞ্চলেও রয়েছে। রিষড়া পৌর এলাকা মিশ্র এলাকা। সেখানে বিভিন্ন ভাষাভাষি এবং বিভিন্ন সম্প্রদায়ের মানুষের বাস এবং এবং সেখানে বিভিন্নরকম ইণ্ডাস্ট্রিস আছে। ফলে সেখানে নানা ধরনের সমস্যার সৃষ্টি হয়। ওখানকার মানুষের দীর্ঘদিনের দাবি—রিষড়ায় একটা আলাদা থানা করা হোক। এ বিষয়ে সরকারের দৃষ্টিভঙ্গি কী? বা সরকার এই দাবি তার বিবেচনার মধ্যে রেখেছেন কিনা তা কি মাননীয় মন্ত্রী অনুগ্রহ করে বলবেন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমাদের এ বিষয়ে একটা তালিকা হয়েছে এবং তাতে হুগলি জেলার ক্ষেত্রে প্রথমেই আছে বাইফারকেশন অব শ্রীরামপুর পুলিশ স্টেশন। সেটা এক নম্বরেই আছে। সেটা হলে মাননীয় সদস্য যে সমস্যার কথা বললেন তার সমাধান হবে বলেই আমার ধারণা।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** স্যার, যদিও প্রশ্নটা নির্দিষ্টভাবে ডানকুনি থানা নিয়ে, তথাপি থানা বিভাজনের প্রশ্নটা এখানে উঠে এসেছে বলেই আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি—আমাদের রাজ্যের কোথাও কোথাও দেখা যাচ্ছে একটা ব্লকে একটা থানা আছে, আবার কোথাও কোথাও তিনটে ব্লক এবং একটা পৌর এলাকা নিয়ে একটা থানা আছে— থানা বিভাজনের ক্ষেত্রে মানুষের কাছে থানা প্রশাসনকে পৌঁছে দেওয়ার জন্য জনসংখ্যার ভিত্তিতে থানা বিভাজনের কথা তিনি ভাবছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমার মাননীয় সদস্যদের কাছে অনুরোধ, আজকেই পুলিশ বাজেট আছে সেখানে আপনারা বিস্তারিতভাবে আলোচনা করতে পারবেন, এখন আর দয়া করে ডানকুনির বাইরে যাবেন না। তবে আমি মাননীয় সদস্যের জেলা কাঁথিতে সমস্যা আছে। আমি জানি কুচবিহারের তুফানগঞ্জে সমস্যা আছে। আমি জানি উত্তর ২৪-পরগনার হাবড়ার প্রশ্ন এখনই উঠবে—মাননীয় সদস্য হাত তুলেছেন। এ বিষয়ে ৭/৮টির একটি তালিকা করা হয়েছে। কিন্তু সব কিছুই নির্ভর করছে টাকার ওপর। টাকা

যতটা জোগাড় করতে পারব ততটা হবে।

**শ্রী নীরোদ রায়চৌধুরি :** মাননীয় মন্ত্রী মহাশয়, আমাদের উত্তর ২৪-পরগনার হাবড়া থানা এলাকায় ২০ লক্ষ মানুষ বসবাস করেন। ফলে একটা থানার দ্বারা সমস্ত রকম প্রশাসনিক কাজ-কর্ম পরিচালনায় অসুবিধা দেখা দিচ্ছে। বিভিন্ন সময় বিভিন্ন সভা-সমিতি থেকে দাবি উঠেছে এবং এই বিধানসভায়ও দাবি করা হয়েছে যে, ওখানে আর একটা থানা স্থাপন করা হোক। মাননীয় মন্ত্রীও নীতিগতভাবে স্বীকার করেছেন যে, ওখানে আর একটা থানা হওয়া উচিত। সুতরাং কবে হাবড়ায় আর একটা থানা—অশোকনগর থানা—তিনি করবেন তা দয়া করে বললে ঐ এলাকার ২০ লক্ষ মানুষের খুবই উপকার হবে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় সদস্যদের প্রশ্নের উত্তর আমি আগেই দিয়েছি। আমাদের প্রায়রিটির মধ্যে উত্তর ২৪-পরগনা জেলায় হাবড়া এক নম্বরে আছে, হুগলি জেলায় যেমন শ্রীরামপুর আমাদের এক নম্বরে আছে। কিন্তু আমি বার বার বলছি, আমাদের আর্থিক সমস্যাই মূল সমস্যা—যত সাধ ছিল সাধ্য ছিল না, এই হচ্ছে অবস্থা। বুঝতে পারলেন?

**শ্রী আবদুল মান্নান :** ডানকুনি থানার যা সীমানা ধার্য হয়েছে তাতে রিষড়া গ্রাম পঞ্চায়েত এলাকা পুরোপুরি ডানকুনি থানার মধ্যে। আবার রিষড়া মিউনিসিপ্যাল এলাকা শ্রীরামপুর থানার মধ্যে। কিন্তু রিষড়ার দুটো গ্রাম এখন রিষড়া মিউনিসিপ্যালিটির মধ্যে ঢুকে গিয়েছে এবং সেগুলো ডানকুনি থানার অন্তর্ভূক্ত হচ্ছে। এই অবস্থায় খুবই অসুবিধার সৃষ্টি হচ্ছে। এ ছাড়াও অনেকগুলো সমস্যা আছে।

ডানকুনি থানার মধ্যে যখন নেওয়া হয়েছিল তখন দেখা হয়নি। সেইজন্য সীমানাটা পুনর্বিন্যাস করবেন কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** আলোচনাটা হচ্ছিল থানার জায়গা নিয়ে, লোকেশন নিয়ে। আপনি থানার এরিয়া নিয়ে বলছেন। আপনি যা বললেন তার মাথামুন্ডু কিছুই বুঝলাম না। আপনি কি চাচ্ছেন তা দয়া করে লিখিতভাবে দেবেন। কোন ওয়ার্ড, কোন গ্রাম কেটে আনতে চাচ্ছেন ডানকুনি থানার মধ্যে তা লিখিতভাবে দেবেন, আমি নিশ্চয়ই বিবেচনা করব।

**শ্রী আবদুল মান্নান :** ডানকুনি থানা যখন তৈরি হয়েছিল তখন যে এলাকা নেওয়া হয়েছিল, পরবর্তীকালে ডানকুনি থানায় একটি গ্রাম পঞ্চায়েত এলাকা পড়েছে। তার একটি পাড়া শ্রীরামপুর থানার সঙ্গে যাচ্ছে। এটাকে দূর করার জন্য কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনার বক্তব্য যুক্তি সঙ্গত হলে নিশ্চয়ই গ্রহণ করব। আপনি লিখিতভাবে পাঠালে নিশ্চয়ই গ্রহণ করব।

**শ্রী ইউনুস সরকার ঃ** এখানে ডানকুনি থানার অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং নিয়ে আলোচনা হচ্ছে। আমি জানতে চাইছি, মুর্শিদাবাদ জেলার জলঙ্গিতে অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং ১৯৯৪ সালে ভেঙ্গে পদ্মা নদীতে চলে গেছে! সেইজন্য নতুন বিল্ডিং তৈরি করার পরিকল্পনা নেওয়া হয়েছে এবং তারজন্য জায়গার যে সমস্যা ছিল তার সমাধান হয়ে গেছে। এখন সেই বিল্ডিং কত দিনের মধ্যে তৈরি হতে পারে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনি নোটিশ দেবেন। ডানকুনি থেকে জলঙ্গি পর্যন্ত ছোটা আমার পক্ষে সম্ভব নয়। আপনি নোটিশ দেবেন, আমি উত্তর দেব।

**শ্রী অশোককুমার দেব ঃ** যখন থানা নিয়ে আলোচনা হচ্ছে স্বাভাবিক কারণেই আমার দীর্ঘদিনের দাবি ছিল যেহেতু মহেশতলা বিরাট এলাকা সেহেতু এই থানাকে ভেঙ্গে ২টি থানা করার জন্য। মাননীয় মন্ত্রী মহাশয় এই হাউসে কথা দিয়েছিলেন নেকস্ট বাজেটে নিশ্চয়ই চিন্তা করবেন। এখানে মেদিনীপুর, হাবড়া নিয়ে আলোচনা হয়েছে। আমি আশা করব, আজকে মাননীয় মন্ত্রী মহাশয় হাউসে বলবেন, আগামী দিনে ওখানে ২টি থানা হবে কিনা বা এটা নিয়ে চিন্তা করেছেন কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি এখনই কথা দিতে পারছি না। আপনার কাটমোশনে দেখছি এটা আছে। কাট-মোশন যখন আছে তখন বাজেটের সময় আলোচনা হবে।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** স্যার, আমার প্রশ্ন পয়সা খরচের নয়। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, একেবারে ডানকুনি থেকে দূরে যাচ্ছি না, ডানকুনির বর্ডার এলাকায় বালি। ১৯৮৭ সাল থেকে চেষ্টা করছি লিলুয়া থানায় ৩টি গ্রাম আছে সেটা ১৫ কিলোমিটার দূরে, বোম্বে রোড দিয়ে যেতে গেলে বালি থানার ৩ কিলোমিটারের মধ্যে। এটাকে চেঞ্জ করার জন্য। উত্তর-মধ্য-দক্ষিণ জয়পুর বালি থানায় নিয়ে আসা লিলুয়া থানা থেকে—এটা ১৯৮৭ সাল থেকে চেষ্টা হচ্ছে। এটা করার ব্যবস্থা করবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনি আগেই বলেছেন। আমি আপনাকে অনুরোধ করব, দয়া করে আমার বিভাগে এসে আলোচনা করবেন, ডি. আই. জি. (হেড কোয়ার্টার) অথবা ডি. জি.-র সঙ্গে দেখা করে কথা বলবেন।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** আমি স্বরাষ্ট্র সচিবের সঙ্গে কথা বলেছি, কিন্তু কাজ হচ্ছে না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি দেখছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** আমার বিধানসভা কেন্দ্রে রতুয়া (১) এবং (২) এই দুটি ব্লক পড়ে। রতুয়া (১)-তে একটি থানা আছে, ৪ লক্ষ লোকের জন্য একটি মাত্র থানা। রতুয়া (২)-তে একটি থানা স্যাংশন হওয়ার কথা ছিল। সেখানে পুলিশ ফাঁড়ি আছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি, রতুয়া (২) ব্লকে নতুন কোনও থানা করার পরিকল্পনা আছে কিনা?

[11-50 — 12-00 Noon]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমার সামনে এই মুহূর্তে এটা নেই তবে আপনি যখন বলছেন তখন আমরা চিন্তাভাবনা করে দেখব।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি আবেদন করেছিলাম এবং তিনি সাড়াও দিয়েছিলেন, সেই ব্যাপারে একটি অতিরিক্ত প্রশ্ন করছি। আপনি জানেন যে আমাদের আলিপুরদুয়ার মহকুমা একটা জেলার মতন। পাশের জেলা কুচবিহার থেকে এর আয়তন মাত্র ৪ বর্গ কিলোমিটার কম। আপনি ওখানে অ্যাডিশনাল সুপারইনটেন্ডেন্টের পোস্ট স্যাংশন করেছেন, এ. ডি. এমের পোস্ট এখনও স্যাংশন হয়নি। সেখানে আডিশনাল এস. পি. পোস্টিং হওয়া সত্ত্বেও প্রয়োজনীয় অফিসার ইত্যাদি না থাকার জন্য ফুল ফ্লেজেডলি সেটা ফাংশন করতে পারছে না। গোটা রাজ্যের সর্ববৃহৎ পুলিশ স্টেশন আলিপুরদুয়রাকে ভেঙ্গে বারোবিশা এবং সোনাপুরী চৌথুথীতে দুটি পুলিশ স্টেশন করার কথা চিন্তা করবেন কি? কারণ আপনি জানেন ওখানে উগ্রপন্থীরা সক্রিয় এবং এমন কি তারা রেল লাইনেও ডিসরাপশন ঘটিয়ে যাতায়াতের অসুবিধা করছে, যাতায়াতের ক্ষেত্রে আমরা বাধাপ্রাপ্ত হচ্ছি। মাননীয় মন্ত্রী মহাশয় এ বিষয়ে কিছু বলবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যের এইটুকুও বলা উচিত ছিল যে আলিপুরদুয়ারকে বেশি গুরুত্ব দেওয়া হয়েছে। জলপাইগুড়ি, কুচবিহারে বিশেষ ধরনের সমস্যা—সন্ত্রাসবাদের মোকাবিলার জন্য আমরা অতি অল্প সময়ের মধ্যে অ্যাডিশনাল এস. পি.-র পোস্টই শুধু তৈরি করিনি, অফিসারও পাঠিয়েছি। অন্যান্য অফিসার, স্টাফ ইত্যাদির ব্যাপারে আপনি জানেন সরকারের কিছু সময় লাগে, এটা তাড়াতাড়ি হবে। তবে ওখানে যে বাড়তি বাহিনী আছে সেই রকম বাহিনী কোনও জায়গায় নেই। আলিপুরদুয়ারকে যথেষ্ট গুরুত্ব দেওয়া হয়েছে এবং হবে কুচবিহারকেও দেওয়া হচ্ছে।

(At this Stage the House was adjourned till 2.00 p.m.)

(After recess)

[2-00 — 2-10 p.m.]

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 21

**Mr. Speaker :** There are 37 cut motions. All the cut motions are in order and taken as moved.

**Shri Gyan Singh Sohanpal, Shri Ashok Kumar Deb, Shri Dilip Kumar Das, Shri Abdul Mannan, Shri Ramjanam Manjhi, Shri Rabindra Nath Chatterjee, Shri Saugata Roy, Shri Nirmal Ghosh, Shri Sanjoy Bakshi, Shri Tushar Kanti Mandal, Shri Tapas Banerjee, Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**শ্রী সৌগত রায় :** মিঃ স্পিকার স্যার, আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী (পুলিশমন্ত্রী) যে বাজেট বক্তব্য রেখেছেন তার উপর বলছি এবং বলতে গিয়ে তার বিরোধিতা করে আমাদের দলের আনা সমস্ত কাটমোশনকে সমর্থন জানাচ্ছি। মাননীয় পুলিশমন্ত্রীর আমলে এবং বামফ্রন্টের আমলে পুলিশ-বাজেট লাফিয়ে লাফিয়ে বেড়েছে। বামফ্রন্ট যখন প্রথমবার ক্ষমতায় এলেন তার পরের বছর ১৯৭৮/৭৯ সালে পুলিশ বাজেট ছিল ৬০ কোটি টাকা, আর এই বছর বুদ্ধদেববাবু পেশ করেছেন ৭৪৮ কোটি টাকার বাজেট। তার মানে, সাড়ে বারো গুণ পুলিশ-বাজেট বৃদ্ধি পেয়েছে। গত দুই বছরে আমি দেখেছি, ১৯৯৬-৯৭ সালে পুলিশ বাজেট ছিল ৫৫৪ কোটি এবং ১৯৯৭/৯৮ সালে ছিল ৬৬২ কোটি। অর্থাৎ ১০৮ কোটি টাকা গত বছর বৃদ্ধি পেয়েছিল। এবারে সেটা কিছুটা কমেছে ; এই বছর ৮৬ কোটি টাকা বৃদ্ধি পেয়েছে। তুলনামূলকভাবে এই বছর অন্যান্য দপ্তরের বাজেট সেভাবে বাড়েনি যেভাবে পুলিশ-বাজেট বেড়েছে। আমার প্রশ্ন, ২০ বছরে বারো গুণ পুলিশ-বাজেট বাড়াবার পর মাননীয় মন্ত্রী কি পশ্চিমবঙ্গে আমাদের নিরাপত্তা দিতে পেরেছেন? এর উত্তর হচ্ছে 'না'। এ-ব্যাপারে সামগ্রিকভাবে পুলিশ প্রশাসন ব্যর্থ। রাজ্যে আইন-শৃঙ্খলার অবনতি ঘটেছে এবং রাজনৈতিক সংঘর্ষ বেড়েছে, ফলে সাধারণ মানুষ নিরাপত্তার অভাববোধ করছেন। গতকাল আমাদের মুলতুবি জবাব দিতে গিয়ে মাননীয় পুলিশ মন্ত্রী পঞ্চায়েত নির্বাচনের আগে এবং পরে সংঘর্ষের জন্য তৃণমূল

কংগ্রেসকে দায়ী করেছেন। আমি তৃণমূল কংগ্রেসের সমর্থক নই এবং আমি মনে করি, তৃণমূল কংগ্রেস হবার পর কোনও কোনও জায়গায় যারা সি. পি. এম.-এর গুন্ডা ডাকাত, তারা তৃণমূলে গিয়ে ভিড়েছে। কেশপুর এবং গড়বেতায় এরকম উদাহরণের নজির আছে, গোঘাটে এরকম ঘটনা ঘটেছে। আমি এটা সমর্থন করি না। আর তৃণমূল নেত্রীর কোথাও রাস্তায় মন্ত্রীদের দেখলে দেখে নেওয়া হবে বলা—এটাও দায়িত্বশীলতার এক্তিয়ারে পড়ে না। তবে পঞ্চায়েতের আগে এবং পরে আইন-শৃঙ্খলা অবনতির কাউকে দায়ী করতে হলে তার নাম হচ্ছে সি. পি. এম.। মাননীয় মন্ত্রী কিন্তু একথাটা বলেননি।

খুব সহজেই একটা কষ্ঠি পাথরে বিচার করলেই ব্যাপারটা স্পষ্ট হয়ে যাবে। পঞ্চায়েত নির্বাচনে সব পার্টির লোকেরা মারা গিয়েছে। কিন্তু কোন পার্টির হাতে মারা গিয়েছে? কংগ্রেস মারা গিয়েছে, তৃণমূল কংগ্রেস মারা গিয়েছে। গতকাল বলিনি, আমি দেখছি ফরোয়ার্ড ব্লকের একজন কর্মী মান্নান শেখ মুর্শিদাবাদে মারা গিয়েছে সি. পি. এম.-এর লোকেদের হাতে। গত কাল উল্লেখ করিনি, এখন দেখছি বি. জে. পি.-র একজন কর্মী কুচবিহারে মারা গেছে সুধীর দাস নামে। তাহলে কোনও পার্টিকে ওরা ছাড়েনি। কংগ্রেস, তৃণমূল কংগ্রেস বি. জে. পি., আর. এস. পি., ফরোয়াড ব্লক, সি. পি. আই., এস. ইউ. সি., সব পার্টির কর্মিরা কার হাতে মারা গিয়েছে? বুদ্ধদেববাবুর পার্টি সি. পি. এম.-এর হাতে। অন্য কোনও পার্টির হাত নেই। এই ব্যাপারটা আমাদের বুঝতে হবে যে পশ্চিমবাংলায় একটা আগ্রাসি পার্টি তারা অন্য পার্টিকে আক্রমণ করছে। ঘটনাগুলি আপনি দেখুন। বুদ্ধদেববাবু তার বাজেট বক্তৃতায় বলেছেন, খুব সাধু পুরুষের মতোই বলেছেন যে, আমি পুলিশকে নির্দেশ দিয়েছি যাতে পুলিশ আইন মাফিক গ্রেপ্তার করে, গ্রেপ্তারের ব্যাপারে যেন দলবাজি না করে। বুদ্ধদেববাবু বাজেট বক্তৃতায় এই ধরনের কথা বলেছেন। গত কাল তিনি পঞ্চায়েত নির্বাচন নিয়ে উত্তর দিতে গিয়ে বললেন—সি. পি. এম.-এর একজন পঞ্চায়েত প্রধান ওয়ায়েদ শেখের নেতৃত্বে বাসন্তীর ছোটকালা-হাজরা গ্রামে আর. এস. পি.-র উপর হামলা করেছে, ৪ জন আর. এস. পি.-র কর্মী মারা গেছে, সেই ব্যাপারে আর. এস. পি.-র সঙ্গে কথা হয়ে গেছে। তিনি আরও বলেছেন যে, এই ভাবে বলে বামপন্থীদের ঐক্য ভাঙা যাবে না। কে আপনাদের ঐক্য ভাঙতে চায়, আপনারা থাকুন। কিন্তু নিজেদের মধ্যে খুন-খারাপি করবেন না এটাই হল কথা। হাউসে আপনাকে জিজ্ঞাসা করেছি যে এই খুনের ব্যাপার নিয়ে কি হল। আর আপনি বলছেন আর. এস. পি.-র সঙ্গে পার্টি অফিসে কথা হয়ে গিয়েছে। এই ভাবে পশ্চিমবাংলায় খুনকে পলিটিক্যাল স্যাংশন দিয়ে দিচ্ছেন এটাই আমার অভিযোগ। এই হাউসে দাঁড়িয়ে উত্তর দেবেন যে এই আর. এস. পি.-র যে ৪ জন লোক খুন হয়েছে তার জন্য আপনি কত জনকে গ্রেপ্তার করেছেন, সেই ব্যাপারে কত জনের নামে এফ. আই. আর করা হয়েছে। সেই উত্তর আপনি কালকে এড়িয়ে গিয়েছেন। এটা বাইরে কথা

বলার ব্যাপার নয়, এটা হাউসের মধ্যের ব্যাপার সুতরাং এখানে তার উত্তর দিতে হবে যে আপনি কি ব্যবস্থা নিয়েছেন। আসলে আপনি দেখবেন, আপনার দলের লোক ঘটনা ঘটিয়েছে যেখানে সেখানে সি. পি. এম.-এর লোকের বিরুদ্ধে পুলিশ কোনও অ্যাকশন নিচ্ছেন না। একটা খবর দেখছি সাবিরণ বিবি বলে একজন মহিলা ধর্ষিতা হয়েছেন এবং নিহত হয়েছেন বিষ্ণুপুরে। তার যারা খুনের মামলার আসামী, তারা নিরাপদে সব বসে আছে, ধর্ষণের অভিযোগে অভিযুক্ত সি. পি. এম. কর্মী বহাল তবিয়তে বাড়িতে বসে আছে। তাদের মধ্যে আছে সি. পি. এম.-এর উপ-প্রধান, তার নাম হচ্ছে হুমায়ুন মোল্লা, তাকে গ্রেপ্তার করা হবে না। সি. পি. এম.-এর ওহায়েদ শেখ, তাকে গ্রেপ্তার করা হবে না। আর একটা খবর দেখলাম কুচবিহারের একজন বিধবার উপর অত্যাচার হয়েছে কোতোয়ালী থানার দেওয়ানবস গ্রামে। ছেঁকা দিয়েছে সি. পি. এম.-র লোকেরা। সেখানে অভিযুক্ত কে? প্রাক্তন অঞ্চল প্রধান প্রতাপ বর্মন। বুদ্ধদেববাবু আনন্দ প্রকাশ করেছেন পঞ্চায়েতে ওনারা জিতেছেন। জিতেছেন এই ডাকাতগুলোকে খুনিগুলোকে প্রধান করে উপ-প্রধান করে। এই যে আবু সুফিয়ান সরকার, ভগবান গোলার এম. এল. এ. তাকে আক্রমণ করেছে ফকরুল ইসলাম, সে হচ্ছে সি. পি. এম.-এর অঞ্চল প্রধান, সে গ্রেপ্তার হচ্ছে না। এই ঘটনাগুলি ঘটছে এবং বুদ্ধদেববাবু এখানে হেল্প লেস যে তিনি কোনও ব্যবস্থা গ্রহণ করতে পারছেন না। এই অসহায়তার জন্য আপনার প্রতি সমবেদনা জানাতে পারি, করুণা করতে পারি কিন্তু পুলিশমন্ত্রী হিসাবে ওনাকে ক্ষমা করা যায় না। আমি ব্যাপারটা বলতাম না বিধানসভায়, বুদ্ধদেববাবু উল্লেখ করলেন তাই বলছি। আমি নাকি না জেনে ওনার কাছে অভিযোগ করেছি ওনার কেন্দ্রের একজন কাউন্সিলার অমল মিত্রের বিরুদ্ধে, তার বিরুদ্ধে আমি যে অভিযোগ করেছিলাম সেটা মিথ্যা অভিযোগ। আমার কাছে ছবি আছে, আমি ওনাকে দেখিয়েছি। একজন মহিলা বাণী রানী দাস, ১৫০ জন লোক ঐ কাউন্সিলারের নেতৃত্বে রাত্রি সাড়ে বারোটা-একটার সময় তার বাড়িতে গিয়ে তার উপর অ্যাসিড ছুঁড়েছে।

[2-10 — 2-20 p.m.]

আমি তো ছবি নিয়ে এসেছি। আপনাকে সেই কাউন্সিলার এসে বলল, না, না, যারা আক্রান্ত হয়েছে তারা অ্যাসিড ছুঁড়েছে। আপনি পার্টির বক্তব্য বিশ্বাস করলেন। আপনি হাউসে দাঁড়িয়ে তা বলে দিলেন। আমি ব্যক্তিগতভাবে আপনার কাছে অভিযোগ করেছিলাম। অমল মিত্রকে আপনি গ্রেপ্তার করতে পারবেন? গ্রেপ্তার করলে অসুবিধা হবে। কারণ সে আপনার বিধানসভা কেন্দ্রের লোক। সেখানে গত লোকসভার নির্বাচনে পিছিয়ে ছিলেন। আপনি অসহায়। এই ব্যাপারে আপনার প্রতি আমার পূর্ণ সমর্থন রয়েছে। তৃণমুল কংগ্রেস ওখানে ১৫ হাজার ভোটে এগিয়ে ছিল। আপনি তো দেখেছেন, তৃণমূল কংগ্রেসের চেয়ারম্যান পদত্যাগ করেছেন। আরও কত কি হবে। কংগ্রেসের

লোকেরা এক জায়গায় এসে দাঁড়াবে, আপনাদের বিরুদ্ধে লড়াই হবে। কারণ আপনারা অত্যাচার করছেন। আমাদের সঙ্গে তৃণমূল কংগ্রেসের যদি লড়াই হয়, তার মানে কিন্তু এই নয় যে, আমরা সি. পি. এম.-এর প্রতি নরম। কাগজে কি লিখল সেটা কথা নয়। পশ্চিমবাংলায় আমরা দেখাব আমরা সি. পি. এমের বিরুদ্ধে, আমরা সি. পি. এমের বিরুদ্ধে লড়াই করি। এই যে ঘটনাগুলো পঞ্চায়েত নির্বাচনের আগে এবং পরে হয়েছে, বুদ্ধদেববাবু কালকে একটা উত্তর দিলেন, তিনি স্পেসিফিক কোনও কথা বললেন না। খেজুরিতে, ব্লক ২-তে রঞ্জিত দাসকে প্রকাশ্য রাস্তায় ছুরি মেরে খুন করা হয়। তার মৃতদেহ কয়েক ঘন্টা রাস্তায় পড়ে ছিল, যদিও থানা ওখান থেকে ৩ কি. মি. দূরে। যে খুন করেছে তাকে কি গ্রেপ্তার করা হয়েছে, এটা আমি আপনার কাছে জানতে চাই। এস. ইউ. সি.-র আব্দুল ওহদুতকে সি. পি. এমের লোকেরা মারধোর করেছে। তাঁকে মারধোর করে খুন করেছে। এটা নদীয়া জেলায় এইজন্য বন্‌ধ হয়েছে। গতকাল দেবপ্রসাদবাবু এর উল্লেখ করেছেন। কোটা গ্রাম, জামালপুরে জগজ্জীবন ভট্টাচার্যকে কুপিয়ে খুন করা হয়েছে। তিনি ছিলেন প্রধান শিক্ষক। তাকে যারা খুন করেছে, তাদের বিরুদ্ধে পুলিশ কি ব্যবস্থা নিয়েছে তা আমি জানতে চাই। আমি এই যেসব ঘটনার কথা বলছি, যে ঘটনা দিয়ে সি. পি. এম তাদের যাত্রা শুরু করেছিল, খুনের মামলায় যারা অভিযুক্ত রাজনৈতিক কারণে তাদের ছেড়ে দেওয়া হচ্ছে। তারফলে এই রকম পলিটিক্যাল কালচার সৃষ্টি হয়েছে। তার ফলে আজকে পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলার উন্নতি হচ্ছে না, হবে না, এই সি. পি. এম. পার্টির লোকেরা যতক্ষণ না বলবে, দরকার হলে আমাদের পার্টির লোকেরা জেলে যাবে। সি. পি. এম. বাজেট বক্তৃতায় বলবেন। পরে বলবেন, আমরা পার্টিতে কথা বলে নেব। আমি অন্য একটি বিশেষ বিষয়ের প্রতি বুদ্ধদেববাবুর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলায় আর একটি বিপজ্জনক প্রবণতা দেখা দিচ্ছে। কেন দেখা দিচ্ছে এটা আমাদের ভাবতে হবে। গতবার বাজেট বক্তৃতায় তিনি উল্লেখ করেছিলেন। এবারে যে কোনও কারণে হোক উল্লেখ করেননি। হয়ত বিপজ্জনক বলে মনে করছেন না, সেজন্য উল্লেখ করেননি। উনি বলেছিলেন—সম্প্রতি বেশ কিছু দুষ্কৃতি জন রোষের শিকার হয়েছে। আমি নির্দ্বিধায় স্বীকার করছি, জনসাধারণের এই ধরনের যে আচরণ, এটা চলতে দেওয়া যায় না। আমি পুলিশ প্রশাসনের প্রতি জনসাধারণের আস্তা ফিরিয়ে আনার চেষ্টা চালিয়ে যাচ্ছি। কিন্তু এই যে খুন, গণ পিটুনিতে মানুষ মারা যাচ্ছে, এই ঘটনা নিয়মিত ঘটে যাচ্ছে। যাদবপুরে কয়েকদিন আগে একটা ডাকাতি হয়েছিল। এর আগে ৬ই জুন দুন এক্সপ্রেসে ডাকাতি হয়েছে। তারপর ১৮ই মে যাদবপুরে দু'জন ডাকাত গণ প্রহারে নিহত হয়েছে। বাওয়ালিতে একজন নিহত হয়েছে। একই দিনে এই ঘটনা ঘটেছে। তার মানে এই যে ঘটনাগুলো ঘটছে তার কারণ হল, মানুষ পুলিশের কাছে নিরাপত্তা আশা করে না। কারণ সে জানে, পুলিশের কাছে দিলে দুষ্কৃতি

ছাড়া পেয়ে যাবে এবং তারফলে পিটিয়ে মেরে দিচ্ছে। পুলিশ সেখানে গিয়ে পৌঁছচ্ছে না।

কয়েক বছর আগে নৃপেন চক্রবর্তী বলেছিলেন এই অসভ্য সরকার মানুষকে পিটিয়ে মেরে দেয় এবং সভ্য সমাজে পুলিশের কাছে গেলে কোনও উত্তর মেলে না, সেখানে পুলিশের কাছে গেলে কোনও নিরাপত্তা পাওয়া যায় না, এই হচ্ছে এই সরকারের অবস্থা। এই ধরনের ঘটনা যে ঘটছে মানুষকে গণ পিটুনিতে যে মেলে ফেলা হচ্ছে তাতে আমি জানতে চাই মাননীয় বুদ্ধদেববাবুর কি প্রতিক্রিয়া হচ্ছে? এই ধরনের ঘটনা বারেবারে ঘটছে। তারপরে আজকে কলকাতা এবং তার আশেপাশে এলাকার অবস্থা কি দাঁড়িয়েছে—আমি একটি থানার কথা বলছি, যাদবপুর থানার একটি ছোট্ট এলাকার কথা বলছি—গল্ফ গার্ডেন, সেখানে মধ্যবিত্তরা সি. আই. টি.-র জমি নিয়ে বাড়ি করছেন। তাতে আমাদেরও কয়েকজন টিচার কো-অপারেটিভ করে বাড়ি করছেন। সেখানে নতুন সমাজবিরোধীরা এসেছে আশেপাশের বড়বাজার এবং মাদারতলা এলাকার থেকে। তাদের প্রথমে ছিল আফরোজ, তারপরে এসেছে শেখ বিনোদ, সে এখন অ্যারেস্ট হয়েছে। তারপরে এসেছে বাই। এদের কাজ কি—লোকেদের যে বাড়ি তৈরি হচ্ছে সেখানে ৬ জন ছেলে মারুতি গাড়ি চেপে এসে এক হাতে সেল ফোন, অন্য হাতে রিভলভার নিয়ে, পায়ে নাইক জুতো পড়ে ৩, ৪ জন মিস্ত্রি কাজ করছে, তাদেরকে এসে বলছে যে, তাদের মালিক বসের সঙ্গে যেন দেখা করে, বসের নাম হয় বিনোদ, না হয় শাহাজাদা না হয় ভাই। এইভাবে মস্তানরা এই সব বাড়ি থেকে এক দেড় এমন কি পাঁচ লক্ষ টাকা পর্যন্ত নিয়ে যাচ্ছে। কলকাতায় আপনাদের কল্যাণে তো ইন্ডাস্ট্রি উঠে যাচ্ছে, আর আপনি এই ব্যাপারে একটা বিরাট ব্যাখা দিচ্ছেন যে র‍্যাশনাল ফর ক্রাইম। এই সব যুব সমাজ নাকি হতাশা প্রবণ হয়ে তারা অপরাধমূলক কাজকে জীবিকা হিসাবে বেছে নিয়েছে—এই যুক্তি আপনি খাড়া করেছেন। যদি বুঝতাম বিল্ডিং মেটারিয়াল নেওয়ার জন্য বলছে তাও বুঝতাম। ধরুন বলল যে আপনি তো বাড়ি করছেন আমরা পাড়ার ছেলে আমাদের কাছ থেকে বিল্ডিং মেটারিয়ালস নিন, সেটা একটা কথা ছিল যে মাল তো আমাকে কিনতেই হবে, ওখান থেকে নেব বা হয়ত বলল যে আপনি তো ২০ লক্ষ টাকা খরচ করে বাড়ি তৈরি করছেন, আমাদের পাড়ার ক্লাবকে কিছু সাহায্য করুন বা একটা টি. ভি. কিনে দিন—এটা আই ক্যান আন্ডারস্ট্যান্ড। কিন্তু হাতে রিভলভার নিয়ে এক লক্ষ, দেড় লক্ষ, পাঁচ লক্ষ টাকা ছিনিয়ে নিয়ে যাচ্ছে এই গুন্ডারা, আর সেই ব্যাপারে আপনারা কিছুই করতে পারছেন না। আম তো বলছি গল্ফ গার্ডেনে মাদারতলার প্রত্যেকটি বাড়ির থেকে ১-২-৫ লক্ষ টাকা মধ্যবিত্তদের কাছ থেকে ছিনিয়ে নিয়েছে। এই সব মধ্যবিত্তরা প্রমোটরদের দিয়ে বাড়ি যেখানেই করাচ্ছে সেখানেই এইসব ঘটনা। এই ঘটনা আলিপুরেও ঢুকে গেছে। ওখানে আবার শ্রী ধরের প্রতিপত্তি. কিছু জানতে গেলে শ্রী ধরের দল

বলে যে শ্রী ধর মাস্টারের সঙ্গে জেলে দেখা করে নেবেন। এই শ্রী ধরের লোকেরা বাড়ি বাড়ি ঢুকে ৩-টে ব্ল্যাঙ্ক ফায়ার করে ২-৫ লক্ষ টাকা নিয়ে যাচ্ছে। কোন সভ্য সমাজে আমরা বাস করছি এই আমার মন্ত্রীর কাছে অ্যালিগ। তারপরে আপনারই এলাকা, যাদবপুরের রিজেন্ট পার্কের এলাকায় বিল্ডিং তৈরির জন্য তোলা তুলছে ওখানকার মস্তানরা। এইসব মস্তানদের সংখ্যা এত বেড়ে গেছে যে কোনও ক্ষেত্রে এরা নিজেদের মধ্যে তোলা আদায় নিয়ে গন্ডগোলে করে এবং কোনও একজন কেউ মারাও যায়। এদের বিরুদ্ধে পুলিশের কাছে গেলে কোনও প্রোটেকশন পাওয়া যায় না। পুলিশের কাছে গেলে তারা বলে যে ওদের সঙ্গে একটা মিটমাট করে নিন। কলকাতার পুলিশের মধ্যে টালিগঞ্জ থানা এবং ভবানীপুর থানার কোনও কোনও অঞ্চলে এই ধরনের ঘটনা ঘটছে। কিন্তু আপনাদের পুলিশ কিছুই করতে পারছে না। এই জিনিস কলকাতায় বন্ধ করা যাবে কিনা এর সঠিক উত্তর আপনার কাছে জানতে চাই। একদিকে গণ পিটুনিতে ডাকাত মরছে, অন্যদিকে প্রকাশ্য রাস্তায় মানুষের কাছ থেকে তোলা তুলছে, এরা সবাই সি. পি. এমের মদতপুষ্ট, বহাল তবিয়তে ঘুরে বেরাচ্ছে। বেহালা থানায় গত ৩ বছরে ৪৭ জন খুন হল। ওদের গ্যাংওয়ে ফেরারে কালা শেখ, নটে, যিশুদের নাম রয়েছে, এরাই খুন করেছে। এদেরকে সমর্থন করছেন কারা—আপনাদেরই কাউন্সিলার এবং বেহালার পশ্চিমের এম. এল. এ., এখানে এখন উপস্থিত নেই, এদের সমর্থনে ওরা এইসব কাজ করে যাচ্ছে। আজকে মানুষের কোনও নিরাপত্তা নেই। দিনের পর দিন এই ধরনের ঘটনা ঘটছে আর মানুষকে চুপ করে সহ্য করতে হচ্ছে, এটা কি ভাবা যায়? কোনও সভ্য সমাজে এই ধরনের ঘটনা ঘটে। আর মাননীয় পুলিশ মন্ত্রী কি বলছেন—আজকের যুব সমাজ হতাশার মধ্যে পড়ে এইসব কাজ করছে। এটাকে কোনওভাবেই সমর্থন করা যায় না, সেই কারণে স্বাভাবিকভাবেই এর বিরোধিতা করছি। আমি আপনাকে আরেকটি কথা বলছি—আগে কলকাতায় কিছুটা সেভ ছিল।

[2-20 — 2-30 p.m.]

এখন একটা জিনিস দেখা যাচ্ছে, নূতন ঘটনা ঘটছে, কলকাতা মহিলাদের কাছে আর নিরাপদ নয়। মটর বাইকে করে ইভটিজিং হচ্ছে শ্রী শিক্ষায়তন কলেজের সামনে-শহর কলকাতায়। কলকাতা পুলিশ এইটা কেন বন্ধ করতে পারছে না। আপনি অন্য সব ক্রাইমের হিসাব দিয়েছেন, আপনি আসল ক্রাইম এর হিসাবটা দেননি ক্রাইম এগেনস্ট উইমেন। এই রাজ্যে এটা কতটা কন্ট্রোল করেছেন? লেটেস্ট যেটা বেরিয়েছে, ক্রাইম ইন ইন্ডিয়া '৯৫, এরপর আমরা আর নূতন পাচ্ছি না। তাতে দেখা যাচ্ছে, '৯৫-তে আপনি পুলিশ মন্ত্রী হওয়ার পর, সেই সময় জ্যোতিবাবু ছিলেন পশ্চিমবাংলায়, সেই বছর রেপড হয়েছিল ৭৮৭টা। পশ্চিমবঙ্গ সারা ভারতবর্ষের মধ্যে ছিল সপ্তমে। রেপড এর এই ঘটনা কমছে না। এটা হচ্ছে রেজিস্টার্ড। ডাউরি ডেথে পশ্চিমবঙ্গ ওয়ান অফ দি হায়েস্ট

৩,৩১৯—এটার হিসাব আমি পাচ্ছি। সুতরাং আপনি কোথায় পশ্চিমবাংলাকে মহিলাদের জন্য নিরাপদ করেছেন? আমি বলছি না, আপনার পশ্চিমবাংলার পুলিশ আর কলকাতার পুলিশ এর তুলনায়, কলকাতা পুলিশ ইজ ভেরি এফিসিয়েন্ট। থানাগুলি ছোট, পুলিশিং একটু বেটার, বিশেষ কাজে যেমন মাদার টেরিজা মারা গেল, খেলার সময় ভিড় সামলানো, পূজার সময় ভিড় সামলানো, এই রকম কাজে কলকাতা পুলিশ রিজনিবিল কাজ করে। কিন্তু যে ক্রাইমগুলি সোশ্যাল ক্রাইম, যেমন ক্রাইম এগেনস্ট উত্তমেন—এটা বেড়েই যাচ্ছে, সেখানে কলকাতা পুলিশ কিছু করতে পারছে না। আপনার পুলিশ সম্বন্ধে অনেকবার বলেছি, আপনার পুলিশ ট্রিগার হ্যাপি। '৯৭-তে পুলিশের গুলিতে মারা গিয়েছে ২৬, '৯৬-তে ১৬, '৯৫-তে ১৫, '৯৪-তে ৫৯, '৯৩-তে ৫৮, '৯২-তে ৯৬। এই যে ৯২ থেকে ৯৭ সাল পর্যন্ত সাড়ে সাতশো বার পুলিশ ফায়ারিং হয়েছে, তাতে মারা গিয়েছে সব মিলিয়ে ২৭০ জন। তারও আগে '৮৮-তে থেকে '৯৮ পর্যন্ত এই জনদরদি বামফ্রন্ট সরকারের পুলিশ ১,৬৫১ বার গুলি চালিয়েছে। সব মিলিয়ে ৫৮৭ জন মারা গিয়েছে গত ১০ বছরে। তার মানে বছরে গড়ে ৫৮ জন মারা যাচ্ছে পুলিশ ফায়ারিং-এ। এটা কি আপনার পশ্চিমবাংলার শান্তির উদাহরণ। তাই আপনাকে আমি বলছি, আপনার পুলিশি ব্যবস্থায় যা আছে তার খোল নলচে পাল্টে আনতে হবে। আমি বলছি বলে ভাববেন না রাজনৈতিক সমালোচনা করছি। হিউম্যান রাইটস কমিশন কি বলছে Post Mortem cases were pending all over the state for more then a month প্রায় ১৬ হাজার পোস্ট মর্টেম রিপোর্ট পাওয়া যাচ্ছে না। ফলে খুনের শাস্তি হয়নি। কমিশন কি বলছে, স্যার, হিউম্যান রাইটস কমিশন এর উদ্ধৃতি দিচ্ছি Commission found, to its chagrin, that in a number of cases violation of human rights was motivated, directly or indirectly, by consideration involving interplay of monetary factors. Monetary consideration was often seen to be providing the backdrop for human rights violation. এটা হিউম্যান রাইটস কমিশন বলেছে। হিউম্যান রাইটস কমিশন বলছে ক্রিমিনালরা টাকা তুলছে এবং সেই টাকার শেয়ার পুলিশকে দিচ্ছে। প্রমোটারদের থেকে টাকা তোলে কে—পুলিশ ইজ ডাইরেক্টলি ইনভলভড ইন দিজ ইনসিডেন্ট। পুলিশ লোকাল থানার প্রশ্রয় ছাড়া এইভাবে টাকা তোলা যায় না। আপনি কলকাতা পুলিশের একটা বিরাট সেট-আপ করেছেন, এখানে ফার্স্ট কন্ডিশন হওয়া উচিত কলকাতার সমস্ত আই. পি. এস. অফিসারদের এক মাস বাংলা শেখানো উচিত। যেহেতু অল ইন্ডিয়া সার্ভিস, তাই বাইরের লোকেরা আসতে পারে। কিন্তু বাংলা শিখিয়ে তাদেরকে আপনি ট্রেন্ড করুন। দ্বিতীয়ত, কলকাতা পুলিশের এই যে অ্যাডিশনাল সি. পি.-র পোস্ট হয়েছে, আবার একটা অ্যাডিশনাল সি. পি. থ্রি তৈরি হতে চলেছে। আপনাদের জয়েন্ট সি. পি. ৪-টে হয়েছে। ২৩,০৮৫ আপনার ফোর্স ছিল, যখন এস্টিমেট কমিটি সার্ভে করেছিল ; কিন্তু অল্টিমেটলি এস্টিমেট কমিটি কি

রেকমেন্ড করেছে, বলেছে কলকাতা পুলিশ সম্বন্ধে In the above perspectives, the Committee is constrained to observe that the police stations are by and large in a state of neglect and suffer from lack of even the minimum infrastructural and administrative needs and amenities for the police staff. মোট ৭৪৮ কোটি টাকা বাজেটের মধ্যে আপনার পুলিশের জন্য যে ব্যয়-বরাদ্দ রাখা হয়েছে তার বেশির ভাগটাই খরচ হচ্ছে আপনার মাইনে দিতে। এস্টিমেট কমিটি বলেছিল পুলিশের রেশন ব্যবস্থা তুলে দেওয়ার জন্য। আজকে আপনি পুলিশ ব্যবস্থার মডার্নাইজেশন করতে পারেননি, মানুষকে রিলিফ দিতে পারেননি, ল অ্যান্ড অর্ডারের উন্নতি করতে পারেননি, তাই আজকে আমি এই বাজেট বরাদ্দের সর্বাঙ্গীণভাবে বিরোধিতা করে এবং আমাদের আনীত কাট মোশনগুলোকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৯৮-৯৯ সালের জন্য ২১ নম্বর অভিযাচনে যে ব্যয়-বরাদ্দের প্রস্তাব করা হয়েছে তাকে সমর্থন জানিয়ে এবং বিরোধী দলের আনীত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। এবারে স্বরাষ্ট্র দপ্তরের বাজেট বরাদ্দ গত বছরের থেকে সাড়ে বারো শতাংশ বাড়ানো হয়েছে। মূল্য বৃদ্ধির জন্যই এটা বাড়াতে হয়েছে। আপনাদের অনুসৃত নীতিই বর্তমান সরকার অবলম্বন করে চলেছেন, তাদের ন্যাশনাল এজেন্ডায় তারা ঐ পথ ধরে হাঁটবে বলেছেন। গত ১৯শে মার্চ দিল্লিতে একটা সরকার প্রতিষ্ঠিত হয়েছে, ৯৩ কোটি মানুষের সমস্ত রকম দায়িত্ব নিয়ে যারা দিল্লিতে বসে আছেন তাদের পাঁচ জন মন্ত্রী ভারতীয় দন্ডবিধির ১৪টি ধারা লঙ্ঘন করেছে। ১৯৯৩ সালের অক্টোবর মাসে তাদের বিরুদ্ধে চার্জ তৈরি করা হয়। ১৪৭ নম্বর ধারায় দাঙ্গা-হাঙ্গামা, করা ; ১৪৯ ধারায় অবৈধ সমাবেশে অংশগ্রহণ করা ; ৫৩৫ নম্বর ধারায় জনগণের ক্ষতি সাধনের উদ্দেশ্যে উত্তেজক বক্তব্য রাখা ; ১২০ বি ধারায় ক্রিমিনাল কন্সপিরেন্স ; ১৫৩ নম্বর ধারায় বিভিন্ন গ্রুপের মধ্যে ধর্মের ও জাতির ভিত্তিতে বিদ্বেষ বাড়ানো ও ২৯৫ নম্বর ধারায় ধর্মস্থানে ইচ্ছাকৃতভাবে ধ্বংস সাধন করা। এই রকম ১৪টি গুরুত্বপূর্ণ ভারতীয় দন্ডবিধি লঙ্ঘন করেছেন এই রকম ব্যক্তিরা স্বরাষ্ট্রমন্ত্রী, মানবসম্পদ বিকাশ দপ্তরের মন্ত্রী এবং প্রতিমন্ত্রী হয়ে দিল্লিতে বসে সরকার পরিচালনা করছেন এবং এই অবস্থার মধ্যে থেকে আমাদের একটা অঙ্গরাজ্য পশ্চিমবাংলায় আমাদের আইন-শৃঙ্খলা রক্ষা করতে হবে। যারা আইন ভঙ্গকারী তারা যদি মাথার উপরে বসে থাকে তাহলে কি করে আইন রক্ষা করা যাবে। এই তো সেদিন স্টেটসম্যান পত্রিকা লিখতে বাধ্য হয়েছে, অশোক সিংঘল, যিনি ১৪টি ভারতীয় দন্ডবিধি ধারার আসামী, তিনি ট্রেনে চড়ে আসছেন। তার জন্য ট্রেন সার্চ করতে হবে। কেউ ওখানে থাকতে পারবেন না।

[2-30 — 2-40 p.m.]

স্যার, স্টেটসম্যান পত্রিকা পর্যন্ত বলেছে—Who is Ashoke Singhal ? Destroy places of worship, preach communal hatred, make a general nuisance of oneself and one is spared the inconvenience inflicted on ordinary mortals. এটা একটু বোঝবার চেষ্টা করুন। অশোক সিংহলকে দিল্লির সরকারে যারা বসিয়েছেন, আপনাদের অপদার্থতার জন্য আপনাদের ১১৩ বছরের কংগ্রেসকে বেচে দিয়েছেন। তার ফলে আজকে বি. জে. পি. এমন একটা ধর্মের নামে এই রকম ফ্যাসিস্ট শক্তি মাথায় বসে আছে। আপনারা বুঝতে পারছেন না যে, কেন আমাদের খরচ বাড়াতে হচ্ছে। আপনাদের অনেকবার বলা হয়েছে। শেষে যে রিপোর্ট বেরিয়েছিল, তারা পর্যন্ত চাপতে পারেনি। ১৯৯৫ সালের ডিসেম্বর মাসের ১৬ তারিখে পুরুলিয়ায় অস্ত্র বর্ষণ হয়েছিল। তার পরবর্তীকালে ব্লিচ তা স্বীকার করেছে। ২৮শে জানুয়ারি টেলিগ্রাফ পত্রিকায় ছাপতে বাধ্য হয়েছে। এটা একটু ভাববার চেষ্টা করবেন। সি. আই. এ. কনস্পিরেসি করছে। আমাদের রাজ্যের আইন শৃঙ্খলাতে ২১ বছরের বামফ্রন্ট সরকার গোটা দুনিয়ার সামনে একটা দৃষ্টান্ত রেখেছে। এটা কি নষ্ট করা যায়? তারা এখানে অস্ত্র বর্ষণ করছে। এটা গোপন নয়। আপনারা যখন এখানে খাসে আছে, আপনাদের এখান থেকেই যারা ঘাসে চলে গেছেন, তার নেত্রী ওই সি. আই. এ.-এর বিরুদ্ধে সওয়াল করেছিল দিল্লির লোকসভায় স্ট্যান্ডিং কমিটিতে। এটা আপনাদের কারোর অজানা নয়। আপনারা ঘাসে, ঘাসে ঘুরপাক খাচ্ছেন। আপনাদের নীতির বালাই নেই। একটু ভাববেন যে, পশ্চিমবাংলায় পুলিশের এই স্বরাষ্ট্র বিভাগ কত ধৈর্যের সঙ্গে, সহনশীলতার সঙ্গে এই দায়িত্ব পালন করতে হচ্ছে। এক দিকে আপনাদের উস্কানিতে গোটা দেশের সামনে সংকট চলছে। অর্থনৈতিক দিক থেকেও সংকট চলছে। এই কথা আপনারা কি করে অস্বীকার করবেন। ছটা 'দ' এখানে। দারিদ্র্যতার দ, দুর্নীতির দ, দুবৃত্তায়ন এর দ, দলবদলের দ, দাঙ্গা দ, দুঃশাসনের দ। এই কথা অস্বীকার করবেন কি করে। এই দারিদ্র্যতা বাড়াবার জন্য কে কি ভূমিকা পালন করেছেন বা দারিদ্র্যতা দূর করবার জন্য কার কি ভূমিকা আছে এটা একটু ভাববেন। এই ২১ বছরের যে সরকার চলছে, দারিদ্র্যতা দূরীকরণের জন্য ব্যবস্থা নিচ্ছেন, দুর্বৃত্তায়নের বিরুদ্ধে, দুর্নীতির বিরুদ্ধে, দলবাজির বিরুদ্ধে, দুঃশাসনের বিরুদ্ধে একটার পর একটা দমন করতে পুলিশকে সেইভাবে এখানে আমাদের এখানে তৈরি করতে হচ্ছে। এটা ঘটনা। এখানে ৩৩টা আসনে বামপন্থীরা জেতার পর মাত্র ৭টি আসনে তারা জিতেছে। তাতেই তারা এই রকম হুমকি দিচ্ছে। আমি স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে বলেছি এবং স্বরাষ্ট্র সচিবের কাছেও বলেছি যে, পুলিশের একটা অংশ বামফ্রন্ট সরকারের নীতি থেকে বিচ্ছিন্ন। গত মার্চ মাসে আলিপুরে আপনারা দেখেননি? যিনি এখানে গতকাল পদত্যাগ করেছেন, তৃণমূলের সভাপতি এবং ঘাসের

নেত্রী, দুইজনে মিলে ওখানকার এয়ারের উপর হামলা করেছিল। সেখানে যে পুলিশ ছিল, সে শুধু দেখেছিল। স্যার, সেই পুলিশের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া উচিত। সেন্ট ডেভিড হেয়ার কলেজে কাউন্টিং এর রিপোর্টে এই ৪ঠা জুন এই সভার সদস্য ছিলেন, তিনি পদত্যাগ করেছেন।

আইন ভেঙে শোভনদেব চ্যাটার্জি সেখানে প্রবেশ করে গেলেন। আমি কাউন্টিং এজেন্টদের নিয়ে মেটাল ডিটেক্টর দিয়ে সমস্ত কিছু চেক করে যখন সেখানে হাজির হলাম, ঘাস কংগ্রেসের নেত্রী, একজন খেলোয়াড়, একজন সিনেমার অভিনেত্রীকে নিয়ে সবাই মিলে এখানে বসে পড়েছে। পুলিশের পদস্থ অফিসার ওখানে বসে। এটাই হচ্ছে ভয়ঙ্কর দিক। মাননীয় মন্ত্রীকে আমি বলছি যে এই অরাজকতা তৈরি করাবার জন্য স্বরাষ্ট্র বিভাগের যে আন্তরিকতা তাকে নষ্ট করার জন্য একটা অংশ চক্রান্ত করে যাচ্ছে। ইউসুফ কমিশন কি মন্তব্য করেছিলেন আমাদের সে কথা মনে আছে। পুলিশের একজন ঘাস কংগ্রেসের নেত্রীর সঙ্গে সরাসরি যোগাযোগ করে আইনশৃঙ্খলাকে বিপন্ন করেছে। ইউসুফ কমিশন এই মন্তব্য করেছিলেন। আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি যে, ওই পুলিশ যে ওই রকমভাবে সরাসরি সরকারি সিদ্ধান্তের অমান্য করল, এই রকম একটা কাজে সাহায্য করল, তার জন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছে? গত ২৮শে এপ্রিল আমাদের রাজ্যের পরিবহন মন্ত্রী সুশান্ত ঘোষের উপর যারা হামলা করেছে তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে? কাকদ্বীপের অশোক গিরির উপর গত ৩০শে মে যে আক্রমণ করা হয়েছিল তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে? অসিতবাবু কোথায় দাঁড়িয়ে, কোনও রাজ্যে দাঁড়িয়ে কথা বলছেন? কমলবাবু কাল তো আপনি অধ্যক্ষ মহোদয়ের কাছে প্রোটেকশন চেয়েছিলেন। আজকে দেখুন আমাদের দেশের প্রধানমন্ত্রী যে রাজ্য থেকে যে কেন্দ্র থেকে প্রতিনিধিত্ব করেছেন সেটার নাম লক্ষ্ণৌ। উত্তরপ্রদেশের পুলিশ সুপারিন্টেন্ডেন্ট সার্কুলার দিয়েছে, কি করে আইনশৃঙ্খলা রক্ষা করছে। দিল্লিতে সরকার পরিচালনা করছে, উত্তরপ্রদেশে সরকার পরিচালনা করছে ৯৫ জনের মন্ত্রিসভা। সেই সার্কুলার কি বলছে, Don't visit the same place regularly at the same time. Don't go alone for walk in the morning and in the evening. তারপর বলছে রাত্রিবেলা যখন গাড়ি চলবে তখন গাড়ির জানলা বন্ধ থাকবে, শুধুমাত্র ভেন্টিলেশনের জন্য যতটকু খুলে রাখা দরকার ততটুকুই খুলে রাখতে হবে। তিনি বলেছেন কি করতে পারবেন আর কি করতে পারবেন না। সার্কুলার দিয়ে বলেছেন। ৯৫ জন এর মন্ত্রিসভার যিনি জেলমন্ত্রী, তিনি ১৮ বছর ধরে জেলে ছিলেন, ওই শয়তানদের কাছে। লজ্জা করে না? ঘাস কংগ্রেস দাবি মতো বি. জে. পি. থেকে এখানে দল এসেছে। এটা দুঃখের, এটা লজ্জার। ওই শয়তানদের কাছে যাওয়া হয়েছে। তারা পার্থক্যটা ভুলে যাচ্ছে। কাল একজন বিধায়ক উকিল—বটতলার উকিল—কোনও ব্রিফ

পান না, বামফ্রন্টের একটা পত্রিকা নিয়ে বক্তৃতা দিলেন। মাননীয় সদস্যদের বলছি আগুন নিয়ে খেলবেন না, বাসন্তীতে যে ঘটনা ঘটেছে—আরম্ভেরও আরম্ভ আছে। রবীন্দ্রনাথ তার যোগাযোগ উপন্যাসে বলেছেন যে সন্ধেবেলা প্রদীপ জ্বালানোর জন্য সকালবেলা সলতে পাকানো হয়।

[2-40 — 2-50 p.m.]

৪ঠা এপ্রিলের ঘটনা ভুলে গেলেন? ওখানে ১৯৯৩ সালে ২৫টা গ্রাম পঞ্চায়েত-এর মধ্যে ২২টা সি. পি. এম. জিতেছিল আর দুটো আর. এস. পি. এবং একটা কংগ্রেস পেয়েছিল। ওই গ্রাম পঞ্চায়েত এবারে ২০টার মধ্যে সি. পি. এম. পেয়েছে ২৩টা, আর দুটো আর. এস. পি. পেয়েছে। ওখানে এফ. আই. আর. করা হয়েছিল। এই এফ. আই. আর. কংগ্রেস এবং তৃণমূল সবাই এক সঙ্গে মিলে করলেন কেন? সমস্যা সংকট বেড়েছে। মাননীয় মন্ত্রী তার বাজেট ভাষণে বলেছেন একটা অস্তিরতা বেড়েছে। এটা ভুললে চলবে না যে ভয়ঙ্কর অস্থিরতা বেড়েছে। সমস্যা বাড়ছে, রাজনৈতিক দলগুলির দ্রুত পরিবর্তন ঘটছে এবং দলবদল ঘটছে। মানুষ সমস্যায় জর্জরিত, তারা সঠিক পথ খুঁজে পাওয়ার জন্য চেতনা যখন বেড়েছে তখন তারা দেখছে ধোঁয়াশা। কেউ কেউ ভুলে যাচ্ছেন ওখানে রাজনীতিতে অশুভ শক্তির প্রবেশ ঘটছে। এই রাজনৈতিক দুর্বৃত্তায়ণ এটা মামুলি ব্যাপার নয়। কেউ কেউ বলেছেন এই সব আক্রমণ করে দল বাড়ে না, দল বাড়ে নীতিতে। শ্রমজীবী মানুষের আন্দোলন, কৃষক আন্দোলনের মধ্যে দিয়ে। কিন্তু ভুল নীতি থাকলে শক্তি বাড়ানো যায় না। ২১ বছর ধরে একটা নীতি নিয়ে বামফ্রন্ট চলছে। পশ্চিমবঙ্গে ভূমি সংস্কার গোটা দেশের সামনে একটা দৃষ্টান্ত, আর কারোর কারোর ক্ষেত্রে ভূমি আন্দোলন এটা নেই। একেবারেই অনুপস্থিত। কেউ শুধু মনে করে, কিন্তু সাফল্য আসবে সামন্ততন্ত্রের বিরুদ্ধে লড়াইয়ে। তাদের শক্তি কি করে বাড়বে এটা নিশ্চয়ই তাদের ভাল করে দেখা উচিত। অন্য দিকে আঙুল দেখালে তো ভুল হবেই। এখানে কংগ্রেসের ভয়, ওখানে বি. জে. পি. বাড়লেও বাড়তে পারছে না। এত অত্যাচার নিয়েও মহারাষ্ট্রে ক্ষয় হচ্ছে, রাজস্থানে ক্ষয় হচ্ছে, বিভিন্ন রাজ্যে যেখানে যেখানে আছে সেখানে ক্ষয় হচ্ছে। বাড়তে পারছে না। এটা যদি কেউ না বোঝেন তাহলে ভবিষ্যৎ তাদের অন্ধকার হবে, তারা আটকাতে পারেন, বিভিন্ন সময় বন্ধু খুঁজে বেড়াতে পারেন, তারা কাগজের খবর হতে পারেন, সংবাদপত্রের খবর হতে পারে। কিন্তু কাজের কাজ হবে না। পৃথিবীর গতি, আন্দোলন, শিক্ষা—মানুষের দাবি নিয়ে আন্দোলন করলে, সেই আন্দোলনের মধ্যে দিয়ে শক্তি বাড়ে। কারোর চাটুকারিতা করে শক্তি বাড়ে না। শ্রেণী আন্দোলন, শ্রমিক আন্দোলন, কৃষক আন্দোলনকে বিরোধিতা করে—রাজ্য সরকারের স্বরাষ্ট্র বিভাগকে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করতে হচ্ছে সেটা যদি আপনারা না বোঝেন। আপনারা একটু বুঝুন, আইন শৃঙ্খলা বুঝতে আপনার একটু অসুবিধা হবে। কিন্তু একটু

বুঝুন যে এই স্বরাষ্ট্র বিভাগকে কত গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করতে হচ্ছে। মাননীয় সদস্য সৌগত রায় বললেন যে এই খুন হয়েছে, ওই খুন হয়েছে। এখানে একজন পাথরপ্রতিমার বিধায়ক আছেন, দয়া করে উত্তর দেবেন কি? রামগঙ্গায় যে লোকটা বাসে ডাকাতি করেছিলেন সেই বাসের ডাকাতকে কেন আপনি জোর করে ছিনিয়ে এনেছিলেন, আপনি তো রাখতে পারলেন না। আপনাদের একটু দায়িত্ব পালন করতে হবে। আপনাদের এই দলের অবস্থা একটা কঠিন অবস্থায় দাঁড়িয়ে আছে। এটা আপনাদের বোঝা দরকার। আপনি জানেন আপনি পাথরপ্রতিমার এম. এল. এ., আপনার একটা গ্রাম পঞ্চায়েতের নাম জি. প্লট. সেখানে পঞ্চায়েত প্রধান পরেশ তুং ৩ লক্ষ ৬০ হাজার টাকা চুরি করেছে। আপনাদের সাথে লোকসভা পর্যন্ত ছিল খাস কংগ্রেসে, এবারে ঘাস কংগ্রেসে গেছে। সমূলে উৎপাটিত হয়েছে। আপনাদের রজনী বেরা, রাজেশ্বর মাইতি, বনমালী আপনাদের এইসব লোকরা এবারে হেরে ভূত হয়ে গেছে। আপনি সেগুলিকে প্রশ্রয় দিয়েছেন। পুলিশের কষ্ট হবে না? একটু কষ্ট হবে। কারণ আপনারা জনপ্রতিনিধি হয়ে শিক্ষা পেয়েছেন, ওপারে ৭টার মধ্যে গ্রাম পঞ্চায়েত ছিল আপনাদের দখলে ৫টা। এবারে ৭টাই চলে গেছে। শিক্ষা আপনারা ভাল করেই পেয়েছেন। আপনি কি করে বুঝবেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিরোধীদের বলি যে পুলিশের অনেক কষ্ট। গত ১৮ই মে বেহালাতে দেবনাথ বলে একজন রিক্সা ভ্যান চালক সে নির্দিষ্ট ভাবে তার কোটা দেয়নি বলে খুন হয়ে গেল।

এটা তৃণমুলিদের না। আজকে যে-ই খুন হচ্ছে, শ্মশানে যাচ্ছে, কবরে যাচ্ছে, মারা যাচ্ছে, সে-ই নাকি তৃণমুল। তো বেহালায় স্বপন দেবনাখ খুন হ'ল। তারপর এখানকার পুলিশের সেকেন্ড অফিসার মুর্শেদ আলিকে কে খুন করল? তার প্রাণটা কেন গেল? আপনারা যারা খাস কংগ্রেস করছেন—একটু আগে সুব্রতবাবু বললেন তৃণমুলের বিরুদ্ধে। প্রতিবাদ করেছেন আপনারা এখানে দাঁড়িয়ে যে, মুর্শেদ আলিকে কে খুন করল? এইসব কংগ্রেসের ঝান্ডা নিয়ে, তেরঙ্গা নিয়ে—ক্ষুদিরাম, প্রফুল্লচাকি, মাতঙ্গিনি হাজরা যে ঝান্ডা ব্যবহার করেছেন সেই ঝান্ডা ব্যবহার করে পুলিশকে খুন করছেন আর তারপর এখানে দাঁড়িয়ে বলছেন আইন-শৃঙ্খলা বিপর্যস্ত? এবং আমাদের আজকে তার উত্তর দিতে হবে? আপনারাই আইন-শৃঙ্খলাকে নষ্ট করছেন। এখানে মাননীয় সত্যবাবু নেই, মথুরাপুরে গতবার নির্বাচনে কংগ্রেস পরাজিত হয়েছিল, এস. ইউ. সি. আই.-ও পরাজিত হয়েছিল। পরে দেখা গেল কংগ্রেস—এস. ইউ. সি. আই. মিলে পঞ্চায়েত সমিতি গড়লেন। এখানে প্রবোধবাবু আছেন, এটা বোঝা দরকার যে, এবারে আপনারা হেরে গেলেন এবং হেরে গিয়ে আক্রমণ করলেন। মথুরাপুরের শঙ্করপুরের প্রশান্তবাবুকে কে খুন করল? কংগ্রেসিরা। হ্যাঁ, শিক্ষা পেয়েছেন। খুন করে আমাদের মানুষ থেকে বিচ্ছিন্ন করেছিলেন তো আপনারা, এস. ইউ. সি. আই.—কংগ্রেস বিচ্ছিন্ন হয়েছেন। আপনারা বিচ্ছিন্ন হয়েছেন কুলতলি

থেকে। এস. ইউ. সি. আই. একের পর এক আমাদের কর্মিদের খুন করার পর আজকে কুলতলি বামপন্থী, সি. পি. আই. (এম)-র দখলে এসেছে। এটা বোঝার আছে। আপনারা সেদিন একটা স্ট্রাইক করে লাফাচ্ছিলেন। কিন্তু আপনাদের লোকসভায় শক্তি ক্ষয় হয়েছে, পঞ্চায়েতেও শক্তি ক্ষয় হয়েছে। তাই আপনাদের থেকে এটা আশা করি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গতকাল মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয় যে কথা বলেছেন, যারা কংগ্রেস থেকে ভেঙ্গে, তা সে যে নামেই হোক কেন, যারা এই হিংস্রশক্তি, ধর্মীয় উন্মত্ত শক্তির কাছে আত্মসমর্পণ করছে, পশ্চিমবাংলার মাটিতে বহু দিনের আন্দোলনের ঐতিহ্যকে বিনষ্ট করার চেষ্টা করছে, তাদের বিরোধীশক্তি হয়ে দাঁড়ানোর জন্য দরকার জন-জমায়েত, জনসমর্থন। এটা লোকসভা নির্বাচনে প্রমাণিত, পঞ্চায়েত নির্বাচনে প্রমাণিত। যারা বামফ্রন্টের বিরুদ্ধে ষড়যন্ত্র করছেন, ভেতর থেকে, বাইরে থেকে ক্ষতিগ্রস্ত করবার চেষ্টা করছেন, তাদের বিরুদ্ধে রুখে দাঁড়িয়ে এই রাজ্যের আইন-শৃঙ্খলা রক্ষার গ্যারান্টি হচ্ছে এই আন্দোলনের শক্তি। এই রাজ্যের স্বরাষ্ট্র দপ্তর বামপন্থীদের সেই শক্তির উপর নির্ভর করে আছেন। কারও দয়ায় নয়। তাই এই বাজেট বরাদ্দকে পূর্ণ সমর্থন করে এবং বিরোধীদের আনা কাট-মোশনের বিরোধিতা করে, ধিক্কার জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[2-50 — 3-00 p.m.]

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পুলিশমন্ত্রী ১৯৯৮/৯৯ সালের জন্য যে ব্যয়-বরাদ্দ এনেছেন আমি তার বিরোধিতা করে এবং আমাদের দলের আনা কাট-মোশনের সমর্থন করে কয়েকটা কথা বলব। এই বাজেট ভাল করে পড়ে বোঝা গেল এটা ফার ফ্রম রিয়ালিটি ছাড়া কিছু নয়, কলকাতার ঠান্ডা ঘরে বসে যদি প্রশাসন চালাতে চাওয়া হয় তাহলে এর থেকে অবশ্য ভাল অবস্থা আশাও করা যায় না।

কলকাতার ঠান্ডা ঘরে বসে আপনারা আইনকে নিয়ন্ত্রণ করছেন। আমি মনে করি আপনারা আইনকে ব্ল্যাক-মেইল করছেন। একদিকে খাঁকি পোষাকের পুলিশের ড্রেস আরেক দিকে এল. সি. এস., এল. সি. এমের চেয়ারে বসে পরিচালনা করছেন থানা। কিভাবে থানা পরিচালনা করা হবে সে ব্যাপারে অফিসার, ও. সি.-রা চেয়ারে বসে আইনের ইনস্ট্রাকশন দিচ্ছেন। এই হচ্ছে পুলিশের বর্তমান পরিকাঠামো। এরজন্য বাজেটে টাকা দিতে হবে। কিন্তু চুরি করার লিমিটেশন থাকা দরকার। মাননীয় মন্ত্রী তার বাজেট বক্তৃতায় সামাজিক মর্যাদার কথা বলেছেন। তিনি বলেছেন সামাজিক মর্যাদা ও রাজনৈতিক আনুগত্য নির্বিশেষে অপরাধীদের গ্রেপ্তার করতে হবে। এত বড় মিথ্যা কথা হয় না। কারণ মালদা জেলার বুড়াবুড়িতলায় আজ দেড় বছর ধরে সি. পি. এম. পার্টির ক্রিমিনাল সুকু ও রামপ্রসাদের জন্য সেই গ্রামের ১১টি ফ্যামিলি গ্রামে ঢুকতে পারছে না। এ

ব্যাপারে আমি মাননীয় বুদ্ধদেববাবুর সঙ্গে কথা বলেছি, এ ব্যাপারে গৌতমবাবু অনশন করেছেন। কিন্তু সেই ১১টি ফ্যামিলি এখনও গ্রামে ঢুকতে পারেনি। সি. পি. এম. পার্টির লোকেরা আমাদের উপর আক্রমণ করল। আর পুলিশের সামনে সেই অপরাধীদের টি. আই. প্যারেড করিয়ে সি. পি. এম. পার্টির নেতারা তাদের হটিয়ে দিয়েছে। আর বুড়াবুড়িতলার মানুষগুলো এখনও তাদের গ্রামে ঢুকতে পারল না। সাধারণ মানুষের জন্য পুলিশ নয়। সুতরাং পুলিশের তরফ থেকে টি. আই. প্যারেড করানো হয়েছে—এটা সত্যি নয়। এটা মিথ্যা কথা। পুলিশ মন্ত্রী বলেছেন এখানে আইনশৃঙ্খলা ভাল। এখানে মানুষ এইভাবে আক্রান্ত হচ্ছেন, অথচ তিনি বলছেন আইনশৃঙ্খলা ভাল। উনি একমুখে কটা কথা বলেন? আমার মনে হয় ওনার মাথাটা খারাপ হয়ে গেছে। তিনি তাই উল্টোপাল্টা বক্তব্য রেখেছেন। মাননীয় মন্ত্রী, আপনি বাংলার মাটিতে কতজন মানুষ খুন হলে আইন-শৃঙ্খলার অবনতি হয়েছে বলে ঘোষণা করবেন? কত পারসেন্ট নারী নির্যাতিত হলে আপনি আইন-শৃঙ্খলার অবনতি হয়েছে বলে ঘোষণা করবেন? বর্তমান পত্রিকায় পুলিশের একটা রিপোর্ট বেরিয়েছে, আমি সেটা থেকে কয়েকটি কথা বলছি—১৯৯৬ সালে নারী নির্যাতনের সংখ্যা ছিল ৭ হাজার ৭২৮। তার মধ্যে উত্তর-২৪ পরগনার ৯৫৭ জন নারী নির্যাতিত হয়েছে এবং ধর্ষিতা হয়েছে ৯৮ জন নারী। দক্ষিণ ২৪ পরগনায় ৯৪৮ জন নারী নির্যাতিত হয়েছে এবং ধর্ষিতা হয়েছে ৮৮ জন। নদীয়ায় ৫৬৬ জন নারী নির্যাতিত হয়েছে এবং ধর্ষিতা হয়েছে ৮৪ জন। মেদিনীপুরে ৯১৬ জন নারী নির্যাতিত হয়েছে এবং ধর্ষিতা হয়েছে ৭৬ জন। জলপাইগুড়িয়ে ৩০৫ জন নারী নির্যাতিত হয়েছে এবং ধর্ষিতা হয়েছে ৫৬ জন। মুর্শিদাবাদ ৪০৩ জন নারী নির্যাতিত হয়েছে এবং ধর্ষিতা হয়েছে ৫২ জন। বর্ধমানে ৫৮৩ জন নারী নির্যাতিতা হয়েছে এবং ধর্ষিতা হয়েছে ৪৭ জন। বীরভূমে ৩৩৮ জন নারী নির্যাতিত হয়েছে এবং ধর্ষিতা হয়েছে ৪৫ জন। মালদায় ১৫৬ জন নারী নির্যাতিত হয়েছে এবং ধর্ষিতা হয়েছে ৩৫ জন। পুরুলিয়ায় ২৪০ জন নারী নির্যাতিত হয়েছে এবং ধর্ষিতা হয়েছে ৩৫ জন। উত্তর-দিনাজপুরে ২৩৯ জন নারী নির্যাতিত হয়েছে এবং ধর্ষিতা হয়েছে ৩১ জন। কলকাতায় ৩৩৯ জন নারী নির্যাতিত হয়েছে এবং ধর্ষিতা হয়েছে ২৯ জন দক্ষিণ-দিনাজপুরে ১৫৭ জন নারী নির্যাতিত হয়েছে এবং ধর্ষিতা হয়েছে ২২ জন। হাওড়ায় ২২০ জন নারী নির্যাতিত হয়েছে এবং ধর্ষিতা হয়েছে ২০ জন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এই যে রিপোর্টটা পড়ছেন এটা কিসের থেকে বলছেন।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** এটা পুলিশের রিপোর্ট থেকে বলছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এভাবে বলা যায় না।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** আজকে পশ্চিমবাংলায় কত জন মহিলা নির্যাতিতা হলে

তবে সরকার আইন-শৃঙ্খলার অবনতি হয়েছে বলবেন? আমি যেটা বললাম সেটা পুলিশের রেকর্ড থেকে বললাম, বুদ্ধদেববাবুর রেকর্ড থেকে বললাম। ওটা আমার কোনও রেকর্ড নয়। আজকে এই পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে মাননীয় পুলিশ-মন্ত্রী বুদ্ধদেববাবু আইন-শৃঙ্খলা ভাল বলে দাবি করছে। শুনে আমরা অবাক হচ্ছি। পঞ্চায়েত নির্বাচন সম্পর্কে সরকারের পক্ষ থেকে বলা হচ্ছে—নির্বাচন ভালভাবে হয়েছে, তারা শান্তিপূর্ণ নির্বাচন অনুষ্ঠিত করেছেন। অথচ আমি একজন বিধায়ক, আমি এফ. আই. আর. করেছি, পুলিশ কোনও অ্যাকশন নেয়নি। চাঁদমনি (১) অঞ্চলে, আমার নির্বাচনী কেন্দ্রের মধ্যে আমি মিটিং করছিলাম, সি. পি. এম.-এর গুন্ডা বাহিনী রেল লাইনের পাথর ছুঁড়ে, তীর ধুনক নিয়ে আমাকে আক্রমণ করেছে। পরানপুরে রাস্তার ওপর বন্দুক নিয়ে আমাকে আক্রমণ করেছে। কোনও প্রতিবাদ নেই। এই অবস্থায় সরকার যদি আইনের শাসন পরিচালনায় ব্যর্থ হয় তাহলে জনসাধারণ বাধ্য হবে নিজেদের হাতে আইন তুলে নিতে। সেই অবস্থায় আইন-শৃঙ্খলা পরিস্থিতির অবনতি হলে বিধায়করা নিশ্চয়ই আইন-শৃঙ্খলা রক্ষার ক্ষেত্রে দায়-বদ্ধ থাকবে না। বিধায়কদের ওপর, জনসাধারণের ওপর আক্রমণ হলে মানুষ হাতে তুলে নেবেই এবং তখন পরিস্থিতি ভয়াবহ হয়ে উঠবেই। তাই আমি মনে করি এই পুলিশ বাজেটে যে ৮৫ কোটি টাকা বাড়ানো হয়েছে তা সম্পূর্ণ আত্মসাৎ হবে, চুরি হবে। এ রাজ্যে পুলিশ কাজ করে না, হোম-গার্ডকে দিয়ে কাজ করানো হয়। অথচ তাদের পারিশ্রমিক বৃদ্ধি পায় না, তাদের জন্য সুযোগ সুবিধা সৃষ্টি করা হয় না। এই অবস্থায় আমি পুলিশ মন্ত্রীর বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে পুলিশ বাজেটের ওপর বক্তৃতা রাখতে গিয়ে সরকারি দলের বিধায়ক রবীন দেব আমার নামে একটা অ্যালিগেশন এনেছেন। সেই প্রসঙ্গে আমি আমার পার্সোনাল এক্সপ্ল্যানেশন দিতে চাইছি। স্যার, তিনি বক্তব্য রাখতে গিয়ে বলেছেন যে, পাথর-প্রতিমা থেকে রামগঙ্গা পর্যন্ত যে বাস যাতায়াত করে সেই বাসে একজন ডাকাত ধরা পড়েছিল এবং আমি নাকি তাকে পুলিশের কাছ থেকে ছাড়িয়ে এনেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে চ্যালেঞ্জ জানাচ্ছি, যদি এই অভিযোগের সত্যতা তারা প্রমাণ করতে পারেন তাহলে আমি বিধায়ক পদে ইস্তফা দিতে রাজি আছি। শুধু তাই নয় উনি আমার এলাকার জি. প্লট গ্রাম পঞ্চায়েত সম্পর্কে এবং সেখানকার উপ-প্রধান সম্পর্কে যা বলেছেন তাও আমি দাবি করছি এই সভার কার্য বিবরণী থেকে বাদ দেওয়া হোক অথবা প্রিভিলেজ মোশন আনার অনুমতি দেওয়া হোক।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** কোনও মেম্বার অপর কোনও মেম্বারের বিরুদ্ধে উইদাউট নোটিশ অ্যালিগেশন আনতে পারেন না। আমি হাউসের রেকর্ড দেখব, যদি অ্যালিগেশন উইদাউট নোটিশ হয় তাহলে সেটা আমি বাদ দিয়ে দেব।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, মাননীয় স্বরাষ্ট্র (পুলিশ) মন্ত্রী পুলিশ খাতের ব্যয়-বরাদ্দের পরিপ্রেক্ষিতে যে ভাষণ এই হাউসে রেখেছেন তার আমি বিরোধিতা করছি। স্যার, যে বাজেট বই-টি আমাদের কাছে রাখা হয়েছে সেটা যদি আপনি একবার দেখেন তাহলেই দেখতে পাবেন যে, যারা এই বাজেট প্রস্তুত করেছেন বা মন্ত্রীর ভাষণ লিখেছেন তারা অঙ্কে কত কাঁচা। স্যার, কথায় লেখা হয়েছে ছয়শত বাষট্টি কোটি পঁয়ত্রিশ লক্ষ টাকা ১৯৯৭-৯৮ সালে মঞ্জুর করা হয়েছিল। কথাটা ঠিক আছে। সাথে সাথে অঙ্কে কি লেখা হয়েছে দেখুন—এই একই খাতে ১৯৯৭-৯৮ সালে ৬৬২,৩৫,০০০ টাকা মঞ্জুর করা হয়েছিল। অর্থাৎ ৬৬২ লক্ষ ৩৫ হাজার টাকা। এই ভাবে যদি পুলিশ বাজেটের মধ্যে দিয়েই সভার বিধায়কদের মিসগাইড করা হয় তাহলে আগামী দিনে যারা এখনো এই সভার বাইরে তাহলে তারা কি শিখবেন? এটা একটু বিচার করতে আমি সরকারকে অনুরোধ করছি। বুদ্ধদেববাবু এখন সভায় উপস্থিত নেই, তিনি বাইরে চলে গেছেন। তবু আমি তার উদ্দেশ্যে বলছি যে, বুদ্ধদেববাবুর স্বরাষ্ট্র মন্ত্রীর দায়িত্ব নেবার পরে বলেছিলেন যে, তিনি পুলিশের মধ্যে মানবিক চেতনা আনবেন। মানুষ যাতে পুলিশকে তাদের বন্ধু বলে মেনে নিতে পারেন তারজন্য তিনি চেষ্টা করবেন।

[3-00 — 3-10 p.m.]

কিন্তু দেখা যাচ্ছে, বুদ্ধদেববাবু যে কথা বলছেন ঠিক তার উল্টো কাজ হচ্ছে। তিনি পুলিশকে দলীয় কাজে লাগাবার চেষ্টা করছেন বা লাগিয়েছেন। গত পঞ্চায়েত নির্বাচনে আমার জেলা থেকে শুরু করে বিভিন্ন জেলায় পুলিশকে কাজে লাগিয়ে নিজেরা জয়লাভ করার চেষ্টা করেছেন এবং অনেক জায়গায় দেখা গেছে পুলিশকে দিয়ে এবং যারা নির্বাচনে প্রিসাইডিং অফিসার ছিলেন তাদেরকে জোর করে কাজে লাগিয়ে জেতা ক্যান্ডিডেটদের হারিয়ে দিয়েছেন এবং নিজেদের ক্যাণ্ডিডেটদের জিতিয়েছেন। এর বিচার কে করবে? শুধু তাই নয়, আমাদের জেলায় কাকদ্বীপে সি. পি. এমের একটা কনফারেন্স হয়েছিল। সেখানে বুদ্ধদেববাবুও ছিলেন। আমাদের জেলায় যতগুলি থানা আছে প্রতিটি থানাকে ইন্সট্রাকশন দেওয়া হয়েছে, তোমরা চাঁদা দিয়ে এই কনফারেন্সকে সার্থক করে তোল। এই যদি অবস্থা হয় তাহলে পুলিশ কি নিরপেক্ষভাবে কাজ করতে পারবে? পুলিশ কি মানুষের বন্ধু হিসাবে কাজ করতে পারবে? কোন কাজ করতে পারবে না। আমার এলাকায় চটাতে সি. পি. এম জয়লাভ করে। জয়লাভ করার পর কংগ্রেসি সমর্থকদের জোর করে মুচলেকা দিয়ে নিচ্ছে যে তোমরা আর কংগ্রেস করতে পারবে না। আমি এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়কে জানিয়েছি, প্রশাসনকে জানিয়েছি কিন্তু কোনও কাজ হয়নি। যারা দোষী, যারা অন্যায় করছে, যাদের নামে ডায়েরি করছি, তারা বহাল তবিয়তে পুলিশের সামনে ঘুরে বেড়াচ্ছে। আর যারা অন্যায় করছে না, যারা

কংগ্রেস সমর্থক নিরীহ মানুষ পুলিশ তাদের গ্রেপ্তার করছে, অত্যাচার করছে তাদের উপর। একটু আগে এই হাউসে থানা নিয়ে যখন আলোচনা হচ্ছিলো তখন আমি আমার এলাকায় আর একটি থানা বাড়াবার কথা বলি। কারণ, এখানে একটি থানা দিয়ে বিশাল এলাকা কভার করা সম্ভব নয়। সেখানে দুটি থানা করার প্রয়োজন আছে। কারণ, সেখানে জনসংখ্যা বেড়েছে, এলাকার প্রয়োজনীয়তাও বাড়ছে, পঞ্চায়েতও বেড়েছে। অথচ সেখানে একটি থানা রয়ে গেছে। ঐ একটি থানা দিয়ে কাজ হচ্ছে না। একটি অঞ্চল থেকে আর একটি অঞ্চলে পৌঁছাতে গেলে পুলিশের সেখানে আড়াই ঘন্টা থেকে ৩ ঘন্টা লাগে। যদি কোন এলাকায় গণ্ডগোল হয় এবং সেখানে যদি পুলিশের পৌঁছতে ৩ ঘন্টা সময় লাগে তাহলে সেখানে যে কোনও মুহূর্তে অপ্রীতিকর ঘটনা ঘটে যেতে পারে। কারণ রাস্তাঘাটের অবস্থা সেখানে খুবই খারাপ। সেইজন্য আর একটি থানা যদি বাড়ানো যায় কিংবা ফাঁড়ি করা যায় তাহলে এলাকার মানুষ শান্তিতে বসবাস করতে পারে। তানাহলে এলাকায় সন্ত্রাস বাড়বে। পঞ্চায়েত নির্বাচনের পরে বিভিন্ন এলাকা থেকে খবর পাওয়া গেছে যারা কংগ্রেসকে সমর্থন করেন এমন লোকেদের যাদের পুকুর আছে সেইসব পুকুরে বিষ মিশিয়ে দিয়েছে এবং মাছগুলি লুটপাট করে নিচ্ছে। বানতলায় অনীতা দেওয়ানের উপর অত্যাচারই প্রমাণ করে যে এই রাজ্যে প্রশাসন বলে কিছু নেই। ফুলবাগানে নীহার বানুর উপর ধর্ষণ করা হয়। তাতেই প্রমাণ হয় দেশে আইন-শৃঙ্খলা নেই। কুচবিহারে নার্স বর্ণালী দত্তের উপর যে ধর্ষণ করা হয় তাতে দেশে মেয়েদের সম্মান আছে বলে মনে হয় না। আজকে দেশে মেয়েদের কোনও সম্মান নেই, তারা রাস্তাঘাটে ঘুরে বেড়াতে পারছেন না। বুদ্ধদেববাবুর ফ্ল্যাটের উপরের ফ্ল্যাটে যদি চুরি হয় তাহলে প্রশাসন চলবে কি করে? আজকে মন্ত্রী ছায়া বেরার উপর যদি আক্রমণ হয় তাহলে প্রশাসন আছে বলতে হবে? আজকে মাননীয় সদস্য শ্রী আবু সুফিয়ান সরকার থেকে আরম্ভ করে অনেক এম. এল. এ. মার খাচ্ছে। এর প্রতিকার আপনি করতে পারছেন না। কারণ প্রশাসন বলে দেশে কিছু নেই। পুলিশ কমিশনারের কাছে যখন বলতে যাই তখন তিনি বলেন, আমাদের হাত-পা বাধা, আমাদের কিছু করার নেই। কিছু বললেই আমাদের চাকরি চলে যাবে। সুতরাং সব জেনেও কিছু করব না। থানায় গেলে ডায়েরি পর্যন্ত নেয় না। থানাতে গেলে প্রথমেই বলে, আপনি কোন দলের লোক। কংগ্রেস শুনলে থানায় ডায়েরি নেয় না। কারণ তাদের চাকরি চলে যাবে। তারা বলে, আমরা কি করব, আমাদের হাত-পা বাধা। আর. এস. পি দলের এম. এল. এরা বলে আমাদের কোন উপায় নেই, আমরা মুখ খুললে আমাদের চাকরি চলে যাবে। তাই আমি অনুরোধ করব, এইসব জিনিস বন্ধ করা দরকার। যদি না বন্ধ হয় তাহলে আগামীদিনে দেখা যাবে, সুষ্ঠভাবে কোনও কাজ হবে না, সুষ্ঠ পরিবেশ ফিরে আসবে না। পুলিশের সন্ত্রাস বাড়বে। আমরা চাই, পুলিশ নিরপেক্ষভাবে কাজ করুক।

কিন্তু আমরা জানি যে এই বুদ্ধদেববাবুরা থাকতে পুলিশকে তারা নিরপেক্ষ ভূমিকা পালন করতে দেবেন না। কারণ পুলিশ নিরপেক্ষ ভূমিকা পালন করলে তাদের অসুবিধা হবে। স্যার, আপনি জানেন যে এক সময় এই জ্যোতিবাবু, বুদ্ধদেববাবুরা স্লোগান দিতেন যে, 'পুলিশ তুমি যতই মারো মাহিনা তোমার ১১২।' আজ সেই জ্যোতিবাবুরা, বুদ্ধবাবুরা পুলিশ প্রেমে মগ্ন হয়ে পুলিশকে ঢালোয়া সার্টিফিকেট দিচ্ছেন, তাদের প্রশংসা করে চলেছেন। যাতে তারা সি. পি. এমের হয়ে কাজ করে। স্যার, পুলিশের মাহিনা বাড়ুক, তাদের অন্যান্য সুযোগ-সুবিধা বাড়ুক তাতে আমার কোনও আপত্তি নেই কিন্তু আমি চাই সঙ্গে সঙ্গে তারা নিরপেক্ষ ভূমিকা পালন করুন কিন্তু এরা তা করতে দিচ্ছেন না। আজ আমি জানতে চাই, ভিজিলেন্স কমিশনের রিপোর্ট কার্যকর হচ্ছে না কেন? আমি জানতে চাই, বডিগার্ড লাইনে যে ৫শো ভুয়ো রেশন কার্ড পাওয়া গেল তার তদন্ত হল না কাদের স্বার্থে? আমি জানতে চাই, কাকদ্বীপ, পাথর প্রতিমাতে যে ১২টা ও ২৫টা বাড়ি জ্বালিয়ে দেওয়া হল সেখানে দোষিদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হল না কেন? সেখানে যারা দোষী সেই সি. পি. এমের লোকদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হল না কেন মন্ত্রী মহাশয় তা বলুন। আমার এলাকাতে ১৪টা বাড়ি ভাঙচুর করা হল, ৩টে বডি গুড়িয়ে দেওয়া হল কিন্তু সেখানে আজ পর্যন্ত একজন আসামীকেও গ্রেপ্তার করা হল না কেন তার জবাব দেবেন কি? স্যার, সি. পি. এমের গুণ্ডারা এই যে সারা পশ্চিমবঙ্গে সন্ত্রাস চালিয়ে যাচ্ছে এবং গুণ্ডামি চালিয়ে যাচ্ছে তার কোনও প্রতিকার হচ্ছে না কারণ পুলিশ শাসক দল—সি. পি. এমের হয়ে কাজ করে চলেছে। রাত্রিবেলাতে থানাগুলিতে গেলেই দেখা যাবে যে সেখানে সি. পি. এমের নেতাদের সঙ্গে বসে পুলিশ ব্লু প্রিন্ট তৈরি করছে কি করে কংগ্রেস কর্মী এবং সাধারণ মানুষদের উপর সন্ত্রাস চালানো হবে, মিথ্যা মামলায় তাদের হয়রান করা হবে। বুদ্ধদেববাবু নিজে কাকদ্বীপে দলীয় সভা করতে গিয়েছিলেন কিন্তু এমনই অবস্থা যে চারিদিকে পুলিশ ব্যারিকেট নিয়ে তাকে দলীয় সভা করতে হয়েছিল যাতে তার বিরুদ্ধে দলের কেউ বিক্ষোভ দেখাতে না পারে। এইভাবে সারা পশ্চিমবঙ্গে পুলিশ প্রশাসন চলছে। আজ পশ্চিমবঙ্গে সি. পি. এমের গুণ্ডারা পুলিশের সাহায্যে যে সন্ত্রাস চালিয়ে যাচ্ছে আমি বুদ্ধদেববাবুকে বলব, এর খেসারত আগামী দিনে আপনাদের দিতে হবে, এর ফল আপনাদের ভুগতে হবে। আজকে শ্রমিকরা গণতান্ত্রিক আন্দোলন করতে গেলে দেখা যাচ্ছে পুলিশের সাহায্য নিয়ে সি. পি. এমের গুণ্ডাবাহিনী তা ভেঙ্গে দিচ্ছে অথচ মুখে এরা সবসময় বলছেন যে এরা নাকি গণতন্ত্রপ্রেমী, শ্রমিক দরদী সরকার। এইভাবে সমস্যার সমাধান করা যায় না। সমস্যার সমাধান করতে হলে পুলিশকে কিছু ফ্রি হ্যাণ্ড দিতে হবে যাতে তারা নিরপেক্ষভাবে কাজ করতে পারেন। আজকে থানার অফিসাররা বলেন যে আমরা ব্যবস্থা নিতে পারি না, কারণ আমাদের হাত-পা বাঁধা। এককালে কলকাতা পুলিশের সুনাম ছিল যে যে কোন আসামীকে ২৪ ঘণ্টার মধ্যে তারা ধরতে পারতো কিন্তু আজকে আর সেই সুনাম তাদের নেই। এই

বামফ্রন্ট সরকার আসার পর তারা আর সেইভাবে কাজ করতে পারছেন না কারণ তাদের স্বাধীনভাবে কাজ করতে দেওয়া হচ্ছে না। আজকে তারা শাসক দলের যন্ত্র হয়ে কাজ করে যাচ্ছেন। তারপর আমরা দেখেছি যে কিছু ছেলে এবং মেয়েকে নিয়োগ করা হয়েছে পুলিশে, পুলিশকে সাহায্য করার জন্য। এরা সব সি. পি. এমের ক্যাডারবাহিনী। এতে প্রশাসন নিরপেক্ষভাবে কাজ করতে পারে না। হোমগার্ডদের প্রতিও এই সরকার নিরপেক্ষভাবে বিচার করছেন না। তাদের প্রতি বৈষম্যমূলক আচরণ করা হচ্ছে। এইসব কারণে পুলিশ বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাটমোশনগুলি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পুলিশ বাজেটকে সমর্থন করে এবং বিরোধীদের আনা কাটমোশনগুলির বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। স্যার, কিছুক্ষণ আগে বিরোধীদলের নেতা এবং নেত্রীরা আলোচনায় অংশগ্রহণ করে বললেন যে পশ্চিমবঙ্গের আইনশৃঙ্খলা একেবারেই নেই। উনি অতীতের কংগ্রেস আমলের ২৬ বছরের রাজত্বের কথা জানেন না। সেই সময় পুলিশ কত লোককে গুলি করে মেরেছে—কংগ্রেসের শাসনের সময়— তিনি জানেন না। খাবার চাইতে গিয়েছে, কেরোসিন চাইতে গিয়েছে বিনিময়ে পেয়েছে পুলিশের বুলেট। আজকে আর মানুষকে এসবের জন্য রাইটার্স বিল্ডিং অভিযান করতে হয়না। মানুষ বেড়েছে, মানুষের চাহিদাও বেড়েছে।

[3-10 — 3-20 p.m.]

শিল্প বন্ধ হয়ে যাচ্ছে, মানুষ বেকারত্বের জ্বালায় জ্বলছে, তবুও মানুষ কংগ্রেসের নীতি বর্জন করে পশ্চিমবঙ্গে বামফ্রন্টের সঙ্গে আছে। আমরা কতকগুলি বামপন্থী দল একটা নীতির উপরে নির্ভর করে একসঙ্গে চলেছি। আমাদের মধ্যে সংঘর্ষ আছে, সংঘাত হচ্ছে, সারা পশ্চিমবঙ্গেই হচ্ছে। আমাদের বামপন্থী কর্মিরা খুন হচ্ছে, আবার দক্ষিণপন্থী কর্মিরাও খুন হচ্ছে—এটা অস্বীকার করার কোন উপায় নেই। এটা নিন্দনীয়, এটা হওয়া উচিত নয়। আমার দীর্ঘদিনের রাজনৈতিক অভিজ্ঞতায় আমি দেখেছি যে পুলিশের ইগো এখনও পাল্টায়নি। ব্রিটিশ আমলের যে পুলিশ, কংগ্রেসের আমলের যে পুলিশ, সেই পুলিশদের নিয়ে বামফ্রন্ট ২২ বছর আছে। আমার অভিজ্ঞতা থেকে আরো দেখেছি যে পুলিশের মধ্যে একটা বড় অংশ আছে যারা বামফ্রন্টের বিরোধিতা করে চলেছেন। গত লোকসভা নির্বাচনে যখন পশ্চিমবঙ্গে বামফ্রন্টের একটা বিরাট সাফল্য হয়েছে সেই সময়ে তৃণমূল কংগ্রেস ৭টি আসন এবং বি. জে. পি. একটি আসন পাবে, এটা আমরা আশা করতে পারিনি। পশ্চিমবঙ্গে যে শান্তির পরিবেশ ছিল, সেই শান্তির পরিবেশকে তৃণমূল কংগ্রেস আসার পর থেকে তারা নষ্ট করার চেষ্টা করছেন। মানুষকে তারা ক্ষেপিয়ে তুলেছেন। থানায় গিয়ে ওদের নেত্রী পুলিশ অফিসারদের ধাক্কাধাক্কি করছেন।

আজকে পুলিশ অফিসারদের জন্য আমরা একটা বিরাট অংকের টাকা বাড়াচ্ছি, তাদের মাহিনা বাড়াচ্ছি, লোকসংখ্যা অনুযায়ী পুলিশের সংখ্যাও বাড়ছে। কিন্তু তাদের কোনও ট্রেনিংয়ের ব্যবস্থা নেই। রাইফেল কিভাবে চালালে মানুষের লাগবে না, কিভাবে লাঠি চালালে মানুষের লাগবে না, এইসব ব্যাপারে পুলিশের মধ্যে কোন ট্রেনিং দেওয়া হয় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বামফ্রন্টের কর্মিদের উপরেও তারা আক্রমণ করছে। আমি এই ব্যাপারে আপনার কাছে নজির তুলে ধরছি। এই পঞ্চায়েত নির্বাচনের সময়ে আমার এলাকায় কোনও শরিকি সংঘর্ষ হয়নি। কিছু তৃণমূল, কংগ্রেস সংঘর্ষ হয়েছে। আমাদের পঞ্চায়েতের সদস্যা মহিলা আসমা খাতুন, তার বুকে পিস্তল ধরে তাকে বলা হয়েছে যে তোমাকে নাম প্রত্যাহার করে নিতে হবে। ওখান থেকে আমাদের কিছু কর্মীকে তুলে নিয়ে যাওয়া হয়। পরে আমরা থানায় জানাবার পর রাত্রিবেলা তাদের ছেড়ে দেওয়া হয়। উলুবেড়িয়া থানার অন্তর্গত কামিনায় নির্বাচনের দিন তৃণমূল কংগ্রেসের নেতা ব্যালট বক্স নিয়ে পুকুরে ফেলে দেয় এবং তার ফলে নির্বাচন বন্ধ হয়ে যায়। বামফ্রন্টের সি. পি. এম কর্মিদের উপরে রাতভোর অত্যাচার চালানো হয়, তাদের বাড়িঘর ভেঙে চুরমার করে দেওয়া হয়, জিনিসপত্র লুঠপাট করা হয়, মেয়েদের উপর অত্যাচার করা হয়। কিন্তু পুলিশ আজ পর্যন্ত কাউকে গ্রেপ্তার করতে পারেনি। গত ৯ তারিখে রাত্রি ১১টার সময়ে তৃণমূল কংগ্রেসের নেতার নেতৃত্বে কিছু সমাজ বিরোধিদের নিয়ে জোয়ারগেড়ির জগরামপুর গ্রামে মানুষের ঘরবাড়িতে আগুন লাগিয়ে দেয়, তাদের ধানের গোলায় আগুন লাগিয়ে দেয়, বাড়িঘর ভাঙচুর করে। তৃণমূল কংগ্রেসের নেতা অশোক ঘোষের নেতৃত্বে এই সব কাজ করা হয়। আমাদের একজন কর্মী মধুসূদন কাজি তাকে উলুবেড়িয়া হাসপাতালে ভর্তি করা হয়েছে। তার চোখটা ওরা নষ্ট করে দিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত নির্বাচনের পরে এলাকায় ওরা সন্ত্রাস সৃষ্টি করেছে। উদানপুরে আমাদের বামপন্থী কর্মিরা আক্রান্ত হয়েছে, আমতায় আমাদের কর্মিরা আক্রান্ত হয়েছে, উলুবেড়িয়াতে আক্রান্ত হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা জিনিস আমরা লক্ষ্য করছি যে, এস. ডি. পি. ও, এস. পি বা অন্য অফিসারদের বাড়িতে যখন আমরা ডাকতে গেছি তখন কেউ বলছেন তিনি বাথরুমে গেছেন, কেউ বলছেন তিনি পূজা করছে, সাহেবকে ডাকা যাবে না। এদিকে মানুষের ঘর পুড়ে যাচ্ছে, বাড়ি লুট হয়ে যাচ্ছে, কিন্তু তাদের কোনও তৎপরতা নেই। বাসন্তীতে যে ঘটনা ঘটল সেটা কি পুলিশ জানতে পারেনি, প্রশাসন জানতে পারেনি? পঞ্চায়েত নির্বাচন, সেই এলাকায় একটা উত্তেজনা রয়েছে। কিন্তু সেই ব্যাপারে পুলিশ নীরব। তারা চাইছে, ঝামেলা হোক, মারামারি হোক। বামফ্রন্টের বিরুদ্ধে চক্রান্ত সাফল্য লাভ করুক। শরিকদের মধ্যে একটা ঝামেলা হোক। পুলিশের একটা অংশ এটা চায়। বুদ্ধদেববাবুর মতো সৎ লোক স্বরাষ্ট্র দপ্তরে থাকলে কি হবে এই প্রশাসনের একটা অংশ বি. জে. পি.-র সমর্থক, তৃণমূল কংগ্রেসের সমর্থক। এই পুলিশের মধ্যে কিছু অফিসার আছেন যাঁরা মানুষ শান্তিতে

*থাকুক সেটা তারা চান না। এখানে মানুষ অবাধে ঘোরাফেরা করতে পারে। এখানে কাউকে পুলিশ বিনা অপরাধে জানালা ভেঙে গ্রেপ্তার করে আনে না, এখানে কাউকে মিসায় গ্রেপ্তার করে না। এখানে হিন্দু-মুসলমানদের মধ্যে দাঙ্গা হয় না। এখানে মানুষ* অনেক শান্তিতে আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই সমস্ত পুলিশের চরিত্র পরিবর্তন করতে হবে। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করব একটা থানা এলাকায় সংঘর্ষ, ডাকাতি, চুরি, খুন, রাহাজানি, সাট্টা, ছিনতাই, মদ, জুয়া এই সমস্ত হয় সেইগুলি প্রতিনিধিদের নিয়ে পর্যালোচনা করার দরকার আছে। তবেই আমাদের মনের মধ্যে, মানুষের মনের মধ্যে যে ভুল ধারণা আছে সেটা পাল্টাবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মহিলাদের জন্য সংরক্ষণ আইন করা হয়েছে, পঞ্চায়েতে মহিলাদের অধিকার দেওয়া হয়েছে, পৌরসভায় মহিলাদের অধিকার দেওয়া হয়েছে। সেই মহিলারা থানায় গেলে থানার অফিসাররা ভাল ব্যবহার করে না। তাদের কোন আমলই দেয় না। তারা যত ২ নম্বর লোক তাদের আমল দেয়। কিছু শ্রেণীর অফিসার বামফ্রন্ট বিরোধী যারা চক্রান্ত করে তাদের সঙ্গে নানা ভাবে আদান প্রদান করে। আমি একবার দাঁতনে গিয়ে ছিলাম ঘূর্ণিঝড়ে রিলিফ দেবার জন্য। বম্বে রোড হয়ে আমি রাতে আসছিলাম, সেখানে দেখি পুলিশ লরি আটকে লরির কাছ থেকে তোলা আদায় করছে। বম্বে রোডে প্রতিদিন এই ঘটনা ঘটছে। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার কংগ্রেসের দয়ায় আসেনি, অত্যাচারিত মানুষ মাইলো জোয়ার ভুট্টা খাওয়া মানুষ, গুলি খাওয়া মানুষ ছাত্র যুবক মহিলা কৃষক ক্ষেতমজুর তাদের দয়ায় এসেছে। এখানে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর পঞ্চায়েত রাজ কায়েম হয়েছে। এর মধ্যে কিছু ভুল থাকতে পারে, চলার পথে কিছু ভুল থাকতেই পারে, কিন্তু এই পঞ্চায়েত অনেক কাজ করেছে। এই পঞ্চায়েত নির্বাচনে আমরা দেখলাম রাতের বেলায় বুথে বুথে পুলিশ থাকে না। রাতের বেলায় বুথে বুথে কাউন্টিং-এর সময় পুলিশ থাকে না, হোমগার্ড থাকে না, কিন্তু সেখানে সি. পি. এম., কংগ্রেস, আর. এস. পি., ফরোয়ার্ড ব্লক সহ অন্যান্য রাজনৈতিক দলের লোক ছাড়াও সাধারণ মানুষরাও সেখানে আসেন। কাউন্টিং-এর পর এক শ্রেণী জিতে, এক শ্রেণী হারে, ফলে সেখানে উত্তেজনা থাকে, অথচ কোনও পুলিশ থাকে না। কাজেই এ-সম্বন্ধে বামফ্রন্ট সরকারের চিন্তা-ভাবনা করার দরকার আছে। আমরা বামফ্রন্টের কর্মী এবং বামফ্রন্টকে ভালবাসি। তারজন্য আমি প্রস্তাব রাখব, শ্যামপুর থানার প্রত্যন্ত গ্রামে পৌছাতে নদী পেরিয়ে অনেক দূর যেতে হয়, তারজন্য সেখানে একটি থানার ব্যবস্থা করা দরকার। সেখানে ফরেস্ট বাংলো রয়েছে, সেখানে বিরাট প্রোজেক্ট রয়েছে। তারজন্য সেখানে একটি থানার প্রস্তাব রেখে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বরাষ্ট্র-মন্ত্রী আজকে যে

বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখবার চেষ্টা করছি। মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট পুস্তিকার ৭ পাতায় দ্বিতীয় এবং তৃতীয় অনুচ্ছেদে পুলিশ-কর্মচারিদের জন্য বাসস্থান এবং তাদের মডার্ন ইক্যুইপমেন্টস দেবার কথা বলেছেন। এটা অত্যন্ত সময়োপযোগী সাজেশন। এরজন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। আমি মনে করি, সুষ্ঠুভাবে থানার কাজ চালাতে মডার্ন ইক্যুইপমেন্টস এবং তাদের বাসস্থানের ব্যবস্থা করাটা একটা দৃঢ় পদক্ষেপ, কিন্তু এ-সম্বন্ধে এস্টিমেট কমিটিতে যখন আলোচনা করেছিলাম তখন কিন্তু তিনি এ-সম্বন্ধে নির্দিষ্টভাবে কিছু বলেননি। বর্তমানে ২৩ পারসেন্ট পুলিশ কর্মচারিদের বাসস্থান রয়েছে। রেস্ট ৭৭ পারসেন্ট পুলিশ-কর্মচারিদের বাসস্থানের ব্যবস্থা উনি কত দিনের মধ্যে কিভাবে করবেন সেটা নির্দিষ্টভাবে বলেননি। আমি ওনার কাছে আবেদন করব, প্রতিটি থানায় মডার্ন ইক্যুইপমেন্টস দেবার সাথে সাথে ফ্যাক্স মেশিনও দেবার ব্যবস্থা করা দরকার যাতে সব জায়গার সাথে যোগাযোগ করা যায়। উনি গড়ির কথা বলেছেন। এর পরিপ্রেক্ষিতে বলি, থানায় একটি-দুটি গাড়ি থাকে ঠিকই, কিন্তু জেলায় জেলায় এত মন্ত্রী এবং ভি. আই. পি.-রা ভ্রমণ করেন যার ফলে তাদের রক্ষণাবেক্ষণে থানার সমস্ত ভিইকল এবং স্টাফদের লেগে যায়, তাদের এস্কর্ট করতেই তাদের সমস্ত এনার্জি নষ্ট হয়ে যায়। তারজন্য অনুরোধ করছি, জেলায় জেলায় ভি. আই. পি.-দের রক্ষা করবার জন্য আলাদাভাবে সেল গঠন করা হোক। মান্ধাতার আমল সেই ১৯৪৭ ১৯৪৮ সালে হয়ত ১৭-১৮ জন পুলিশ এবং স্টাফ নিয়ে একটি থানা পরিচালনা করা যেত, কিন্তু আজকে ১৯৯৮ সালে এসে যখন হিংসা এবং সাম্প্রদায়িকতা বেড়ে গেছে তখন এত অল্প-সংখ্যক পুলিশ-কর্মচারী দিয়ে একটি থানা কন্ট্রোল করা যায় না। তারজন্য পুলিশ-মন্ত্রীকে অনুরোধ করব, থানায় থানায় স্টাফ বৃদ্ধি যেন করা হয়। উনি হয়ত বলবেন, কেন্দ্রীয় সরকারের নির্দেশে ডি. জি., এ. ডি. জি., ডি. আই. জি.-এ সব পদ বাড়ানো হয়েছে। কিন্তু রাজ্যের হাতেও তো কিছু ক্ষমতা রয়েছে। যারা অধস্তন কর্মচারী, যারা থানা চালান, সেরকম এস. আই. র‍্যাঙ্কের ২৬০ জন ইনস্পেক্টর র‍্যাঙ্কে পরীক্ষা দিয়েছেন, কিন্তু আজ পর্যন্ত তাদের প্রমোশনের কোনও ব্যবস্থা করলেন না। যে পুলিশ রাস্তায় নেমে ল' অ্যান্ড অর্ডার প্রবলেম সলভ করেন নিজেদের জীবন বিপন্ন করে, তাদের কথা চিন্তা না করে আই. পি. এস. র‍্যাঙ্কের অফিসারদের কথা আপনারা চিন্তা করছেন। একবারও তাদের কথা আপনি বলেননি।

মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন, আমি জানতাম না। গৌতম বুদ্ধের যেমন হৃদয়ঙ্গম হয়েছিল পায়েস খেয়ে, তেমনি আমাদের মাননীয় বুদ্ধদেববাবুর হৃদয়ঙ্গম হয়েছে। উনি বললেন, আমি জানি না থানায় ডাক হয়, লক্ষ লক্ষ টাকা দিয়ে থানা পার্চেজ হয়। আমি বুদ্ধদেববাবুকে এই কথায় বলতে চাই যে, থানা আপনার কন্ট্রোলে নেই, থানা চোর বাটপাড়দের দখলে আছে। একটা ঘটনার কথা আমি আগে বলিনি। ১৯৯৬ সালের ৮ই

*জুন আমার ফ্ল্যাটে চুরি হয়। আমি তখন সেই কথা আপনাকে বলিনি। যখন দেখলাম যে কোন অ্যাকশান হল না, তখন আমি আপনার কাছে অনুরোধ করে বলেছিলাম, দেখুন মহাশয়, আমার ফ্ল্যাটে চুরি হয়েছে। বড় বড় পুলিশ অফিসাররা গেলেন এনকোয়ারি করতে। তাঁরা যখন এনকোয়ারিতে গেলেন, তখন আমি যে কমপ্লেক্সে থাকি, সেই কমপ্লেক্সের* সম্মান বাড়লো। লোকেরা মনে করলেন, তারা ভেবেছিলেন বড় বড় পুলিশ অফিসাররা যখন এসেছেন, তখন হয়তো চোর ধরা যাবে। তিন-চার মাস পরে থার্ড নভেম্বর আবার আমার বাড়িতে চুরি হল। মাননীয় মন্ত্রী মহাশয় আমাকে বললেন, কি মহাশয়, সুরাহা হয়েছে তো? আমি ভদ্রতার খাতিরে ওঁকে বোঝাতে পারিনি। এবারে আমি মাননীয় মন্ত্রীকে না বলে লালবাজারে পুলিশ অফিসারকে গিয়ে বলি, আমার ঘরে চুরি হয়েছে। আমি জনৈক পুলিশ অফিসারকে বলি, চোর ধরা আপনার কর্তব্য নয়? আমি সেই পুলিশ অফিসারের নাম এই হাউসের মধ্যে করতে চাই না। সেই পুলিশ অফিসারের বদান্যতায় আমার চুরি যাওয়া মাল উদ্ধার হয়। আমি পার্সোনাল এনকোয়ারির সময়ে কিছু নাম তাঁকে দিয়ে বলেছিলাম, এদের কাছে চুরির মাল পাবেন। ডি. ডি. ডিপার্টমেন্টের স্পেশ্যাল অফিসাররা গিয়ে সেই মাল উদ্ধার করেছিলেন। আমি এখানে যে কথা বারবার ওঁকে বলার চেষ্টা করেছি, থানা আপনার কন্ট্রোলে নেই। থানা কন্ট্রোল করে আপনার দলের মার্কসাবাদী পার্টির কমরেডরা। নির্বাচনের সময়ে বুড়োবুড়িতলায় সেখানে ১১টি পরিবার ঘরছাড়া হয়; তাদের জন্য বারবার করে বিচার চেয়েছি। তাদের ঘরে ফেরানোর জন্য অনশন করেছি। মন্ত্রী মহাশয় লিখিত প্রতিশ্রুতি দিয়েছেন। আপনি দিনের পর দিন বলেছেন, অপেক্ষা করুন। একমাস, দু'মাস করে আজকে ১৪ মাস হয়ে গেল, সেই ১১টি পরিবার ঘরে ফিরতে পারলো না। মন্ত্রী মহাশয়কে লোকসভা নির্বাচনের আগে মালদহ সার্কিট হাউসে ৮ জন এম. এল. এ. মিলে বলেছি। উনি ডি. এম. কে এবং এস. পি.-কে বললেন, হ্যাঁ, বিষয়টি অনেকদিন হয়ে গেছে। কি করে তাদের ঘরে ফেরানো যায় তার ব্যবস্থা করুন। মাননীয় মন্ত্রী মহাশয় বললেন তাদের ঘরে ফেরানোর ব্যবস্থা করা হবে। আজ পর্যন্ত তা হয়নি। এখানে মন্ত্রী মহাশয় বসে আছেন, তিনি বললেন, জেলার কমরেডদের সঙ্গে, জেলা সি. পি. এম. পার্টির নেতাদের সঙ্গে কথা বলে ব্যাপারটা সেখানে সেটেল করার চেষ্টা করুন। আমি ফ্লোরে দাঁড়িয়ে জানতে চাই, জেলা প্রশাসন চালানোর মালিক পার্টির সম্পাদক, তারা জেলা প্রশাসন চালাচ্ছেন, না কি বুদ্ধদেববাবু চালাচ্ছেন? বুদ্ধদেববাবুর অনেক আশার কথা, অনেক ভরসার কথা বলেছেন। (এই সময়ে লাল আলো জ্বলে উঠে) তিনি বলছেন, আমি আশাহত। ১৯৫৬ সালে সল্টলেকে হোপ '৯৬ করে মাননীয় মুখ্যমন্ত্রী মানুষের মধ্যে আশা নিয়ে আসার চেষ্টা করেছিলেন। (এই সময়ে মাইক অফ হয়ে যায় এবং পরবর্তী বক্তা বলতে ওঠেন)।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্বরাষ্ট্র বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মাননীয় বুদ্ধদেব ভট্টাচার্য যে ব্যয়-বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তাকে দৃঢ়ভাবে সমর্থন করছি। আমি বিরোধিপক্ষের প্রথম বক্তা শ্রী সৌগত রায় এবং আমাদের পক্ষের প্রথম বক্তা রবীন দেবের বক্তৃতা খুব মনোযোগ দিয়ে শুনেছি। তাদের সময় পর্যাপ্ত ছিল তাই বেশি করে বক্তব্য রাখার চেষ্টা করেছেন। আমি সমর্থন করছি এই কারণে যে, পঞ্চায়েত নির্বাচন পশ্চিমবঙ্গে সবচেয়ে কঠিন নির্বাচন। লোকসভা এবং বিধানসভার চাইতেও অনেক বেশি জটিল নির্বাচন এই পঞ্চায়েত নির্বাচন। কিছু বিক্ষুব্ধ ঘটনা ছাড়া নির্বিঘ্নে এবং শান্তিপূর্ণভাবে সম্পন্ন হয়েছে! কিছু বিক্ষুব্ধ ঘটনা বীভৎস আকার নিয়েছে একথা কেউ অস্বীকার করতে পারবে না। কিন্তু সামগ্রিকভাবে নির্বিঘ্নে এই নির্বাচন সম্পন্ন হয়েছে এরজন্য স্বরাষ্ট্র বিভাগকে কৃতিজ্ঞ জানাই। মাননীয় সৌগত রায় মহাশয় পুলিশ খাতে ব্যয়-বরাদ্দ দাবি সম্পর্কে বলেছেন যে এই খাতে প্রতি বছর ব্যয়-বরাদ্দের পরিমাণ বেড়ে যাচ্ছে। এইবার যে ব্যয়-বরাদ্দ হয়েছে ভোট অন অ্যাকাউন্টে ৭,৪৮,১৫,৮৫ হাজার। পরিসংখ্যান হিসাবের মধ্যে মোট বাজেট বরাদ্দের যে হিসাব পশ্চিমবঙ্গ রাজ্য বাজেটে শতকরা ৩ থেকে ৪ ভাগ বরাদ্দ করা হয়েছে। সর্বভারতীয় নিরীখে খুব বেশি কিছু নয়, ৩ থেকে ৪ ভাগ বরাদ্দ হয়ছে। পুলিশ খাতে অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের রাজ্যে অনেক কম। সেইদিক থেকে যে কথা বলছেন যে, পুলিশ খাতে অনেক বাড়ানো হয়েছে সেটা ঠিক নয়, মূল যে ব্যয়-বরাদ্দ সেটা খুব বেশি নয়। আমাদের পক্ষ থেকে রবীন দেব মহাশয় সঠিকভাবে বলেছেন যে সঠিক নীতি ছাড়া কোন রাজনীতি জয়যুক্ত হয় না। আমরা জানি কোন বৈপ্লবিক তথ্য এবং বৈপ্লবিক পার্টি ছাড়া কোনও দেশে কোনও পরিবর্তন আনা যায় না, সেটা ঠিকই সঠিক কথা, কিন্তু ভুল রাজনীতিও অনেক সময় জয়যুক্ত হয়। আমরা ইতিহাসে সেকথা জানি। কার্ল লিবনেক্ট রোজা লুকসানবার্গ জার্মানির ফ্যাসিবাদের পথে পা বাড়িয়ে ন্যাশনাল সোসালিজিমের নাম করে ন্যাৎসিজিম এবং ন্যাৎসিবাদকে ভরসা করে ইতিহাসের গতিপথের পরিবর্তন ঘটাল, পশ্চিমবঙ্গের রাজনীতিতেও সেই প্রভাব ঘটেছে। পঞ্চায়েত নির্বাচনে বিভিন্ন জায়গায় মাথা চাড়া দিয়ে উঠেছে মাফিয়া রাজনীতি, খুনোখুনির রাজনীতি, জল্লাদের রাজনীতি। এতে কোনও অভিনবত্ব নেই, এই জিনিস দেখাই যায়। কিন্তু এবারকার নির্বাচনে যেটা সবচেয়ে গভীরভাবে ভাবতে হয় সেটা হচ্ছে টাকার ছিনিমিনি খেলা। লক্ষ লক্ষ টাকা নিয়ে গ্রাম-বাংলার সাধারণ মানুষের মনুষত্বকে কেড়ে নেবার চেষ্টা হল। সেখানে গুণ্ডা মস্তানদের দিয়ে রাজনীতিকে নিয়ন্ত্রণ করার চেষ্টা হল এ একটা অবাস্তব ব্যাপার। পশ্চিমবঙ্গে এ জিনিস কখনো হয়নি। আমরা তৃণমূল বি. জে. পি. নিয়ে অভিযোগ করছি, উত্তরবঙ্গ আমার জেলায় কংগ্রেসের বীভৎস ভূমিকা লক্ষ্য করেছি। নির্বাচনের

*কিছুদিন আগে আমাদের পঞ্চায়েতের সদস্য ইয়াসিন শেখ খুন হল। তারপরে বীভৎসভাবে খুন করা হল আমাদের কর্মী খয়রুল শেখকে। এদের যে খুন করা হল এটাই বড় কথা নয়, পশ্চিমবঙ্গের রাজনীতিতে এই ধরনের খুন বহুবার হয়েছে। কিন্তু এবারকার খুন এক নতুন কায়দায় খুন হল। কংগ্রেসের হাতে খুন হল দুজন।*

পুলিশ কোনও ব্যবস্থা করল না। আমি বলছি, গ্রাম লিখে রাখুন—গঙ্গাধরী গ্রাম, নওদা থানার গঙ্গাধারী গ্রামে খুন হয়ে গেল পর পর ২টি খুন হয়ে গেল। পুলিশ কোনও ভূমিকা নিল না। সেখানকার বিধানসভার সদস্যরা বারংবার গিয়েছে, পুলিশকে দিয়ে কোনও কাজ করানো যায়নি। আসামী ধরা যায়নি। এবারে অদ্ভুত কায়দা করেছিলেন কংগ্রেসি দল, যেসব এলাকায় কৃষক আন্দোলনের জায়গা লড়াই-এর জায়গা সেইসব জায়গাগুলিতে খুনে বাহিনী ছড়িয়ে দেওয়া হল টাকা-পয়সা দিয়ে, ভাড়াটে লোক নিয়ে আসা হল নদীয়ার করিমপুর থেকে শুরু করে জলঙ্গী থেকে সমস্ত বাহিনী নিয়ে আসা হল, তারা ভোটের বুথের কাছে কোনও গোলমাল করেনি। বুথের কাছে কোনও গোলমাল করল না। বুথ নিরাপদ থাকল, পাড়ায় পাড়ায় হুলিয়া জারি করে দিল যে যারা ভোট দেবে তাদের পরে দেখে নেওয়া হবে। ভোট দিতে গেল না ব্যাপক মানুষ। ব্যাপক মানুষ ভোট দিতে যায়নি। ব্যাপক মানুষ ভোট দিতে যেতে পারেনি। এইভাবে কংগ্রেসি আক্রমণ ঘটেছে মুর্শিদাবাদ জেলায় বিভিন্ন এলাকায়। খুন হয়ে গেছে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোকেরা, ফরোয়ার্ড ব্লকের লোকেরা খুন হয়েছে। আমি অবশ্য এই কথায় কখনই একমত হব না, সুফিয়ান সাহেবের উপর পাল্টা নেওয়া হবে। তাকে আক্রমণ করা হবে। এটা আমি মানি না। তার সিকিউরিটিকে আমি চিনি, সে আজও মৃত্যুর সঙ্গে লড়াই করছে, তার সিকিউরিটিকে আমি চিনি, সে আমার আত্মীয়। আমি তাকে দেখতে গিয়েছিলাম, সে মৃত্যুর সঙ্গে লড়াই করছে। সেই আক্রমণ আমি সমর্থন করি না। কিন্তু কংগ্রেসের যে বীভৎস রাজনীতি এবারে মুর্শিদাবাদ জেলাতে হুকুম দেওয়া হয়েছে আমরা দেখে নেব। হুকুম দেওয়া হয়েছে আমি দেখে নেব। আমি সেই কথা মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে জানাব। আজকে গোটা বিষয়টাকে নূতনভাবে পর্যালোচনা করতে হবে। কি ধরনের বিভীষিকার রাজত্ব আজকে ফিরিয়ে আনা হচ্ছে পশ্চিমবাংলাতে। সঙ্গে সঙ্গে মাননীয় সদস্য রবীনবাবুর একটি কথা মনে পড়ছে, রবীনবাবু ফ্রন্টের পক্ষে ভাল বক্তা, সুবক্তা রবীনবাবুকেও স্মরণ করিয়ে দিই, রবীনবাবুকে একটু বলি, ফ্রন্টের রাজনীতি এতো সারা পৃথিবীতে কমিউনিস্ট আন্দোলনে গৃহীত, এটা ফ্রন্টের রাজনীতি। ফ্রন্টের রাজনীতি করার জন্য যে ধরনের রাজনীতির প্রক্রিয়া থাকা দরকার, সেই জিনিসটা যদি না থাকে ভারতবর্ষের ক্ষেত্রে একটা ছোট উদাহরণে আমি দেখেছি, ছোট বড় কোন প্রশ্ন নেই, আমরা দেখেছি '৫৭ সালে যখন ছাত্র ছিলাম, যখন নাম্বুদ্রিপাদ গভর্নমেন্ট তৈরী হয়, সেই নাম্বুদ্রিপাদ গভর্নমেন্ট যখন তৈরি হয়ে গেল, আমরা তখন সারা তরুণ সমাজ সেদিন ভীষণভাবে

উদ্বুদ্ধ হয়েছিলাম। কিন্তু সেই গভর্নমেন্ট পরিচালনার সময় যে ভুল পথে সেখানকার বামপন্থীরা চলেছিলেন, ফ্রন্টের নামে, তারপর ফ্রন্ট রাজনীতির সংশোধনী ব্যবস্থায় সংসদীয় ভোটের ব্যবস্থায় কেরালায় ক্ষমতায় ফিরে আসতে আরো ২০ বছর বিলম্বিত হয়েছিল। ফ্রন্টের সমস্ত রাজনৈতিক দলগুলি সেদিন ভুল করেছিলেন, সেই ভুলের প্রায়শ্চিত্ত করতে হয়েছিল, তাদের ২০ বছর পিছিয়ে যেতে হয়েছিল। হ্যাঁ, '৫৭ সালের পর সরকার আসতে আরো ২০ বছর সময় লেগেছিল। এটা হচ্ছে ইতিহাস। সমস্ত বামপন্থী দলেরা সেদিন দাঁড়িয়েছিলেন, স্বভাবতই আজকে যদি ফ্রন্টের রাজনীতিটা সঠিকভাবে পরিচালিত করতে না পারি তাহলে আমাদের সামনে আমাদের দেশের জনগণের সামনে শ্রমজীবী মানুষের সামনে, সাধারণ মানুষের সামনে কোনও ভবিষ্যৎ নেই, এটা ধরে রাখতে হবে। এই কথা মনে রাখতে হবে। এই কথাগুলি এইজন্য বলছি, যেসব জায়গায় আমাদের মধ্যে সংঘর্ষ হয়েছে, সেইগুলিতে আমরা উত্তেজিত না হয়ে সেই জায়গাগুলিতে প্ররোচনা না চালিয়ে আমরা যাতে ঐক্যবদ্ধ হতে পারি, সামনের দিনে সেই প্রচেষ্টা চালানো আমাদের পক্ষে অপরিহার্য্য, সেটা চালাতে হবে। কারণ ওরা আজকে যেভাবে আছেন, মনে হচ্ছে, ভিতরে ঢুকে গিয়েছে—বিবরের বাসিন্দা তারা ঢুকে গিয়েছেন। কিন্তু সুযোগ-সুবিধা পেলে বেরিয়ে আসতে পারেন, আমরা মুর্শিদাবাদ জেলাতে, নদীয়া জেলাতে সেটা দেখেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর প্রতি আর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করব, তিনি নিজেও উল্লেখ করেছেন, সীমান্তবর্তী এলাকায় ২০০ কি.মি. ব্যাপি এলাকাগুলির কথা তিনি স্বীকারও করেছেন।

[3-40 — 3-50 p.m.]

সেইসব এলাকায় নৈরাজ্য ও অরাজকতা সৃষ্টি হয়েছে। করিমপুর ও তেহট্টে বামফ্রন্টের যে নির্বাচনী বিপর্যয় হয়েছে তার কারণ কিন্তু তৃণমূল—বি. জে. পি. নয়। সেইসব এলাকার মানুষরা নিরাপত্তার অভাব বোধ করে। বাংলাদেশ থেকে প্রতিদিন শয়ে শয়ে ডাকাত এসে ডাকাতি করছে, লুটপাট করছে, নারী ধর্ষণ করছে। সেখানকার মানুষ নিরাপত্তাহীনতায় ভুগছে, নিরাপত্তা না থাকার ফলে ওখানে নির্বাচনী বিপর্যয় ঘটেছে। যেসব গ্রাম বামপন্থীদের দুর্গ ছিল, যেসব গ্রামে বামপন্থীরা ছাড়া অন্য কেউ ছিলনা, শুধু বাঁচার জন্য সেখানকার মানুষরা অন্য রাজনীতির দলকে বেছে নিয়েছে। আপনি যদিও অনেক ব্যবস্থা নিয়েছেন, আপনি হিসাব দিয়েছেন চোরা-চালান বন্ধ থেকে শুরু করে, যেখানে পুলিশ ফাঁড়ি দরকার সেখানে পুলিশ ফাঁড়ি তৈরি করে আপনি অনেকখানি শান্তি ফিরিয়ে এনেছেন। আজকে এটা ব্যাপকভাবে করতে হবে। আজকে নঞর্থক বিষয়টা বামপন্থীদের বিরুদ্ধে চলে যাচ্ছে। এটা বামপন্থী আন্দোলনের পক্ষে মারাত্মক হচ্ছে। বাংলাদেশি মহিলা ও শিশু আপনি অনেক উদ্ধার করেছেন, সেইসব কাজের সাথে সাথে সীমান্তবাহিনীকে যদি আরও তৎপর হয় তার ব্যবস্থা

*করবেন। নারী অপহরণকারী দলকে আপনি ধরেছেন এবং তাদের ফিরিয়ে দিয়েছেন, কিন্তু আরও মাত্রায় যদি ব্যবস্থা না নেওয়া যায় তাহলে নিরাপত্তাহীনতার জন্য মানুষ* আমাদের [illegible]কে চলে যাবে। তৃণমূল-বি. জে. পি.-র রাজনীতি কেউ পছন্দ করেন না, কিন্তু বাধ্য হয়ে তারা একটা জায়গা বেছে নিয়েছেন। বাস্তব সত্যিটাকে যদি সহজভাবে নিতে পারেন তবেই মঙ্গল।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী ইতিপূর্বে কতগুলো কথা ঘোষণা করেছিলেন এবং আমরা তাকে স্বাগত জানিয়েছিলাম। আগের মত পুলিশ তার ইচ্ছামতো কাজ করতে পারেন না। পঞ্চায়েতের যে জমি উপদেষ্টা কমিটি আছে সরকারি ব্যবস্থাপনায়, সেখানকার রিপোর্টের ভিত্তিতে পুলিশকে চলতে হয়, পুলিশ ইচ্ছামতো চলতে পারেনা। তার মধ্যে থেকেও পুলিশকে বাড়তি কাজ করতে হয়। আমরা মনে করি থানাভিত্তিক উপদেষ্টা কমিটি গঠন করা দরকার। অবাধ সুযোগ পেলে অনেক ক্ষেত্রে পুলিশ মারাত্মক হয়ে যায়। আমি একবার অভিযোগ করেছিলাম এবং আমি বলেছিলাম পুলিশ অফিসাররা সারাদিন কি খায় জানি না, কিন্তু তারা সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত ঘুষ খায়। হাজার হাজার মানুষ তখন আমাকে সমর্থন করেছিল। আজকে মুর্শিদাবাদ জেলার বহরমপুরে পুলিশ প্রশাসনকে ঠিকমতো গড়ে তোলা দরকার। সামগ্রিকভাবে পুলিশ বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এখানে ছিলাম না। তখন আমাদের বিধায়কদের কাছে শুনলাম যে, রবীনবাবু আমার বিধানসভা কেন্দ্রের সম্বন্ধে কয়েকটি কটূক্তি করেছেন। আসলে উনি আমার নাম ধরে বলেছেন। আপনারা বোধহয় জানেন না, যোগ-বিয়োগ করে নেবেন। কংগ্রেস তৃণমূল যোগ করলে আপনারা গো হারা হেরে গেছেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি পরে রেকর্ড দেখে নেব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী যে বাজেট পেশ করেছেন, আমি তার বিরোধিতা করে প্রথমেই বলতে চাইছি যে, এই পুলিশ বাজেট এবার ৮৫ কোটি ৮০ লক্ষ টাকার পুলিশ বাজেট গত বছরের তুলনায় বাড়ানো হয়েছে। পুলিশ বাজেট বাড়ছে প্রতি বছরই এইভাবে। কিন্তু রাজ্যের আইন শৃঙ্খলার পরিস্থিতি ক্রমাগতই অধঃগতি হচ্ছে। অপরাধ বাড়ছে এবং সাধারণ মানুষের জীবন এবং সম্পত্তি দিনের পর দিন বিপন্ন হচ্ছে। এখানে যদিও স্বরাষ্ট্র মন্ত্রী অস্বীকার করবেন বা আমাদের এই পুলিশ বাজেটের ভাষণে তিনি তৃতীয় পৃষ্ঠায় বলেছেন যে, এখন অপরাধমূলক কাজকর্ম অনেক কমেছে এবং তিনি কিছু ফিগার দিয়েছেন। পরিসংখ্যান দিয়েছেন। আমি এইকথা বলতে চাই যে, এই যে পরিসংখ্যান দিয়েছেন এটা কতটা সত্যনিষ্ঠ এবং বস্তুনিষ্ঠ

হয়েছে এটাই বিচার্য বিষয়। কারণ এটা আমার পরিসংখ্যান নয়। এই তথ্য এবং পরিসংখ্যান এগুলি থানায় যে নথিভুক্ত রেকর্ড, সেই রেকর্ডের ভিত্তিতে এই তথ্য এবং পরিসংখ্যান। কিন্তু পশ্চিমবঙ্গের থানাগুলি অপরাধ সম্পর্কিত রেকর্ডের তথ্য যেভাবে নথিভুক্ত করছে, সেই সম্পর্কে হিউম্যান রাইটস কমিশন এর যে মন্তব্য এবং মতবাদ তা অত্যন্ত উদ্বেগজনক এবং তারা বলছে যে, থানায় যে অপরাধ সম্পর্কে রেকর্ড রাখা হচ্ছে, সেগুলি আদৌ বিশ্বাসযোগ্য নয়, প্রকৃত ঘটনা তার দ্বারা নিরূপণ করা যায় না। সেখানে বলছে যে, রেকর্ড রেজিস্টার্ড-এর জায়গা খালি রাখা হয় এবং প্রয়োজন মতো প্রকৃত ঘটনা নথিভুক্ত করে সাজানো ঘটনা অ্যাকর্ডিং টু কনভিনিয়েন্স ঘটনা সাজিয়ে নথিভুক্ত করা হয়। সেখানে বলছে যে, তদন্তকারি অফিসাররা তিনি যে তদন্ত করেন, সেটাও সত্যনিষ্ঠ, বস্তুনিষ্ঠ নয়। তিনি টার্গেটেড পার্সেন, অর্থাৎ যাকে টার্গেট করেছেন, যাকে মিথ্যা মামলায় ফাঁসাবেন, সেটা টার্গেট করে তার পূর্ব নির্ধারিত তদন্তের রিপোর্ট কি হবে, সেই ভিত্তিতে রেকর্ড তৈরি করবেন। এই সমস্ত রিপোর্ট আমার নয়। এটা অ্যানুয়াল রিপোর্টস অফ ৯৬-৯৭ ওয়েস্ট বেঙ্গল হিউম্যান রাইটস কমিশন পৃষ্ঠা ২২, সেখানে বলছে—

''Entries were made not always in accordance with facts but according to convenience. It was becoming increasingly difficult to rely on thana records to ascertain facts or the sequence of events as they took place.

The Commission also noted that the Investigating Officer, in some cases, felt to compunction in planting evidence almost in a routine matter so as to implicate the target individual. Fabrication of entries in the records was fairly common and this was often used as convenient tool to support and strengthen certain pre-conceived line of investigation.

It was almost a regular practice with the investigating Officers to obtain the signature or thumb impression of the complainants and the victims on blank paper for possible use later according to the exigencies of the circumstance.

Vested interest unscrupulous elements and those who do not always go by the rules were allowed to have free run of the system on the strength of their periodic contributions.

[3-50 — 4-00 p.m.]

ফলে এই হচ্ছে যে আপনার থানা রেকর্ডের ভিত্তিতে, আপনি অপরাধ সম্পর্কিত তথ্য পেশ করেছেন। মন্ত্রী বিবৃতি দিচ্ছেন এবং এই রেকর্ডের ভিত্তিতে অনেক সময়ে বিচারককে রায়ও দিতে হচ্ছে। ফলে প্রকৃত অপরাধী—বস্তুনিষ্ঠ রেকর্ড না হওয়ায়—প্রকৃত অপরাধি ছাড়া পেয়ে যায়, আর প্রকৃত অপরাধী নয় যে সেও সাজা পেয়ে যাচ্ছে। সেই কারণে অপরাধ সম্পর্কিত যে তথ্য এখানে পেশ করেছেন তার ক্রেডিবিলিটি সম্পর্কে এখানে প্রশ্ন এসে যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে স্বরাষ্ট্রমন্ত্রী তাঁর ভাষণে বলেছেন যে আর্থ-সামাজিক পরিস্থিতির কারণে আইনশৃঙ্খলা পরিস্থিতির অবনতি হচ্ছে। শুধু আর্থ-সামাজিক পরিস্থিতির কথা বলে আইন-শৃঙ্খলা অবনতির ক্ষেত্রে সরকারের যে ব্যর্থতা সেটাকে অস্বীকার করা যাবে না। রাজ্যের প্রধান শাসকদল হিসাবে যেভাবে সমাজবিরোধীদের আশ্রয় দিয়ে গোটা রাজ্যে আজকে সন্ত্রাসের সৃষ্টি করা হয়েছে শুধু পঞ্চায়েত নির্বাচনে ক্ষমতা দখল করার জন্য। সমস্ত শান্তিশৃঙ্খলা নষ্ট করে দিয়ে কার্যত বন্দুকের ডগায় পঞ্চায়েত নির্বাচন হয়েছে। পশ্চিমবঙ্গের আইনশৃঙ্খলা পরিস্থিতি এক ভয়াবহ অবস্থার মধ্যে এসে দাঁড়িয়েছে। একথা অস্বীকার করার কোনও উপায় নেই। ভোটের আগে যে সন্ত্রাস শুরু করা হয়েছিল, ভোটের পর তা মাত্রাতিরিক্তভাবে বৃদ্ধি পেয়েছে। শুধু বিরোধীদলের কর্মিদেরই আক্রমণ করা হয়েছে তাই নয়, শরিকদল—সি. পি. আই., আর. এস. পি., ফরোয়ার্ডব্লক—শরীক দলকেও আক্রমণ করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তাঁর ভাষণে বলেছেন যে রাজনৈতিক আনুগত্য নির্বিশেষে অপরাধিদের গ্রেপ্তার করার জন্য পুলিশ প্রশাসনকে সুস্পষ্ট নির্দেশ দেওয়া হয়েছে। কিন্তু আমরা অত্যন্ত বেদনার সঙ্গে লক্ষ্য করছি যে তার নির্দেশ কাগজে কলমেই থেকে যাচ্ছে, কার্যকর হচ্ছে না। আমি অন্য দলের কথা ছেড়েই দিচ্ছি আমাদের দলের কর্মিদের উপর আক্রমণ করা হচ্ছে। কুলতলী গ্রামের মৈপিঠে, ভুবনেশ্বরী, গুড়গুড়ি অঞ্চলে গত বছর ২৫শে মার্চ আমাদের দলের ৫ জন, তরতাজা ছেলেকে অত্যন্ত বর্বরোচিতভাবে, নৃশংসভাবে খুন করা হল। এই পাঁচটা ডেডবডিকে যে নারকীয়তার সঙ্গে বস্তাবন্দি করে নদীর জলে ভাসিয়ে দেওয়া হল তার সঙ্গে মধ্যযুগীয় বর্বরতারই একমাত্র তুলনা চলে। ৯৭ সালের ১১ই জানুয়ারি আমাদের দলের শ্রদ্ধেয় নেতা, তেভাগা আন্দোলনের নেতা, কৃষক আন্দোলনের সর্বজন বিদিত নেতা—আমীর আলি হালদার, তাঁকে নৃশংসভাবে খুন করা হল। ওই পঞ্চ শহিদের আজও কোনও চার্জশীট পুলিশ তৈরি করেনি। আমীর আলি হালদারের খুনেরও কোনও চার্জশিট তৈরি করা হয়নি। ২৯শে মে পঞ্চায়েত নির্বাচনের পরের দিন নদীয়া জেলার তেহট্ট থানার, আমাদের দলের জনপ্রিয় নেতা, জেলা কমিটির সদস্য—আবদুল ওদুদ, তাঁকে নৃশংসভাবে খুন করা হল। তিনি পোলিং অফিসার ছিলেন, সারা দিন পোলিং ডিউটি করে বসে আছেন। তাকে সি. পি. এমের শুকুর আলি সে

কন্ট্রাক্টর, তাকে প্রস্তাব দিলেন যে নির্বাচনের পরে যাতে শান্তি-শৃঙ্খলা বজায় থাকে তারজন্য চলো আমরা আলোচনা করি। তিনি বললেন আমি ক্লান্ত আমি পারব না। তিনি বললেন পাশেই সেক্টর অফিসে যাব সেখানে পুলিশ আছে, এই বলে তাকে ডেকে নিয়ে গেলেন। তিনি যখন সরল মনে বিশ্বাস করে সেখানে গেলেন তিনি সেখানে দেখলেন সি. পি. এমের সশস্ত্র ছেলেরা আর পুলিশও সেখানে আছে। একটু পরেই সেখান থেকে পুলিশরা চলে গেল, তখন নৃশংসভাবে তাকে খুন করা হল। আজকে নদীয়ায় ২৪ ঘন্টার বন্ধ পালন করা হচ্ছে। বিপিন হালদার তিনি তেভাগা আন্দোলনের নেতা এবং আমাদের দলের সমর্থক তাকে কুপিয়ে কুপিয়ে খুন করা হল গত ১২ই জুন। আজকে এইভাবে একটার পর একটা খুন হচ্ছে, আর তিনি বলছেন যে রাজনৈতিক আনুগত্য না দেখে গ্রেফতার করতে হবে। আপনি বলুন কেন অপরাধিরা সাজা পাচ্ছে না? তাহলে তলার স্তরে তার নির্দেশ পালিত হচ্ছে না। তাহলে আমি বলব আপনাদের আত্মসমীক্ষার দরকার আছে। আমি এই বিষয়টাকে বিবেচনা করার জন্য বলব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যেভাবে রাজনীতির চর্চা করা হচ্ছে আজকে যেভাবে আক্রমণ করা হচ্ছে, প্রতিপক্ষকে রাজনৈতিকভাবে মোকাবিলার করার ক্ষমতা নেই, পরাস্ত করার ক্ষমতা নেই। আজকে এস. ইউ. আই. সি. রাজ্যের প্রতিটি জনস্বার্থ নীতি, কি শিক্ষা আন্দোলন, কি বাসের ভাড়া বৃদ্ধির আন্দোলন, কি মূল্য বৃদ্ধির আন্দোলন, কি হাসপাতাল নিয়ে আন্দোলন, প্রত্যেকটি আন্দোলনে যেভাবে তারা গণ আন্দোলনের ঝাণ্ডা বহন করছে এবং এই আন্দোলনের প্রতি সৎ এবং আদর্শবান মানুষ যখন শ্রদ্ধাশীল হয়ে এই দলের প্রতি আকৃষ্ট হচ্ছে ঠিক তখনই রাজনৈতিকভাবে এস. ইউ. সি. আই.-কে পরাস্ত করতে না পেরে, তাদের টাকা-পয়সার প্রলোভন দেখিয়েও যখন তারা আটকাতে পারছে না। তখন বিগত কয়েক বছর ধরে এস. ইউ. সি. আইয়ের কর্মিদের খুন করে সংগঠনকে এই ফ্যাসিস্ট কায়দায় ভাঙার চেষ্টা করছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই যে এটা ইতিহাসে লেখা থাকবে, আমি জানি তারা ভাববে, কিন্তু এইভাবে আপনারা শক্তিকে ইনডালজ করছেন, এই শক্তিকে কিন্তু নিয়ন্ত্রণ করতে না পারলে, এই জিনিস যদি চলতে থাকে তাহলে দক্ষিণপন্থী শক্তি বলবৎ হবে। ফ্যাসিস্ট পথ অবলম্বন করলেও বিপ্লবের আদর্শ কোনও দিন মরবে না। কিন্তু আপনারা যদি এইভাবে চলেন তাহলে তৃণমূল, বি. জে. পি. তারা জায়গা পাবে, জমি পাবে। এই দিকে দৃষ্টি রেখে চলুন, তা না হলে এর মাসুল কিন্তু আপনাদেরও দিতে হবে। সেই দিকে দৃষ্টি রেখে সেইভাবে নিয়ন্ত্রণ করুন। এই রাজনীতি বর্জন করুন, ফ্যাসিস্ট রাজনীতি, সন্ত্রাসের রাজনীতি বর্জন করুন, এই কথা বলে বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করছি এবং বিরোধী দলের আনীত কাটমোশনের বিরোধিতা করছি।

বিরোধী দলের মাননীয় সদস্য শ্রী সৌগতবাবু আমাদের কাছে একটু আগে নানা ধরনের পরিসংখ্যান তুলে ধরলেন। এই বাজেটকে কেন্দ্র করে তিনি কয়েকটা কথা বলেছেন। তার মধ্যে একটা বলেছেন, খেজুরি থানার রঞ্জিৎ দাসকে নাকি পেটে ছুরি মেরে থানার কয়েক কিলোমিটার দূরে হত্যা করা হয়েছে। আমি যতদূর জানি, এটা সত্য নয়। আমি মাননীয় পুলিশ মন্ত্রী মহাশয়কে বলব, ঐ ঘটনার তদন্ত করানো হোক। এখানে খেজুরির মাননীয় বিধায়কও উপস্থিত আছেন তাঁর কাছ থেকেও বিষয়টা জানা যেতে পারে। আমাদের বিরোধী দলের মাননীয় সদস্যরা বক্তৃতা দেওয়ার সময় মাঝে মধ্যে উল্টো-পাল্টা বলে ফেলেন, খেই হারিয়ে ফেলেন। এবং এই ধরনের বর্ক্তৃতা করে আমাদের বিভ্রান্ত করার চেষ্টা করেন।

[4-00 — 4-10 p.m.]

আমাদের দেশে রাজনৈতিক সংঘর্ষ কি বামফ্রন্ট জমানায় শুরু হয়েছে? ওঁরা তো এই পশ্চিমবাংলায় ৩০ বছর ধরে রাজত্ব চালিয়েছেন, মুখ্যমন্ত্রী ছিলেন। তাহলে পার্থক্যটা কোথায় হচ্ছে? তখন যে রাজনৈতিক সংঘর্ষ হত তা প্রকাশ পেত না। তখন গণতান্ত্রিক আন্দোলনের উপর নির্মম ব্যবহার করা হত। পুলিশ, গুণ্ডা, সমাজবিরোধীদের এই সমস্ত জঘন্য কাজে লাগানো হত। কিন্তু সেই সব খবর প্রচারিত হত না। কিন্তু ৩০ বছর পরে যে ঘটনা ঘটছে, আমরা চাই না এই বর্বর নারকীয় ঘটনা ঘটুক। আমরা যারা এখানে রয়েছি আমরা সেই খুনোখুনি, নারকীয় জিনিস দেখেছি। আমি দেখেছি, কিভাবে কুপিয়ে কুপিয়ে হত্যা করা হয়েছে, হাত কেটে ফেলেছে, চোখ উপড়ে নেওয়া য়েছে। এই রকম মধ্যযুগীয় বর্বরতাকে বন্ধ করতে হবে। আপনারা আজকে রাজনৈতিক পরিসংখ্যানের কথা বলছেন, তে-ভাগা আন্দোলনের কথা বলছেন। আপনারাই সেদিনও ক্ষেতমজুর, শ্রমিক, ভাগচাষিদের বাড়িঘর পুড়িয়ে দিয়েছেন এবং তাদের বাড়ির লোকজনদের হত্যা করেছেন। কিন্তু সেই সব খবর মানুষ জানতে পারত না। মাননীয় সদস্য সুব্রতবাবুর এত উত্তেজিত হওয়ার কিছু নেই। বলতে পারেন, গত ২১ বছরে আমরা কোন সদস্যকে বিনা বিচারে পি. বি. অ্যাক্টে জেলখানায় বন্দি রেখেছি? না, রাখিনি। কিন্তু শাসক দলের যাঁরা নেতা রয়েছেন, আপনারা আপনাদের ৩০ বছরের জমানায় আমাদের সেই নেতৃবৃন্দকে কত বছর বিনা বিচারে জেলখানায় কাটাতে হয়েছে সেই হিসাবটা দয়া করে বলবেন কি? তখন আপনারা হ্যালো করে পুলিশকে বলতেন এবং পুলিশ হুকুম তামিল করত। কিন্তু আমাদের বামফ্রন্ট সরকার ঘোষণা করেছেন গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ ব্যবহার হবে না। এমনকি আপনারা যদি অ-গণতান্ত্রিক পন্থায়ও আন্দোলন করেন তাহলে পুলিশ আপনাদের সরিয়ে দিয়ে গ্রেপ্তার করে এবং তারপর থানায় নিয়ে গিয়ে ছেড়ে দেয়।

আমরা দেখেছি ধরমবীরের জমানায় কি অবস্থা হয়েছে। ১৯৫৯ সালে রাজভবনের

সামনে ৮০ জন লোককে পিটিয়ে পিটিয়ে মেরে ফেলা হয়েছিল। পশ্চিমবাংলায় গণ-পিটুনিতে বা লক্‌আপে যে মৃত্যু হচ্ছে তাতে আমরা দুঃখিত, ব্যথিত। এই ঘটনা আমাদের পশ্চিমবাংলার বামফ্রন্ট জমানায় যাতে না ঘটে তার জন্য সজাগ দৃষ্টি দিতে হবে। পুলিশকে আরো সংবেদনশীল হতে হবে। কেন থানায় এই রকম হবে? সারা ভারতবর্ষের মধ্যে আমরাই তো মানবাধিকার কমিশনকে গুরুত্ব দিয়েছি। আমাদের দেশে পুলিশ সম্পর্কে নানা কথা চালু আছে।

আমাদের দেশের পুলিশ বাহিনীর যে রুল আছে সেটা ব্রিটিশ আমলে তৈরি হয়েছে। কিন্তু স্বাধীনতার ৫০ বছর পরেও আমরা সেই ব্রিটিশ রুলের কোনও পরিবর্তন করতে পারিনি। আমরা অফিসারের সংখ্যা বাড়িয়েছি। আমাদের এখানে অনেক থানা আছে যেমন কাঁথি থানার অফিসার ইনচার্জ একটা বারান্দাকে কাঠ দিয়ে ঘিরে অফিস ঘর করেছেন। সেখানে বসেই তাকে অফিস চালাতে হচ্ছে। এরকম আরও থানা আছে, যেমন—দাঁতন, গড়বেতা। সুতরাং আবাসনের উন্নয়নও করতে হবে। থানায় ফোন করলে তারা বলেন স্টাফ শর্টেজ আছে। অথচ অপরদিকে অফিসারের সংখ্যা বাড়ছে। খড়গপুরে আগে একজন এস. ডি. পি. ও. ছিল। এখন খড়গপুরে একজন এ. এস. পি., একজন ডি. আই. জি. থাকেন। কিন্তু তা সত্ত্বেও খড়গপুরে পুলিশ যথাযথ ভাবে কাজ করতে পারছেন না। এখন পুলিশের একাংশ সাম্প্রদায়িক মনোভাবের সঙ্গে যুক্ত, পুলিশের একাংশ সমাজবিরোধীদের সঙ্গে যুক্ত, পুলিশের একাংশ উচ্চতম ব্যবসায় মহল—কালোবাজারিদের সঙ্গে যুক্ত। ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর খড়গপুরে যখন দাঙ্গা বাধানোর উপক্রম হল তখন সেখানে ৪০ বছর ধরে যিনি কমিশনার ছিলেন এবং ২০ বছর ধরে চেয়ারম্যান ছিলেন যিনি, তিনি দাঙ্গা বন্ধ করার চেষ্টা করেছিলেন। কিন্তু পুলিশ তাকে গ্রেপ্তার করল। কিন্তু আমরা রাজ্য সরকারকে বার বার বলেছি তার বিরুদ্ধে মিথ্যা মামলাগুলো প্রত্যাহার করতে হবে। আমি আনন্দিত যে সেই রহমান সাহেব একটা মামলায় জিতেছেন। কিন্তু বাকি মিথ্যা মামলাগুলো তার বিরুদ্ধে এখনও রয়েছে। আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করছি তার বিরুদ্ধে এই মিথ্যা মামলাগুলো প্রত্যাহার করে নেওয়ার জন্য। মহারাষ্ট্রে যখন দাঙ্গা হয়েছিল তখন সেখানে হাজার হাজার মানুষ হত্যা হয়েছিল। কিন্তু মহারাষ্ট্র সরকার সেই সমস্ত মামলা প্রত্যাহার করেছে। আর এখানে ধর্মনিরপেক্ষ মানুষটির বিরুদ্ধে মিথ্যা ষড়যন্ত্র মামলা করা হয়েছে। আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব তার বিরুদ্ধে এই মিথ্যা মামলাগুলো প্রত্যাহার করার জন্য তিনি যেন ব্যবস্থা গ্রহণ করেন। আমরা পুলিশের উন্নতির জন্য এখানে আলাপ-আলোচনা করব। কিন্তু সেই সঙ্গে যে সমস্ত এন. ভি. এফ. আছেন, যারা পুলিশের কাজে সহায়তা করেন তারা কিভাবে থাকেন, কে পোষাক পরেন, তারা কি মাস মাইনে পান সেটা আমাদের দেখা দরকার। তাদের চাকরি স্থায়ী করার জন্য এবং তাদের ওয়েজেস

বাড়ানোর জন্য মাননীয় মন্ত্রী মহাশয় ব্যবস্থা গ্রহণ করবেন বলে আমি মনে করি। আমি এই বাজেটকে সমর্থন জানিয়ে এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমি বলতে চাই যে পঞ্চায়েত নির্বাচনের আগে এবং পঞ্চায়েত নির্বাচনের পরে এই যে পরিবর্তন, এই পরিবর্তন নতুন মাত্রা যোগ করেছে। পশ্চিমবঙ্গে পঞ্চায়েত নির্বাচনের পর আমরা দেখেছি, তৃণমূল ও কংগ্রেস বি. জে. পি. মিলিত ভাবে গ্রামবাংলায় শান্তিকে বিনষ্ট করেছে। একটা মধ্যযুগীয় বর্বরতা তারা করতে চাইছে। এখানে তারা অরাজকতা সৃষ্টি করতে চাইছে। শান্তি রক্ষার দায়িত্ব পুলিশের। কিন্তু পুলিশ ন্যায়-নীতি বিসর্জন দিয়ে রাজনৈতিক চাপের কাছে আত্মসমর্পণ করছে। আমি তার তীব্র প্রতিবাদ জানাচ্ছি। (এখানে মাইক অফ হয়ে যায়।)

[4-10 — 4-20 p.m.]

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে এই পুলিশ বাজেটকে সমর্থন করতে আমার কোনও আপত্তি নেই, যদি এই বাজেটে যে অর্থ বরাদ্দ হবে সেই অর্থ পশ্চিমবঙ্গের শান্তি আনতে পারে, সন্ত্রাস বন্ধ করতে পারে, মানুষ শান্তিতে রাত্রে ঘুমতে পারে, কৃষক নিশ্চিন্ত মনে হাল লাঙ্গল নিয়ে নিজের জমিতে যেতে পারে। এ ব্যাপারে যদি স্বরাষ্ট্র মন্ত্রী প্রতিশ্রুতি দিতে পারেন তাহলে এই বাজেটকে সমর্থন করতে আমার কোনও আপত্তি নেই। আজকে অবস্থাটা কি? স্বরাষ্ট্র মন্ত্রী, আপনি রাইটার্সে বসে আছেন। আপনি কিছুটা তাত্ত্বিক দিক থেকে, কিছুটা দলীয় দিক থেকে জিনিসগুলোকে বিশ্লেষণ করেন এবং অফিসারদের মুখের বক্তব্য শুনে আপনার নীতি নির্ধারণ করেন। কিন্তু বাস্তব অবস্থাটা কি? জেলায় পুলিশ একটা আলাদা প্যারালাল প্রশাসন চালাচ্ছে। ডি. এম., এস. ডি. ও.-রা আজকাল ঠুঁটো জগন্নাথ হয়ে গেছে। অথচ আমরা যারা সাধারণ মানুষ আমরা অসুবিধায় পড়লে, আমরা আপদে বিপদে পড়লে আমরা কার কাছে যাব? আমরা নিশ্চয়ই মহকুমা শাসক বা জেলা শাসকদের কাছে যাব। তাদের কাছে বক্তব্য রাখব। কারণ আমরা সাধারণ মানুষরা মনে করি পুলিশ জনসাধারণ থেকে বিচ্ছিন্ন। পুলিশ যে দৃষ্টিভঙ্গি নিয়ে চলে তার সাথে সাধারণ মানুষের জীবন-যাত্রার কোনও সম্পর্ক নেই। বরং জেলা শাসক বা মহকুমা শাসকের ওপর আমাদের কিছুটা আস্থা থাকে। কারণ সিভিল অ্যাডমিনিস্ট্রেশনে যারা আছেন তারা সাধারণ মানুষের সুখ দুঃখ সমস্যাগুলো বোঝেন। অথচ আজকে আমরা কি দেখছি? আজকে আমরা যখন জেলা শাসক, মহকুমা সাশকদের সঙ্গে কথা-বার্তা বলি—সন্ত্রাস, অশান্তি, সমাজবিরোধীদের দৌরাত্মর কথা বলি তখন তারা বলেন, 'আমরা ওদের কন্ট্রোল করতে পারছি না'। ডি. এম. বলেন, 'এস. পি. আমার কথা শুনছে না'। মহকুমা শাসক বলেন, 'সি. আই., ও. সি. আমার কথা শুনছে না'। ফলে এই অবস্থায় সমাজবিরোধীদের দৌরাত্ম্য আরও অনেক বেশি বেড়ে গেছে। আমি গতবার বাজেটের সময়ও কিন্তু এই কথাই বলেছিলাম।

মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী, আপনি প্রতিশ্রুতি দিয়েছিলেন যে, প্রত্যেকটা থানায় একটা করে কমিটি হবে এবং সেই কমিটি কি চেহারা নেবে তা আপনি ভাবছেন। যাতে পুলিশ ঠিকমতো চলে, পুলিশের কাজের কিছুটা মূল্যায়ণ হয় সে সম্পর্কে আপনি দেখবেন। কিন্তু এত দিনের মধ্যে আপনি সেই কাজ করে উঠতে পারলেন না। পঞ্চায়েত নির্বাচনের আগে যে ঘটনাগুলো ঘটেছে সেগুলো আরও তীব্র হবে প্রধান এবং পঞ্চায়েত সমিতির সভাপতি নির্বাচনের সময়। অবশ্য এখনই শুরু হয়ে গেছে অন্য দলের লোককে ভয় দেখান, সরিয়ে নিয়ে যাওয়া, কিনে নেওয়া ইত্যাদি। অপরহণ করে ভয় দেখানোর ঘটনাগুলো ঘটছে। এটা কমানো যায়। আপনি আগামী দিনে পঞ্চায়েত নির্বাচনকে কেন্দ্র করে যে সন্ত্রাস বা খুনোখুনি হবে তা বন্ধ করতে পারেন, আপনার মন্ত্রিসভা বন্ধ করতে পারে যদি আপনারা এই আইনটা করে দেন যে, যে প্রার্থী যে দল থেকে নির্বাচিত হোক না কেন, তাকে প্রধান বা সভাপতি নির্বাচনে সকলের সামনেই ভোট দিতে হবে। অর্থাৎ সামনা-সামনি ভোট দিতে হবে। তা না হলে এখন যা হচ্ছে এক দলের লোককে আর এক দল টেনে নিয়ে চলে যাচ্ছে, তারপর ভয়ে কাঁপতে কাঁপতে ভোট দিয়ে যাচ্ছে। এই জিনিসটা বন্ধ করা যায় যদি সামনা সামনি ভোটের ব্যবস্থা করা যায় এবং যারা টেনে নিয়ে যাবে বা ভয় দেখাবে তাদের বিরুদ্ধে সরকার অ্যাকশন নেবে। এই ধরনের ব্যবস্থা যদি না করা যায়, পঞ্চায়েত মন্ত্রী যদি না করেন তাহলে যে গোলমাল চলছে তা আরও তীব্র হবে আগস্ট মাসের দিকে। আমি মনে করি এই ব্যবস্থা করলে আপনারা নিশ্চয়ই কিছুটা গোলমাল কমাতে পারবেন।

দ্বিতীয় কথা, আপনি একটু বাইরে বের হয়ে পড়ুন তো। নন্দন ছাড়া, আলিমুদ্দিন স্ট্রিট ছাড়া আপনি বাইরে বের হন শ্রী বিনয় চৌধুরির মতন। শ্রী বিনয় চৌধুরি বর্গা অপারেশনের সময়ে নিজে গ্রামে গ্রামে গিয়ে হাজ্যাক জ্বালিয়ে ক্যাম্প করে বর্গা অপারেশন করেছিলেন। তার কিছু ফলপ্রসূ হয়েছিল। আপনিও অপারেশন করুন, এক-একটি থানায় যান, সেখানে কত কেস ঝুলছে, কেন খালাস হচ্ছে না, সেটা দেখুন। ঐ ঈশ্বর সেনের কথা আমরা জানি। হাইকোর্টে যার বিরুদ্ধে আগাম জামিন অগ্রাহ্য হয়ে গেল, সেই লোক মন্ত্রীর পাশে বসে মিটিং করছে পঞ্চায়েত নির্বাচনে। আর পুলিশ বলছে, ঈশ্বর সেনকে খুঁজে পাচ্ছি না। ভগবানকে খুঁজে পাওয়া যাবে না, এটা ঠিকই, কিন্তু ঈশ্বর সেনকে খুঁজে পাওয়া যাবে না—এটা হতে পারে না। ঐ লোকটি বি. এল. আর. ও. অফিসে কাজ করে। প্রতি মাসের ১লা তারিখে সই করে বেতন তুলে নিয়ে যায়। অথচ পুলিশ তাকে খুঁজে পাচ্ছে না, এই হচ্ছে অবস্থা। তাই বলছি, এক-একটি থানায় ক্যাম্প করুন, সমস্ত লোকদের ডাকুন। যারা সমাজ-বিরোধী সে যে দলেরই হোক তাদের কেন ধরা হচ্ছে না, তাদের ঠিকমতো কেন চার্জশিট দেওয়া হচ্ছে না? আইনের বেড়াজালটা সমাজবিরোধীরা ভালই শিখেছে এবং পুলিশ অফিসাররাও জানে যে, ৯০ দিনের মধ্যে চার্জশিট না দিলে

তাদের কেস খালাস হয়ে যায়, সে বেল পেয়ে যায়। এই অবস্থাটা জানে। তাই ৯০ দিন কাটিয়ে দিচ্ছে অফিসাররা। কেন থানায় থানায় এই অবস্থা হচ্ছে সেটা আপনি নিজে দেখুন। আজকে সাধারণ মানুষ খাদ্য নয়, বস্ত্র নয়, জীবিকা নয়, কিছু নয়, মানুষ শান্তিতে বসবাস করতে চায়। তাই আমি আপনাকে অনুরোধ করছি, এই কাজ যদি করে যেতে পারেন তাহলে আপনি আপনাদের কমরেডদের বা ক্যাডারদের বিরাগ-ভাজন হবেন কিনা, আলিমুদ্দিন আগামীদিনে চিহ্নিত করবে কিনা মুখ্যমন্ত্রী হিসাবে সেটা দেখবার দরকার নেই, আপনি পশ্চিমবাংলার এই ৬ কোটি মানুষের মনের মধ্যে মুখ্যমন্ত্রী হিসাবে চিরকাল বিরাজ করবেন। সেখানে অন্য মুখ্যমন্ত্রীরা ভেসে যাবে, সেখানে বাংলার মানুষ বলবেন, বুদ্ধদেববাবু এই পশ্চিমবাংলায় এই অরাজকতা, এই অশান্তি, এই নৈরাজ্যের মধ্যে শান্তির অবস্থা ফিরিয়ে এনেছেন। অন্য রাজ্যের সাথে তুলনা দেন? লজ্জা লাগে তখন। অন্য রাজ্যের সাথে তুলনা দিয়ে কি হবে? আমরা তো সব সময়ে সব বিষয়ে এগিয়ে আছি। সে সাহিত্যেই বলুন, কাব্যে বলুন, নাটকে বলুন কিম্বা খেলাধুলাতে বলুন সব বিষয়ে আমরা এগিয়ে আছি। আজকে যদি তার কিছুটা ঘটে সেটা কি আমাদের পক্ষে লজ্জার নয়? এটা কি আমাদের গৌরবের কথা? আপনি দৃঢ়তার সাথে কালকের মতন ঔদ্ধত্য নিয়ে কথা বলবেন না, সমাজবিরোধীদের প্রশ্রয় দেবেন না—গতকাল বক্তৃতার সময়ে যে কান্ড করেছেন। আপনি নম্র হয়ে, প্রকৃত জন-দরদী হয়ে, সুকান্ত ভট্টাচার্যের বাড়ির লোক হয়ে পশ্চিমবাংলার মানুষের মনে শান্তি ফিরিয়ে আনুন। যদি আনেন তাহলে আমি প্রতিশ্রুতি দিচ্ছি, আপনাকে সর্বতোভাবে সমর্থন করব এবং আপনার বাজেটকে সমর্থন করব। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[4-20 — 4-30 p.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের স্বরাষ্ট্র ও আরক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় আজকে যে বাজেট পেশ করেছেন তাকে সম্পূর্ণভাবে সমর্থন করছি এবং বিরোধীদের আনা কাট-মোশনকে বিরোধিতা করছি। আজকে পুলিশের কাজকর্ম সম্পর্কে প্রশ্ন তুলেছেন বিরোধীরা। কিন্তু আজকে যদি দেখা যায় তাহলে দেখবেন একটা বিপদজনক অবস্থা।

জেলার থানাগুলিতে যদি যান তাহলে দেখতে পাবেন সেগুলি দখল করে বসে আছে এই কংগ্রেসিরা। যখনই যাবেন দেখবেন উপর, নিচে—সব জায়গায় তারা বসে আছে। অনেক জায়গায় দেখা যায় কিছু পুলিশ অফিসার তৃণমূলের লোকদের তাদের আসন ছেড়ে দেন আর আমরা, বিধায়করা সেখানে গেলে পাত্তাই পাই না। এটা অশুভ ইঙ্গিত। এ বিষয়ে আমি ভাবতে বলছি। আজকে আমি বলব, পুলিশের যে কাজকর্ম সে সম্পর্কে আমাদের সজাগ থাকতে হবে। দেখতে হবে প্রতি বছর প্রতিটি থানা যেন

একটি করে বার্ষিক রিপোর্ট তৈরি করেন। সেখানে থানার অফিসারদের কাজকর্মের মূল্যায়ণও করতে হবে। যে সমস্ত পুলিশ অফিসার ভাল কাজ করবেন তাদের প্রমোশন দিতে হবে, তাদের সঙ্গে সম্মানজনক ব্যবহার করতে হবে অপর দিকে যারা অপকর্ম করবেন তাদের ডিমোশন করতে হবে এবং অন্যান্য ক্ষেত্রে তার প্রতিফলন ঘটাতে হবে। অনেক পুলিশ অফিসারকে আমরা দেখেছি তারা তাদের জীবন বিপন্ন করে ডাকাত ধরছেন। গত ১. ৪. ৯৮ তারিখে খেজুরি থানার এক অফিসার সাক্ষাৎ মৃত্যুর মোকাবিলা করে, নিজের জীবন বিপন্ন করে ডাকাত ধরেছেন। এটা অত্যন্ত সাহসের কথা। এরকম বিভিন্ন ঘটনা আছে। অপর দিকে নিন্দনীয় ঘটনাও আছে। ঐ ১. ৪. ৯৮ তারিখেই ভূপতিনগর থানা এলাকায় দীনতারণ ত্রিপাঠির বাড়িতে রাত্রি ১২ টার সময় ডাকাতি হল। প্রায় ১।। ঘন্টা ধরে তারা ডাকাতি করল। রাত্রি দু-টার সময় পাশের বাড়ি থেকে পুলিশকে ফোন করা সত্বেও সেখানকার ডিউটি অফিসার এলেন না। সকালে তার স্ত্রী থানাতে ডায়রি করার পর বেলা ৯টার সময় পুলিশ এল। এই যে ভাল এবং খারাপ দিক এর দিকে নজর রাখতে হবে এবং ব্যবস্থা নিতে হবে। সরকারের ভাল ভাল কাজ যে সমস্ত পুলিশ অফিসারের জন্য হচ্ছে না, সরকারের বদনাম হচ্ছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণে যে সমস্ত থানা পুরানো বাড়িতে আছে সেগুলি সারাবার ব্যবস্থার কথা বলেছেন। আমাদের তমলুক থানা ব্রিটিশ আমলের তৈরি পুরানো জীর্ণ বাড়িতে রয়েছে। সেখানে বসে ঠিকমতন পুলিশ প্রশাসন চালানো কষ্টকর, কাজেই সেখানে যাতে থানার নতুন বাড়ি হয় তা দেখা দরকার। অনুরূপভাবে খেজুরি, ভগবানপুর, চন্ডিপুর, নন্দীগ্রামে নতুন পুলিশ প্রশাসন ভবন করা দরকার। এর পর আমি আর একটি বিষয় নিয়ে বলব। থানায় এন্ট্রি কার্ডের ব্যবস্থা করা দরকার। থানায় কারা আসছে, যাচ্ছে তার রেকর্ড থাকা দরকার। কারণ অনেক সময় দেখা গেছে যে কিছু লোক থানায় ঢুকে হাঙ্গামা করে কাজকর্ম করতে দেয় না। এর পর আমি একটি ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষণ করব। আমার বিধানসভা এলাকার মধ্যে চন্ডিপুর থানার বাটনানে কয়েকদিন আগে অনাদি পান্ডা বলে একজন খুন হন। লোকে তাকে গান্ধী বলে ডাকত। তিনি খুন হলেন। এটা একটা পারিবারিক ঘটনা কিন্তু সেখানে সি. পি. এম. তৃণমূল বলে চালিয়ে দেওয়া হচ্ছে। আমি পুলিশকে বলেছি, খুনি যে দলেরই হোক না কেন তাকে অবিলম্বে গ্রেপ্তার করতে হবে। পুলিশমন্ত্রীও বলেছেন, পঞ্চায়েত নির্বাচনের পর যেসব খুনোখুনি হচ্ছে তাতে খুনের আসামী যে দলেরই হোক না কেন তাকে গ্রেপ্তার করতে হবে। এইভাবে কাজ হলে পুলিশের কাজের গুণগত মান বাড়বে। একদিকে যাদের পুরস্কার দেওয়ার দরকার তাদের যেমন পুরস্কৃত করতে হবে অপর দিকে তেমনি যাদের তিরস্কার প্রাপ্য তাদের তিরস্কার করতে হবে। পুলিশের কাজ হচ্ছে মানুষকে নিরাপত্তা দেওয়া, তার থেকে বিচ্যুত হলে সর্বনাশ হবে। এই বলে পুনরায় বাজেটকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী সুলতান আহমেদ ঃ** *মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়,* আমাদের পার্টির তরফ থেকে এই বাজেটের বিরোধিতা করছি। বাজেট বক্তব্যে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী বলেছেন যে উনি শব্দ দূষণ কন্ট্রোল করেছেন, কালিপূজা, সবেবরাতে শব্দ দূষণ অনেক কন্ট্রোল্ড হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হাউসকে জানাতে চাই যে, কিছু কিছু জায়গা থেকে আমাদের রাজ্যে যে সাম্প্রদায়িক সম্প্রীতি রয়েছে সেটাকে ভঙ্গ করার চেষ্টা হচ্ছে। হাইকোর্ট ২ বছর আগে নয়েজ পলিউশনের ব্যাপারে একটা অর্ডার দিয়েছিল যে ৬৫ ডেসিমিলের উপরে কোনও মাইক বাজানো চলবে না। কলকাতা শহর এবং তার আশেপাশের মসজিদগুলি হাইকোর্টের অর্ডার মেনে নিয়ে ৬৫ ডেসিমিলের উপরে কোনও মাইক ব্যবহার করছে না। কিন্তু খবরের কাগজে দেখলাম যে, আবার হাইকোর্ট থেকে ডি. জি. এবং এস. পি.-কে অর্ডার করা হয়েছে যে মসজিদগুলির উপর থেকে মাইক সিজ করে থানায় আনা হোক। এটা একটা সিরিয়াস ব্যাপার। আমি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি এদিকে দৃষ্টি আকর্ষণ করছি যে, এই রাজ্যে যেখানে সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় রয়েছে, সমস্ত জাতি, ধর্মের মানুষ এক সঙ্গে বসবাস করছে, সেখানে এই রাজ্যের সাম্প্রদায়িক সম্প্রীতিকে নষ্ট করে এই শহরটাকে হায়দ্রাবাদ এবং জয়পুরের মতো করার চেষ্টা করা হচ্ছে। আর বিশেষ করে এই হাইকোর্ট তার জুরিশডিকশন জানে কি না জানি না, কারণ সেন্ট্রাল পলিউশন অ্যাক্টে সারা ভারতবর্ষে এই মাইক ব্যবহার হচ্ছে। দিল্লিতে, বোম্বে মাদ্রাজে সমস্ত জায়গায় মসজিদ, মন্দির, গুরুদুয়ার এগুলির উপরে মাইক চলছে, সারাদিন ধরে মাইক চলছে, সেখানে হাইকোর্টের কোনও অর্ডার নেই। কিন্তু এই কলকাতা হাইকোর্ট সেখানে রিলিজিয়াস রাইটের উপরে হস্তক্ষেপ করছে।

আজকে স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয় বাজেটে অনেক কথা বলেছেন, অনেক টাকা দরকার সেটাও বলেছেন। তিনি ট্রান্সপোর্ট করছেন, পুলিশ অফিসারদের বাড়ি করবেন। ক্রাইমের সংখ্যা সম্পর্কে আমাদের মাননীয় সদস্য সৌগত রায় বসেছেন। আমি আপনাকে যে কথা বলতে চাই সেটা হচ্ছে, আপনি জানেন যে এই রাজ্যে কিছুদিন আগে সাট্টা ডন রসিদ ধরা পড়েছে এবং সে আজও জেলে আছে। কিন্তু তার লোকেরা কলকাতা শহর থেকে আরম্ভ করে সারা দেশে সমস্ত জেলা, ভিলেজ লেভেল পর্যন্ত আজও সাট্টা চালিয়ে যাচ্ছে।

আজকে আমি স্বরাষ্ট্র মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই, আপনি কলকাতা শহরে অ্যাডিশনাল সি. পি.-র আরও একটা পোস্ট বাড়াচ্ছেন, জয়েন্ট সি. পি. ৪ জন রয়েছে। কিন্তু ডিভিশনাল ডি. সি.-রা কি করছেন? ডিভিশনাল ডি. সি.—উনি জনসংযোগের কথা বলেছেন। মাঝে মাঝে ছবিতে দেখা যায় যে উনি ফুটবলে লাথি মারছেন, এটা দেখতে

আমাদের ভাল লাগে। কিন্তু তার ডি. সি.-র সঙ্গে জনগণের দেখা হয় না। তার অ্যাডিশনাল সি. পি.-রা অ্যাভেলেবেল নয়। তার ডি. সি. মালদার লোকের সঙ্গে ছাড়া অন্য কোনও জেলার মানুষের সঙ্গে দেখা করেন না। সারাদিন ওনার ঘরের বাইরে রাইটার্সে রেড লাইট জ্বালিয়ে বিজি থাকেন। ওনার অ্যাডিশনাল এস. পি., এস. পি.-রা টাইম করে আসেন না, তাদের সঙ্গে দেখা হয় না। আর ডিভিশনাল ডি. সি.-র অফিসে কলকাতা শহরে এমন ভাবে' সিকিউরিটি রাখা হয়েছে যে, দেখে মনে হবে যে আমরা কোনও পাঞ্জাব বা অমৃতসরের ডি. সি.-র সঙ্গে দেখা করতে যাচ্ছি। এই জনসংযোগের কথা মন্ত্রী বলেছেন। আমার মনে হয়েছে এটা টোটালি ভাঁওতাবাজি।

আজকে সমস্ত আই. পি. এস. অফিসার যারা তাদের জন্য কলকাতা শহরে হাউসিংয়ের কথা উনি বলেছেন এবং হাউসিংয়ের নামে সি. এম.-এর কোটায় সল্ট লেকে তাদের জমিও দিয়েছিলেন, ওখানে তারা বাড়ি করে থাকবেন। আমরা দেখছি যে বাড়ির এগেনস্টে দুই-এক জন এস. পি., আই. পি. এস. অফিসারের বিরুদ্ধে ভিজিলেন্স হয়েছে, এস. পি., আই. পি. এস.-রা সেই বাড়িতে থাকেন না। সেখানে কলকাতার বড় লোকেরা ভাড়া নিয়ে নিচ্ছে। আপনি ১০০ লক্ষ টাকা হাউসিংয়ের জন্য ধরেছেন। আমি বলব যে, এই টাকাটা ঐ অফিসারদের জন্য খরচ না করে নিচু তলার কনস্টেবলদের জন্য খরচ করুন। আর বিশেষ করে আই. পি. এস.-দের জন্য যে জমি অ্যালটমেন্ট করা হচ্ছে, সি. এম.-এর কোটা পাচ্ছেন, সেগুলি আপনি বন্ধ করে দিন। এগুলি হাউসিংয়ের ক্ষেত্রে আসছে না, কারণ এই বাড়িগুলি করে আই. পি. এস অফিসাররা ব্যবসা করছে।

আর একটা কথা হচ্ছে, আপনি হিউম্যান রাইটস-এর কথা বলেছেন। হিউম্যান রাইটস কাদের জন্য করেছেন? হিউম্যান রাইটস-এর রেকমেন্ডেশনে যারা জুনিয়র অফিসার তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিচ্ছেন। কিন্তু হিউম্যান রাইটস যদি আই. পি. এস. অফিসাররা ভায়োলেট করে তাহলে তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। একজন আই. পি. এস., এস. পি., সে এক বছর আগে মেমারিতে লরির ড্রাইভারকে মেরেছিল। হিউম্যান রাইটস বলেছিল যে তাকে ঐ পদ থেকে সরিয়ে দিতে হবে এবং আগামী দুই বছর কোনও পোস্টিং দেওয়া চলবে না। আর লরির ড্রাইভার অমল দত্ত, গরিব মানুষ তাকে ১০ হাজার টাকা সরকার দেবে। কিন্তু সেই ড্রাইভার অমল দত্ত, গরিব মানুষ সেই টাকা এখনও পর্যন্ত তাকে দেওয়া হয়নি।

আজকে আমরা দেখছি যে, জনসংযোগের নামে কলকাতা শহরটা টোডি, গোয়েঙ্কা, গান্ধীদের হাতে চলে যাচ্ছে এবং রাত্রি ৭টার পরে আই. পি. এস. অফিসাররা জনসংযোগের নামে দুই তারা, তিন তারা বাড়িগুলিতে লালবাতি জ্বেলে বসে থাকেন, জনগণের সঙ্গে তারা দেখা করেন না।

[4-30 — 4-40 p.m.]

জনগণ গেলে দেখা হবে না। আজকে এই শহরটা আপনারা প্রমোটারদের হাতে তুলে দিয়েছেন ; টোডি, গোয়েঙ্কা—এরা সব আজকে শহরটা কন্ট্রোল করছেন। ডিটেক্টিভ ডিপার্টমেন্ট একটা ইম্পর্টেন্ট ডিপার্টমেন্ট ছিল। আজকে সেখানে যিনি বসেছেন তিনি বসে বসে শুধু গল্পের বই পড়ছেন। ডিটেক্টিভ ডিপার্টমেন্ট কয়েকদিন আগে কিছু ডাকাত ধরেছে। সাউথ ২৪-পরগনায় একটি ডাকাত ধরা পড়েছিল, তার কাছে থেকে ক্লু পেয়ে ঐ ডাকাতরা ধরা পড়েছে। আজকে ডিটেক্টিভ ডিপার্টমেন্টের কাজের গতি কমে গেছে। সেখানে ডি. সি. (ডি. ডি.) যিনি তিনি নিজে বই লেখেন। যদি এরকম সব আই. পি. এস. অফিসার নিয়ে আসেন যারা গল্পের বই লেখেন, তাহলে শহরের আইন-শৃঙ্খলা, সাট্টা, জুয়া, ইল্লিগ্যাল লিকার ডেন, এসব বন্ধ হবে না। আজকে সি. পি. ক্রাইম মিটিং করছেন, সেখানে থানাগুলিকে এক্ষেত্রে এক, দুই, তিন হিসাবে নাম্বার দেওয়া হয়েছে, কিন্তু কতজন আসামী ধরা পড়েছে? চোলাই মদ যারা সাপ্লাই করছে তাদের কতজন ধরা পড়েছে? ইভটিজার কত ধরা পড়েছে? ইল্লিগ্যাল আর্মস ট্রাফিকিং করতে গিয়ে কতজন আসামী ধরা পড়েছে? সাতের দশকের যে মালখানা ছিল, পুলিশ সেখান থেকে আর্মস বের করে কেরোসিন দিয়ে পরিস্কার করে দেখাচ্ছে যে, তারা এসব আর্মস অ্যাম্যুনেশন সিজ করেছেন। এর উপর দাঁড়িয়ে সি. পি. রিপোর্ট করেন। আজকে আসামীরা ধরা পড়ছে না। আজকে ক্যালকাটা পুলিশের এই হচ্ছে চেহারা। আজকে পোস্ট বেড়েছে, অ্যাডিশনাল সি. পি.-র পোস্ট বেড়েছে। এখন জয়েন্ট সি. পি. চারজন আছেন, কিন্তু থানায় অফিসার নেই, কনস্টেবল নেই। আজকে এই বাজেট তৈরি করতে আই. পি. এস. মহল আপনাকে গাইড করেছেন, কিন্তু দেখা যাচ্ছে, একজন আই. পি. এস. অফিসার তিনটি গাড়ি ব্যবহার করছেন। নিজের জন্য একটি, স্ত্রীর জন্য একটি এবং ছেলেমেয়েদের স্কুল-কলেজে যাতায়াতের জন্য একটি গাড়ি ব্যবহার করছেন, কিন্তু জুনিয়র অফিসাররা কোনও গাড়ি পাচ্ছেন না। তারজন্য এই বাজেটকে মনে হয় ফার্স বাজেট। কলকাতা শহর একটি নামী শহর। আজকে সেই শহরে ইল্লিগ্যাল ট্রেডারস এবং বিজনেস ম্যানদের হাতে তুলে দিয়েছেন। তার জন্য এই বাজেটের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী ইউনুস সরকার :** মাননীয় চেয়ার পারসন, পশ্চিমবঙ্গের জনগণ যা চায় পশ্চিমবঙ্গের পুলিশ সেটা সব দিতে পারেনি। এর জবাব নিশ্চিতভাবে মাননীয় মন্ত্রী আমাদের সামনে রাখবেন। আমি তবুও এই বাজেটকে সমর্থন করছি। এই বাজেটকে সমর্থন করছি এই কারণে যে, পশ্চিমবঙ্গের পুলিশের একটা ইতিবাচক দিক রয়েছে। তারই জন্য এই বাজেটকে সমর্থন করতে হবে। কিছু সমালোচনা করতে হবে এবং সেটা আমি পরে করব। ইতিবাচক যে দিক সেটা হ'ল, পশ্চিমবঙ্গের যে পুলিশ তারা অন্ততপক্ষে একটা নিরাপত্তার ব্যবস্থা করতে পেরেছেন, বিশেষ করে—এর আগেও

সভায় আলোচনা করেছিলাম—ভি. আই. পি.-দের ব্যাপারে। দেশের সবচেয়ে বড় যে ভি. আই. পি. প্রধানমন্ত্রী, সেই প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধীকে রক্ষা করতে পারেননি দিল্লির পুলিশ। সেই পরিপ্রেক্ষিতে আমাদের পুলিশের সাফল্যর দিকটা নিয়ে আলোচনা করতে হবে। তারপর দ্বিতীয় ঘটনা ঘটল পোরমবুদুরে। সেখানে প্রাক্তন প্রধানমন্ত্রী রাজীব গান্ধী পূর্ব ঘোষিত পার্টি প্রোগ্রামে যে যাবেন সেটা সেখানকার সমস্ত পুলিশ অফিসাররা জানতেন, কিন্তু তা সত্ত্বেও তারা তাকে রক্ষা করতে পারেননি। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ হচ্ছে এমন একটি রাজ্য যেখানে কোনও একজন ভি. আই. পি. কখনও হেকল্ড হয়েছেন এরকম কোনও উদাহরণ নেই।

আমাদের এই পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা রক্ষার যে ব্যবস্থা আছে সেই ব্যবস্থার মধ্যে দাঁড়িয়ে পুলিশ চেষ্টা করছে। কয়েক দিন আগে পুলিশ ডাকাতি ধরেছে। নিশ্চয়ই এটা খুব ভাল কথা। যেখানে ধরতে পারিনি সেখানে আপনারা সমালোচনা করবেন, আমরাও করব। আইন-শৃঙ্খলা রক্ষার দায় ভার সরকারের উপর এটা ঠিক কথা। কিন্তু অবস্থাটা কি দেখুন। ৫ তারিখের আনন্দবাজার পত্রিকায় কি লেখা হচ্ছে দেখুন, তৃণমূল নেত্রী কি বলছেন দেখুন। সেখানে হেডিং দেওয়া হচ্ছে ''মারের বদলে মার ডাক দিয়ে প্রচার শুরু মমতার''। এই ভাবে ঘোষণা করা হচ্ছে—কি ভাবে আইন-শৃঙ্খলা থাকবে? তৃণমূল কংগ্রেস পঞ্চায়েত ভোটের আগে একটা লিফলেট বিলি করেছে। সেখানে ঘাস ফুল-এর ছবি দেওয়া আছে এবং বলছে এই চিহ্নি ছাপ দিন, সন্ত্রাসের জবাব দিন। সেখানে জনগণের প্রতি আহ্বান করে সতর্কবাণীতে বলা হচ্ছে, আজ আর লাঠির যুগ নেই এখন বোমা পিস্তলের যুগ। এই ভাবে কর্মিদের প্রতি আহ্বান জানানো হচ্ছে। এই রকম একটা অবস্থায় পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা থাকবে? যারা এই আইন-শৃঙ্খলা ভাঙবে তাদের বিরুদ্ধে একটা কথাও আমরা উচ্চারণ করতে পারব না? একটু আগে এখানে আলোচনা হল, এখানে কয়েক জন বিধায়ক আলোচনা করলেন যে পঞ্চায়েত নির্বাচনে গন্ডোগোল হয়েছে। গন্ডোগোল হবে না? যদি ইচ্ছাকৃত ভাবে রাজনৈতিক দলগুলি গন্ডোগোল পাকায় তাহলে পুলিশের ইচ্ছা থাকলেও কিছু করতে পারবে না। আমরা যদি সতর্ক না হই তাহলে কিছুই করা যাবে না। আমাদের বাঁকুড়া জেলার সম্পাদক আক্রান্ত হল। সেই ব্যাপারে পুলিশ অ্যারেস্ট করতে গেলে বলবে তৃণমূল কংগ্রেসের উপর আক্রমণ করছে পুলিশ। আনন্দবাজার পত্রিকায় দেখুন বিষ্ণুপুরের আমাদের পার্টি অফিস ভাঙচুর করা হল। কাজাপুরের নবকুমার মন্ডলকে আক্রমণ করা হয়েছে, সে এখন হাসপাতালে ভর্তি হয়ে আছে। নির্বাচনের পরে এই রকম নানা ঘটনা ঘটেছে। নির্বাচনের সময় কয়েকটি ঘটনার কথা আমি উল্লেখ করতে চাই। নির্বাচন শেষ হয়েছে, কাউন্টিং হচ্ছে গন্ডোগোল শুরু হয়েছে, কাউন্টিং শেষ হয়েছে, সেই সময় কংগ্রেসের গুন্ডা বাহিনী আক্রমণ করেছে। আপনারা বলছেন তৃণমূলের দায় ভার আপনারা নেবেন না। মুর্শিদাবাদ

তৃণমূলের দায় ভার আপনাদের নিতে হবে, কারণ সেখানে তৃণমূলের সঙ্গে আপনারা জোট করেছেন, বি. জে. পি.-র সঙ্গে আপনারা জোট করেছেন। সেখানে আপনার আসন ভাগাভাগি করেছেন। ভাগাভাগি করার পর যখন দেখছেন আপনারা হারছেন তখন পিস্তল দেখিয়ে কিছু দুষ্কৃতকারীরা এসে জোর করে প্রিসাইডিং অফিসারের কাজ থেকে সার্টিফিকেট লিখিয়ে নিয়েছেন। এখানে হেনা সাহেব বসে আছেন, উনি বলুন না লালগোলায় কানফোলায় জোর করে সার্টিফিকেট লিখিয়ে নিয়েছেন কিনা কংগ্রেস? জিয়াগঞ্জের সন্যাসডাঙ্গায় জোর করে সার্টিফিকেট লিখিয়ে নিয়েছে কংগ্রেস। জলঙ্গির দক্ষিণ ঘোষ পাড়ায় ৯২ নম্বর বুথে আপনারা জোর করে সার্টিফিকেট লিখিয়ে নিয়েছেন। জলঙ্গির পাকুড়দিয়াড়ে জোর করে আপনারা সার্টিফিকেট লিখিয়ে নিয়েছেন। ওখানে আমাদের প্রার্থী জিতেছে আর আপনারা জয়ী বলে জোর করে সার্টিফিকেট লিখিয়ে নিয়েছেন। আপনারা বললেন যে পঞ্চায়েত নির্বাচন অবৈধ হয়েছে। আমাদের মন্ত্রী মহাশয় তো সঠিক ভাবেই বলেছেন যে যদি অবৈধ হয় তাহলে পদত্যাগ করুন। আজকে আপনারা বলছেন আইন-শৃঙ্খলা নেই। আমি কয়েকটি উদাহরণ দিয়ে বলতে চাই কংগ্রেস মুর্শিদাবাদে কি করেছে। মুর্শিদাবাদে কংগ্রেস ৪ জনকে খুন করেছে, তৃণমূল ২ জনকে খুন করেছে। আপনারা ওখানে খুন করছেন আর এখানে বলছেন আইন-শৃঙ্খলা নেই। কিছু আসামীকে পুলিশ গ্রেপ্তার করছে কিছু আসামীকে গ্রেপ্তার করতে পারছে না। আবু সুফিয়ান সরকারকে আক্রমণ করা হয়েছে বলে আপনারা বলছেন। কিন্তু মনে রাখতে হবে আল্লারাখাকে খুন করল কারা? পুলিশ যদি আল্লারাখার খুনিদের গ্রেপ্তার করে রাখত তাহলে আবু সুফিয়ান সরকারকে বিধায়ক হতে হত না। শুধু আবু সুফিয়ান সরকারের উপর আক্রমণের কথা বলা হচ্ছে তার পরের ঘটনার কথা আর বলা হচ্ছে না।

[4-40 — 4-50 p.m.]

আবু সুফিয়ানকে খুনের অজুহাতে আমরা দেখলাম, নৌসের আলি নামে একজন মোটর সাইকেলে করে যখন আসছিলেন তখন তাকে মেরে পা দুটো ভেঙে দেওয়া হল। তিনি এখন হাসপাতালে ভর্তি আছেন। তিনি কোন দলের জানি না, তবে তিনি সি. পি. এম. করেন না। ভগবানগোলায় বাড়ি হলে তাকে খুন করা হচ্ছে, জখম করা হচ্ছে আমরা দেখলাম জলঙ্গির ঘোষপাড়া এবং পাকুড়দহে যখন ভোটের রেজাল্টটাই অবস্থায় আছে, তখন আপনাদের গুন্ডা বাহিনী আক্রমণ করলেন। পরের দিন ১৭টি বাড়িকে মাটির সঙ্গে মিশিয়ে দেওয়া হল। সেখানে সোনাদানা যা কিছু ছিল সমস্ত কিছু লুটপাট করল কংগ্রেসের ৪০ জন গুন্ডা। তারমধ্যে ৯ জনকে অ্যারেস্ট করা হয়েছে। কংগ্রেসিরা তাদের জিঘাংসা চরিতার্থ করার জন্য একের পর এক ঘরের চাল, ফ্রেম এবং ঘরের টিনগুলোকে আলাদা আলাদা করে ফেলল। শুধু তাই নয়, ৮ বছরের এক বাচ্চাকে তার

এক পা নিচে এবং আর এক পা উপরের দিকে টেনে ছিঁড়ে ফেলার চেষ্টা করে। কিন্তু কংগ্রেসের কিছু শুভবুদ্ধি সম্পন্ন মানুষ তাকে রক্ষা করে। পাকুড়দহে কংগ্রেসিরা ১১টি বাড়িকে ভাঙচুর করেছে। সমস্ত কিছু নিশ্চিহ্ন করেছে। কংগ্রেসের একজন কুখ্যাত লোককে অ্যারেস্ট করে পুলিশ। তারজন্য কংগ্রেসিরা থানায় ডেপুটেশন দিচ্ছে, আন্দোলন করছে। রাজাপুর গ্রামে নবকুমারকে স্ট্যাব করা হয়েছে। রানীনগর ১নং ব্লকে জিয়াদ আলি নামে এক ব্যক্তিকে আক্রমণ করা হয়েছে। কংগ্রেস এমনই কাজ শুরু করে দিয়েছে সমগ্র মুর্শিদাবাদ জেলায়। গোটা রাজ্যে তৃণমুল, বি. জে. পি. যেমন আক্রমণ করছে, তেমনি ভাবে কংগ্রেস মুর্শিদাবাদ জেলায় এই কাজ শুরু করে দিয়েছে। এই সমস্ত জঘন্য আক্রমণ প্রতিরোধের জন্য পুলিশকে অবশ্যই সক্রিয় হতে হবে। তাহলে কংগ্রেস এখানে এই ত্রাহি ত্রাহি আওয়াজ তোলবার সুযোগ পাবে না। আমরা জানি যে, পুলিশের একাংশ কংগ্রেসের পক্ষে রয়েছে। তারা সঠিক ভাবে ব্যবস্থা নিচ্ছে না। যদি সঠিক ভাবে সঠিক সময়ে তাদের অ্যারেস্ট করা যায়, তাহলে এরা এখানে আর চিৎকার করতে পারবে না। আবু সুফিয়ানের কথা এখানে ওরা বলছেন। গত ১৩ তারিখে ফাজিরাপাড়ায়, সেখানে কংগ্রেসের শক্তি বেড়েছে, আমাকে ঘেরাও করে বাহাদুরি দেখানো হল। পুলিশ খবর পেল না। জনগণ প্রতিরোধ করে আমাকে ঘেরাও মুক্ত করলেন। পুলিশের কাছে ওরা হাউমাউ করে কান্না শুরু করে দিল—আমাদের নিরাপত্তা নেই, এখানে মিটিং করা যাবে না। কংগ্রেস এই ধরনের আচরণ করছে। আর পুলিশ যখন অ্যারেস্ট করছে তখন তাদের একতরফা ভাবে দোষারোপ করছে। ওদেরই একজন শরিক, মুখে স্বীকার না করলেও, অন্তরের টানে দিল্লির বুকে আজকে ঘোষণা করছে যে পশ্চিমবাংলায় আইন শৃঙ্খলা নেই, পশ্চিমবাংলায় ৩৫৬ ধারা চাই। ওরা সেই দাবিকে জোরালো করবার জন্য বিধানসভায় হাউসের মধ্যে এইসব কথা বলছেন—ধর্ষিতা হচ্ছে, লাঞ্ছিত হচ্ছে এইসব বলছেন। লজ্জা করে না এইসব কথা বলতে? প্রকৃতপক্ষে ধর্ষিতা মহিলা যেখানে থাকেন, তার স্বপক্ষে সকলেরই প্রতিবাদ করা উচিত। কিন্তু সায়েন্টিফিক রেপের কথা যারা বলে, তাদের সঙ্গে যারা ঘর করে, তাদের বিরুদ্ধে ঘৃণা জানাবার, ধিক্কার জানাবার ভাষা আমার নেই। এদের বিরুদ্ধে আজকে আমাদের সোচ্চার হতে হবে।

সর্বশেষে আমি আবেদন করতে চাই যে, আজকে পশ্চিমবঙ্গে পুলিশের একটা বড় কৃতিত্ব আছে, সেই কৃতিত্ব হচ্ছে পশ্চিমবঙ্গের বড় কৃতিত্ব যেটা কিনা কোথাও গেলে খুঁজে পাবেন না। কংগ্রেসকে তো অসভ্য, বর্বর বললে রেগে যাবেন, আসলে ওরা হচ্ছে বহুরূপী। সেই বহুরূপিদের জাতীয় অধিবেশন পশ্চিমবঙ্গে হল। যেখানে ওদের জাতীয় অধিবেশন হয় সেখানে ভাঙচুর হয়, কিন্তু পশ্চিমবঙ্গ একমাত্র রাজ্য, যেখানে কোনও গন্ডগোল হয়নি, সম্পূর্ণ সুষ্ঠভাবে সম্পন্ন হয়েছে। সুতরাং এইদিক থেকে পুলিশ বাজেটকে সমর্থন করা উচিত। আজ অবধী কংগ্রেস তাদের জাতীয় অধিবেশন বিনা রক্তপাতে

কোথাও করতে পারেনি, সেখানে পশ্চিমবঙ্গে তারা বিনা রক্তপাতে এই জিনিস ঘটিয়েছে। সুতরাং পুলিশকে সমালোচনা করা সত্ত্বেও এই বিষয়ে সমর্থন করা উচিত এবং এই বাজেটকে সমর্থন করতে চাই। আমি বলতে চাই হেরোইন বিস্ফোরক যে ধরা পড়েছে, সে তো তৃণমূলের লোক, বর্ধমানের কেন্দুয়া গ্রামের। আজকে কংগ্রেসের প্রতিষ্ঠিত নেতা তৃণমূলে যোগ দিয়েছেন। এই যে ধরা পড়ছে এতে স্বাভাবিকভাবেই আপনাদের পুলিশের বিরুদ্ধে অভিযোগ আছে। যেখানেই ডাকাত ধরা হচ্ছে, আপনারা বলছেন আপনাদের লোক। যেখানে মার্ডার হচ্ছে, খুন হচ্ছে বলছেন সেটা আপনাদের দলের লোক। এই রকম দলের লোক যদি বলতে থাকেন তাহলে ছিনতাই, খুন তো বাড়বেই। আমি মাননীয় মন্ত্রীর কাছে দাবি করছি যে, কারা কারা রাজনৈতিক নেতা এবং কর্মী এবং কারা কারা খুনী, দাগী আসামী তার একটা তালিকা তৈরি করা হোক। আমি আত্মবিশ্বাসের সঙ্গে বলতে চাই যে, নিহত এবং খুনির যে তালিকা, আমরাও দিতে চাই। আমাদের তালিকাতে দেখা যাবে তারা সব রাজনৈতিক কর্মী আর আপনাদের তালিকায় দেখুন এক একজন খুনী, ডাকাত, লম্পট। বড় বড় ডাকাতির কেসে ধরা পড়েছে। আমি বলব এই ধরনের রাজনীতি ছেড়ে দেওয়া দরকার। এই প্রসঙ্গে আমি বলি আমি সীমান্তবর্তী এলাকার লোক, মুর্শিদাবাদের লোক, আমাদের ওখানে বর্ডার এলাকায় ফোর্স আরও বাড়ানো দরকার। প্রশাসনের দিক থেকে আরও নজর দেওয়া উচিত। পুলিশি ব্যবস্থাকে আরও সফিস্টিকেটেড করা দরকার। এই কথা বলে পুলিশ মন্ত্রী যে দাবি এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ চেয়ারম্যান ঃ** মিঃ সরকার আপনি যে লিফলেট পড়ে রেফার করলেন সেটা হাউসে জমা দিন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় চেয়ারম্যান, আজকে পুলিশ বাজেট আলোচনা হচ্ছে। আমি পরিষদীয় দলের অফিসে ছিলাম সেখানে সংবাদ পেলাম যে নর্থ বেঙ্গলে আজকে একটা বন্‌ধ ভিন্ন রাজ্যের দাবিতে পালিত হচ্ছে। বুদ্ধদেববাবু এখানে আছেন, তিনি জানেন কিনা জানি না এই বন্‌ধকে কেন্দ্র করে ওখানে একটা ফায়ারিং হয়েছে। মন্ত্রীর জবাবি ভাষণ দেবার সময়ে ইনফরমেশনটা সঠিক কিনা জানালে ভাল হয়। টেলিফোনটা সঠিক এসেছে কিনা জানান।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** নর্থ বেঙ্গলে কাম্তাপুরী পিপলস পার্টির ডাকে বন্‌ধ পালিত হচ্ছে। ওই বনধের প্রভাব রেলওয়ে, ন্যাশনাল হাইওয়েতে পড়েনি, ওগুলো সব খোলা আছে। কিন্তু একটা দুঃখের ঘটনা যে, খড়িবাড়িতে একটা ফায়ারিং হয়েছে। পুলিশ যখন সেখানে যায় তখন পুলিশকে তারা তীর, ধনুক দিয়ে আক্রমণ করে। তাতে পুলিশ গুলি চালায় এবং দুজন ইঞ্জিওর হয়। ওই ইঞ্জিওরদের নিয়ে ওরা আবার পালিয়ে গেছে।

আমাদের অফিসাররা সতর্ক আছেন, তারা আধঘন্টা অন্তর খবর নিচ্ছেন। সুতরাং এই হচ্ছে লেটেস্ট খবর।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** এরপরে আর কি কোনও খবর পেয়েছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** না, আর পাইনি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** তাহলে আমার ইনফরমেশনটা কারেক্ট।

[4-50 — 5-00 p.m.]

**শ্রী সমর মুখার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পুলিশ মন্ত্রীর উদ্দেশ্যে বলছি। মাননীয় পুলিশ মন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তার সম্পূর্ণ বিরোধিতা করি। এই ব্যাপারে আমি আমার ছোট্ট একটি বক্তব্য রাখছি। মাননীয় মন্ত্রী তিনি জ্যোতিবাবুর উত্তরসূরী। বাজেটে উনি একটি কথা বলেছেন, ওনার মতন শ্বেতশুভ্র কেশধারী যে এতবড় অসত্য কথা বাজেটে ফলাও করে বললেন তাতে অবাক লাগছে। উনি বলেছেন, এই বছর জানুয়ারি মাসে ১৩ জন পুরুষ, ১৩ জন মহিলা ও ২৮ জন শিশু সমেত ধরেছেন—এরা কার হোটেল থেকে ধরা পড়েছে? উনি নিশ্চয় জানেন। নন-গেজেটেড পুলিশ অ্যাশোসিয়েশন এর একজন এস. আই. তার কালিয়াচকের হোটেল থেকে ধরা পড়েছে। এতবড় পাচারকারি, সেই এস. আই.-এর হোটেল থেকে ধরা পড়েছে। আপনি বলেছেন, আপনার পুলিশের স্বার্থকতার কথা, প্রশংসার কথা, কিন্তু আপনার পুলিশের যে কো-অর্ডিনেশন কমিটির নেতা যার হোটেল থেকে ধরা পড়েছে তাকে গ্রেপ্তার করেছেন? সেই এস. আই.-কে কি সাসপেন্ড করেছেন? কালিয়াচকের বর্ডারে সেই হোটেল। মাননীয় মন্ত্রীর যদি সৎ সাহস থাকে, মাননীয় মন্ত্রী তার জবাবী ভাষণে বলবেন। ঐ জনৈক পুলিশ কর্মচারী এস. আই.-কে কি গ্রেপ্তার করেছেন বা প্রমোশন দিয়েছেন কিনা? কোটি কোটি টাকা পাচারকারিদের কাছ থেকে নিয়ে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি তাদের তহবিল পূর্ণ করবে। আর মাননীয় মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচর্য মহাশয় তার কৈফিয়ৎ দেবেন তার পুলিশ পাচারকারিদের সাথে যুক্ত। আমার বাড়ি বিহার বর্ডারে। সেখানে থানা ডাক হয়, আমি জানতাম খোয়াড়ের ডাক হয়, জলকর এর ডাক হয়, আমি জানতাম না থানার ডাক হয়। আমার বাড়ি রতুয়া থানার ফুলহার বিহার বর্ডারে, সেখান থেকে হাজার হাজার গরু রতুয়া থানা থেকে মানিকচক থেকে ইংলিশবাজার থানা, কালিয়াচক থানা থেকে বৈষ্ণবনগর থানা পর্যন্ত সেখানে প্রতিদিন হাজার হাজার গরু পাচার হচ্ছে। থানার ডাক করছে কারা—মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতা। মাননীয় পুলিশমন্ত্রী যদি দয়া করে শোনেন, থানার ডাক করছে লোকাল কমিটির সেক্রেটারি। রতুয়া থানা থেকে আপটু বৈষ্ণবনগর পর্যন্ত এক একটা থানায় লক্ষ লক্ষ টাকা ডাক

করে সেইসব গরু বাংলাদেশে পাচার হয়। সেইসব গরু পিছু ১৫/২০ টাকা করে নেওয়া হয়। এই টাকার কিছু অংশ থানায় যায়, লোকাল পার্টি অফিসে যায়, জেলায় কিছুটা যায়, আমি জানি না আলিমুদ্দিন স্ট্রিটে আসে কিনা। আপনি বলছেন, আপনার এই বাজেটে থানার গাড়ি ইত্যাদি সরবরাহ করেন। আপনি কি জানেন কোনও থানায় কোনও গাড়ি থাকে না, গাড়ি থাকে তো তেল নেই, তেল আছে তো পেট্রোল নেই, পেট্রোল আছে তো ড্রাইভার নেই। আপনার মূল কথা কি, আপনি থানায় গাড়ি দেবেন, থানার অফিসারের কোয়ার্টার ঠিক করবেন, পুলিশ লাইনে যে সব কোয়ার্টারে জল পড়ে, তা বন্ধ করবেন। কিন্তু কি দেখা যাচ্ছে, আপনি আই. পি. এস. অফিসারদের কোয়ার্টার ঠিক করছেন, তাদের সুখ স্বাচ্ছন্দের ব্যবস্থা করছেন, কিন্তু যারা সাধারণ কনস্টেবল পুলিশ ব্যবস্থাকে দাঁড় করিয়ে রেখেছে তাদের দেখছেন না।

আপনারা কিন্তু তাদের কথা ভাবছেন না। আমাদের দলের মালদহ জেলার বিধায়ক গৌতমবাবুর এলাকায় বুড়াবুড়িতলাতে সেই লোকগুলো ঘরে ঢুকতে পারছে না। কারণ তারা জাতীয় কংগ্রেস করেন। আজকে আপনারা টোটাল বাজেটটা আলিমুদ্দিন স্ট্রিটে দিয়ে দিন। ওখান থেকে গোটা জেলায় মার্কসবাদী কমিউনিস্ট পার্টির জেলা সম্পাদকের মাধ্যমে ভাগ করে দিন। ওখান থেকেই এস. পি. থেকে আরম্ভ করে কনস্টেবলদের মাইনে দেওয়া হবে। আপনি জানেন, পুলিশের জন্য যে রেশন ব্যবস্থা আছে সেই জিনিসপত্র তারা খেতে পারে না। যে কন্ট্রাক্টার রেশন সরবরাহ করেন, তিনি আপনাদের পার্টি তহবিলে লক্ষ লক্ষ টাকা দেয়, তার মাধ্যমেই পুলিশের রেশন সরবরাহ হয়। কিন্তু সেই সমস্ত জিনিসপত্র তারা খেতে পারে না। ভয়ে তারা কিছু বলতে পারে না। আপনি সাহিত্যের মানুষ, বেশি জোরে ভেঁপু বাজালে কিন্তু দম শেষ হয়ে যাবে।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়।)

**শ্রী অসিত মিত্র ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী পুলিশ খাতে যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করে এবং আমাদের দলের আনীত কাট মোশনগুলিকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। অত্যন্ত নিরপেক্ষ প্রশাসনের যে বক্তব্য হওয়া উচিত, সেদিন এই সরকারের মুখ্যমন্ত্রী এবং সেদিনকার স্বরাষ্ট্রমন্ত্রী ১৯৭৯-৮০ সালের বাজেটে একটা সুন্দর কথা বলেছিলেন। আমি সেটা উল্লেখ করে আমার বক্তব্য শুরু করব। তিনি সেই বাজেট বক্তব্য রাখতে গিয়ে বলেছিলেন এবং বিগত দিনের কংগ্রেস সরকারের সমালোচনা করে বলেছিলেন—আমি সুস্পষ্টভাবে বলতে পারি বিগত শাসকদল যে নীতি নিয়ে চলেছিলেন আমরা তার পুনরাবৃত্তি করব না। আমরা কিছুটা আইনের শাসন ফিরিয়ে এনে গণতন্ত্রকে পুনঃপ্রতিষ্ঠা করব। এই বক্তব্য রেখেছিলেন সেদিনকার স্বরাষ্ট্রমন্ত্রী জ্যোতি বসু।

মিঃ চেয়ারম্যান স্যার, ১৯৯৮-৯৯ সালে যখন বাজেট বরাদ্দ পেশ করা হচ্ছে তখন সেই বক্তব্যের সঙ্গে আজকের স্বরাষ্ট্র মন্ত্রীর বক্তব্যের কোনও গুণগত ফারাক বা পার্থক্য দেখতে পাচ্ছি না। তিনি বলেছেন, আমি নিরপেক্ষ ভাবে প্রশাসনকে পরিচালিত করব। যখন তিনি যুব নেতা ছিলেন বা ছাত্র নেতা ছিলেন তখন তার মূল বক্তব্য ছিল আমরা পুলিশ খাতে বাজেট বরাদ্দ কোনও দিন বাড়াব না। বিধানচন্দ্র রায়ের আমলে, প্রফুল্ল সেনের আমলে এবং তার পরবর্তী পর্যায়ে তারাই একদিন সমালোচনা করে বলেছিলেন, পুলিশ খাতে বাজেট কমাও, পুলিশ খাতে বাজেট কমাও। সৌগত রায় মহাশয় বলেছেন ৬০ কোটি ৪৮ লক্ষ টাকা দিয়ে এই বাজেট বরাদ্দ শুরু হয়েছিল। ১৯৭৯-৮০ সালে ৬৩ কোটি ৮৬ লক্ষ ৯১ হাজার টাকা হল, তারপরে ১৯৯৬-৯৭ সালে সেটা লাফিয়ে চলে গেল ৫৫৪ কোটি ৩ লক্ষ ২০ হাজার টাকায়।

[5-00 — 5-10 p.m.]

১৯৯৭-৯৮ সালে ৬৬২ কোটি ৩৫ লক্ষ। এবার আরও কমিয়ে নিয়ে এলেন ৭৪৮ কোটি ১৫ লক্ষ ২৫ হাজার টাকা। এত বাজেট বরাদ্দ করার পরেও বাংলার প্রতিটা রাস্তাঘাটে ধর্ষণ, খুন, রাহাজানি, অত্যাচার চলছে। আজকে এই নিরপেক্ষ প্রশাসন জ্যোতিবাবুরা, বুদ্ধদেববাবুরা উপহার দিয়েছেন। তিনি কোথাও কোথাও স্ট্যাটিস্টিক্স দিয়েছেন। এবার তার বাজেট বক্তৃতায় দেখলাম যে, তিনি বলেছেন যে, আমরা কিছু কিছু জায়গাতে এগিয়ে এসেছি। মানে কমাতে পেরেছি এবার।" আমাদের বামপন্থী বন্ধুরা প্রায়ই অন্যান্য রাজ্যের তুলনার কথা বলেন। গতকাল মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী বলেছেন উত্তরপ্রদেশ এবং বিহারের দিকে তাকিয়ে দেখুন। আমি কয়েকটা রাজ্যের কথা বলছি। এটা আমার কথা নয়। ক্রাইম ইন ইন্ডিয়া, যে বইটা আপনারা লাইব্রেরিতে সরবরাহ করেন, সেই বইটা দেখে বলছি ১৯৯৪ সালে ডাকাতি গুজরাটে হয়েছে ৩১৮। কেলারায় ১০২, রাজস্থানে ৮৮, উড়িষ্যায় ৩৭৩, আর পশ্চিমবঙ্গে সব থেকে ডাকাতি কমে গিয়ে হয়েছে ৫৫৩। ১৯৯৫ সালে গুজরাটে ৩০৯, কেরালায় ৯৭, রাজস্থানে ৮৮, উড়িষ্যায় ১৮৯, আমাদের এখানে ৪৮১, আমরা কমিয়েছি। কিডন্যাপিং অ্যাবডাকশন অন ওমেন অ্যান্ড গার্লস গুজরাটে ১ হাজার ৯১, তখন আমাদের এখানে তার পরিমাণ হচ্ছে ১,১২৮। আমরা কোনও দিকে চলেছি। শুধুমাত্র তৃণমুল, শুধুমাত্র কংগ্রেস, বি. জে. পি.-র ঘাড়ে সমস্ত দোষ চাপিয়ে দিয়ে নিজেরা সুখে শান্তিতে আপনারা বাস করছেন মনে করেন, তাহলে ভুল হবে। সমস্ত ব্যাপারটা পর্যালোচনা করা দরকার। কেন বি. জে. পি. দমদমে এল? কেন মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতা যে একদিন লাল ঝান্ডার তলায় দাঁড়িয়ে স্বপ্ন দেখত বিপ্লবের, সে সি. পি. এমের বিরুদ্ধে ভোট দিতে এল? কেন অত্যাচারের মোকাবিলা না করে সি. পি. এমের বিরুদ্ধে ভোট দিতে এল? কারণ কোনও একটা জায়গায় গন্ডগোল থেকে যাচ্ছে। এটা বিরোধিতা করার জন্য বলছি না। আমি

কোথাও পুলিশ এক্সেস করছে, কোথাও সি. পি. এম এক্সেস করছে, কোথাও দুষ্কৃতকারিরা এক্সেস করছে। তার প্রতিবিধান নেই। কেন প্রতিক্রিয়াশীল শক্তি মাথাচাড়া দিচ্ছে, কেন সাম্রাজ্যবাদিদের সঙ্গে আপোস করছে, এত বিচার না করে শুধুমাত্র আপাত সুখের জন্য তার কাছে চলে যাচ্ছে। তাই এই বাজেটের আমি বিরোধিতা করছি। আমি জানি না কি করে আপনি স্বরাষ্ট্র দপ্তর চালাচ্ছেন। থানাগুলি কি অবস্থায় আছে দেখুন। আপনি বলছেন যে, নতুন নতুন থানা করছেন। ইনফ্রাস্ট্রাকচার নেই। আমি পলিটিকালাইজেশনের কথা বলছি না। আমি জানি যে আপনার টেলিফোন নয়, আপনি যদি টেলিফোন করেন, তাহলে শুনতে বাধ্য হবেন। কিন্তু আমি, সুব্রতবাবু কথা শুনবেন না, সোমেন মিত্রের কথা শুনবেন না, সৌগতবাবুর কথা শুনবেন না। তারা আপনাদের কথা শুনে কাজ করতে বাধ্য হচ্ছেন। সেটাও বাদ দিচ্ছি। থানাগুলিও ভালভাবে চলছে না। আপনি এত টাকা বরাদ্দ করার কথা বলছেন। অথচ থানায় মাত্র ৩০০ লিটার পেট্রোল সরবরাহ করা হয়। ৩০০ লিটার তেলে একটা থানা চলে না। তারা কোনও জায়গা থেকে সংগ্রহ করেন? আধুনিকিকরণের কথা বলছি না। আপনাকে অনুরোধ করব শুধু গ্রামবাংলায় যে সমস্ত থানা আছে, শহরাঞ্চলের কথা, কলকাতার কথা না ভেবে গ্রামবাংলার থানাগুলিকে মজবুত করার চেষ্টা করুন। নিরপেক্ষ প্রশাসন যাতে হয় সেদিকে লক্ষ্য রাখুন।

আমি আপনার কাছে আরেকটা কথা বলতে চাই। আমাদের এলাকায় সুশান্ত গুছাইত নামে এক জন মার্ডার হয় গত বছর ১৪ই আগস্ট, আপনার নিরপেক্ষ প্রশাসনে। সুশান্ত মার্ডার হয়ে যাওয়ার পর ডিস্ট্রিক্ট পুলিশ অফিসার সেখানে যান এবং মাস অ্যারেস্ট হয়। তাদের বাগনানে নিয়ে আসা হয় এবং আপনি শুনলে অবাক হয়ে যাবেন, তাদের জিজ্ঞাসা করা হয় তোমরা কি কর কংগ্রেস না সি. পি. এম. কর বললে ছাড়া পাবে এই ভয়ে কেউ কেউ সি. পি. এম. বলল, যারা সি. পি. এম. বলল তাদের বিরুদ্ধে ৩০২ এর মামলা দেওয়া হল, আর যারা কংগ্রেস বলল তাদের বিরুদ্ধে দেওয়া হল ৩২৬ এর মামলা। ৩০২ ধারার আসামী যারা হল তাদের আজ পর্যন্ত গ্রেপ্তার করা হয়নি, আজ এক বছর হয়ে গেল। আপনার দলের সদস্যরা বলেছেন যে মন্ত্রী সুশান্ত ঘোষ আহত হয়েছেন, কাকদ্বীপের এম. এল.-এ আহত হয়েছেন, আবু সুফিয়ান মার খেয়েছে, যারাই মেরে থাকুন—কংগ্রেস কি তৃণমূল—একথা যদি সত্যি হয় তাহলে স্বরাষ্ট্রর মন্ত্রীর পদত্যাগ করে প্রমাণ করা উচিত যে তিনি প্রশাসন চালাতে ব্যর্থ হয়েছেন। এই বাজেট এর বিরোধিতা করে, আমাদের আনা কাট মোশনের সমর্থনে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মনোরঞ্জন পাত্র ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তার সমর্থনে আমি কয়েকটি কথা বলছি। বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করছি। স্যার, ওরা ভীষণ নির্লজ্জ, মিত্যা কথা বলে। পশ্চিমবাংলার ভিতরে সব জায়গায় যাওয়ার দরকার নেই, আমাদের হাউসের প্রথম দিন ওরা রাজ্যপালকে

ভাষণ পড়তে দেয়নি, কি নগ্নভাবে, কি অসভ্য ভাবে ওরা তার মাইক কেড়ে নিয়েছিল, তার ভাষণের কপি ছিঁড়ে দিয়েছিল। ওরা নাকি গণতন্ত্রে বিশ্বাস করে। বিধানসভা শেষের আগের দিন তাপস রায় গণতন্ত্রের প্রতীক যে মেজ কেড়ে নিয়েছিলেন, বিধানসভার যে কর্মী ছুটে গিয়েছিলেন, তার মাথা ফাটিয়ে দেওয়া হয়েছিল। ওরা নাকি গণতন্ত্রের পুজারি। আজকে কংগ্রেসের লোকেরা, তৃণমূলের লোকেরা সি পি. এম-এর লোকদের আক্রমণ করছে। আজ তারা সমাজবিরোধীদের নিয়ে পার্টি অফিস পোড়াচ্ছে, ঘরবাড়ি পোড়াচ্ছে। আপনাদের লজ্জা হওয়া উচিত। আপনাদের দু' কান কাটা। যাদের দু কান কাটা তারা রাস্তার মাঝখান দিয়ে চলে আর যাদের এক কান কাটা তারা রাস্তার ধার দিয়ে চলে। সৌগত রায় কাদের ওকালতি করে গেলেন। আপনারা সত্যিকারের কংগ্রেস। আমাদের দেশের জীববিজ্ঞানীরা নতুন প্রযুক্তির সাহায্য নিয়ে বিভিন্ন জাতি উপজাতির জীবজন্তু তৈরি করছেন। আমাদের দেশে স্বাধীনতা সংগ্রামের অন্যতম। পুরোধা মহাত্মা গান্ধী আমাদের নীতির সঙ্গে, পথের সঙ্গে তা পার্থক্য থাকতেই পারে, তাকে খুন করেছিল কারা—আর. এস. এস.। আর সেই আর. এস. এসের সঙ্গে আজকে যারা হাত মিলিয়েছে তারা বলছে যে আমরাই আসল গান্ধীবাদী।

[5-10 — 5-20 p.m.]

আজকে পশ্চিমবাংলায় বিভিন্ন জায়গায় লোকসভা নির্বাচনের আগে এবং পরে পঞ্চায়েত নির্বাচনের আগে এবং পরে তারা সন্ত্রাস চালিয়ে যাচ্ছেন। আপনাদের বিরোধিতা করার ক্ষমতা নেই। গত ২৬.৫ তারিখে হাউসে বসে আছেন মাননীয় মন্ত্রী শ্রী সুশান্ত ঘোষ, মেদিনীপুর জেলার জিলা পরিষদের কৃষি কর্মাধ্যক্ষ তার গাড়ি লুঠ করা হল। গত ২৮ তারিখে বি. জে. পি.-র সভাপতি রামপ্রসাদ তেওয়ারি তার বাড়িতে বোমা পড়ল তার একটা হাত উড়ে গেল। গত ৯. ৬. ৯৮ তারিখে চন্দ্রকোনায় শান্তি মিছিলে গিয়ে ছিলেন সাবরতি খাঁ, মিছিলের শেষে বি. জে. পি.-র লোক তাকে কুপিয়ে কুপিয়ে খুন করল। ১১. ৬. ৯৮ তারিখে পশ্চিমবঙ্গ বিধানসভার প্রাক্তন সদস্য অমিয় পাত্র বাঁকুড়া জেলা কমিটির সি. পি. এম. সম্পাদক। তিনি বিকাল ৫টার সময় সভা করতে গিয়ে ছিলেন, বি. জে. পি. এবং তৃণমূলের লোকেরা তারা গাড়ি ভাঙচুড় করল এবং তাকে খুন করার চেষ্টা করেছিল। একই রকম ভাবে ২৫ জন লোককে নির্মম ভাবে আক্রমণ করলেন এবং মরে গেছে ভেবে ৬ জনকে ফেলে রেখে গেলেন, তারা এখন বাঁকুড়া সদর হাসপাতালে মৃত্যুর সঙ্গে লড়ছে। গত ২৭. ৫. ৯৮ তারিখে আমাদের এই হাউসের মাননীয় সদস্য জয়ন্ত চৌধুরিকে আক্রমণ করলেন। এর পরও আপনারা বলবেন পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলার অবনতি সি. পি. এম. ঘটাচ্ছে। বিভিন্ন জেলায় টি. এম. সি. এবং বি. জে. পি.-র লোকেরা এবং খাস কংগ্রেস আর ঘাস কংগ্রেসের লোকেরা পার্টি অফিস কার দখলে থাকবে সেখানে তাদের আধিপত্য বিস্তার করার জন্য হামলা করছেন

নিজেদের মধ্যেই। বাঁকুড়া জেলায় একটা জায়গায় আপনাদের নেত্রী গরম গরম বক্তৃতা দিয়ে হ্যান্ড বিল বিলি করে বলে গেলেন যে প্রয়োজনে বন্দুক, টাঙ্গি, বল্লম নিয়ে আক্রমণ করতে হবে। আপনাদের নেত্রী মিটিং করে চলে গেলেন তার পরেই সেখানে তারা তাদের ঘরে আগুন লাগিয়ে দেয়। কিছু দিন আগে যে ছেলেটি চিড়িয়াখানায় বাঘের গলায় মালা পরাতে গিয়ে মারা গেল আপনারা তার জন্য বাংলা বনধ ডাকলেন, এম. এল. এ. হোস্টেলে রমজান আলি মারা গেলেন আপনারা তার জন্য বাংলা বনধ ডাকলেন। কিছু হলেই আপনারা বাংলা বনধ ডাকেন। আজকে পঞ্চায়েত নির্বাচনে সর্বস্তরে মানুষ আজকে বামফ্রন্টকে জয়ী করেছে। আর আপনাদের নেত্রী বললেন যে সেমি ফাইনাল হবে, এটা কোয়াটার ফাইনাল। আজকে কয়েকটা সংবাদ পত্র নির্লজ্জের মতো আপনাদের ওই নেত্রীর হয়ে ওকালতি করছে। তাই পশ্চিমবাংলার মানুষ আপনাদের বিরোধিতা করে বামফ্রন্টকে প্রতিষ্ঠা করছে। কিছু দিন আগে আপনাদের নেত্রী বললেন ৩৫৬ ধারা প্রয়োগ না করলে দিল্লির সরকার থেকে সাময়িক ভাবে সমর্থন প্রত্যাহার করে নেব, ৩৫৬ ধারার প্রয়োগ করতে হবে। একটা রাজনৈতিক কেন্দ্রীয় দল বি. জে. পি. তারা দেখে বললেন যে এখানে এমন কিছুই হয়নি যে ৩৫৬ ধারা প্রয়োগ করতে হবে। আপনাদের প্রত্যক্ষ এবং পরোক্ষ মদতে কোথাও কোথাও তৃণমূল এবং বি. জে. পি. লোকেরা আইন শৃঙ্খলার অবনতি ঘটানোর চেষ্টা তারা করছে। আজকে এখানে একজন বললেন ১৯৯৭ সালে পশ্চিমবঙ্গে ডাকাতি হয় ৪০৯টা আর অন্ধ্রপ্রদেশে ডাকাতি হয় ৫০৭টা।

মহারাষ্ট্রে ৭০৯-টা। আর, শহর হিসাবে মাননীয় সৌগত রায় বলছিলেন। এক বছরে বোম্বে ৭৬, কলকাতা ৫২। আপনারা খুন, রাহাজানির কথা বললেন। ১৯৯৭ সালে খুন হয়েছে পশ্চিমবঙ্গে ১৭৮০। অন্ধ্রপ্রদেশে ২,৬৮৮, মহারাষ্ট্রে ২৮২৫। এগুলো কি কম? এছাড়া এখানে হিউম্যান রাইটের কথাবার্তাও হ'ল। আপনি কি এটা জানেন, যেটা মাননীয় সদস্য রবীনদেব বললেন? উত্তরপ্রদেশে প্রতি মিনিটে একটা করে ধর্ষণ হয়, প্রতি ঘন্টায় চার জন মানুষ মারা যায়। ১২ তারিখে রাজ্য সভায় এক প্রশ্নের উত্তরে জানানো হয়েছে, ১-লা এপ্রিল থেকে ১৫-ই মে এই সাড়ে চার মাসে উত্তরপ্রদেশে খুন হয়েছে ২৯০৫-টা, ডাকাতি ৩৫০-টা, চুরি হয়েছে ৩,৬০০-টা, লুঠ-পাট হয়েছে ১,৬০০-টা, দাঙ্গা হয়েছে ২,৪৭১-টা তারপরেও বলবেন পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা পরিস্থিতি খারাপ? তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের পেশ করা ব্যয়-বরাদ্দকে সমর্থন করে এবং ওদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিপ্লব রায়চৌধুরি :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের পেশ করা পুলিশ বাজেটের বিরোধিতা করতে গিয়ে আমি হিউম্যান রাইট কমিশনের যে

বই পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে প্রকাশ করা হয়েছে এবং আমাদের দেওয়া হয়েছে তার অংশ বিশেষ পড়ে শোনাতে চাই। এই হিউম্যান রাইট কমিশন তিন বছর হ'ল গঠিত হয়েছে এবং এই সময়ের মধ্যে তারা দুটো রিপোর্ট প্রকাশ করেছেন। তাতে দেখা যাচ্ছে, প্রথম বছরে ৫২৪-টা দরখাস্ত জমা পড়েছে এবং দ্বিতীয় বছরে ১৫৬৭-টা কমপ্লেইন কমিশন পেয়েছে। এখানে বলছেন, তারা অবাক হয়েছেন এবং আরও বলছেন, "The surge in the number of complains filed with the commission in 1996-97 reflected both the growing expectation of the people from the Commission as well as their increased confidence in the Commission for the redressal of their felt grievances".

স্যার, আমি ভেবেছিলাম এই কমিশনের চেয়ারম্যান হয়ত জ্যোতিবাবু বা বুদ্ধদেববাবু হবেন এবং তাই মানুষ এত বেশি করে দরখাস্ত জমা দিচ্ছেন। কিন্তু দেখলাম জাস্টিস চিত্ততোষ মুখার্জিকে এর চেয়ারম্যান করা হল। কমিশনের অন্যান্য মেম্বাররা হলেন, আর. এন. সেনগুপ্ত, মিস উমা আহমেদ, জাস্টিস সামসুদ্দিন আহমেদ, শ্রী কমলাকর মিশ্র—আই. এ. এস. এবং আর. পি. সমাঝদার, ইত্যাদি ব্যক্তি। অর্থাৎ বোঝা গেল জনগণ বুদ্ধদেববাবুর প্রতি আস্থা হারিয়ে এই কমিশনের উপর নির্ভর করছে। এই কমিশন বলছে, জুডিশিয়াল কাস্টোডিয়াল ডেথ ৬৭ এবং পুলিশ কাস্টোডিয়াল ডেথ ১৬-টা। আবার আমরা দেখতে পাচ্ছি, একটা জেলার এস. পি. প্রকাশ্য রাস্তায় একজনকে অন্যায় ভাবে মেরে-পিটিয়ে মিথ্যা করে কেসে জড়িয়ে দিয়েছে। সেই অত্যাচারিত মানুষের দরখাস্ত করার পর কমিশন এনকোয়ারি করে পরিষ্কার বলেছে, সেই জেলার, সেই এস. পি.-কে যেন ইন্ডিপেন্ডেন্ট পোস্টিং দেওয়া না হয়। কমিশন যখন বলছে, ঐ অফিসারকে ইন্ডিপেন্ডেন্ট পোস্টিং না দিতে তখন আপনার কাছে প্রশ্ন এস. পি. দোষ করলে ডি. আই. জি., আই. জি. বা ডি. জি.-রা ব্যবস্থা নিচ্ছে না কেন? এদের তো রিড্রেসড করার কথা। মাননীয় মন্ত্রী মহাশয় ব্যবস্থা নিচ্ছেন না কেন? তাই আজকে লোক জিজ্ঞাসা করছে, আই. জি.-রা কি ঘাস খাচ্ছে? তাহলে প্রশাসন কেমন করে চলছে

স্যার, মেদিনীপুর জেলার খড়গপুর টাউনের আজকে কি অবস্থা একটু শুনুন। আমরা আজকে অবাক হয়ে দেখছি খড়গপুর টাউনে জঙ্গলের রাজত্ব কায়েম করা হয়েছে। কখনও টাটা থেকে সমাজবিরোধী আসছে। কখনও রেলের স্ক্র্যাপ কিনতে সমাজবিরোধীরা আসছে। তারা আবার দোকান লুঠ করছে, বাড়িতে ঢুকে মেয়েদের টেনে নিয়ে যাচ্ছে। এবং এই ভাবে গোটা এলাকাকে তারা ভিত-সন্ত্রস্ত করে তুলেছে। এমন অবস্থা হয়েছে যে, ব্যবসায়ী, সাধারণ মানুষ আজকে সন্ধ্যার পর বাইরে থাকতে পারছে না।

[5-20 — 5-30 p.m.]

আমরা কয়েকদিন আগে খবরের কাগজে পড়েছি যে সেই এলাকার অ্যাডিশনাল এস. পি. দিনের বেলায় একটা বাড়িতে গিয়ে সন্ত্রাসবাদীরা লুকিয়ে আছে বলে তিনি তাকে চেজ করেছেন—চেজ করার পরে প্রকাশ্য দিনের বেলায় গোলাগুলি চলছে, সন্ত্রাসবাদীরা গুলি করছে, পুলিশ গুলি করছে, কিন্তু পুলিশ তাকে ধরতে পারছে না। সংবাদপত্রে লিখছে যে সেই গোলাগুলিতে সেই সন্ত্রাসবাদী মারা গিয়েছে। বর্তমানে সংবাদপত্রের পাতায় আমরা দেখেছি, সেখানে আরেকজন সমাজবিরোধী রামবাবু, তাকে প্রশ্রয় দিচ্ছেন সেই এলাকার শাসক দল এবং সারা পশ্চিমবঙ্গের শাসক দল। তারা সেখান থেকে আবার নাকি তাকে তাড়িয়ে দেবার চেষ্টা করছিলেন, ফরওয়ার্ড ব্লক তাকে আবার আশ্রয় দিয়েছেন, সেখানকার একটা কমিটির তাকে মেম্বার করে দিয়েছেন। এখন অ্যাডিশনাল এস. পি., এস. পি. কেউ তাকে ছুঁতে পারছে না—এমন একটা অদ্ভুত অবস্থার সৃষ্টি হয়েছে। আমি স্যার, আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছ থেকে জানতে চাই—আমরা গতকাল আর. এস. পি. এম. এল. এ.-র বক্তব্য শুনছিলাম, কুপিয়ে কুপিয়ে কাটছে একদল মানুষ আরেক দল মানুষকে, কি নৃশংসভাবে এবং সেখানে এস. ডি. পি. ও.-কে খবর দেওয়া হয়েছে, তিনি ২০ ঘন্টার মধ্যে ঘটনাস্থলে যাননি এবং তারপর যখন এই সরকারের একজন মন্ত্রী এস. ডি. পি. ও.-কে তিরস্কার করতে গেছেন? একটা ভয়ঙ্কর অবস্থা—আজকে আমাদের জিজ্ঞাসা, আমরা জানতে চাই যে, এই যে বাজেট পেশ করেছেন এই বাজেট নিয়ে উনি কি করবেন? ডাঃ গৌরীপদ দত্ত, এস্টিমেট কমিটির চেয়ারম্যান, তিনি তার রিপোর্টে লিখেছেন যে, বাজেটে অনেক টাকা দেওয়া হয়, The Committee is further disappointed to find that the allotment made in the Budget remains largely unutilised.

ডাঃ গৌরীপদ দত্ত আজকে হাউসে নেই, তিনি থাকলে আমরা খুশি হতাম। তিনি বলছেন, the Police Stations are by and large in a state of neglect and suffer from lack of even the minimum infrastructural and administrative needs. তারা বলছেন যে পুলিশের রেশনিং সিস্টেম ইজ ভেরি ফ্রাসটেটেড। এখানে বলছেন, there are allegations that the food items which the policemen get at the subsidised rates are by and large illegally sold to the grocers' shops instead of being properly consumed in their familes.

ডাঃ গৌরীপদ দত্তের রিপোর্ট বিধানসভার মধ্যে আছে, এই রিপোর্ট থেকে আমি আপনাকে পড়ে শোনাচ্ছি, আরও অদ্ভুত তথ্য এর মধ্যে আছে, আপনি দেখবেন, তারা বলছেন, The Committee is constrained to observe that the Police Stations

are by and large in a state of neglect and suffer from lack of even the minimum infrastructural and administrative needs. স্যার আমরা আজকে যাকে পুলিশ মন্ত্রী হিসেবে দেখছি, আমরা এক সময় দেখেছিলাম কালোবাজারির কালো হাত ভেঙে দাও, গুঁড়িয়ে দাও বলে তিনি লাল পতাকা নিয়ে রাস্তায় স্লোগান দিয়েছিলেন। আমরা তার কাছে থেকে শুনতে চাই আজকেও কেমন করে তিনি কালোবাজারি এবং সমাজবিরোধীদের হাত ভেঙে দেওয়ার জন্য ব্যবস্থা নেবেন। আমরা খালি অপেক্ষা করে আছি। মাত্র কিছু দিন আগে এক বুদ্ধ হেসেছেন, সেই বুদ্ধ হেসেছেন পোখরাণে এবং তা দেখে গোটা বিশ্ব কেঁপে উঠেছে। আমাদের বুদ্ধ কবে হাসবেন তা আমরা জানি না। কিন্তু তিনি সেদিন হাসুন যে হাসি দেখলে ক্রিমিনালরা কাঁপবেন, আমরা সেটা দেখার জন্য অপেক্ষায় থাকব। অন্যথায় বুদ্ধ যদি নীরব থাকেন, আমরা দুঃখিত হব, কিন্তু জনগণ কুপিত হবেন, বুদ্ধও রক্ষা পাবেন না। আমরা তাই বুদ্ধকে বলছি সবাইকে বুদ্ধু বানাবার আগে নিজেকে সংশোধন করুন, সংশোধন করে নতুন করে বাজেট নিয়ে আসুন। নতুন করে মানুষকে রক্ষা করার কথা বলুন, নতুন করে মানুষকে এগিয়ে যাওয়ার কথা বলুন। আমরা সেই বাজেটকে সমর্থন করব। এই বাজেটকে সমর্থন করতে পারছি না। দুঃখিত। ধন্যবাদ।

**শ্রী তাপস রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯৮-৯৯ সালের ব্যয়-নির্বাহের জন্য ২১ নম্বর দাবির অধীন মুখ্যখাত ২০৫৫, পুলিশ বাবদ যে ৭৪৮ কোটি ১৫ লক্ষ ৮৫ হাজার টাকা মঞ্জুর করা হোক এই দাবি পেশ করেছেন আমাদের সামনে। মাননীয় পুলিশ মন্ত্রী, শ্রদ্ধেয় বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় আমার আগেই তার বিরোধিতা করেছেন তিনি। সুতরাং তার বিরোধিতা করার আমাদের প্রয়োজন আছে বলে মনে হয় না এবং আমি আমাদের দলের সদস্যদের আনা ছাঁটাই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। তিনি কিভাবে আমাদের সমর্থন করেছেন? পুলিশ মন্ত্রী বলেছেন, 'ওরা ডাকাত'। পুলিশ মন্ত্রী, তার দলের লোক বা নেতৃবৃন্দ বলে থাকেন, কোনও নারীর শ্লীলতাহানি হলে আগেও শুনেছি, বিরাটির ক্ষেত্রে—এবারে শুনলাম দক্ষিণ-২৪ পরগনার ক্ষেত্রে, যে ঐ নারী বা মহিলার চরিত্র ভাল ছিল না।

সুতরাং এখানে নাকি চরিত্র ভাল না থাকলে শালীনতাহানি করা যায়, মা বোনের ইজ্জত, সম্ভ্রম লুঠ করা যায়। সমাজবিরোধী হলে, ডাকাত হলে তাকে খুন করা যায়। এটা পুলিশ মন্ত্রীর কথা, আমার কথা নয়। আমাদের দলের কেউ নয়, একটা বামপন্থী দলের সদস্য সমর্থকদের—যে বামপন্থী দলের সঙ্গে বুদ্ধদেববাবু ২১ বছর ধরে রয়েছেন, তাদের সমর্থন নিয়েছেন এবং সমর্থন দিয়েছেন—তারা ডাকাত হলে, সমাজবিরোধী হলে তাদের খুন করা যায়। এই যদি অবস্থা হয় তাহলে বুদ্ধদেববাবু, আইন-শৃঙ্খলা রক্ষা করার জন্য পুলিশের প্রয়োজন কোথায়? আপনার প্রয়োজন কোথায়? বাজেটের প্রয়োজন

কোথায়? এই পুলিশ বাজেটের তো কোনও প্রয়োজন নেই যে বাজেট বরাদ্দের জন্য আপনি আমাদের কাছে দাবি রেখেছেন। বুদ্ধদেববাবু, গতকাল এই হাউসে আপনার ঔদ্ধত্য এবং স্পর্ধা দেখলাম। আমার এই ভেবে ভাল লাগল যে, সেদিন আর খুব দূরে নেই যে-দিন আপনি বিরোধী দলের সদস্য হিসাবে এ-দিকে বসে আছেন, আর আমি হয়ত পুলিশ মন্ত্রী হিসাবে ঐ-দিকে এবং আপনি আমাকে জিজ্ঞাসা করছেন, আমি বলছি—আমি উত্তর দেব না। আমি জবাব দেব না। আমার ঔদ্ধত্য এবং স্পর্ধার সেই দিনটির জন্য আমি অপেক্ষা করছি। কালকে এই হাউসে সুভাষ নস্কর অত্যন্ত বিনয়ের সঙ্গে আপনার কাছে কতগুলো কথা রেখেছিলেন। আমরা তাকে চাপ দেওয়া সত্ত্বেও তার আস্পর্ধা হয়নি আপনার দলের সমর্থকদের জল্লাদ বলার। কিন্তু আপনার স্পর্ধা হয়েছিল সুভাষ নস্করের কথার জবাব না দেবার। আপনার পিতৃব্য সুকান্ত ভট্টাচার্যর প্রতি আমার শ্রদ্ধা রয়েছে। তিনি লিখে গেছেন, "নারীঘাতী শিশুঘাতী বিভৎসার পরে ধিক্কার হানিতে পারি যেন।" আজকে সুকান্ত ভট্টাচার্য বেঁচে থাকলে তিনি আপনাকে ধিক্কার জানাতেন। তিনি বলতেন, না, এই বুদ্ধদেব আমার ভাইপো হতে পারে না যে বাসন্তীর ঘটনার পরেও ঐ ধরনের উক্তি করে, ঐ ধরনের কথা বলে। আজকে এখানে অনেক বক্তাই অনেক বক্তৃতা করলেন, আমি আর সে সব কথার মধ্যে যাব না। আমি জানি বুদ্ধদেববাবু কবিতা ভালবাসেন। তাই আমার কবি দীনেশ দাসের "সত্যের শব-যাত্রা" কবিতাটা পড়তে ইচ্ছে করছে—

'মিথ্যারজীব অক্টোপাসের মতো

চতুর্দিকে নড়ছে—

সত্যের কি মৃত্যু হয়েছে?

কারও চোখে জল নেই—

সত্যের শব-যাত্রায়—

একজন শ্মশানযাত্রী কি খুঁজে পাব না?'

বাংলার বুকে প্রতিনিয়ত সত্যের মৃত্যু ঘটে চলেছে। সত্যের মৃত্যু ঘটেছে পঞ্চায়েত নির্বাচনের আগে, পঞ্চায়েত নির্বাচনের দিন এবং পঞ্চায়েত নির্বাচনের পরে ; কিন্তু কারও চোখে জল নেই। বুদ্ধদেববাবুর চোখে জল নেই—সত্যের শব-যাত্রায় এক জন শ্মশান বন্ধুও কি খুঁজে পাব না? বুদ্ধদেববাবুকে আজকে এই প্রশ্নের উত্তর দিতে হবে। আমি আজকে এ-কথা বলতে আসিনি যে, কংগ্রেস কর্মী কেন খুন হচ্ছে, বুদ্ধদেববাবু জবাব দিন। আমি বলতে আসিনি বি. জে. পি. কর্মী কেন খুন হচ্ছে, বুদ্ধদেববাবু জবাব

দিন। আমি এ-কথা বলতে আসিনি, কেন তৃণমূল কর্মী খুন হয়েছে, বুদ্ধদেববাবু জবাব দিন। আমি এ-কথাও বলতে আসিনি সি. পি. এম. কর্মী কেন খুন হয়েছে—বুদ্ধদেববাবু জবাব দিন। অনেক বক্তাই বলেছেন কংগ্রেস কর্মীর খুনের কথা, তৃণমূল কর্মীর খুনের কথা, বি. জে. পি. খুনের কথা। আপনি পশ্চিমবাংলার স্বরাষ্ট্র মন্ত্রী এবং আনন্দবাজার পত্রিকায় দেখলাম সুমন চট্টোপাধ্যায় লিখেছেন, আগামী দিনে আপনি মুখ্যমন্ত্রী হবেন। আপনি মুখ্যমন্ত্রী হলে আমার কিছু যায় আসে না, আমার তাতে কোনও আপত্তি নেই। কিন্তু প্রশ্ন হল বাংলার স্বরাষ্ট্র মন্ত্রী হয়ে আপনি কি "হিন্দু, না মুসলিম? ওই জিজ্ঞাসা করবেন সি. পি. এম. মারা গেছে, না তৃণমূল মারা গেছে, না বি. জে. পি. মারা গেছে, না কংগ্রেস মারা গেছে? আপনি বলুন তৃণমূল নয়, কংগ্রেস নয়, সি: পি. এম. নয়, বি. জে. পি. নয়, বাংলার সন্তান মারা গেছে। বাংলার বুকে যে মানুষরা মারা গেছে তাদের জন্য বাংলার স্বরাষ্ট্র মন্ত্রী হিসাবে কি ব্যবস্থা নিয়েছেন, যার জন্য আজকে আপনি এই ব্যয়-বরাদ্দের দাবি এখানে উত্থাপন করেছেন? আজকে প্রশ্নটা এখানে এসে দাঁড়িয়েছে। আমি আজ দু' বছর হ'ল এম. এল. এ. হয়েছি। আমার আগে ধারণা ছিল বৃদ্ধ জ্যোতিবাবুকে সরিয়ে বুদ্ধদেববাবু স্বরাষ্ট্র মন্ত্রী হয়েছেন, উনি অনেকটা নির্ভরশীল হবেন। আমরা কিছুটা আস্থা পেয়েছিলাম। কিন্তু বুদ্ধদেববাবু, বিগত দু' বছরে মানুষের সেই আস্থা, আমাদের সকলের সেই আস্থা ধূলায় লুটাচ্ছে।

[5-30 — 5-40 p.m.]

বার-বার আপনাদের গণশক্তিতে গণবার্তা নয়—গণশক্তিকে ৩১শে মে শহিদ দিবসে একটা লিস্ট বার করেন যে এত আপনাদের খুন হয়েছে, ২১ বছরে আড়াই হাজার মানুষ খুন হয়েছে—এটা গণশক্তিতে বেরিয়েছে। আর ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত আপনারা বারবার বলেন আপনাদের ১১০০ মানুষ খুন হয়েছে। যে স্বরাষ্ট্রমন্ত্রী বাংলায় সি. পি. এম. কর্মিদের নিরাপত্তা দিতে পারে না, যে স্বরাষ্ট্রমন্ত্রীর জ্যাঠামশাই সুশীল চৌধুরির নিরাপত্তা দিতে পারে না সেই স্বরাষ্ট্রমন্ত্রী আজকে এই হাউসে ব্যয়-বরাদ্দের কথা বলেন, ব্যয় অনুমোদনের দাবি রাখেন? আপনি একবার এই হাউসে দাঁড়িয়ে বলেছিলেন—২০ মে ১৯৯৬ সালে যখন আপনি স্বরাষ্ট্রমন্ত্রী হয়েছিলেন, তার আগে ১০ মে সুশীল চৌধুরির মৃত্যু হয়েছিল, তাকে খুন করা হয়েছিল, প্রায় ২ বছর ১ মাস পার হয়ে গেল, আপনি বলুন, সেই সুশীল চৌধুরির খুনিদের গ্রেপ্তার করতে পেরেছেন? কোথায় আটকাচ্ছে? পার্টি আপনাকে আটকাচ্ছে? পার্টি নিশ্চয়ই আপনাকে আটকাচ্ছে, করতে দিচ্ছে না, বলতে দিচ্ছে না। আপনাকে বলতে হবে, এই ২ বছর ১ মাস ধরে আপনার পার্টির একজন সিনিয়র কর্মীকে—যার কথা বলতে গেলে আপনার বুকে যন্ত্রণা করে, ব্যথা অনুভব করেন—সেই সুশীল চৌধুরির খুনের কিনারা হল না কেন? মণীষা মুখার্জি আলিমুদ্দিন স্ট্রিটের ডারলিং ছিলেন বলেন আমি শুনেছি। সেই

ডার্লিং বেঁচে আছে, না তাকে মেরে ফেলা হয়েছে—সেকথা আপনাকে জানাতে হবে, বলতে হবে। তারপর ব্যয়-বরাদ্দের অনুমোদনের কথা বলবেন। বইমেলায় যে ক্রিমিনাল নেগলিজেন্স ছিল—দাউ-দাউ করে আগুন লেগে বইগুলি সব পুড়ে গেল—এই ব্যাপারে আপনি যে সহযোগিতার হাত বাড়িয়েছেন তারজন্য আপনাকে অভিনন্দন জানাচ্ছি, আপনার উদ্যোগ না হলে বইমেলা আর হত না—কিন্তু যে ক্রিমিনাল নেগলিজেন্সের জন্য পুলিশ কেস হয়েছিল—আজ পর্যন্ত কাউকে গ্রেপ্তার করে সাজা দেওয়া হল না কেন? এরপরেও কি আপনি ব্যয়-বরাদ্দের অনুমোদন চাইবেন? এ ব্যাপারে আপনাকে বলতে হবে। ১০ মার্চ, ১৯৯৭ সালে যে সেকেন্ডারি পরীক্ষা হয়েছিল তাতে কিছু কোয়েশ্চেন পেপার লিক হয়েছিল। এতে ৪/৫ জনকে আটকালেন। পর্যদ সভাপতি, চিত্তবাবু এবং সম্পাদক সুবলবাবুকে গ্রেপ্তার করা হল না কেন? বৃদ্ধ মুখ্যমন্ত্রীকে সরিয়ে দিয়ে আপনি যে পুলিশ মন্ত্রী হয়েছেন তার সফল পদক্ষেপ একটু তো দেখাবেন? তারপর ব্যয় অনুমোদনের দাবি রাখবেন। আপনাদের একজন সদস্য বললেন, আমাদের নির্লজ্জ, লজ্জা-লজ্জা-লজ্জা। কিন্তু একথা আপনাদের ক্ষেত্রে প্রযোজ্য, নির্লজ্জের মতন বার-বার এই হাউসে দাঁড়িয়ে ব্যয়-বরাদ্দের অনুমোদনের কথা বলছেন। কিন্তু আপনার পুলিশ আপনাকে আটকাচ্ছে? গতবার এবং তার আগের বার বললেন, ২০ মে, ১৯৯৬ সালে স্বরাষ্ট্রমন্ত্রী হবার পর যে আমরা প্রতিটি থানা কমিটি করব বিশিষ্ট ব্যক্তিদের নিয়ে, এভরি ওয়ার্কশপ অফ লাইফ মানুষদের নিয়ে, সেখানে কাউন্সিলররা থাকবেন, এম. এল. এ.-রা থাকবেন, এম. পি.-রা থাকবেন, এইভাবে সকলকে নিয়ে থানা কমিটি করবেন। কিন্তু থানা কমিটি কি হয়েছিল? ২ বছর তো পেরিয়ে গেছে, একটাও থানা কমিটি কেন করতে পারেননি? আপনার পার্টি আপনাকে অনুমোদন দেয়নি? ক্যালকাটা ডিস্ট্রিক্টে অনুমোদন দিচ্ছে না? কলকাতায় ৩৬টি থানা কমিটি করতে পারেননি। আপনি বললেন বাসন্তীর ঘটনায় দেবব্রত বন্দ্যোপাধ্যায়ের সঙ্গে বসে মীমাংসা করে নেব। কিন্তু সেই মীমাংসা হয়েছিল নির্লজ্জের মতন। দেবুবাবু এবং ক্ষিতিবাবু লালবাতির জন্য এবং মন্ত্রিত্ব খোয়াবার ভয়ে মীমাংসা করে নিয়েছিলেন। কিন্তু এতটুকু বিবেক দেখিয়েছিলেন আর. এস. পি.-র একজন এম. এল. এ., তিনি ভোটের সময়ে বেরিয়ে গিয়েছিলেন, ভোট দেননি। তারপরেও এই হাউসে তারা আপনাদের সমর্থন করছে। প্রশ্ন হল, আপনি যখন বহরমপুরে বাসন্তীর ঘটনার কথা শুনলেন, তখন বলেছিলেন এটা জানোয়ারোচিত, বর্বরোচিত কাজ। তারপর কোনও চাপে নতি স্বীকার করে বললেন, এটা রাজনৈতিক ঘটনা নয়, এটা তদন্ত না হলে আমি কিছু বলতে পারছি না। তারপর বললেন এটা ডাকাতির ঘটনা। তারপর হাউসে আপনার মুখ থেকে যে কথা গতকাল শুনলাম—আপনি বললেন আর. এস. পি.-র এম. এল.-এর বক্তব্যের কোনও উত্তর দেব না। আপনার এই ঔদ্ধত্য, আপনার এই স্পর্ধার জন্য আপনার প্রতি আমার রাগ নয়, করুণা হয়।

আপনার ঔদ্ধত্য এবং স্পর্ধার কথা যখন প্রতিটি থানার ও. সি.-র কাছে পৌছায়, যখন সমাজবিরোধীরা তা কাগজের মাধ্যমে এবং বিভিন্ন মাধ্যমের মধ্যে দিয়ে জানতে পারে, যখন গ্রাম বাংলার দুষ্কৃতকারিরা এবং আপনার দলের ক্যাডাররা তা শুনতে পায় তখন তারা বলে যে আমরা প্রোটেকশন পাব তাই যা খুশি তাই করব। আজকে আমি আর. এস. পি. দলের এম. এল. এ.-এর হয়ে ওকালতি করবার জন্য বক্তৃতা করতে উঠিনি, আমি গণবার্তায় প্রকাশিত কয়েকটি সংবাদের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। "সি. পি. এমের এক অংশ উর্ধ্বতন কতৃপক্ষের প্রত্যক্ষ পরিকল্পনায়" "বাসন্তীতে মদগর্বী জল্লাদদের পৈশাচিক তান্ডব। লুঠেরাদের নেতৃত্ব দেয় সি. পি. এমের সারেঙ্গাবাদ আঞ্চলিক কমিটির সম্পাদক এবং জেলা পরিষদের সদস্য মনোরঞ্জন দিয়াসি।" এটা যদি সত্য হয় তাহলে ঐ মনোরঞ্জন দিয়াসিকে গ্রেপ্তার করছেন না কেন সেটা বলতে হবে হাউসে দাঁড়িয়ে। আর যদি সত্য না হয় তাহলে "গণবার্তার" সম্পাদককে গ্রেপ্তার করতে হবে। তারপর 'গণবার্তায়' লেখা হচ্ছে, "দুষ্কৃতিরা যথেচ্ছ কুকর্ম করার পর আশ্রয় নেয় সি. পি. এম. নেতা কুখ্যাত ওয়াহেদ আলি শেখের বাড়িতে। ওয়াহেদ আলি শেখের ব্যক্তিগত নিরাপত্তারক্ষী পুলিশ কর্মচারী। সেই পুলিশ কর্মচারীটিও এই ঘৃণ্য কার্যাবলিতে রিভলভার সহ প্রত্যক্ষভাবে অংশ গ্রহণ করেছে।" বলুন পুলিশমন্ত্রী, এই ওয়াহেদ আলি শেখকে কি গ্রেপ্তার করেছেন? সেই পুলিশ কর্মচারী, যে হচ্ছে ব্যক্তিগত নিরাপত্তা রক্ষী, তাকে কি গ্রেপ্তার করেছেন? যদি ঘটনা ঠিক হয় তাহলে তাদের গ্রেপ্তার করুন অথবা ঐ গণবার্তার সম্পাদককে গ্রেপ্তার করুন অসত্য সংবাদ ছাপাবার জন্য। আপনিও বলেছেন এবং শৈলেনবাবুও বলেছেন যে আমরা এর মীমাংসা করে নেব, আমরা এটা মিটিয়ে নেব। আমরা জানি যে সুর্পনখার নাক কাটা যাবার পর রাম রাবনের কাছে দুত পাঠিয়েছিলেন। তাকে রাবন বলেছিলেন, নিমাইয়া দৈব লঙ্কা যত গেছে পোড়া, সুর্পনখার নাক কাটা কিসে যাবে জোড়া।" ফ্রন্ট হয়ত ভাঙ্গবে না, আমরা চাই না ফ্রন্ট ভাঙ্গুক, আমরা চাইলেও ভাঙ্গবে না কিন্তু সারা বাংলার বুকে যে 'বাসন্তির' সৃষ্টি করেছেন আপনারা, বাংলার যে মেয়েদের হাতের শাঁখা, রুলি ভেঙ্গেছেন আপনারা, বামফ্রন্ট হয়ত ভাঙ্গবে না কিন্তু ঐ শাঁখা, রুলি কি আপনি জোড়া দিতে পারবেন? বাংলার বুকে যত ঘর ভেঙ্গেছে তা কি আপনি জোড়া দিতে পারবেন? বাংলার বুকে যত সংসার ভেঙ্গেছেন আপনারা তা কি জোড়া দিতে পারবেন? আপনারা ক্ষমতায় আছেন, আপনারা বড় দল, আপনারা বলছেন যে আমরা মীমাংসা করে নেব, দেবুবাবুকে পাশে বসিয়ে রেখেছেন, সেখানেই তো আমাদের প্রশ্ন। কি মীমাংসা' করবেন? আপনি অধ্যক্ষ মহাশয়কে পর্যন্ত বললেন মহানুভব। আপনাদের মহানুভব হতে কে মানা করেছিল? আপনি আপনার বাজেট বক্তৃতায় বলেছেন যে, "সামাজিক মর্যাদা এবং রাজনৈতিক আনুগত্য নির্বিশেষে অপরাধীদের গ্রেপ্তার করার জন্য পুলিশ প্রশাসনকে সুস্পষ্টভাবে নির্দেশ দেওয়া হয়েছে।" অতীশদা এবং সোমেনদার সঙ্গে আমি গিয়েছিলাম ভগবানগোলাতে আমাদের আবু সুফিয়ান সরকার

আক্রান্ত হবার পর। ডি. এম. এবং এস. পি. কাছে অতীশদা একটি হাতে লেখা চিঠি তুলে দিয়ে এসেছিলেন আবু বক্করের। ফকরুল ইসলাম স্যাচ করেছে, তার লোক আবু বক্কর তাকে দিয়ে রিভালবার ছিনতাই সেই আবু বক্কর যে চিঠি লিখেছিল সেটা সোমেন মিত্র এবং অতীশ সিন্‌হা এস. পি.-র হাতে তুলে দিয়েছিলেন—গ্রামপঞ্চায়েতের সদস্য। সেই ফকরুল ইসলামকে আজ পর্যন্ত গ্রেপ্তার করা হয়েছে কি? কি লেখা ছিল সেই চিঠিতে একটু শুনুন। চিঠিতে লেখা ছিল ; ফকরুলমামা, সেই জিনিসটা পাওয়া গেছে।" সেই জিনিসটা মানে রিভালভারটা। "সেটা দেবার বন্দোবস্ত করুন, পুলিশ অত্যাচার করছে।" ওর সিকিউরিটি, যে সিকিউরিটি অসীম মন্ডল এখন মৃত্যুর সঙ্গে লড়াই করছে, যে কথা জয়ন্ত বিশ্বাস মহাশয় এখানে দাঁড়িয়ে বলেছেন, তার আত্মীয়। সেই ফকরুল মামাকে আজ পর্যন্ত ধরা হয়নি। সেই আবু বক্করের মামা, বুদ্ধদেববাবুর ভাগনে, তাকে ধরার ক্ষমতা মৃত্যুঞ্জয় সিং-এস পি-র আছে কি?

[5-40 — 5-50 p.m.]

আমি গিয়েছিলাম সবংয়ে আমাদের নেতা সোমেন মিত্রের সঙ্গে। তারপরের দিন আমি ডি. জি.-র কাছে গিয়েছিলাম। একটা গ্রামের ৫৬ জন মেদিনীপুর সদর হাসপাতাল, এন. আর. এস. মেডিক্যাল কলেজ এবং এস. এস. কে. এম. হাসপাতালে ভর্তি হয়েছে। আমি তার ৪টি ঘটনার কথা উল্লেখ করছি। ৮০ বছরের বৃদ্ধা, আপনাদের মায়ের কথা ভাবুন একবার, ৮০ বছরের বৃদ্ধাকে গুলি করেছে, হাত কেটে বাদ দেওয়া হয়েছে। লজ্জা করে, বুদ্ধবাবু, ৮০ বছরের বৃদ্ধা, তিনি মেদিনীপুর হাসপাতালে চিকিৎসাধীন রয়েছেন, তার হাত কেটে বাদ দেওয়া হয়েছে। প্রশান্ত বাকুরা তার হাতে তীর, সারা দেহে টাঙ্গির কোপ—নির্বাচনের পরের দিন ২৯ তারিখ—মানিক মাইকাপু, তার অন্ডকোষে কিডনিতে তীর, এন. আর. এস.-তে ভর্তি রয়েছে। সুমীত রায়, সন্তোষ পরা, দীপক সামন্ত, লক্ষ্মীকান্ত ওজর, এরা সকলে তীর বিদ্ধ। সিন্নিমুনীগ্রামে আদিত্য মন্ডলের বুকে তীর, সে এখনও মৃত্যুর সঙ্গে পাঞ্জা লড়ছে। নিধিরাম বেরা, অজয় সিদুয়া, ভুবন বেরা, গঙ্গাধর সাউ, সকলেই তীর বিদ্ধ অবস্থায় রয়েছেন এস. এস. কে. এম. হাসপাতালে। আর ৪ দিন পরে আমরা যখন শ্যামসুন্দরপুর গিয়েছিলাম তখনও দেখেছি আগুনের ধোঁয়া উড়ছে, সব নিঃশেষ হয়ে গেছে। শুধু ছাই, সেই ছাই চাপা দগদগে আগুনের ধোঁয়া উড়ছে। পুলিশ ছিল আমাদের সঙ্গে। গ্রামের কয়েকজন মহিলা ছুটে এসে বলল, ঐ যারা পুড়িয়েছে তারা মিশে রয়েছে আপনাদের সঙ্গে। আমি ছুটে গেলাম সোমেনদার নির্দেশে এবং গিয়ে পুলিশকে বললাম যে, ঐ যে বলছে ওরা দাঁড়িয়ে রয়েছে, যারা পুড়িয়েছে, লুঠ করেছে, সমস্ত কিছু নিয়ে গেছে, নিঃশেষ করে দিয়ে গেছে পরিবারটাকে, সনাতন মন্ডলের পরিবারটাকে। পুলিশ আমাদের দেখে গাড়িটাকে একটু এগিয়ে দিল। তারপরে বলল যে, সেজবাবু দেখছে এই কেসটা। সেজবাবু এই কেসটা দেখছে, এটা আমাদের কেস নয়।

আমাদের সঙ্গে সেই সমস্ত দুষ্কৃতিরা রয়েছে। আমরা দেখেছি যে তখনও আগুনের ধোঁয়া উঠছে। আপনি অনুমোদন চাইবেন আপনারা ব্যয়-বরাদ্দের। আপনি বলুন, আপনি যেখানে থাকেন, কড়েয়া থানায়, সেখানে দুই বছরে কয়টা খুন হয়েছে, কয়টা খুন অ্যাপ্রিহ্যান্ডেড হয়েছে, কয়টা খুনে চার্জশিটেড হয়েছে, কয়টা খুনে পানিশমেন্ট হয়েছে? আপনার থানার কথাই আপনি বলুন? আপনি বলুন, আপনি জনসাধারণের সঙ্গে জনসংযোগ করাবেন পুলিশের। ফুটবল খেলছেন, রক্তদান শিবির করছেন, সেটা ভাল কথা। আমিও আমন্ত্রণ পেয়েছি কয়েকটি জায়গা থেকে, যাবারও চেষ্টা করছি। কিন্তু প্রশ্ন হল, আপনি আই. জি. ল অ্যান্ড অর্ডার করছেন, অ্যাডিশনাল সি. পি. থ্রি করছেন। কিন্তু আজকে প্রশ্নপত্র ফাঁস হয়ে গেল। আপনি জানেন, গত ৭ তারিখে এ. এস. আই. থেকে এস. আই. পর্যন্ত যে ৪ শত জনের পরীক্ষার প্রশ্নপত্রের সঙ্গে পুলিশ থেকে উত্তর পত্র পাঠিয়ে দেওয়া হয়েছিল এবং পরে সেটা ক্যান্সেল হয়েছে? আপনি জানেন কি যে তার কোনও অ্যাকশন নেওয়া হয়নি? আপনি এটা বলুন যে, এখানে চার্জশিটেড হয়েছে আর. জে. এস. নাড়োয়া, চার্জশিটেড হলে ভিজিলেন্স আটকাচ্ছে। আপনি কোন চার্জে তাকে ছেড়ে দিলেন? সে পাঞ্জার রেঞ্জের পুলিশের ডি. আই. জি. হয়ে চলে গেল। যে লুঠ করেছিল গান পয়েন্টে, বাঁকুড়ার এস. পি. থাকা অবস্থায় ৫০ হাজার টাকা গান পয়েন্টে লুঠ করেছিল, সেখানকার সি. পি. এম., এম. এল. এ. যখন চেপে ধরে তখন ১৮ হাজার টাকা ফেরৎ দিয়েছিল, বাকি টাকা সে আত্মসাৎ করেছিল এবং তার বিরুদ্ধে ভিজিলেন্সও হয়েছিল, তাকে আপনি ছেড়ে দিলেন। এই ভাবে ছেড়ে দেওয়া যায় না। এটা সম্পূর্ণ নিয়ম বিরুদ্ধ। তাই, ব্যয়-বরাদ্দের অনুমোদনকে আমাদের দলের তরফ থেকে এবং ব্যক্তিগত ভাবে এটা অনুমোদন করতে পারি না, আমি এর বিরোধিতা করছি। সঙ্গে সঙ্গে আমাদের দলের তরফ থেকে যে ছাঁটাই প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। নমস্কার।

## PRESENTATION OF REPORT

### Thirty third Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I present the 33rd Report of the Business Advisory Committee which is as follows :

17.6.98, Wednesday : (i) Motion under rule 185 regarding Nuclear Test at Pokhran in Rajasthan —Notice given by Shri Rabindra Nath Mondal, Shri Subrata Mukherjee, Shri Abdul Mannan, Shri Kripa Sindhu Saha,

| | | | | |
|---|---|---|---|---|
| | | Shri Brahmamoy Nanda, Shri Subhas Goswami, Shri Rampada Samanta and Shri Deba Prasad Sarkar | | .. 2 hours |
| | | (ii) Motion under rule 185 regarding construction of Ram Mandir at Ayodhya in Uttar Pradesh—Notice given by Shri Rabindra Nath Mondal, Shri Mursalin Mollah, Shri Purendu Sengupta, Shri Shri Kripa Sindhu Saha, Shri Subhas Goswami, Shri Rampada Samanta, Shri Suniti Chattaraj, Shri Subrata Mukherjee, Shri Ashok Kumar Deb and Shri Deba Prasad Sarkar | | .. 2 hours |
| 18.6.98, Thursday | : | (i) Demand No. 44 | Relief Department | .. 1 hour |
| | | (ii) Demand No. 7 | Land & Land Reforms | .. 3 hours |
| | | (iii) Demand No. 61 | Department | |
| 19.6.98, Thursday | : | (i) Demand No. 35 | Public Health Engineering Department | .. 1 hour |
| | | (ii) Demand No. 39 | Labour Department | .. 3 hours |

There will be no Questions for Oral Answer on Wednesday, the 17th June, 1998.

I now request the Parliamentary Affairs Minister to move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 33rd report of the Business Advisory Committee as presented in the House be agreed to.

The Motion was then put and agreed to.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বি. এ. কমিটিতে আমাদের দলের সদস্যও ছিলেন, কাজেই ডেট পরিবর্তন করবার দাবি জানাচ্ছি না। তবে ঐ ১৯ তারিখে আমাদের সেলের ওয়েজ কমিটিরি মিটিং দিল্লীতে রয়েছে এবং সেই কমিটিতে সি. আই. টি. ইউ. এবং এ. আই. টি. ইউ. সি.-র দুই-তিনজন মেম্বার রয়েছেন এবং আমিও রয়েছি। যেহেতু বিষয়টা অত্যন্ত সেনসেটিভ তারজন্য ডেটটা পরিবর্তন করলে ভাল হয়।

**মিঃ স্পিকার ঃ** কালকে আমরা বসছি, যদি অ্যাকোমোডেট করা সম্ভব হয় তাহলে বিষয়টা দেখব।

এই ডিমান্ডের উপর আলোচনার জন্য নির্ধারিত সময় সন্ধ্যা ৬টা ১ মিনিটে শেষ হয়ে যাবে। তাই সময় আধ ঘণ্টা বাড়াবার জন্য প্রস্তাব রাখছি।

(সভার সম্মতিক্রমে এই আলোচনার সময় আধ ঘণ্টা বৃদ্ধি ঘটে)

## DISCUSSION ON DEMAND NO.21 RESUMED

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বাজেট বরাদ্দের প্রস্তাবের উপর বিরোধীদের সমস্ত সদস্যদের মনযোগ দিয়ে শুনেছি। আমার প্রথম যেটা মনে হয়েছে, বিরোধীরা যে আলোচনা করেছেন তার থেকে, অনেকগুলো কথাই তারা বলেছেন ঃ আমার মনে হয়েছে, সেগুলো গুরুত্বপূর্ণ। আমি উত্তর দেবার চেষ্টা করছি। কিন্তু সামগ্রিক বিচারে আলোচনার মান খুবই দুর্বল ছিল বলে আমার মনে হয়েছে। জানিনা, বিরোধীরা সেটা স্বীকার করবেন কি না। আমি প্রথমে বলতে চাই সৌগতবাবুর বক্তব্যের উপর কারণ, এই মাননীয় সদস্যই ছিলেন প্রধান বক্তা। তিনি আক্ষেপ করেছেন এবং তার একই সুরে আরো কয়েকজন বলেছেন— 'আপনি বাজেট বাড়িয়েই চলেছেন। উনি ১৯৭৭ সালের সঙ্গে তুলনা করেছেন ২১ বছর পরে। সাধারণ একটা অঙ্ক কষলেই বুঝা যেত মুদ্রাস্ফীতির ব্যাপারটা। দ্বিতীয় কথা হচ্ছে, উনি বলেছেন যে, সবচেয়ে বেশি বাজেট বেড়েছে নাকি পুলিশ খাতে। এটা ঠিক হল না। আমাদের সবচেয়ে বেশি ধরা হয়েছে শিক্ষাখাতে। আমার বাজেটে রেট অফ ইনক্রিজ যেখানে ৫ পারসেন্ট, সেখানে শিক্ষাখাতে ইনক্রিজ ২১ পারসেন্ট, বিদ্যুৎ খাতে ১০ পারসেন্ট। কাজেই ওর কথা আমি গ্রহণ করছি না। বামফ্রন্ট সরকারের পক্ষে আমরা কাজের ক্ষেত্রে সবচেয়ে গুরুত্ব দিই গ্রামোন্নয়ন, শিল্প, বিদ্যুৎ, শিক্ষা, স্বাস্থ্যের উপর এবং এই বিষয়গুলির পরে পুলিশ খাতে যতটা সম্ভব, সময়োপযোগি যা প্রয়োজন, যতটুকু না হলে নয়, সেই অনুযায়ী কাজ করি। দ্বিতীয়ত উনি আলোচনার সময় গতকালের আলোচনার কিছু পুনরাবৃত্তি এখানে করেছেন এবং সেটা করেছেন পঞ্চায়েত নিয়ে। পঞ্চায়েত নিয়ে কয়েকজন বক্তাও বলেছেন। পঞ্চায়েত নিয়ে গতকাল এখানে দু-ঘণ্টা আলোচনা হয়েছে এবং আমি গতকাল বলবার চেষ্টা

করেছি যে, সেখানে কিছু ঘটনা ঘটেছে এবং সেটা বন্ধ হওয়া উচিত।

[5-50 — 6-00 p.m.]

সৌগতবাবু একটা কথা বলেছেন যে পঞ্চায়েতে সব পার্টি মার খেয়েছে, অতএব প্রমাণ হচ্ছে আপনারাই দায়ী। আমি যে কথা বলতে চাই তা হল, নির্বাচনের আগে থেকে এবং শেষ পর্যন্ত সবচেয়ে আক্রান্ত হয়েছে কারা? আমরা। সবচেয়ে বেশি কর্মী আহত হয়েছে কাদের? আমাদের। সবচেয়ে বেশি খুন করা হয়েছে আমাদের। এর কারণ হচ্ছে কি? সুব্রত মুখার্জি যে প্রশ্ন করেছেন সেই তিনটি কেনর উত্তর আমি গতকাল দিয়েছি, আজকেও দিচ্ছি। তা হচ্ছে এই রাজ্যের একটা দলের একটি দলছুট দল হিংসার পথ বেছে নিয়েছে। তারা যে ভাষায় বক্তৃতা করছে, তারা মিটিং-এ যে কথা বলছে তারা যে কাজ করছে ভাবা যায় না। তাদের সঙ্গে অর্থাৎ তৃণমূলের সঙ্গে আপনারা কোথায় আছেন আমি জানি না—বি. জে. পি.-র যোগসাজসের ফলে আমাদের রাজ্যে একটা নতুন করে হিংসার পরিবেশ তৈরি হয়েছে। আমি জানি না আমাদের জলঙ্গীর এম. এল. এ. যখন বক্তৃতা করছিলেন শুনেছেন কিনা। এ কোন ছাপানো লিফলেট হতে পারে, এটা কল্পনা করা যায়? যেখানে লেখা হচ্ছে যে লাঠির যুগ আর নেই, এখন বোমা পিস্তলের যুগ, তৃণমূল এখন গেরিলা বাহিনী তৈরি করবে। আনন্দবাজার পত্রিকা, খুব দরদী পত্রিকা, সেখানে নেত্রী বলছেন, মারের বদলে মার, দাঁতের বদলে দাঁত চাই, এই হচ্ছে বক্তৃতা। আনন্দবাজার পত্রিকাটা ছেপেছে, আপনাদের প্রিয় কাগজের কথা বলছি। দাঁতের বদলে দাঁত মারের বদলে মার এটা ছেপেছে। আমি গতকাল বলেছি আজও বলেছি, হিংসার পরিবেশ তৈরি করার জন্য যে দল দায়ী তারা মরিয়া হয়ে খোলাখুলি পঞ্চায়েত দখল করার জন্য যে দুটি পথ বেছে নিয়েছে তার একটা হল কুৎসা আর একটা হল হিংসা। এই দুটি পথ ধরে তারা এগিয়ে যাচ্ছে। পঞ্চায়েতে মানুষ রায় দিয়েছে, সেই রায় আপনারা জানেন। হিংসা এবং কুৎসায় কিছু লাভ হয়নি, তারা পরাজিত হয়েছে। এই হিংসা এবং কুৎসা যতদিন চলবে এই শান্তি আনা কঠিন কাজ। কালকে বলেছি এবং আজও বলছি এই ব্যাপারে আমাদের উদ্যোগ আছে, সরকারি উদ্যোগ আছে এবং বামপন্থীরা যতটা সম্ভব চেষ্টা করবে। কিন্তু এর সঙ্গে আপনাদেরও হাত মেলাতে হবে। না হাত মেলালে এই জিনিস হয় না। আজকে আপনাদের একজন বক্তা বলে গেলেন যে, খেঁজুরিতে আপনাদের একজন খুন হয়ে গিয়েছে। আমি খেঁজুরির এম.এল.এ-কে ডেকেছিলাম, আমাকে উনি বলে গেলেন যে এইরকম কোনও ঘটনা এখানে ঘটেনি। আপনারা বলেছেন যে, রঞ্জিত দাস খুন হয়েছে, খেঁজুরির এম. এল. এ রামচন্দ্র মন্ডল আমাকে বলে গেলেন এই রকম কোনও ঘটনা ঘটেনি। আমি এম. এল. এ-র কথা বলছি, আমার কথা বলছি না। এখানে আরো কংগ্রেসের কিছু বক্তা কিছু

ঘটনার কথা বলে গেলেন। আমি যেটা বলছি কালকে বি. জে. পি.-র ডেলিগেশনের কাছে বলেছি, আমি বলেছি আপনারা আরামবাগে গেলেন খুব ভাল কথা, খানাকুলে গেলেন না কেন? আরামবাগে গিয়ে একটা দৃশ্য দেখেছেন আর একটা দৃশ্য খানাকুলে গেলে দেখতে পেতেন। আপনারা বাসন্তীতে গেলেন ডায়মণ্ডহারবারে গেলেন না কেন? ডায়মণ্ডহারবারের ৫ জন বসে টি.ভি দেখছিল, সেখানে পেট্রোলবোমা মারা হল। একজন তখুনি মারা গেল আর ৪ জন হাসপাতালে আস্তে আস্তে মারা যাচ্ছে। কেশপুরের কথা শ্রীমতী নন্দরানি দল আমাকে বললেন। কেশপুরের একটা গোটা বাজার লুট করা হল। এখানে আমাদের একটা পার্টি অফিস খুলতে পারছি না। আপনারা জানেন যে রাজ্যের একজন মন্ত্রী আক্রান্ত হয়েছেন, সেই মন্ত্রী হচ্ছেন সুশান্ত ঘোষ। আক্রান্ত হবার পর খোলাখুলি একজন বলছেন, সেই নেত্রী বলছেন যে এই মন্ত্রী রাস্তায় নামে কি করে দেখব, মিটিং করে কি করে দেখব। আমরাও রাস্তায় আছি, আমরাও দেখব। এই ভাষায় কথা বললে এই জিনিস চলবে। আমি যে কথা বলতে চাই তা হল এই হিংসার আবহাওয়া তৈরি করেছে তৃণমূল কংগ্রেস এবং বি. জে. পি.। শুধু আপনাদের বলছি, এই সুরে সুর মেলাবেন না। ওর সঙ্গে এক সঙ্গে সুর মেলালে সেই পরিস্থিতি আপনারা বুঝতে পারবেন না, এই কথা আমি আপনাদের কাছে বলছি।

দ্বিতীয় কথা হচ্ছে রাজনৈতিক সংঘর্ষের কথা ছাড়াও আমি পঞ্চায়েত সম্পর্কে বলে যাই, শেষ করে যাই। সেটা হচ্ছে যে, এখানে বলা হয়েছে কয়েকটি ঘটনা নিয়ে একটা তোলপাড় হচ্ছে। তিনটি ঘটনা নিয়ে হচ্ছে। একটা হচ্ছে ভাঙড়। ভাঙড়ের কথা আপনারা শুনেছেন। সেখানে একজন ভদ্র মহিলাকে নাকি অত্যাচার করা হয়েছে। মামলা হয়েছে, গ্রেপ্তার হয়েছে। সি. আই. ডি. কেস টেক আপ করেছে। আমরা তদন্ত করছি। আমাদের যে পরীক্ষা, পোস্ট মর্টেম, সেন্ট্রাল ল্যাবরেটরিতে যেটা করা হয়, সেখানে হয়নি। আমাকে হায়দ্রাবাদে পাঠাতে হয়েছে। সেখান থেকে যদি কিছু পরীক্ষা করে পাই—আমরা ভাঙড়ে সত্যিকারের কি হয়েছে তা জানতে পারিনি। বিষ্ণুপুরে একটা ঘটনা ঘটেছে। সেখানে কি ঘটেছে—রাজনৈতিক দলের এফ. আই. আর.-এর উপরে অ্যারেস্ট হয় না। বাসন্তির উপরে আমি আলোচনা করিনি। আমি জোর করে আলোচনা করব না। বাসন্তি সম্পর্কে এখানে আলোচনা করবার জায়গা নয়। আমি শুধু আপনাদের তথ্যের হিসাব বলছি। বাসন্তিতে তিনটি ঘটনায় ৪৩ জনকে গ্রেপ্তার করা হয়েছে। কে গ্রেপ্তার হয়েছে, কারা হয়নি, সে সম্পর্কে পুলিশ ইনভেস্টিগেশন চলছে। আমি এই মুহূর্তে আর কিছু বলতে চাই না।...(গোলমাল)...দ্বিতীয় প্রসঙ্গ যেটা আমি বলতে চাই, সৌগতবাবু সাধারণভাবে আমাদের আইন শৃঙ্খলা সম্পর্কে—সাধারণভাবে একটা কথা বলতে গিয়ে আমার ধারণা, আপনি কথাটা বলেছেন। কিন্তু আমাদের মনোভাব এটা নয় যেটা আপনি বলতে চান যে, পুলিশ প্রশাসনের কিছু ভূমিকা থাকবে না। কারণ আমাদের সমাজের মধ্যে হতাশা

দেখা দিয়েছে, যুবকদের মধ্যে হতাশা দেখা দিয়েছে। আমি যেটা বলেছি, আপনি মন দিয়ে পড়ুন বুঝতে পারবেন। আমাদের মতো সমাজে যেখানে একটা তথাকথিত বাজার অর্থনীতি, বেপরোয়া ভাবে টাকা, কাঁচা টাকার খেলা, যার যত টাকা আছে সে তত বড়লোক। যে রাজ্যে টাকা দিয়ে মানুষকে মাপা হয়, যে রাজ্যে অপরাধী তৈরি করছে রাজনীতিকরা, ক্রিমিনাল পলিটিশিয়ানদের নেকশাস হচ্ছে, যে রাজ্যে কনজুমার্স গুডস নিয়ে মিডিয়ার একটা মারাত্মক প্রচার, গরিব ঘরের ছেলেদের মাথা খারাপ হয়ে যায় যখন তারা হিরো হুন্ডার বিজ্ঞাপন দেখে, এইসব মিলিয়ে একটা ভূমিকা। সব মিলিয়ে যদি চিন্তা করেন—পরিবেশের জন্য, বাজার অর্থনীতিতে যেখানে টাকার খেলা, এইসব খেলার জন্য এর থেকে যদি অপরাধ হয়, সেই অবস্থায় সরকার কি হাত গুটিয়ে থাকবে? এর মধ্যে আমরা চেষ্টা করছি নিয়ন্ত্রণ করতে, অপরাধকে থামানোর জন্য। আমি এক মুহূর্তেও বলিনি আমাদের রাজ্যে যে অবস্থা তাতে আমরা সন্তুষ্ট। কিন্তু আপনি যে ভাবে চিত্রিত করতে গেলেন, কলকাতা সম্বন্ধে আপনি বললেন যে, আগে মহিলারা খুব শান্তিতে ছিল, এখন অশান্তিতে ভুগছে। আমরা জানি কি হচ্ছে। আপনি যদি কলকাতার সঙ্গে মুম্বাইয়ের তুলনা করেন, কলকাতাকে যদি দিল্লির সঙ্গে তুলনা করেন—(গোলমাল)।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** ওসব লর্ড ক্লাইভ আমলের কথা।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সুব্রতবাবু, লর্ড ক্লাইভের কথা বলেছেন সৌগতবাবু। আমি সৌগতবাবুর কাছে জানতে চাইছি—দিল্লির থেকে, মুম্বাইয়ের থেকে কলকাতার অবস্থা কি আরও খারাপ? আমি শুধু বিনয়ের সঙ্গে বলতে চাই, দিল্লি এবং মুম্বাইয়ের থেকে কলকাতার জীবন এখানে সুস্থ আছে।

[6-00 — 6-10 p.m.]

এখানকার অবস্থা অনেকটা সুস্থ কিন্তু তা সত্ত্বেও যে ঘটনা ঘটছে তাতে আত্মসন্তুষ্টির জায়গা নেই, আত্মসন্তুষ্টির জায়গা না হলেও আগের থেকে খারাপ হচ্ছে না। আপনাদের কংগ্রেসি রাজ্যগুলোর কথা শুনলে, ওর পাতা খুললে আপনারা লজ্জা পাবেন। যে কোনও রাজ্যের—মধ্যপ্রদেশ, আমেদাবাদ, অন্ধ্রপ্রদেশ যেটাই শুনুন না কেন আপনাদের লজ্জা হবে। সৌগতবাবু যেটা বলেছেন মহিলাদের কথা ; কলকাতায় নাকি অপরাধের সংখ্যা বেড়েছে। আমি বলব কলকাতায় প্রত্যেকটি ক্ষেত্রে অপরাধের সংখ্যা কমে আসছে, প্রত্যেকটি ক্ষেত্রে কমে আসছে। কিন্তু আমি একথা বলতে চাইছি না যে অপরাধের সংখ্যা একেবারে কমে গেছে। তারপরে আপনি যে নারীদের উপরে অত্যাচার হচ্ছে বললেন, যদিও সেই অত্যাচার কলকাতায় অল্প হলেও কেন হবে, এই তো আপনার প্রশ্ন যে সেই অপরাধই বা কেন হবে। আমারও সেই একই কথা, অল্প যেটুকু হচ্ছে সেটুকুই

বা কেন হবে, সেটা আমিও মানতে পারছি না। তবে আপনি আমাদের শহরের সঙ্গে অন্যান্য বড় বড় শহরগুলোর যেমন বম্বে, পাটনা, ব্যাঙ্গালোর, মাদ্রাজের তুলনা করেন সেইদিক থেকে কিন্তু অনেক কম। আপনি তো একজন কলকাতা শহরের প্রতিনিধি এটা তো আপনার বোঝা উচিত। কিন্তু কলকাতাতে সেই অপরাধই বা হবে কেন এই প্রশ্নটাও আমার। তবে আমি যদি অন্যান্য রাজ্যের অপরাধজনিত তথ্যের মধ্যে যাই তাহলে কিন্তু আপনারা মুশকিলে পড়ে যাবেন, আমি সেদিকে যাচ্ছি না। আমি শুধু এই কথাটিই বলতে চাই যে, এই অপরাধ জগতের এই জিনিসটা তুলনা করলে দেখা যাবে যে, যে কোনও রাজ্যের থেকে যে কোনও মহানগরীর থেকে ভাল অবস্থায় আছে। কিন্তু তা সত্ত্বেও আমি আপনার সঙ্গে একমত যে এই অপরাধ প্রবণতা কেন বাড়বে। এত সত্ত্বেও কেন অপরাধ এই রাজ্যে, এই শহরে বাড়ছে। কিন্তু ১৯৯৬-৯৭ সালের তুলনায় ১৯৯৭-৯৮ সালের ৫-৬ মাসে অপরাধ কমেছে। ১৯৯৮ সালে অপরাধের সংখ্যা কমেছে, শুধু দুটি ক্ষেত্রে বলতে পারছি না। কলকাতায় ডাকাতি কমেছে। আরেকটি কথা নারীদের উপরে যে অত্যাচার, ইভটিজিং ইত্যাদির কথা উঠেছে এইগুলোর ব্যাপারে পুলিশ সামগ্রিকভাবে সতর্ক আছে। আগে যা ছিল, কংগ্রেস আমলে যা ছিল সেটা তো না বলাই ভাল। সেগুলো তো আপনি একটু খোঁজ করে দেখবেন। আপনি সৌগতবাবু কলকাতা শহরের তো একজন নাগরিক, রাজনীতিজ্ঞ হিসাবে কলকাতা শহরকে নিন্দা করে আপনার লাভ কি। দ্বিতীয়ত, সৌগতবাবু, আপনি এই পুলিশ ফায়ারিংয়ের ব্যাপারে বলেছেন, আমি ৪টে বছরের হিসাব দিচ্ছি—১৯৯৫ সালে ১০৭টি, ১৯৯৬ সালে ১০১টি, ১৯৯৭ সালে ৯৫টি, ১৯৯৮ সালের মে মাস পর্যন্ত ৩৩টি।

(নয়েজ)

(গোলমাল)

স্যার, আমি এই সভায় শুধু একটি কথা সৌগতবাবুকে বলি, সুব্রতবাবুকেও বলি, উনি তো পুলিশমন্ত্রী ছিলেন—'৭২ থেকে '৭৭ সাল পর্যন্ত ; আমি এই বছরের হিসাবটা বাদ দিচ্ছি, '৯৭ সালে আমাদের রাজ্যে সামগ্রিকভাবে সমস্ত রকমের শাস্তিযোগ্য অপরাধের তালিকা হচ্ছে ৫৪ হাজার ১৫৭, আর যখন আপনি মন্ত্রী ছিলেন ২২ বছর আগে, তখন সামগ্রিকভাবে শাস্তিযোগ্য অপরাধ হয়েছিল—৭৬ সালের কথা বলছি, '৭৭ সালটা তো পুরো ছিলেন না— সমস্ত ধরনের শাস্তিযোগ্য অপরাধের সংখ্যা ছিল ৮৪ হাজার ৮৭৯, এটা হচ্ছে আপনাদের হিসাব। আমি সৌগতবাবুকে বলছি, পুলিশ ফায়ারিং-এর ব্যাপারে দুটো জিনিস করা দরকার। যেটা আপনারাও বলেন, আমরাও বলি। পুলিশ ট্রেনিং-এর উদ্যোগ নেওয়া দরকার। যাতে কোনও ঘটনায় তারা বেপরোয়া গুলি না চালায়। আমরা প্লাস্টিক বুলেট আনছি, জল কামান এর ব্যবহারও দরকার। আমার দেওয়া তথ্যটা একটু

স্মরণ করুন। '৯৫ সালে ১০৭, '৯৬ সালে ১০১, '৯৭ সালে ৯৫, '৯৮ সালের যে মাস পর্যন্ত ৩৩টি গুলি চালানোর ঘটনা ঘটেছে। এই হচ্ছে পরিস্থিতি।

(গোলমাল)

এবারে আমি যেটা বলতে চাই, এখানে হিউম্যান রাইটস কমিশন সম্বন্ধে কিছু কথা এসেছে। হিউম্যান রাইটস কমিশনের রায় নাকি সরকার মানছে না, আমি শুধু আপনাদের জানাবার জন্য বলছি, আমাদের দেশে ন্যাশনাল হিউম্যান রাইটস কমিশন পশ্চিমবঙ্গে প্রথম হয়েছে। আমরা এই রাজ্যে সর্ব প্রথম হিউম্যান রাইটস কমিশন করেছি। তারপরে আরও ৬টি রাজ্যে হয়েছে। কিন্তু তার মধ্যে ৪টি রাজ্যের কাজ এখনও শুরু হয়নি। তারা আমাদের কাছে কাগজপত্র চেয়ে পাঠিয়েছে। আমরা রাজ্যে প্রথম করেছি। জেনে রাখুন, এই ৬টি রাজ্যের মধ্যে কোনওটা বি. জে. পি. বা কংগ্রেস শাসিত রাজ্য নয়। হিউম্যান রাইটস কমিশন সর্বসাকুল্যে আমাদের কাছে যে রেকমেন্ডেশন পাঠিয়েছে, এখন পর্যন্ত ৫৪টি রেকমেন্ডেশন পাঠিয়েছে। ৫৪টি রেকমেন্ডেশনই আমরা সম্পূর্ণভাবে গ্রহণ করেছি। যারা বর্ধমানের ব্যাপার নিয়ে চেঁচাচ্ছেন—আপনাদের কাছে যারা বলেন, কারা বলেন আমি বুঝি—তাদের শুধু এটুকু বলছি, রেকমেন্ডেশনে কি বলা হয়েছে এটা দেখুন। বলেছে বর্ধমানের এস. পি.-কে জুন মাসের মধ্যে সরিয়ে দিতে হবে। আজকে জুন মাসের কত তারিখ? ১৭ই জুন। জুন মাসের মধ্যে ব্যবস্থা না নিলে তখন বলবেন, না বুঝে কথা বলবেন না।

[6-10 — 6-20 p.m.]

জুন মাসের মধ্যে, এই কথাটাতো বোঝেন, এটা না বুঝলে বক্তৃতা করবেন না। জুন মাসের মধ্যে না সরালে তখন বলবেন। হিউম্যান রাইটস কমিশন ৫৪টি রেকমেন্ডেশন করেছে এবং ৫৪টি রেকমেন্ডেশনই রাজ্য সরকার গ্রহণ করেছে। একটার ক্ষেত্রেও আমরা বলিনি আমরা এই রেকমেন্ডেশন গ্রহণ করতে পারব না। কাস্টোডিয়াল ডেথ এবং আরও কয়েকটি ক্ষেত্রে তারা ৫৪টা রেকমেন্ডেশন করেছেন আমরা তাদের রায় মেনে নিয়েছি। বর্ধমান সম্পর্কে আধা আধা কথা শুনে, আপনি আধা আধা বক্তৃতা করবেন না। আরেকটা কথা আমি বলি, এটা সৌগতবাবু ঠিকই বলেছেন, যাদবপুর, বেহালা, ঠাকুরপুকুর, রিজেন্ট পার্ক এইসব জায়গার থানাগুলো ঠিকমতো তাদের দায়িত্ব পালন করতে পারছেন না। আমি সাউথ আই. জি.-কে বলেছি আপনি আমাকে একটা স্পেশ্যাল রিপোর্ট দিন। বেহালা, বিষ্ণুপুর, ঠাকুরপুকুর, রিজেন্ট পার্ক এই চারটি থানার ও. সি.-দের আমরা পরিবর্তন করেছি। তবে সৌগতবাবু যেটা বলেছেন, সেটাতেও আমি রাজি নই। একটা বাড়ি করতে গেলে ক্লাবে চাঁদা দেবে, ক্লাবে একটা টি. ভি. দেবে এবং এটা যদি

রেওয়াজ হয়ে যায়, আর সেটা যদি না আসে তাহলেই কিন্তু রিভালবার বেরোবে। তবে আমি ঐ এলাকাগুলিকে পরিবর্তন করব। তবে আপনি বেহালার এম. এল. এ.-কে অকারণে দোষারোপ করলেন। ওখানকার দুজন এম. এল. এ. আছেন, তার মধ্যে একজন মহিলা এবং অপরজনকে আপনি চেনেন। তবে ওখানে আপনাদের একজন কাউন্সিলারকে আপনি সামলান, আমি নাম বলতে চাইছি না। তিনি সমাজবিরোধীদের সঙ্গে যুক্ত আছেন, ডাকাতির সঙ্গে যুক্ত আছেন। এখানে নাম বলতে নেই বলেই আমি তার নাম বলছি না। এখানে সমরবাবু বক্তৃতা করার সময় বললেন হোটেল মালিক সেই পুলিশ অফিসারটি নাকি এখনও শাস্তি পাইনি এবং বাজেট বইয়ে সেই ঘটনার কথা নেই কেন। আপনি কি নতুন? আপনি কিছু জানেন না? এই ঘটনার কথা বইয়ে ছাপাতে হবে? আমি জানি সেই পুলিশ অফিসারটি শাস্তি পেয়েছে।

(নয়েজ)

আমি শুধু এই কথা বলতে চাই, এস. ইউ. সি. আই-এর মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয়, তিনি কয়েকটি গুরুত্বপূর্ণ কথা বলেছেন। তিনি বলেছেন আপনি যে তথ্য দিয়েছেন কত খুন হয়েছে, কত কেস হয়েছে, এর বিশ্বাসযোগ্যতা কি? যে কোনও সরকার সে কেন্দ্র হোক বা রাজ্য হোক তাদের অ্যাডমিনিস্ট্রেশনের কথা মতো চলতে হয় এবং তার উপরেই নির্ভর করতে হয়। হিউম্যান রাইটস কমিশন বলেছেন থানা রেকর্ড আপনাদের প্রপারলি মেইনটেইন করতে হবে। হিউম্যান রাইটস কমিশন ত্রুটিগুলি দেখিয়ে দিয়েছে কিভাবে রেকর্ড রাখতে হবে, কিভাবে উন্নতি করতে হবে এবং সেইভাবে উন্নতি করতে হবে। তাহলে কি অপরাধের হিসাব রাখার জন্য আমাদের এস. ই. সি. আই. কংগ্রেস বা সি. পি. এম. পার্টি অফিসে গিয়ে তথ্য নিয়ে আসতে হবে? হিউম্যান রাইটস কমিশন তো কখনই বলেনি যে এই তথ্যগুলোর কোনও ভিত্তি নেই। এর মধ্যে কিছু গলতি আছে এই কথা তো তারা কখনও বলেননি। আমাকে উন্নত করতে হবে যাতে থানার রেকর্ড প্রপারলি মেনটেন্ড হয়। থানার পুলিশ রেকর্ডগুলিকে কমপিউটারাইজড করা হচ্ছে। এইভাবে কাজের উন্নতি করার চেষ্টা হচ্ছে। তার মানে এটা নয় যে, আপনি তথ্য বিকৃত করতে পারেন? আমি বেশি কথা বলতে পারছি না। আপনার সঙ্গে তো নিয়মিত কথা হয়। দু দিন আগেও কথা হয়েছে। আমি শুধু বলছি একটা কথা, আপনি যখন এই কথাগুলি চেঁচিয়ে বলেন, একেবারে এত নাটকিয়তায় এবং বেরিয়ে যান, একটা কথাও গোপন করতে পারবেন না? আপনি যেমন বললেন যে, আমাদের কর্মীরা আপনাদের লোককে নাকি খুন করেছে। আপনারা কি ধোয়া তুলসি পাতা? জয়নগর, মজিলপুরে আপনারা কজনকে খুন করেছেন? এটা একটু চিন্তা করে দেখবেন। ডাকাত নিয়ে রাজনীতি এস. ইউ. সি. করে। আপনারাও ডাকাত নিয়ে রাজনীতি করছেন। নিজেদের শুদ্ধ করুন। না শুদ্ধ করলে এটা সামলানো যায় না। ডাকাত আমরা

ধরছি। ধরার চেষ্টা করছি। ছেড়ে দেব নাকি? আমি আমার বক্তব্য আর বেশি দীর্ঘ করব না। মালদার বুড়োবুড়িতলা নিয়ে অনেক হইচই হল। এই ব্যাপারে আমি কিছু বলতে চাইছি না।

(গোলমাল)

(এই সময় শ্রী গৌতম চক্রবর্তী মহাশয়, শ্রী বুদ্ধদেব ভট্টাচার্যের দিকে আঙুল তুলে কিছু বলতে থাকেন)

মিঃ স্পিকার স্যার, আমি শুধু আপনার মাধ্যমে একটা কথা বলতে চাই যে, উনি সদস্য। উনি শান্ত হয়ে বসলে আমি বলছি। কিন্তু উনি যদি চোখ দেখান সিট থেকে উঠে আসেন, হাত দেখান, একটা কথাও বলব না। আমি বলব না। আপনি শান্ত হয়ে বসলে আমি বলব। আপনি জোর করে আমাকে বলাতে পারবেন না।

[6-20 — 6-31 p.m.]

স্যার, আমি আগেও বলেছি এখনও বলছি যে শান্তভাবে সদস্যরা প্রশ্ন করলে আমি যে কোনও বিতর্কমূলক প্রশ্নের উত্তর দেব, যে কোনও বিতর্কিত প্রশ্নের উত্তর দিতে চাইছি। কিন্তু এই ভাষায় চলবে না। চোখ গরম করে আঙুল তুললে আমি কোনও কথা বলব না। আমি বলছি, মালদা জেলায় শহরের পাশে একটা এলাকা আছে। ওই এলাকাটির নাম হচ্ছে বুড়োবুড়িতলা। সেই এলাকায় একটি অল্পবয়েসী ছেলে, সে সবে চাকরি পেয়েছে, অরাজনৈতিক কারণে হঠাৎ ছেলেটি খুন হয়ে যায়। সেই খুন হওয়ার ঘটনায়-ঠিক প্রত্যক্ষভাবে কোনও রাজনৈতিক দল দায়ী আমি একথা বলছি না এবং এই নিয়ে গৌতমবাবুর সঙ্গে আমার কলকাতায় এবং মালদাতে বহুবার কথা হয়েছে। সমস্যাটা সেখানে, গ্রামের একটা সেন্টিমেন্ট রয়েছে এবং সেজন্য আমি প্রশাসনকে বলেছিলাম যে জোর করে বসিয়ে দিন। জোর করে বসিয়ে দিতে আমরা এখনও পারি। কিন্তু ভয় আছে, কয়েকটা পরিবার যারা বাইরে আছে, পুলিশ রোজ এখানে ক্যাম্প করে থাকবে না। উঠে আসলে কি হবে। সেজন্য রাজনৈতিক স্তরে কথা বলতে বলেছি, কিন্তু পার্টির সেক্রেটারির মত নিয়ে যেতে হবে। কখনও না।

**(গোলমাল)**

আমি আবার বলছি এই কথার মানে বোঝার চেষ্টা করুন। স্যার, আমি এই প্রসঙ্গে আর যাব না। আমি সব শেষে কয়েকজন সদস্য এখানে বলেছেন যে পুলিশের কাজে উন্নতির চেষ্টা করার এবং সেই চেষ্টা আমি আপ্রাণ করব।

(ভয়েস ঃ বাসন্তীর ঘটনা সম্বন্ধে বলুন।)

বলেছি, আগেও বলেছি। বাসন্তীতে তিনটে কেস হয়েছে। তিনটে কেসে সামগ্রিকভাবে ৪৩ জন গ্রেপ্তার হয়েছে। অনুসন্ধান চলছে, গ্রেপ্তার চলছে। এই প্রসঙ্গে রাজ্যের সাধারণ আইনশৃঙ্খলা নিয়ে একটা প্রশ্ন আছে। সেটা দীর্ঘস্থায়ী ব্যাপার। তার জন্য অনেক পরিশ্রম করতে হবে। আপনারা যখন বলেন এত আই. জি., বাড়ছে কেন, ডি. আই. জি. বাড়ছে কেন। ক্যাডার পলিসিতে এটা রাজ্য সরকার ঠিক করেন না। এটা দিল্লিতে ঠিক হয়। কেন্দ্রীয় সরকারের ক্যাবিনেটে ক্যাডার পলিসি ঠিক করে দেয় কোন রাজ্যে কত আই. পি. এস. পোস্ট হবে। অনেকগুলো কাজ করতে হবে। আশু যে সমস্যা পঞ্চায়েত নির্বাচনের পরবর্তী যে সমস্যা। আমি বিরোধী পক্ষকে অনুরোধ করব যে, আমরা সাধ্যমতো চেষ্টা করছি, বিরোধীরাও আমাদের সহযোগিতা করুন। পঞ্চায়েত নির্বাচন সংক্রান্ত বিষয়ে আরও কিছু দিনের মধ্যে শান্তিশৃঙ্খলার মধ্যে নিয়ে আসতে হবে। এই ক্ষেত্রে, আমি বলছি, পুলিশ, আমরা আপ্রাণ চেষ্টা করছি। আমি এখনও মনে করি, পুলিশ প্রশাসন এখনও মূলত নিরপেক্ষ। কোথাও হয়ত কোনও ব্যতিক্রম ঘটেছে, তার সমাধান করার চেষ্টা করব। আমাদের বরাদ্দের সমর্থন চাইছি। বিরোধিদের আনা কাট মোশনের বিরোধিতা করছি। এখানে মাননীয় সদস্য মান্নানবাবু আছেন, ওনার দুটি নির্দিষ্ট কাটমোশন আছে তার মধ্যে একটি হচ্ছে ভূজন যাদব। আমি আশা করব এগুলি আপনি আমার কাছ থেকে নিয়ে যাবেন। আমি প্রত্যেকটি ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে এই বাজেটকে সমর্থন করার জন্য আপনাদের সকলকে অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

## Demand No. 21

**Mr. Speaker :** Now, I put to vote all the cut motions except Cut Motion Nos. 1, 2, 3, 6, 9, 19, 23, 24, 27 and 28 on which I understand a Division will be demanded.

The motions (Cut Motion Nos. 2, 4, 5, 7, 8, 10-18, 20-22, 25, 26, 29, 30, 31, 32, 33, 34, 36-37) that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motions (Cut Motion Nos. 1, 3, 6, 9, 19, 23, 24, 27 and 28) that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and a Division was taken with the following results :

**NOES**

Adul Razzak Molla, Shri

Bagdi, Shri Bijay

Bagdi, Shri Kiriti

Bag, Shri Kartic Chandra

Banerjee, Shri Mrinal

Bangal, Dr. Makhanlal

Barman, Shri Jogesh Chandra

Bera, Shri Dipak

Bhakta, Shri Buddhadeb

Bhattacharjee, Shri Buddhadeb

Biswas, Shri Kamalakshi

Biswas, Shrimati Susmita

Bouri, Shri Angad

Bouri, Shri Haradhan

Chatterjee, Shri Pratim

Chattopadhyay, Shri Jyoti Krishna

Choudhury, Shri Amar

Chowdhury, Shri Nani Gopal

Dal, Shrimati Nandarani

Das, Shri Ananda Gopal

Das, Shri Bidyut Kumar

Das, Shri Nirmal

Das, Shri Paresh Nath

Das, Shri Puspa Chandra

Dasthakur, Shri Chittaranjan

Deb, Shri Rabin

Duley, Shri Krishna Prasad

Dutta, Dr. Gouri Pada

Gayen, Shri Nripen

Ghatak, Shri Santi Ranjan

Ghosh, Shri Rabindra

Ghosh, Shri Sunil Kumar

Ghosh, Shri Susanta

Goala, Shri Rajdeo

Goswami, Shri Kshiti

Goswami, Shri Subhas

Hazra, Shri Samar

Hore, Shri Tapan

Id. Mohammed, Shri

Kalimuddin Shams, Shri

Let, Shri Dhiren

Mahata, Shri Khagendra Nath

Maitra, Shri Banshi Badan

Majhi, Shri Bhandu

Majhi, Shri Tamal

Mal, Shri Nimai

Malik, Shrimati Sadhana

Mandal, Shri Bhakti Bhusan

Mandal, Shri Prabhanjan

Mandal, Dr. Ramchandra

Md. Amin, Shri

M. Ansaruddin, Shri

Md. Fazle Haque, Dr.

Md. Mahamuddin, Shri

Md. Yakub, Shri

Minj, Shri Prakash

Mirquasem Mondal, Shri

Mistry, Shri Bimal

Mitra, Shri Biswanath

Moitra, Shri Briendra Kumar

Mondal, Shri Biswanath

Mondal, Shri Ganesh

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Manik Chandra

Mondal, Shri Rabindranath

Mondal, Shri Subhas

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Manabendra

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Pratyush

Mukherjee, Dr. Srikumar

Mukhopadyay, Shri Chittaranjan

Munda, Shri Chaitan

Murmu, Shri Debnath

Murmu, Shri Maheswar

Mursalin Molla, Shri

Naskar, Shri Subhas

Nath, Shri Madanmohan

Nazmul Haque, Shri

Oraon, Shri Jagannath

Patra, Shri Manoranjan

Routh, Shri Dibakanta

Roy Chowdhuri, Shri Nirode

Saha, Shri Kripa Sindhu

Saha, Dr. Tapati

Samanta, Shri Rampada

Sanyal, Shri Kamalendu

Saresh, Shri Ankure

Sen, Shri Dhiren

Sengupta, Shri Purnendu

Singh, Shri Lagan Deo

Sinha, Shri Prabodh Chandra

Sk. Mazed Ali, Shri

Sk. Jahangir Karim, Shri

Unus Sarkar, Shri

Zamadar, Shri Badal

AYES

Abdul Mannan, Shri

Abdus Salam Munshi, Shri

Abu Hena, Shri

Abul Basar Laskar, Shri

Abu Sufian Sarkar, Shri

Banerjee, Shri Tapas

Bapuli, Shri Satya Ranjan

Bhattacharjee, Shri Sudhir

Biswas, Shri Shashanka Shekhor

Chakraborty, Shri Gautam

Deb, Shri Ashoke Kumar

De, Shri Ajoy

Dey, Shri Gopal Krishna

Ghosh, Shri Nirmal

Gulsan Mullick, Shri

Gayan Singh Sohanpal, Shri

Habibur Rahaman, Shri

Manjhi, Shri Ramjanam

Md. Abdul Karim Choudhary, Shri

Md. Sohrab, Shri

Mitra, Shri Asit

Mitra, Shrimati Sabitri

Mitra, Shri Somendra Nath

Mukherjee, Shri Kamal

Mukherjee, Shri Samar

Mukherjee, Shri Shibdas

Mukherjee, Shri Subrata

Paul, Shrimati Mayarani

Quazi Abdul Gaffar, Shri

Ray Chowdhury, Shri Biplab

Roy, Shri Pramatha Nath

Roy, Shri Tapas

Singha, Shri Sankar

Sinha, Shri Atish Chandra

Sultan, Ahmed, Shri

**Abst :—**

Sarkar, Shri Deba Prasad

Purkait, Shri Prabodh

The Ayes being 35 and Noes 92.

The motions (Cut Motions) were lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 7,48,15,85,000 be granted for expenditure under Demand No. 21, Major Head : "2055—Police" during the year 1998-90. (This is inclusive of a total sum of Rs. 2,49,39,00,000 already voted on account).

was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6-31 p.m. till 11 a.m. on Wednesday, the 17th June, 1998, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 17th June, 1998 at 11.00 a.m.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 16 Ministers, 9 Ministers of State and 140 Members.

[11-00 — 11-10 a.m.]

### Calling Attention to matters of Urgent public Importance

**Mr. Speaker :** Today, I have received eight notices of Calling Attention on the following subjects, namely :

| Subjects | Name |
|---|---|
| i) Acute crisis of drinking water in the Shibpur Assembly Constituency areas. | : Shri Jatu Lahiri |
| ii) Alleged inadequate supply of Medicine to the Diamond Harbour Sub-Divisional Hospital. | : Shri Sheikh Daulat Ali |
| iii) Scarcity of drinking water in the C.M.C. area. | : Shri Sultan Ahmed |
| iv) Non-plying of C.S.T.C. Bus between Falta and Calcutta via Falta and Diamond Harbour roads. | : Shri Sudhir Bhattacharjee |
| v) Official liquidator's order for closing down the Eastend Paper Industries at Bansberia, Hooghly. | : Shri Rabin Mukherjee |
| vi) Closure of Dunlop Factory and Con- | |

sequential situation arisen. : Shri Ajoy De

vii) Bandh at Uttar Banga on 16.6.98 called by Kamtapuri Organisation. : Shri Nirmal Das

viii) Man-days created through E.A.S. in the last financial year. : Shri Sailaja Kumar Das

I have selected the notice of Shri Sudhir Bhattacharjee on the subject of non-plying of CSTC bus between Falta and Calcutta via Falta and Diamond Harbour Road.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 22nd June, 1998.

## PRESENTATION OF REPORT

### The Sixteenth Report of the Subject Committee on Panchayat, Rural Development, Land Reforms and Animal Resources Development (1997-98), West Bengal legislative Assembly on Pre-Voting Budget Scrutiny

**Shri Nani Gopal Chowdhury :** Sir, I beg to present the Sixteenth Report of the Subject Committee on Panchayat, Rural Development, Land Reforms and Animal Resources Development (1997-98), on Pre-Voting Budget Scrutiny of the Panchayat, Rural Development, Land Reforms and Animal Resources Development Departments for the year 1998-99.

### The First Report of the subject Committee on Industrial Reconstruction, Cottage and Small Scale Industries, 1997-98

(At this State, Shri Chittaranjan Dasthakur, Chairman of this

Committee, was not found present in the House.)

(Noise from the Congress Benches)

**Mr. Speaker :** Is there any member of this Committee present ?

(At this stage, Shri Nirmal Das stood in his seat)

**Shri Nirmal Das :** Sir, I beg to present the First Report of the Subject Committee on Industrial Reconstruction, Cottage and Small Scale Industries, 1997-98 on the Working of some Selected Sick Industrial Units in and around Calcutta.

## MENTION CASES

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পরিবহন মন্ত্রী এবং পর্যটন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী এলাকার মধ্যে পলাশির যুদ্ধ-ক্ষেত্র অবস্থিত। সেখানে একটা মনুমেন্ট আছে, রামনগর চিনি-কল আছে এবং সেখানে মোহনলাল ও মীরমদনের সমাধি-ক্ষেত্র অবস্থিত। সুতরাং ঐ স্থানটিকে আকর্ষণীয় করে তোলা প্রয়োজন। কারণ বহু দেশি বিদেশি পর্যটকরা ওখানে যান। ফলে আমি পর্যটন মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি যে, ওখানে অবিলম্বে একটা ট্যুরিস্ট লজ গড়ে তোলা হোক। সাথে সাথে আমি আরও দাবি জানাচ্ছি মাননীয় পরিবহন মন্ত্রীর কাছে যে, কলকাতা থেকে পলাশি পর্যন্ত সরাসরি বাস সার্ভিস চালু করা হোক যাতে দেশি বিদেশি পর্যটকরা আরও বেশি সংখ্যায় ওখানে যেতে পারেন। এ ছাড়া আমার এলাকার মাটিয়ারি একটি বনেদি জায়গা এবং কাঁসা পিতলের জন্য বিখ্যাত। সারা পশ্চিমবাংলার মধ্যে কাঁসা পিতলের শিল্পের জন্য মাটিয়ারি বিখ্যাত। সেই স্থানটি ৩৪ নং জাতীয় সড়ক থেকে কম করে ১৮ কিলোমিটার ভিতরে অবস্থিত। সেখানেও কলকাতা থেকে সরাসরি স্টেট বাসের মাধ্যমে যোগাযোগের ব্যবস্থা গড়ে তোলা হোক। এই দুটি দাবি আমি আপনার মাধ্যমে পর্যটনমন্ত্রী এবং পরিবহন মন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত পঞ্চায়েত নির্বাচনের সময় আমার বিধানসভা কেন্দ্রে কংগ্রেস, তৃণমূল এবং বি. জে. পি. মিলিতভাবে সাংঘাতিক ত্রাসের বাতাবরণ তৈরি করেছিল। নির্বাচনের সময় প্রতিটি গ্রাম পঞ্চায়েত এলাকায় বাইরে থেকে সমাজবিরোধীদের নিয়ে গিয়ে সংগঠিত করে। গ্রাম পঞ্চায়েত সদস্যদের বাড়ি বাড়ি গিয়ে পিস্তল দেখিয়ে নির্বাচনের মনোনয়ন প্রত্যাহারের হুমকি দেয় এবং একজন সদস্যকে ভয় দেখিয়ে প্রত্যাহার

করতে বাধ্য করে। এরপরেও আমরা দেখলাম আমাদের গোটা ব্লকে পঞ্চায়েত নির্বাচন ভালভাবেই অনুষ্ঠিত হল। এবং ফলাফল আমাদের পক্ষেই এসেছে। কিন্তু নির্বাচনের পরে আমরা লক্ষ্য করছি কংগ্রেস (আই), তৃণমূল এবং বি. জে. পি. এখনও গোটা এলাকায় সন্ত্রাস চালাচ্ছে। স্যার, আমাদের গোটা মুর্শিদাবাদ জেলায় ওরা বিভিন্ন রকমের আগ্নেয় অস্ত্র নিয়ে ঘুরে বেড়াচ্ছে এবং সন্ত্রাস সৃষ্টির চেষ্টা চালাচ্ছে। নিজেরা বোমা বাঁধতে গিয়ে আহত হচ্ছে, নিহত হচ্ছে। এরকম অনেক ঘটনা ঘটছে। তাই আমি স্বরাষ্ট্র (পুলিশ) মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে ঐ সমস্ত সমাজবিরোধীদের গ্রেপ্তারের দাবি জানাচ্ছি।

**শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** (নট প্রেজেন্ট)

[11-10 — 11-20 a.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তথ্য ও সংস্কৃতি দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কলকাতা টাউন হল একটা ঐতিহাসিক ভবন। এই টাউন হলে বহু ঐতিহাসিক ঘটনা ঘটেছে। ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের স্মৃতি তর্পন, রবীন্দ্রনাথ ঠাকুরের সম্বর্ধনা থেকে আরম্ভ করে বহু ঘটনা ঘটেছে। এই ঐতিহাসিক টাউন হলের প্রবেশ পথে সিঁড়িতে উঠতে গেলে প্রবেশের ডানদিকে কাজি নজরুল ইসলামের দুঃসময় কবিতাটি সেখানে গ্রানাইটের লালপাথরের সেটে বইয়ের আকারে শ্বেতপাথরে লেখা ছিল। সেটা দেখছি লোপাট করে দেওয়া হয়েছে। এত সুন্দর কবিতা ভালভাবে রক্ষিত ছিল, কোথাও ক্ষয়-ক্ষতি ছিল না। সেটা কি কারণে লোপাট করে দেওয়া হল জানি না। কাজি নজরুল ইসলামের জন্মশতবার্ষিকী চলছে, তার নামাঙ্কিত লেখা হঠাৎ উধাও হয়ে যাবে এটা লজ্জার বিষয়। কি কারণে উধাও হয়ে গেল সে বিষয়ে তদন্ত করে দেখতে অনুরোধ করছি এবং পুর্নঃস্থাপন করার জন্য দাবি জানাচ্ছি।. সাথে সাথে এই উল্লেখের চিঠি আমাকে দেবেন। ঐ দুঃসময় কবিতাটি কেন সরিয়ে নেওয়া হল সেটা আমি জানাব।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা এমনই মন্ত্রিসভায় বাস করি যেখানে জলের প্রচন্ড ক্রাইসিস। আমাদের এলাকায় জলের প্রচন্ড অভাব, জল পাওয়া যাচ্ছে না। ইভেন যে সমস্ত টিউবওয়েল আছে সেগুলিও খারাপ হয়ে পড়ে আছে। স্বভাবতই এই সরকার মানুষকে যদি জল দিতে না পারে তাহলে এই সরকারের কাছ থেকে কোনও কিছু আশা করা যায় না। মাননীয় মন্ত্রী শ্রী গৌতম দেব এবং শ্রী অশোক ভট্টাচার্য মহাশয় কথা দিয়েছিলেন ৬ মাসের মধ্যে জলের সমস্যার সমাধান করবেন। কিন্তু ৪/৬

মাস হয়ে গেল আজও কিছু হয়নি। এরা মুখে যে কথা বলেন, কাজে কিন্তু করেন না। তাই আমার অনুরোধ, অবিলম্বে যেন জলের সুব্যবস্থা করেন, এলাকার মানুষ যেন বাঁচে। আমার বজবজ বিধানসভা কেন্দ্রে ৫টি পঞ্চায়েত আছে, ২টি পৌরসভা আছে এবং ৫টি ওয়ার্ড আছে। যাতে ঐ এলাকায় জলের সমস্যার সমাধান হয় তার জন্য আমি বিভাগীয় মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী শিবপ্রসাদ দলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের মাননীয় অর্থমন্ত্রী এবং কেন্দ্রীয় রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বি. ডি. আর. রেল প্রকল্প দীর্ঘদিন ধরে বন্ধ হয়ে আছে। এটা ১০০ কোটি টাকার প্রকল্প। কিন্তু কেন্দ্রীয় সরকার সেখানে ১ হাজার টাকা বরাদ্দ করেছেন। রাজ্য সরকার সেক্ষেত্রে ২৫ কোটি টাকা আগেই রেখে দিয়েছে, অথচ কেন্দ্রীয় বরাদ্দ খুবই কম। অবিলম্বে আরও অর্থ বরাদ্দ করে এই রেল চালু করা হোক। দীর্ঘদিন ধরে ২টি রেল বাস বাঁকুড়ায় এসে পড়ে আছে। আমি এই ব্যাপারে মাননীয় অর্থমন্ত্রী এবং কেন্দ্রীয় রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী এবং মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই সভায় এর আগে বহুবার উত্থাপিত হয়েছে বিষয়টি, সেটা হচ্ছে, বালি-বিবেকানন্দ সেতু। বালি-বিবেকানন্দ সেতুর যে সংস্কারের কাজ চলেছে—তার উত্তর দিকের রাস্তার কাজ এই জুন মাসে শেষ হবে বলে মাননীয় মন্ত্রী মহাশয় লিখিত উত্তরে জানিয়েছেন। কিন্তু যে বাস চলাচল বন্ধ হয়ে আছে সেই বাস চলাচল যাতে চালু হয় তার জন্য উদ্যোগ দেখতে পাচ্ছি না। উল্টে আমরা দেখছি, পুলিশের একাংশ নানাভাবে চেষ্টা করছে যাতে বাস চলাচল বন্ধ থাকে। পুলিশের একাংশ প্রকাশ্যে দাঁড়িয়ে বে-আইনিভাবে লরি চলাচল করতে দিচ্ছে এবং বিনিময়ে মোটা টাকা ঘুস নিচ্ছে। অবিলম্বে ঐ সেতু দিয়ে বাস চালু করতে হবে—এটাই আমার অনুরোধ। এই বিবেকানন্দ সেতু দিয়ে সরকারি, বেসরকারি সমস্ত বাসই চলে। শ্রীরামপুর, রিষড়া, কোন্নগর, উত্তরপাড়ার মানুষের কলকাতার সঙ্গে যোগাযোগের একমাত্র রাস্তা এই বিবেকানন্দ সেতু। এই সেতু দিয়ে ৩ নম্বর প্রাইভেট বাস এবং দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের এস. এস.-৪ বাস চলাচল করে।

**(এই সময়ে পরবর্তী স্পিকার ডাকায় মাইক অফ হয়ে যায়)**

**শ্রী বিপ্লব রায়চৌধুরি ঃ** (নট কল্ড)

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সুতি এক নং ব্লকের অন্তর্গত কানুপুর-বহুতালি রোডটি '৬২ সালে প্রথম মঞ্জুর হয় কিন্তু পরবর্তীকালে দেখা যাচ্ছে যে

সেই রাস্তার কাজ সম্পন্ন হচ্ছে না। তিনটি গ্রামপঞ্চায়েত—হাড়োয়া, বংশবাটি, বহুতালি—লোকেদের যদি ব্লক হেড কোয়ার্টার, থানা, মহকুমা, জেলাতে আসতে হয় তাহলে তাদের বিহার এবং বীরভূম হয়ে ঘুরে আসতে হবে। বর্ষার সময় ঐ অঞ্চলটি যোগাযোগের অযোগ্য হয়ে পড়ে। এ বিষয়ে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছি, এই হাউসেও অনেকবার বলেছি কিন্তু তা সত্ত্বেও তার কাজ আরম্ভ হচ্ছে না। কেবলমাত্র একটি ব্রিজের কাজ সেখানে গত ৪ বছর আগে শুরু হয়েছে এবং তাও ঢিমেতালে চলছে। আমার দাবি, বীরভূমের দিক থেকে এবং মুর্শিদাবাদের দিক থেকে অবিলম্বে যাতে এই কানুপুর-বহুতালি রোডের কাজ শুরু হয় এবং সম্পন্ন হয় তার ব্যবস্থা করা হোক।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** (নট কল্ড)

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্রের মধ্যে রঘুনাথগঞ্জ দু নং ব্লকের অন্তর্গত দস্তামারা গ্রামে বিগত পঞ্চায়েত নির্বাচনে তিনটি আসনে কংগ্রেসি প্রার্থীরা জয়ী হন। এই অপরাধে কংগ্রেসিদের শাস্তি দেওয়ার জন্য, তাদের ঘরবাড়ি লুঠ করার জন্য ঐ দস্তামারা গ্রামের সি. পি. এমের কমরেড ইনসান শেখের বাড়িতে প্রচুর বোমা জড়ো করা হয়। বিগত ৬ তারিখে রাত্রিবেলাতে সেই বোমা এবং বোমার মশলা বার্স্ট হয়ে গিয়ে বিরাট ক্ষতি হয়। একটা বাড়ির ৬শ বর্গফুট ছাদ ধ্বসে মাটিতে পড়ে যায় এবং তাতে আনোয়ারা খাতুন নামে ১০ বছরের একটি মেয়ের মৃত্যু হয় এবং ৫/৬ জন মানুষ সাংঘাতিকভাবে জখম হয়। জখম মানুষগুলি জঙ্গিপুর হাসপাতালে ভর্তি হয়ে আছেন। স্যার, যার বাড়িতে এই ঘটনা ঘটল সেই ইনসান শেখ এবং অন্যান্য দুষ্কৃতিরা সেখানে ঘুরে বেড়াচ্ছে, কংগ্রেসিদের ভয় দেখাচ্ছে কিন্তু পুলিশ নির্বিকার। পুলিশমন্ত্রীর কাছে আমার দাবি, দুষ্কৃতকারিদের অবিলম্বে গ্রেপ্তার করে নজির সৃষ্টিকারী শাস্তির ব্যবস্থা করুন যাতে তা দেখে অন্যরা এই রকম দুষ্কর্ম করতে সাহস না পায়। এ ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা নেওয়ার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রী এবং মাননীয় সি. এম. ডি. এ. দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার কেন্দ্রের মধ্যে অবস্থিত বরাহনগর পৌরসভা এলাকায় জলনিকাশি ব্যবস্থা প্রায় ভেঙ্গে পড়েছে। এখানে বক্স ড্রেন আছে কিন্তু বিগত ২০ বছর ধরে তা ডিসিলট্রেশন হচ্ছে না, পরিষ্কার হচ্ছে না। এই সিলট্রেশন মানুষের দ্বারা পরিষ্কার করা সম্ভব নয়। মাননীয় সি. এম. ডি. এমের মন্ত্রীর সঙ্গে আমি এ

ব্যাপারে কথা বলেছি। মেশিন দিয়ে এখানে ডিসিলট্রেশনের কাজ অবিলম্বে শুরু করা দরকার তা না হলে বর্ষার সময় এখানে এক তলাতে মানুষ থাকতে পারবেন না। সি. এম. ডি. এ.-এর কর্তৃপক্ষের সঙ্গেও আমি কথা বলেছি, তারা বলছেন স্যাকিং পাইপ নেই, ডানলপ কোম্পানির কাছে এর জন্য অর্ডার দেওয়া আছে কিন্তু বর্তমানে সেই কোম্পানি বন্ধ হয়ে আছে তাই পাওয়া যাচ্ছে না। অবিলম্বে সেখানে পরিষ্কারের কাজ শুরু করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। সঙ্গে সঙ্গে আর একটি বিষয় বলছি, গঙ্গার মুখে সেখানে যে স্লুইস গেটটি আছে তা ভেঙ্গে গিয়েছে ফলে জোয়ারের সময় উল্টো দিকে জল ঢুকে যাচ্ছে। এটা সারাবারও ব্যবস্থা করা হোক।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী সঞ্জীবকুমার দাস** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গে বহু কলেজ-শিক্ষক, অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি, তারা এপ্রিল মাসের বেতন পাননি। এপ্রিল মাসের বেতন এখনও পর্যন্ত বহু কলেজ-শিক্ষক পাননি, অথচ এই রাজ্যের অর্থমন্ত্রী অধ্যাপক সমিতির এক সভায় বলেছেন—মাস পয়লায় আমি বেতন দেব। স্যার, এর ফলে আজকে গৃহবিবাদ শুরু হয়ে গেছে। বাড়ি গেলে স্ত্রী বলছেন—মন্ত্রী বলেছেন মাস পয়লায় তিনি মাইনে দিয়ে দেবেন, আর তুমি বলছ এখনও মাইনে পাওনি। আপনারা তো শিক্ষার স্বার্থে অনেক আন্দোলন করেছেন, কিন্তু আপনাদের রাজত্বে কলেজ শিক্ষকরা এখনও এপিল মাসের মাইনে পাননি, অথচ আপনি নীরব হয়ে থাকছেন। তার জন্য উচ্চশিক্ষামন্ত্রীর কাছে আমার আবেদন, যাতে তারা এপ্রিল মাসের বেতন পান তার জন্য ব্যবস্থা গ্রহণ করবেন। এতবড় লজ্জাজনক ঘটনা আর আছে বলে আমার জানা নেই। তার জন্য উচ্চশিক্ষা মন্ত্রীর কাছে এই আবেদন জানাচ্ছি।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করেছেন বলে তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। আমি কয়েকবার এই নিয়ে বৈঠক করেছি। প্রায় সব কলেজে বেতন চলে গেছে, কয়েকটি কলেজে বেতন দেওয়া বাকি রয়েছে। যেসব কলেজ থেকে বেতনের দাবিপত্র সময়মতো পেশ করেছেন সেসব কলেজে বেতন দেওয়া হয়েছে। যে সব কলেজ ঐ দাবিপত্র পেশ করতে দেরি করেছেন তাদের বেতন পেতে দেরি হচ্ছে। মাননীয় সদস্য কোন কোন কলেজে এখনও মাইনে হয়নি সেটা যদি একটু বলে দেন তাহলে আমি আজকেই খবর নেব এবং খুব দ্রুত মাইনে পাঠাবার ব্যবস্থা করব।

**শ্রী ননীগোপাল চৌধুরি** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা দিয়ে

নিম্ন দামোদর প্রবাহিত। কংগ্রেস আমলে একটা সময় দামোদরের একটা আলাদা চ্যানেল বলে একটি খাল সেখানে কাটা হয়েছিল, কিন্তু আজকে সেটা দিয়ে সারা বছরই জল যাচ্ছে। উদয়নারায়ণপুর ব্লকে কুলটিকারি বলে একটি জায়গা রয়েছে। সেখানে এই খালের বাঁধ ভেঙে জল গ্রামের পর গ্রামে ঢুকে যাচ্ছে। এর ফলে উদয়নারায়ণপুর ব্লক, কল্যাণপুর ব্লক এবং আমতা দুই নম্বর ব্লককে প্রতি বছর বন্যা এসে বিধ্বস্ত করে দিচ্ছে। প্যানট্রি ওয়ার্ক বলে সেখানে সামান্য কিছু কাজ হচ্ছে, কিন্তু এটাকে আটকাবার কোনও ব্যবস্থা হচ্ছে না। একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের সঙ্গে কথা বলে জানা গেছে, এটা নাকি অবজারভেশনে রাখা হয়েছে। সেজন্য আমার অনুরোধ, আগামী বর্ষার আগেই এই কাজটা শেষ করতে হবে, কারণ গত শীতে যে বৃষ্টি হয়েছিল তাতে নতুন করে সেখানে ১০ ফুট ভেঙে চলে গেছে। তার জন্য আমার অনুরোধ, চার-পাঁচটি ব্লককে বাঁচাতে অনতিবিলম্বে ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি অন্যান্য বারের মতো পুনরায় শিক্ষামন্ত্রীকে বলছি যে, গত ২৫ বছরে আসানসোল শহরে কোনও উর্দু মিডিয়াম বা অন্য মিডিয়াম কোনও মেয়েদের স্কুল হয়নি। ২৫ বছর আগে একটা স্কুল হয়েছিল রামানিয়া স্কুল, তার পর আর কোনও স্কুল হয়নি। এই ২৫ বছরে প্রচুর পপুলেশন বেড়েছে। এখান থেকে সরকারের এত আয় হয় তবুও এখানে মহিলাদের জন্য একটা স্কুল করা হল না। পার্লামেন্টে মহিলাদের জন্য সংরক্ষণের ব্যবস্থা করা হচ্ছে, বিধানসভায় ৩৩ পারসেন্ট মহিলাদের সংরক্ষণের ব্যবস্থা হচ্ছে, পঞ্চায়েতে হয়েছে এবং নগরপালিকা বিল হয়েছে। কিন্তু তাদের শিক্ষা দেবার জন্য যে ব্যবস্থা তার কোনও ব্যবস্থা সরকার করছে না। গত ২৫ বছর আগে যেটা হয়েছিল সেটাই রয়ে গেছে। তাই আমি আপনার মাধ্যমে শিক্ষা মন্ত্রীকে অনুরোধ করব আসানসোলে হিন্দি এবং উর্দু মিডিয়ামের একটা উচ্চ বিদ্যালয় মহিলাদের জন্য স্থাপন করার ব্যবস্থা তিনি যেন করেন।

**শ্রী মুরসালিন মোল্লা ঃ** (নট প্রেজেন্ট)

**श्री राम जनम माँझी :** आदरणीय अध्यक्ष महोदय, मै आपके माध्यम से श्रम मंत्री का ध्यान आकर्षित कराना चाहता हूँ। सर, आप जानते है उलबेड़िया इण्डस्ट्रीयल इलाका है। सर, उलबेड़िया मिल ४ वर्ष से बन्द है और दो महीने से फुलेश्वर मिल भी बन्द पड़ा हुआ है। मर, आप जानते है वहाँ की कम-से-कम ३ मीलों मे २० हजार आदमी इन का॰॰खानों के वन्द होने के कारण भुखमरी का शिकार हो रहे है सर, मै आपके माध्यम से श्रम मंत्री का ध्यान आकर्षित कराना चाहता हूँ कि लेवर डिपार्टमेन्ट और श्रमिक प्रतिनिधियों के साथ मिटिंग कर कारखानों को खुलवाने

की व्यवस्था की जाय। सर, ४ वर्ष से कारखाना बन्द होने के कारण बहुत से माता और बहनो ने अंपनी इज्जत तक बिक्री करना शुरु कर दिया है। श्रम मंत्री से अनुरोध करता हूँ कि वो पहल कर कारखानो को खुलवाने की व्यवस्था करे।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমাদের রাজ্যের সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। একটু আগে তিনি এখানে ছিলেন। বিষয়টা হচ্ছে, আমার বালিগঞ্জ বিধানসভা এলাকায় তপসিয়া যে খাল আছে সেই খালের উপর একটা ব্রিজ তৈরি করার ব্যাপারে। এখানে যে দুটি ব্রিজ আছে সেই খালের উপর একটা ব্রিজ তৈরি করার ব্যাপারে। এখানে যে দুটি ব্রিজ আছে সেইগুলো খুব সরু, সেখান দিয়ে যাতায়াত করতে প্রচন্ড কষ্ট হচ্ছে। এই ব্রিজগুলিকে সম্প্রসারিত করবার জন্য ইতিমধ্যে বলা হয়েছে। এই ব্রিজের জন্য সাংসদের তহবিল থেকে টাকা বরাদ্দ করা হয়েছে। গত ৩০ বছর ধরে নাকি সেচ দপ্তরের পক্ষ থেকে নির্দেশ পাঠানো হয়েছে, বিভিন্ন প্রতিশ্রুতি দেওয়া হয়েছে। কিন্তু কোনও কার্যকর ব্যবস্থা নেওয়া হয়নি। তাই আমি সেচমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি অবিলম্বে এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করা হোক। এই এলাকাটা ঘন বসতিপূর্ণ, এখানে প্রচুর যান-বাহন চলে এবং এখানকার বাসিন্দারা প্রচন্ড দুর্দশার মধ্যে আছে। আমি 'সেচ মন্ত্রীকে অনুরোধ করব যদি কোনও অর্থনৈতিক সমস্যা থাকে তাহলে অর্থমন্ত্রীর সঙ্গে আলোচনা করে সেটাকে মিটিয়ে এখানে একটা ব্রিজ তৈরি করে মানুষকে রিলিফ দেবার ব্যবস্থা করুন।

**শ্রী প্রমথনাথ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী এবং পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কালিয়াগঞ্জ থানা একটি গুরুত্বপূর্ণ থানা, এখানে ২ লক্ষের উপর মানুষ বাস করে। এই থানা সেই বৃটিশ আমলের টিনের চার চালার অফিস ঘর। এখানে থানার বড়বাবুর বসার জায়গা নেই। থানার কোনের একটা জায়গায় বসেন। ও. সি.-র ঘরে ৫ জন লোকেরও বসার জায়গা হয় না। থানার মধ্যে এস. আই., এ. এস. আই. এবং কন্সটেবলদের বসার কোনও জায়গা নেই। এরই মধ্যে মহিলা পুরুষের লক-আপ। কোথাও বসবাস বা কথা বলবার জায়গা পাওয়া যায় না। পুলিশের প্রশংসা করবার জন্য আমি এই মেনশন করছি না। আমি স্বরাষ্ট্রমন্ত্রীকে বলছি, কালিয়াগঞ্জেরও এই থানাটি ব্রিটিশ আমলের। টিনের চালের যে ঘর, একে সংস্কার শুধু নয়, একে ভেঙে পুনরায় উপযুক্ত ভাবে নির্মাণের জন্য আমি দাবি জানাচ্ছি। কালকে পুলিশের জন্য ৭৪৮ কোটি টাকা উনি অনুমোদন করিয়ে নিয়েছেন। তার থেকে সামান্য কিছু টাকা খরচ করলে কালিয়াগঞ্জের থানাটি একটি অফিসের মর্যাদা পাবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী কার্তিকচন্দ্র বাগ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র আউশগ্রাম একটি তফসিল জাতি ও উপজাতি অধ্যুসিত এলাকা। ওখানে একটি হাসপাতাল নির্মাণের জন্য আমি দাবি জানাচ্ছি। ১৯৯৪-৯৫ সালে ওখানে একটি হাসপাতাল নির্মাণ করা হবে বলে ঠিক হয়। হাসপাতাল তৈরির জন্য জায়গা ঠিক হলেও একটা জটিলতা সৃষ্টি হয়েছিল। পরবর্তীকালে পুসকরা-ধারাপাড়ায় এক ব্যক্তি তিন একর জায়গা দেন। কিন্তু হাসপাতালের কাজ আজও শুরু হয়নি। আমার এলাকায় নতুন করে হাসপাতাল তৈরি করে তফসিল জাতি এবং উপজাতি এলাকায় পিছিয়ে পড়া মানুষকে চিকিৎসার সুযোগ দেবার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পঞ্চায়েত নির্বাচনের পর সারা পশ্চিমবাংলায় যে ত্রাস ও খুনোখুনি হয়েছে তা নিয়ে গতকাল এবং পরশু আলোচনা হয়েছে। সুন্দরবনের কাকদ্বীপ মহকুমায় পঞ্চায়েত নির্বাচনোত্তর পরিস্থিতি এমন একটা অস্থিরতার পর্যায়ে এসে দাঁড়িয়েছে যে, আমার এলাকায় পাথরপ্রতিমায় প্রকাশ্য দিবালোকে মাছ লুঠ থেকে আরম্ভ করে এলাকায় সন্ত্রাস শুরু হয়েছে। কাকদ্বীপে ব্যাপক সন্ত্রাস চলছে। এটি খুবই দুঃখের বিষয় যে, ওখানকার বিধায়ক অশোক গিরি নিগৃহীত হয়েছেন। এটি একটি লজ্জাজনক ঘটনা। ওখানে কংগ্রেসের সমর্থকের ২১টি বাড়ি ভাঙচুর করা হয়েছে। সাগরের বিধায়ক এখানে আছেন। নামখানা এলাকায় শাসমলবাঁধ এলাকায় বহু বাড়ি ভাঙচুর করা হয়েছে। তারা এখন আকাশকে ছাউনি করে তার নীচে আছে। আজকে আমাদের দলের জেলা প্রতিনিধি পাঠিয়ে তাদের জন্য ত্রাণ সামগ্রি, ত্রিপল ইত্যাদি পাঠানো হয়েছে। সাগর, পাথরপ্রতিমা ইত্যাদি জায়গায় শাসক দলের এক শ্রেণীর উস্কানিতে যে গুন্ডামি চলছে, রাহাজানি চলছে তা অবিলম্বে বন্ধ করা দরকার। বিশেষ করে দুর্বাচটি এলাকায় এমন ঘটনা ঘটেছে, সি. পি. এমের মিছিলে আমাদের কংগ্রেস কর্মী জাকিরের মুন্ডু চাই বলে দাবি করা হয়েছে। এই কথা শুনে তার মা হৃদরোগে আক্রান্ত হয়ে মারা গেছেন।

**শ্রী সরেশ আঁকুড়ে ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কাঁকসা বিধানসভা এলাকায় বুদবুদ থানার অন্তর্গত শালডাঙ্গা গ্রামের পাশে ডি.ভি.সি. ক্যানাল গিয়েছে। চাঁদপুর গ্রামের ছাত্রছাত্রী এবং শালডাঙ্গা গ্রামের কৃষক ও ক্ষেতমজুরদের প্রতিদিন নৌকায় করে পারাপার করতে হয়। এর আগে ওখানে একবার নৌকাডুবি হয়েছিল। আবার যে কোনও সময়ে বিপদ হতে পারে। এলাকায় মানুষের প্রচন্ড ক্ষোভ রয়েছে ওখানে একটি ব্রিজ না হবার জন্য। ওখানে যাতে একটি

ব্রিজ নির্মাণ হয় তার জন্য আমি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। ডায়মন্ড হারবার মহকুমা হাসপাতালটি প্রায় ২৫ বছর আগেকার হাসপাতাল। সেখানে শয্যাসংখ্যা হচ্ছে আসলে আড়াইসো। কিন্তু চালু আছে ১২৫টি। আজকে দীর্ঘ ২২ বছরেও ১২৫টি বেড চালু করতে পারেননি, পারবেনও না। অথচ ওয়ার্ল্ড ব্যাঙ্ক এই মহকুমা হাসপাতালটির জন্য ৬০ লক্ষ টাকা দিয়েছেন। আজ পর্যন্ত এই হাসপাতালের দোতলা বিল্ডিংটার কাজ শুরু হয়নি। প্রতিদিন এখানে প্রায় ৩০০ জন করে রোগী ভর্তি হয়। ১২৫টি বেডের ডাক্তার, স্টাফ এবং ওষুধ-পত্র কম থাকায় ওষুধপত্রও মিলছে না। ডাক্তারের সংখ্যাও অনেক কম, ফলে এক অরাজক অবস্থার সৃষ্টি হয়েছে। সেই জন্য আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, অবিলম্বে ওই ৬০ লক্ষ টাকা দিয়ে ডায়মন্ড হারবার মহকুমা হাসপাতালটির নতুন বিল্ডিং তৈরি করা হোক এবং ১২৫টি বেড চালু করার ক্ষেত্রে যে সংখ্যার ডাক্তার, স্টাফ, নার্স পাওয়ার দরকার তার ব্যবস্থা করা হোক। এবং সেই হিসাবে মহকুমা ভিত্তিক ওষুধের পোরশনও বেশি পাওয়া যাবে। সেইজন্য আমি আপনার মাধ্যমে অবিলম্বে ওই হাসপাতালটির প্রতি দৃষ্টি দেওয়ার জন্য মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে বন এবং স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গের বিভিন্ন বনাঞ্চল থেকে বাঘ, গন্ডার এবং হাতি এইসব মেরে বাঘের, হাতির দাঁত এবং গন্ডারের শিং চোরা চালান হচ্ছে। এই চোরা চালানের মুক্ত অঞ্চল হচ্ছে শিলিগুড়ি। তাই উত্তরবঙ্গে যতগুলি ট্রেন আসে যেমন কামরূপ এক্সপ্রেস, তিস্তা-তোর্ষা এক্সপ্রেস, নর্থ বেঙ্গল সুপার-ফার্স্ট এক্সপ্রেস, সরাইঘাট এক্সপ্রেসে, এসব ট্রেনের বিশেষ করে এ. সি. টু. টায়ার, এ. সি. থ্রি টায়ার করে চোরা-চালান হচ্ছে। বিশেষ করে ওই চোরা-চালানকারিদের সঙ্গে আর. পি. এফ. এবং এক্সাইজ ডিপার্টমেন্টের একটা যোগাযোগ রয়েছে। এইভাবে চোরা-চালানের ফলে সাধারণ মানুষের নিরাপত্তা বিঘ্নিত হচ্ছে। গত কয়েক দিন আগে আসাম থেকে এক মহিলা কলকাতায় ফেরার পথে ওই চোরা-চালানকারিদের ধরিয়ে দেবার জন্যে তাকে মালদহ স্টেশনে নামিয়ে চোরাই কারবারিরা বিবস্ত্র করে অসম্মানিত করে। এসব খবরই সংবাদপত্রের মাধ্যমে আমরা পাই। সেইকারণে আমাদের অভিজ্ঞতায় আমরা বলছি যে, এসব ট্রেনগুলোর নিরাপত্তার ব্যবস্থা করা দরকার। সেইকারণে আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী, মুখ্যমন্ত্রীকে জানাচ্ছি যে এই বিষয়টি রেলমন্ত্রীকে জানানো হোক।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গে সরকারের তথা মন্ত্রিসভার দৃষ্টি আর্কষণ করছি। আমি দক্ষিশবঙ্গের বঙ্গোপসাগরের কিনারার

মানুষ, আমি রেল বাজেট দেখে বিশেষ বিস্মিত এবং চিন্তিত হলাম যে, যেখানে প্রতি বছর প্রতিটি দপ্তরের বাজেট বৃদ্ধি করা হচ্ছে, সেখানে শুনলে অবাক হয়ে যাবেন যে, গত বছরে যেখানে দীঘা-তমলুক রেল প্রকল্পে ১০ কোটি টাকা ধার্য করা হয়েছিল, সেখানে এই বছর সেটা কমিয়ে এনে ৪ কোটিতে ধার্য করা হল। আপনি শুনলে অবাক হবেন যে, এই রেলের কাজ শুরু হয়েছিল ১৯৮৩ সালে। কোনও রেল প্রকল্পে এই রকম নজির নেই যে রেল প্রকল্পের কথা হওয়ার সাথেসাথেই স্টেশন ঘর তৈরি হয়ে গেছে। দীর্ঘ রেল লাইনের কাজও শুরু হয়ে গেছে। দক্ষিণবঙ্গের মানুষেরা, বিশেষ করে বঙ্গোপসাগরের কিনারায় অবস্থিত মানুষেরা রেলে করে যাতায়াত করবে। যাতায়াত করতে পারব এই রাজ্যের একমাত্র সমুদ্র সৈকত নগরী দীঘাতে পর্যটকরা। কিন্তু দুঃখের এবং অত্যন্ত বেদনার সঙ্গে এই বিধানসভাতে বলতে হচ্ছে যে কাঁথি মহকুমা এবং মেদিনীপুর জেলার বঙ্গোপসাগরের কিনারার মানুষেরা এখনও পর্যন্ত রেলে যাতায়াত করার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। দীঘা-তমলুক রেল লাইনটির কাজ সম্পন্নর জন্য ৪ কোটি টাকা ধার্য করা হয়েছে, সেখানে আগে ১০ কোটি ধার্য করা হয়েছিল। তবে রেলমন্ত্রী বলেছেন আপনারা কাজ করুন, কোনও টাকার অভাব হবে না। কিন্তু কোনওভাবেই টাকার অঙ্গীকার করেননি। সেই কারণে আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের মন্ত্রিসভা তথা মুখ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই বিষয়ে আপনারা একটা ব্যবস্থা নিন।

**শ্রী মোজাম্মেল হক** (হরিহর পাড়া) ঃ মিঃ স্পিকার স্যার, আজকে বহরমপুরের সঙ্গে যোগাযোগ করে জানতে পারলাম ডোমকলের ধূলোউড়ি গ্রাম পঞ্চায়েত এলাকায় কংগ্রেসি সমাজ বিরোধীরা বোমা বানাতে গিয়ে ৫ জন জখম হয়েছেন। পঞ্চায়েত নির্বাচনের আগে হবিহরপাড়া বিধানসভা কেন্দ্রে রামকৃষ্ণপুর গ্রামে সি. পি. আই. এম.-এর প্রার্থীর স্বামী সাদেক আলিকে গুলি করে, সে এখন পি. জি. হাসপাতালে ভর্তি আছে, বিগত ১ মাস ধরে সে অজ্ঞান অবস্থায় ছিল। তারপরে আবার ১৬ তারিখে বোমা বানাতে গিয়ে সেখানে ৯ জন জখম হয়, তার মধ্যে ৩ জন মারা যায়। এমন কি ওখানকার পোলিং বুথে ১ থেকে ৮, ১০-১১, ৪২, ৯৪, ১০৮ হরিহরপাড়া ব্লকে ভোটাররা ভোট দিতে পারেনি। অনুরূপভাবে বহরমপুর ব্লকে গুরুদাসপুর গ্রাম পঞ্চায়েত এলাকায় ৮টি বুথে ভোটারদের তারা ভোট দিতে দেয়নি। দৌলতাবাদে ১৩টি বুথে ভোটারদের ভোট দিতে দেয়নি, এই রকম একটা অবস্থা ওরা সৃষ্টি করেছিল। স্যার, এখানকার দায়িত্বশীল বিরোধী দল নেতা ২২ তারিখে এক জনসভায় উপস্থিত ছিলেন এবং তিনি বলেছিলেন, ব্যালট পেপারে তোমরা প্রিজাইডিং অফিসারদের সই করাবে এবং হাত চিহ্নে ছাপ দিয়ে জমা দেবে। স্যার, এই ব্যাপারগুলি দেখার জন্য অবিলম্বে একটি তদন্ত কমিটি গঠন করে তদন্ত করা হোক, এই আবেদন আমি জানাচ্ছি।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** স্যার, আমার একটি পারসোনাল এক্সপ্ল্যানেশন আছে। এখানে হরিহরপাড়ার মাননীয় সদস্য যে এতবড় অসত্য কথা বলতে পারেন আমি জীবনে কখনও ধারণা করতে পারিনি। আপনারা জানেন আমি কি প্রকৃতির লোক। কোনও জায়গায় মারপিট করা, ব্যালট পেপারে ছাপ দিয়ে ভরা, কোনও দিন কোনও জন্মে করিনি, করতেও পারব না। এখানে হরিহরপাড়ার মাননীয় সদস্য যে কথা বললেন, আমি বলছি উনি এটা প্রত্যাহার করুন।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ের প্রতি সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এখন প্রচন্ড তাপদাহ চলছে, এখনও বর্ষা নামেনি। অথচ ভূগর্ভস্থ জলের স্তর দিনের পর দিন নেমে যাচ্ছে। প্রচন্ড জলকষ্ট শুরু হয়েছে সুন্দরবন এলাকার গ্রামাঞ্চলে। সাগর, নামখানা পাথরপ্রতিমার বিস্তীর্ণ এলাকা জুড়ে প্রচন্ড তাপদাহ চলছে এবং পানীয় জলের সংকট সৃষ্টি হয়েছে। ইতিমধ্যে যে সব ব্যবস্থা নেওয়ার কথা, ঐ সমস্ত নোনা জলের এলাকায়, তার বিশেষ কিছু ব্যবস্থা নেওয়া যায়নি। কিন্তু যতটুকু ব্যবস্থা নেওয়া দরকার সেই ব্যবস্থা গ্রহণের জন্য মাননীয় মন্ত্রীর কাছে আমি আবেদন করছি। অপর দিকে বাঁধ ভেঙে জল ঢুকছে, এই ব্যাপারে ইরিগেশন দপ্তরকেও জানিয়েছি, কিন্তু এখনও পর্যন্ত কোনও ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। অন্য দিকে সুন্দরবন অঞ্চলের যারা বিধায়ক আছেন, তারাও এই ব্যাপারে একমত হবেন, এই আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্রীড়া জগতে যিনি বিপ্লব ঘটিয়েছেন সেই আমাদের ক্রীড়ামন্ত্রী সুভাষ চক্রবর্তীর দৃষ্টি আকর্ষণ করছি। চন্দননগর শহরে সাত, আট বছর আগে একটা ইন্ডোর স্টেডিয়ামের কাজ শুরু হয়েছিল। কিন্তু দুঃখজনক ঘটনা তিন, চার বছর হল সেই কাজ বন্ধ হয়ে আছে। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে লিখিত উত্তর আমি দাবি করেছিলাম এবং তাতে তিনি জানিয়েছেন সেখানে ভিতের কাজ চলছে। তারপরেই আবার বলেছেন অর্থের অভাবে কাজ বন্ধ আছে। এবং তিনি বলেছেন কুড়ি লক্ষ টাকা খরচ হয়ে গেছে। কিন্তু চন্দননগরের যিনি মেয়র তিনি খরচ দেখিয়েছেন প্রায় ২২ লক্ষ টাকা। এই ব্যাপারে আমি একটা নিরপেক্ষ তদন্তের দাবি জানাচ্ছি এবং চন্দননগরবাসীর বহুদিনের ইচ্ছা এই ইন্ডোর স্টেডিয়ামের কাজ যাতে অবিলম্বে শুরু হয় এবং শেষ হয় তার দাবি জানাচ্ছি।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে দাবির কথাটা বলছি তা নীতিগতভাবে বামফ্রন্টের সকলেই মেনে নিয়েছেন। আমরা যারা বিধানসভার সদস্য

তাদের এলাকার বিভিন্ন সমস্যার কথা শুনতে হয়। যেমন কোথাও টিউবওয়েল নেই, কোথাও রাস্তা করে দিতে হবে, কোথাও কালভার্ট করে দিতে হবে। কিন্তু যারা বিধানসভার সদস্য তারা সকলেই জানেন এইসব জিনিস করার অধিকার তাদের নেই, ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি সেইসব ঠিক করবে এবং সেখানে এম. এল. এ.-দের কোনও রিপ্রেজেন্টেশন নেই। আপনি জানেন স্যার, কেন্দ্রীয় সরকার প্রত্যেক এম. পি.-কে দু কোটি টাকা দেয় সেই এলাকার উন্নয়নের জন্য তাই মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার কাছে, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এবং মাননীয় অর্থমন্ত্রীর কাছে আবেদন করতে চাই, আমাদের প্রত্যেক বিধানসভা এলাকার উন্নয়নের জন্য আমাদের পঞ্চাশ লক্ষ টাকা দেওয়া হোক। এটা শুধু কংগ্রেসের এম. এল. এ.-দের বক্তব্য নেই, দলমত নির্বিশেষে প্রত্যেক বিধানসভার সদস্যই এই দাবির সঙ্গে একমত।

**শ্রী অঙ্গদ বাউরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার বিধানসভা এলাকায় গঙ্গাজলঘাঁটি ব্লকে সেচ প্রকল্পের যে নালাগুলো আছে সেগুলো সব ভোঁতা হয়ে গেছে। এর ফলে কৃষকরা জমিতে জল দিতে পারছে না। অবিলম্বে ঐ নালাগুলো সংস্কার করে কৃষকরা যাতে জল পায় তার জন্য মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মানিক উপাধ্যায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বারাবনি বিধানসভা এলাকায় যে সমস্ত কয়লাখনি আছে সেখান থেকে বে-আইনিভাবে কয়লা উত্তোলনের জন্য ধ্বস নামছে। এই ধ্বসের এগেইনস্টে গরিব মানুষদের জন্য যে প্রভিসন আছে সেই কম্পেনসেশন তারা পাচ্ছে না এবং ল্যান্ডের এগেইনস্টে তারা কোনও সার্ভিসও পাচ্ছে না। নতুন করে কিছু ঘটনাও সেখানে ঘটেছে আন-অথরাইজড কয়লা উত্তোলনের জন্য এলাকার কয়েকটি জায়গাতে আগুন লেগেছে। যেমন খয়ের বাঁধ কোলিয়ারিতে আগুন লেগেছে।

স্যার, উপরে সাঁওতালরা বসবাস করছে এবং এই সাঁওতাল বস্তির নিচে আগুন ধরেছে। আর একটা জায়গা হচ্ছে হাড়গোড়া। সেখানে মধ্যবিত্ত এবং এস. সি. এস. টি.-রা ঘর করে বসবাস করছে। সেই ঘরগুলির নিচে দাউদাউ করে আগুন জ্বলছে। বারেবারে অ্যাডমিনিস্ট্রেশন লেভেলে এবং হাউসে বলা হয়েছে, কিন্তু কিছুই হয়নি। সেখানকার মানুষগুলি আতঙ্কগ্রস্ত অবস্থায় দিন কাটাচ্ছে। যেকোনও সময়ে বহু মানুষ আগুনে পুড়ে মারা যেতে পারে এবং তার সাথে গাছপালা সবই নষ্ট হয়ে যাবে। এই ব্যাপারে একটা এনকোয়ারি কমিটি হওয়া দরকার। এই ব্যাপারে সজাগ দৃষ্টি রাখার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[11-50 — 12-00 Noon]

**শ্রী জটু লাহিড়ি ঃ** মিঃ স্পিকার স্যার, আমি বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার শিবপুর বিধানসভা কেন্দ্রের প্রায় অর্ধেক অংশ সি. ই. এস. সি.-র এবং বাকি অর্ধেক হচ্ছে রাজ্য বিদ্যুৎ পর্যদের। অদ্ভুত কথা হচ্ছে যে, রাজ্য বিদ্যুৎ পর্যদের এলাকা জগাছা, বাকসারা, বালটিকরি, দাশনগর ইত্যাদি জায়গায় প্রত্যেকদিন নিয়ম করে লোডশেডিং হচ্ছে এবং পাশাপাশি সি. ই. এস. সি. এলাকায় লোডশেডিং নেই। রাজ্য বিদ্যুৎ পর্যদ এলাকায় দুর্বল ট্রান্সফরমার, এবং মেনটেনেন্স নেই বললেই চলে। রাত্রিবেলা ফল্ট হলে সারা রাত্রে বিদ্যুৎ আসেনি। পরের দিন সাঁতরাগাছি ইলেক্ট্রিক অফিসে মানুষ বিক্ষোভ জানাতে যায় যে, নিয়ম করে কেন লোডশেডিং হচ্ছে। যেখানে রাজ্যের বিদ্যুৎ মন্ত্রী বলছেন যে, রাজ্যে বিদ্যুৎ উৎপাদন হচ্ছে পর্যাপ্ত। কেন ফল্ট সারানো হচ্ছে না সময়মতো। স্যার লজ্জার কথা যে, পুলিশ পুরুষদের ধরেনি। কিন্তু ১০-১২ জন গৃহবধুকে ধরে সারা রাত থানায় আটকে রেখে বিশেষ করে কোর্ট বন্ধ থাকে পরের দিন এবং চুরির কেস দিয়েছে এবং পুলিশ হয়রানি করেছে।

**শ্রী সমর মুখার্জি ঃ** নট প্রেজেন্ট।

**শ্রী চিত্তরঞ্জন মুখার্জি ঃ** স্যার, আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্র দাসপুর এর ঘাটাল এবং রানিচকে একটা গুরুত্বপূর্ণ রাস্তা আছে। এটাই একমাত্র মহকুমা শহরের সঙ্গে সড়ক যোগাযোগ ব্যবস্থা। দাসপুর নিম্ন এলাকার মানুষজন ওই সড়কপথ ব্যবহার করেন। মহকুমা শহরের সাথে নিত্য যোগাযোগের প্রয়োজন হয়। সেখানে ছাত্র-ছাত্রী পড়তে যায়, ব্যবসায়ীরা ব্যবসা বাণিজ্য করতে যায়। আজকে এই পথটি এমন এক জীর্ণ অবস্থায় এসে পড়েছে, যে সেখানে পথ চলা দুরূহ ব্যাপার। সেখানে দুই একটা ট্রেকার চলে কিন্তু সেটাও আর চলতে পারবে না। আগামী বর্ষার আগে রাস্তাটি যাতে মজবুতভাবে মেরামত করা হয় তার জন্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় স্থাপন করার জন্য, বিভিন্ন জায়গায় ভিত্তি প্রস্তর স্থাপন করছেন এবং মৌ-চুক্তি করা হচ্ছে। নদীয়া জেলার কৃষ্ণনগরে ট্যাপস অ্যান্ড টাইলস নামে যে কারখানা ছিল, তার নাম পরিবর্তন করে হয়েছে স্মল টুলস ইন্ডাস্ট্রি। এখানে প্রায় ৩শো কর্মচারী কাজ করতেন এবং সেখানে ইঞ্জিনিয়ারিং দ্রব্য উৎপাদিত হত। এই কারখানাটি বন্ধ হয়ে গেছে। কারখানাটি বন্ধ হওয়ার ফলে প্রায় ১৫ জন শ্রমিক অনাহারে মৃত্যুবরণ করতে বাধ্য হয়েছে। এই কারখানার মালিক হচ্ছে বিশিষ্ট শিল্পপতি অনীক পালচৌধুরি, তিনি শ্রমিকদের প্রভিডেন্ট ফান্ড, গ্র্যাচুইটি জমা না

দিয়ে কলকাতায় বসে আছেন। এই বিধানসভায় অর্থমন্ত্রী ঘোষণা করেছিলেন, যে সমস্ত কারখানা বন্ধ হয়ে আছে, সেই বন্ধ কারখানার শ্রমিকদের মাসিক ৫০০ টাকা করে ভাতা দেওয়া হবে। আপনার মাধ্যমে আমি শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই। যে কৃষ্ণনগরের কারখানা খোলার ব্যবস্থা করুন, নতুবা বিধানসভায় যে ৫০০ টাকা করে ভাতা দেওয়ার যে প্রতিশ্রুতি দিয়েছেন তা পালন করুন।

**শ্রী অজয় দে ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্র শান্তিপুর। শান্তিপুর কলেজটির এই বছর ৫০ বছর পূর্ণ হচ্ছে। স্যার, অত্যন্ত পরিতাপের বিষয় প্রায় আট বছর ধরে এই কলেজটির অধ্যক্ষ পদ শূন্য। দেখা যাচ্ছে একজন করে টিচার ইন-চার্জ বদল হচ্ছে। কলেজের অ্যাডমিনিস্ট্রেশন ভীষণভাবে ভেঙে পড়েছে। পড়াশুনার ক্ষতি হচ্ছে। এই বছর কলেজের সুবর্ণজয়ন্তী পালিত হচ্ছে। উচ্চশিক্ষামন্ত্রীও সেখানে যাবেন, অধ্যক্ষের পদটি না থাকার ফলে যে অচলাবস্থা সৃষ্টি হয়েছে, তা দুর করার জন্য তার কাছে আবেদন করছি।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুলিশের অত্যাচার হলে তবু আমরা এখানে কিছু বলতে পারি। কিন্তু বি. এস. এফের অত্যাচার—সুন্দরবনের গোসাবা, সন্দেশখালি, নদীবহুল এলাকায় বি. এস. এফ. পাহাড়া দেয়। এখানে হাট আছে। এক হাট থেকে অন্য হাটে ব্যবসায়ীদের যেতে হয়। গত ৭ই জুন বীরবিক্রম বি. এস. এফের লঞ্চ বাসন্তী এবং গোসাবায় পাহাড়া দিচ্ছিল। এই সময়ে দুটো নৌকো, যে নৌকো দুটোর মধ্যে ছিল সুপারি, ৫ গাঁট কাপড়, ১২৮ টিন সরষের তেল, সাবান, টাটা লবণ এবং হিন্দুস্তান লিভারের মালপত্র। বীরবিক্রম লঞ্চে তখন ছিলেন বি. এস. এফের অফিসার হিরন্ময় হালদার, কোড নম্বর ১২৭। বীরবিক্রম এই নৌকো দুটোকে আটকাল এবং তাদের কাছে জানতে চাওয়া হল যে তোমাদের কাছে বাংলাদেশি টাকা আছে কিনা। নৌকা তল্লাশি করা হবে। তল্লাশির জন্য নৌকো দুটোকে নিয়ে যাওয়া হল ২০ কিলোমিটার দূরে রায়মঙ্গল নদীতে, যেখান থেকে বাংলাদেশের বর্ডার ৪০/৪৫ কিলোমিটার দূরে। তারা কিছু না পেয়ে ১৫ জন ব্যবসায়ীকে প্রচন্ড মারধোর করে। অবশেষে ও নৌকো দুটিতে যে সমস্ত মালপত্র ছিল সেই মালপত্র নিয়ে ব্যবসায়ীদের ছেড়ে দেয়। তার পরের দিন ৮ তারিখে ওই অফিসারের নেতৃত্বে ওই লুন্ঠন করা মালপত্র বিভিন্ন হাটে বিক্রি করে দেয়। এই গোলমাল দীর্ঘ দিন ধরে চলছে। সুন্দরবন অঞ্চলে ব্যবসায়ীদের নৌকা করে মালপত্র নিয়ে যাতায়াত করতে হয় এ ছাড়া আর কোনও পথ নেই। এখন হাটে আর কেউ মাল নিয়ে যেতে চাইছে না। আমি ডি. এম. (সাউথ), ডি. এম. (নর্থ), এস. ডি. ও. এদের জানিয়েছি। এর আগেও ব্যবসায়ীরা স্ট্রাইক করেছিলেন যে আমরা আর মালপত্র নিয়ে গিয়ে বিভিন্ন হাটে আর সাপ্লাই দেব না। এই ব্যবসায়ীরা হলেন মিহির

দেবনাথ, হারানচন্দ্র দেবনাথ, রামমোহন দেবনাথ, চিত্তরঞ্জন দাস, অনন্ত মন্ডল প্রভৃতি। তারা বলছেন আমাদের সমস্ত পুঁজি গেল আমাদের আর কিছু করার নেই। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর মাধ্যমে এর ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ জানাচ্ছি।

[12-00 — 12-10 p.m.]

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্রে পঞ্চায়েতের নির্বাচন থেকে শুরু করে আজ পর্যন্ত সি. পি. এম. পার্টি এবং পুলিশ সমানে অতছায়ার চালাচ্ছে। নির্বাচনের সময় চাঁদমনি গ্রাম-পঞ্চায়েতের শান্তপুরে সম্বলপুর ছোট বোমকেশ এবং কুমারগঞ্জে কংগ্রেস কর্মিদের বাড়িঘর সি. পি. এম. পার্টির লোকেরা ভেঙে দেয় এবং থানাটি ক্যাডারদের দ্বারা পরিচালিত হয় এবং তাদের ইনস্ট্রাকশনেই ভোটার লিস্ট ধরে ধরে কংগ্রেস কর্মিদের আসামী করা হচ্ছে। এইভাবে ব্ল্যাকমেল করে রাজনীতিতে টিকে আছে। গত ২৩ তারিখে আমি চাঁদমারিতে নির্বাচনী জনসভা করতে গিয়েছিলাম, সেখানে সি. পি. এম. কর্মিরা আমার উপর রেলের পাথর ছুঁড়ে মারে এবং তীর ছুড়তে আরম্ভ করে। তখন আমার সিকিওরিটির যিনি ছিলেন তিনি তার বন্দুকের একটা ফাঁকা আওয়াজ করেন। আমি ২৪ তারিখে এফ. আই. আর. করেছি, কিন্তু আজ পর্যন্ত কেউ গ্রেফতার হয়নি। উল্টে আমার সাথে যে ছিল জেলা পরিষদের প্রার্থী হাকিম মাস্টার তার নামে কেস দিয়েছে এবং ওয়ারেন্ট বের করেছে। পুলিশমন্ত্রী যদি মনে করেন কোনও ব্যাপারেই বিরোধী দলের কথা শুনবেন না—এইভাবে ভোটার লিস্ট ধরে ধরে যদি কংগ্রেসিদের আসামী করা হয় তাহলে আমাদের এম. এল. এদের হাতে আর কোনও নিয়ন্ত্রণ থাকবে না। আমি এফ. আই. আর কপি থানা থেকে রিসিট করিয়ে এনেছি আপনাকে দিচ্ছি। অবিলম্বে দোষিদের গ্রেফতারের জন্য আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি।

**শ্রী বিপ্লব রায়চৌধুরি ঃ** মিঃ স্পিকার স্যার, বেহালার তারাতলায় যে বেসরকারি ইঞ্জিনিয়ারিং সংস্থাগুলি আছে সেটার সাথে সারা পশ্চিমবাংলায় যে বেসরকারি ইঞ্জিনিয়ারিং সংস্থাগুলি আছে তাদের শ্রমিক কর্মচারিরা দীর্ঘদিন ধরে বঞ্চিত হচ্ছে। আমি এ ব্যাপারটা উল্লেখ করতে চাই এবং দৃষ্টি আকর্ষণ করতে চাই। ৫ পারসেন্ট করে তাদের বাড়ি ভাড়ার এগ্রিমেন্ট হয়েছিল ১৯৭৪ সালে এবং এখন পর্যন্ত সেটা একইভাবে চলে আসছে। স্যার, সাম্প্রতিককালে কলকাতাকে এ-ওয়ান সিটি বলে ঘোষণা করা হয়েছে এবং কেন্দ্রীয় সরকারি কর্মচারিরা সেই হিসাবে টাকা পান। তাই স্যার, বেসরকারি ইঞ্জিনিয়ারিং সংস্থার কর্মচারিদেরও বাড়ি ভাড়া ভাতা যেন বাড়ানো দরকার। আরেকটা কথা আমার মনে হয়েছে যে প্রফেশনাল ট্যাক্স যা কাটা হচ্ছে সেটা কাটার এখন আর কোনও যুক্তি নেই। এটা যেন আর কাটা না হয়। আর কেন্দ্র এবং রাজ্য সরকারি কর্মচারিদের অবসর

গ্রহণের বয়সের সীমা ৫৮ থেকে বাড়িয়ে ৬০ বছর করা হয়েছে।

তাই এই সমস্ত বে-সরকারি ইঞ্জিনিয়ারিং সংস্থার শ্রমিক-কর্মচারিরা দাবি করছে তাদের ক্ষেত্রেও যেন অবসরের বয়স সীমা ৫৮ থেকে ৬০ বছর করা হয়। এ বিষয়ে যাতে সরকার উদ্যোগী হন তার জন্য আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ধন্যবাদ।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এবারে পঞ্চায়েত নির্বাচনে বহু কংগ্রেস প্রার্থী যারা জিতেছে তাদের পরে সেক্টর অফিসে হারিয়ে দেওয়া হয়েছে। এবং সেখানকার পুলিশ এবং সরকারি কর্মচারিরাও ছিল। এই অভিযোগ আমাদের কাছে বহু আছে। আমি এইরকমই একটা বিষয়ে নির্দিষ্ট করে আপনার কাছে রাখতে চাই এবং কাগজ-শুদ্ধ সেই বক্তব্য রাখছি। মগরাহাটে শেখ আতিয়ান কংগ্রেস প্রার্থী ছিলেন। ভোট গণনার পর সেখানকার প্রিসাইডিং অফিসার বি. চক্রবর্তী সেই কংগ্রেস প্রার্থীকে জয়ী হিসাবে সার্টিফিকেট দিলেন এবং পরাজিত সি. পি. এম. প্রার্থী সইদুল মোল্লাও সেই সার্টিফিকেটের পিছনে সই করলেন যে কংগ্রেস প্রার্থী জিতে গেছে। কিন্তু তার পর সেক্টর অফিসে জমা দিতে গেলে ঐ সইদুল বি. ডি. ও. অফিসে বসে আরেকটা সার্টিফিকেট তৈরি করে যে, সে জিতে গেছে। অর্থাৎ কিনা একটা কেন্দ্রের দু-জন জেতা প্রার্থী। এইরকম অনেক আছে। স্যার, আমি আমার বক্তব্যের সাপোর্টে আপনাকে কাগজ-পত্র দিচ্ছি। বি. ডি. ও. অফিস থেকে কেন এরকম করা হল তা দেখার জন্য এবং দোষিদের উপযুক্ত শাস্তির দাবি আমি করছি।

**শ্রী মুর্সোলিন মোল্লা ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে সল্টলেকের বিকাশ ভবন, জল সম্পদ ভবন, উন্নয়ন ভবন, প্রভৃতি সরকারি ভবনগুলোতে যে টেলিফোন আছে তা না চলার জন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এখানে যে পি. বি. এক্স. আছে তার মাধ্যমে ডেপুটি সেক্রেটারি র‍্যাংক বা তার অধস্তন আধিকারিকদের সঙ্গে যোগাযোগ করা যাচ্ছে না। অনেক দূরদূর থেকে সামান্য সংবাদ জানবার জন্য পি. বি. এক্স. নম্বরকে ফোন করলেও কানেকশন পাওয়া যায় না। সামান্য ছোটখাট খবরের জন্য যদি ছোটাছুটি করতে হয় তাহলে প্রশাসন ওখানে একটা দ্বীপের মতো বিচ্ছিন্ন হয়ে থাকবে। তাই ওখানকার পি. বি. এক্স. এবং টেলিফোনগুলি যাতে ঠিকমতো চলে এবং খবরা-খবর নেওয়া যায় তার জন্য আবেদন করছি।

**শ্রী সমর মুখার্জি ঃ** (নট প্রেজেন্ট)।

**শ্রী শশাংকশেখর বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয়

স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র হাঁসখালিতে কয়েকদিন যাবৎ আন্ত্রিক দেখা দিয়েছে। যার ফলে অনেক লোককে শক্তিনগর জেলা হাসপাতালে ভর্তি করতে হয়। তাদের মধ্যে ২৫ জনকে প্রাথমিক চিকিৎসার পর ছেড়ে দেওয়া হয়। কিন্তু দুজনের অবস্থা খুবই মারাত্মক। একজনের নাম ইয়াসিন মণ্ডল। এছাড়া শিপ্রা বিবি, আপসানা বেওয়া এবং একজন শিশু মারা গেছে। আরো ১২ জন চিকিৎসাধীন রয়েছে। কিন্তু সেখানে চিকিৎসার যে অবস্থা তাতে মানুষ আস্থা হারিয়ে ফেলছে। এ ব্যাপারে আমি স্বাস্থ্যমন্ত্রীকে দৃষ্টি দেওয়ার জন্য এবং যথাযথ ব্যবস্থা দেওয়ার দাবি করছি।

[12-10 — 12-20 p.m.]

**শ্রী মুস্তাফা-বিন কাশেম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই সভায় বিভিন্ন সময়ে আলোচনার ক্ষেত্রে উত্তর ২৪-পরগণার বারাসাত ২ নম্বর পঞ্চায়েত সমিতির এলাকার শাসনের কথা নিয়ে বিরোধীরা মাঝে মাঝে প্রশ্ন তোলেন, সেখানে সন্ত্রাসের কল্পিত অভিযোগ আনেন। পরশুদিন আলোচনার সময় মাননীয় সৌগত রায় আরেকবার একথা বলবেন। শাসনে অনেকদিন ধরে কৃষক আন্দোলন আছে, সংগ্রাম আছে। কিন্তু দুষ্কৃতকারি, সমাজবিরোধীদের দৌরাত্ম বা কোনও সন্ত্রাসের পরিবেশ সেখানে নেই। পঞ্চায়েত নির্বাচনকে কেন্দ্র করে তৃণমূল কংগ্রেস বি. জে. পি. জোট তার সঙ্গে কংগ্রেস যুক্ত হয়ে বিভিন্ন জায়গায় সন্ত্রাস সৃষ্টি করার চেষ্টা করছেন। শাসনে সেই প্রচেষ্টা চালাচ্ছেন তাঁরা। অত্যন্ত দুঃখের বিষয় ৮ই জুন ভোরবেলায় সি. পি. এমের একনিষ্ঠ কর্মী ও সমর্থক জাহাঙ্গীর হোসেনকে নৃশংসভাবে হত্যা করা হয়েছে। শাসনে এই ধরনের ঘটনা আগে সম্ভবত ঘটেনি। শাসন থেকে খড়িবাড়ি বাজারে আসছিল মোটর সাইকেল করে। দড়ি টাঙিয়ে তাকে ফেলে দিয়ে নৃশংসভাবে হত্যা করে সন্ত্রাস চালাবার প্রচেষ্টা চলছে। প্রশাসনের পক্ষ থেকে সন্ত্রাস দমনের অনেক ব্যবস্থা নেওয়া হয়েছে। মাননীয় পুলিশমন্ত্রীর কাছে আবেদন এই ব্যবস্থা আরও জোরদার করার সুযোগ সেখানে আছে। সেদিকে নজর দেওয়ার জন্য এবং আরও কিছুদিন এই ব্যবস্থা যাতে সেখানে বহাল থাকে তার জন্য অনুরোধ করছি।

## Motion under Rule 185

**Sri Rabindranath Mandal :** I beg to move that

"This House notes with deep concern—

that Nuclear tests conducted by Government of India has altered

the consensual position that the country maintained over so many years ;

that just after our explosion, Pakistan has also undertaken Nuclear explosion which has further complicated the overall situation in the Indian sub-continent ; and

that notwithstanding the success of Indian experiment and the security of the country, the Government has not taken into account the country's economic background, poverty, unemployment, illiteracy and the scarcity of drinking water which are the real national problems facing vast majority of Indian people.

This House also notes with deep concern—

that B.J.P., R.S.S., V.H.P., have taken up this issue to arouse narrow partisan sentiments and their programme to construct a so-called Shakti Mandir at Pokhran cannot be ignored by any secular-minded Indian ;

that India Government always stood against all types of tests and Nuclear Bombs and wanted a Nuclear-free world, but this decision of the Government has seriously damaged the peace-loving image of India among the world community and it has also thrown the people of this country into further economic uncertainty and a situation of cold war with the neighbours ; and

that India's commitment to the Nuclear disarmaments is closely linked with its security concern as India believe only a Nuclear Weapon-Free World can strengthen security of the whole world including India.

This House, therefore, calls upon the people of this State cutting across all political differences to raise their voice of protest against jingoism and nuclear arms race so that a safer world can be created for future generation."

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে ১৮৫ রুল অনুযায়ী মোশন এনেছি, আরও

কয়েকজন সঙ্গে আছেন। এটা বর্তমান পরিস্থিতিতে খুবই গুরুত্বপূর্ণ এবং দলমত নির্বিশেষে সকলেই এই প্রস্তাবের সঙ্গে সহমত পোষণ করেছেন এবং আজকে এটাকে গ্রহণ করার জন্য এই সভায় হাজির করা হয়েছে। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। কয়েকদিন আগে বি. জে. পি. পরিচালিত সরকার একতরফাভাবে সিদ্ধান্ত নিয়ে পোখরানে বোমা বিস্ফোরণ ঘটালেন। তার প্রতিক্রিয়া—অভ্যন্তরীণ ক্ষেত্রে, তার প্রতিক্রিয়া আমাদের আন্তর্জাতিক ক্ষেত্রে এবং আমাদের সাব-কন্টিনেন্টে যে প্রতিক্রিয়ার সৃষ্টি হয়েছে, আমরা সেই উদ্বেগ থেকে মুক্ত নই এবং তার সুদূরপ্রসারী ফল রয়েছে। এই ধরনের যা ঘটনা, জিঙগুইজম, তাতে পারমানবিক অস্ত্র সম্বলিত সুদীর্ঘকালের গৃহীত যে সিদ্ধান্ত এবং নীতি যেগুলো লঙঘন করা হয়েছে সেগুলো সম্পর্কে আজকে এই বিধানসভায় আমরা সকলে মিলে মতামত দিয়ে, আমাদের বক্তব্যের মধ্যে দিয়ে, আমাদের সিদ্ধান্তের মধ্য দিয়ে সারা দেশের মানুষের কাছে উপস্থিত করতে চাই। এ ব্যাপারে আমরা আমাদের মতামত তাদেরকে জানাতে চাই। এই প্রস্তাবের মধ্যে আমরা যেটা বলতে চেয়েছি সেটা হল, এই ঘটনা ঘটার ফলে ভারতবর্ষের সুদীর্ঘকালের যে সিদ্ধান্ত, অন্ততপক্ষে একটা ডিসআরমেন্ট, অন্তত পক্ষে উইপেনাইজ করার যে সমস্ত পদ্ধতি যেসব পুঁজিবাদী, সাম্রাজ্যবাদী দেশগুলো নিচ্ছে সে সম্পর্কে আমরা দ্বিমত পোষণ করি। কারণ ইতিমধ্যে আমরা জানি বিশ্ব সভ্যতা ধ্বংসের ক্ষেত্রে, মানুষের যে প্রচণ্ড ক্ষমতা আছে, যেমন—হিরোসিমা, নাগাসাকিতে এই বোমা বিস্ফোরণ, এরকম একটা ধ্বংসলীলা সংঘটিত হয়েছিল। তখনই এটা বোঝা গিয়েছিল যে, সভ্যতাকে ধ্বংস করার মতো প্রচণ্ড শক্তি মানুষের আছে। তার পরবর্তীকালে বিভিন্ন দেশের মধ্যে একটা ঠাণ্ডা যুদ্ধ, কোল্ড ওয়ার-এর পরিস্থিতির সৃষ্টি হয় এবং বিশ্বের ৫-৬টি দেশ পারমানবিক অস্ত্রকে নিজের পক্ষে নিয়ে আসে। এই প্রসঙ্গে আমি বলতে চাই যে, ভারতবর্ষের একটা নীতি নির্দিষ্ট ছিল, সেটা হল—বিশ্বে পারমানবিক অস্ত্র নির্মাণ এবং বিস্ফোরণ বন্ধ হোক। পারমানবিক অস্ত্র মুক্ত দুনিয়া ভারতবর্ষ এবং বিশ্বের শান্তিপ্রিয় মানুষের নিরাপত্তা সুনিশ্চিত করবে। পারমানবিক অস্ত্র প্রতিযোগিতা কখনওই শান্তিপ্রিয় মানুষের কাম্য নয়। কিন্তু তা সত্ত্বেও ভারতবর্ষ, নিজেদের পারমানবিক অস্ত্র নির্মাণের সিদ্ধান্ত বজায় রেখেছিল শান্তি এবং উন্নতির কারণে। পারমানবিক অস্ত্র প্রযুক্তিকে বিভিন্ন প্রকার উন্নয়নের কাজে ব্যবহার করা যায়। সুইজারল্যান্ড এবং বিভিন্ন দেশ তা করছে। এই প্রসঙ্গে আমি বলতে চাই বর্তমানে ভারতবর্ষের পারমানবিক বোমা বিস্ফোরণের অব্যবহৃত পরেই পাকিস্তানও পারমানবিক বোমা বিস্ফোরণ ঘটিয়েছে। এটা ঠিকই যে, দীর্ঘকাল ধরে ভারত এবং পাকিস্তান পারমানবিক অস্ত্র তৈরির ক্ষমতা অর্জন করেছে। এই শক্তিকে উভয় দেশের বিভিন্ন প্রকার উন্নয়ন কাজে ব্যবহার করার দিকটা ঠিক আছে। কিন্তু হঠাৎ পারমানবিক বোমা বিস্ফোরণের ঘটনা আমাদের ভারতবর্ষের মানুষকে স্তম্ভিত করেছে। ভারতবর্ষ দীর্ঘকাল ধরে তার প্রতিবেশি দেশগুলোর সঙ্গে

শান্তির পরিবেশ বজায় রাখার চেষ্টা করছিল। বিশেষ করে আমাদের প্রতিবেশি পাকিস্তানের সঙ্গে সম্পর্ক উন্নত করার পরিস্থিতি সৃষ্টির প্রচেষ্টা চলছিল। কিন্তু আজকে কাশ্মীরকে কেন্দ্র করে সেই প্রচেষ্টা চ্যালেঞ্জের মুখে এসে দাঁড়িয়েছে। বর্তমানে কাশ্মীর ইস্যু পাদপ্রদীপের আলোয় এসে দাঁড়িয়েছে। মার্কিন এবং ব্রিটিশ সাম্রাজ্যবাদ এটাকে ইস্যু করে ভারতবর্ষ এবং পাকিস্তানের মধ্যের শান্তি প্রচেষ্টাকে ব্যাহত করার জন্য তাদের হস্তকে প্রসারিত করছে। অথচ আমরা জানি সিমলা চুক্তিকে ভিত্তি করে উভয় দেশের মধ্যে দ্বিপাক্ষিক আলাপ আলোচনার মধ্যে দিয়ে কাশ্মীরের নিজস্ব পরিচয়কে অক্ষুন্ন রেখেই মীমাংসায় উপনীত হওয়া সম্ভব। আমাদের দেশের অভ্যন্তরের এবং পাশাপাশি অঞ্চলের উত্তেজনা যাতে প্রশমিত হয় তার জন্যই আমরা দীর্ঘদিন ধরে প্রয়াস চালিয়ে আসছি। ভারতবর্ষ এবং পাকিস্তানের মধ্যের উত্তেজনা প্রশমন সিমলা চুক্তির মধ্যে দিয়ে সম্ভব, সেখানে তৃতীয় পক্ষের হস্তক্ষেপের কোনও প্রয়োজন নেই। আমাদের উভয়ের নিজস্ব চৌহদ্দির মধ্যেই আমাদের উভয়কে মীমাংসায় উপনীত হতে হবে এবং সেটা সিমলা চুক্তির কনসেপ্ট অনুযায়ী হবে। কিন্তু আজকে সিমলা চুক্তি চ্যালেঞ্জের মুখে এসে দাঁড়িয়েছে। দীঘকাল ধরে পাকিস্তান সিমলা চুক্তির ভাব-ধারাকে নানা কারণে অবজ্ঞা করছে, অবমাননা করছে। একথা ঠিক যে, ভারতবর্ষের কাছে পাকিস্তান একটা ক্ষতের মতো। দীর্ঘদিন ধরে এই মতো আমাদের সামনে এসে হাজির হয়েছে। দীর্ঘকাল ধরে পাকিস্তান চেষ্টা করছে কাশ্মীরকে তাদের মধ্যে নিয়ে নিতে। কিন্তু শেখ আবদুল্লা থেকে শুরু করে বর্তমানে ফারুক আবদুল্লা পর্যন্ত কাশ্মীরের জনগণ ভারতবর্ষের অঙ্গ হিসাবেই থাকতে ইচ্ছুক। রাজা হরি সিং-এর স্বৈরাচারী শাসন থেকে নিজেদের মুক্ত করা থেকেই তারা ভারতবর্ষের সঙ্গে থাকতে চাইছে। এক সময় গণভোট ইত্যাদির প্রশ্ন তুলে জটিলতা সৃষ্টির চেষ্টা করা হয়েছে। আবার মার্কিন যুক্তরাষ্ট্র চেয়েছিল কাশ্মীরে একটা স্বাধীন রাষ্ট্রের সৃষ্টি হোক, যে রাষ্ট্রকে সাম্রাজ্যবাদী শক্তিগুলো বা দেশগুলো ইচ্ছে মতো ব্যবহার করতে পারবে এই সাব-কনটিনেন্টে। সেখান থেকে তারা এই সাব-কনটিনেন্টের বিভিন্ন দেশের ওপর প্রভাব বিস্তার করবে। আমরা জানি দীর্ঘদিন ধরে ভারতবর্ষ তার প্রতিবেশী দেশগুলি, চীন, বাংলাদেশ, নেপাল, শ্রীলঙ্কা ইত্যাদি দেশগুলির সঙ্গে উন্নত সম্পর্ক গড়ে তোলার চেষ্টা চালিয়ে আসছে। সেই একই ভাবধারা বা কনসেপ্ট নিয়েই সিমলা চুক্তির ভিত্তিতে পাকিস্তানের সঙ্গেও আমরা সম্পর্কের উন্নতি ঘটাতে চাই। কিন্তু আজকে পারমানবিক বোমা বিস্ফোরণের পরিপ্রেক্ষিতে এক নতুন পরিস্থিতির সৃষ্টি হয়েছে, শান্তির প্রচেষ্টা বিঘ্নিত হচ্ছে, ডেফার্ড হচ্ছে।

[12-20 — 12-30 p.m.]

এবং তৃতীয় শক্তির হস্তক্ষেপ ইনভাইট করার জায়গায় এসেছে। গত ৫ই জুন

রাষ্ট্রসঙ্ঘর স্থায়ী সদস্যরা জেনিভাতে মিটিং করেছিল। তারা ঠিক করেছেন, ভারত-পাকিস্তান বিরোধ—কাশ্মীর হল মেইন কনটেন্ট। সেই বিরোধ মেটাতে হলে তৃতীয় শক্তির সাহায্য নিয়ে বৈঠকে বসতে হবে এবং ইতিমধ্যেই বলে দিয়েছে এইভাবেই একমাত্র কাশ্মীর সমস্যার সমাধান হতে পারে এবং এইভাবেই কাশ্মীর প্রশ্ন আমাদের সামনে চলে এসেছে। এতে পারমানবিক বোমা বিস্ফোরণে ইতিবাচক কোনও লাভ নেই, নেতিবাচক যেটা হয়েছে সেটা হচ্ছে কাশ্মীর প্রশ্ন আমাদের সামনে এসে দাঁড়িয়েছে। ভারত-পাকিস্তান পারমানবিক শক্তি অর্জন করেছে এইটুকু বলতে পারি। কিন্তু বি. জে. পি. এই যে শক্তি প্রদর্শন করছে এর ফলে গোটা পরিবেশকে বিষাক্ত করেছে এবং প্রতিবেশি রাষ্ট্রগুলির মধ্যে উত্তেজনা বৃদ্ধি করছে। এর ফলে নেতিবাচক প্রতিক্রিয়া বাড়ছে, সাম্রাজ্যবাদী শক্তি হস্তক্ষেপ করছে। এই প্রসঙ্গে আমি বলতে চাই, পারমানবিক বোমা বিস্ফোরণ ঘটিয়ে উগ্র জাতীয়তাবাদ প্রচার করা হচ্ছে। এই প্রচার প্রতিবেশি রাষ্ট্রগুলির সঙ্গে সম্পর্ক উন্নত করার ক্ষেত্রে প্রভূত ক্ষতি সাধন করেছে। এই প্রচার আসলে উত্তেজনা বৃদ্ধি করেছে। সেইজন্য আজকে বি. জে. পি.-কে এই ব্যাখ্যা দিতে হবে। আমি ৩টি কারণে বিষয়টি এনেছি। আপনারা আলোচনায় অংশ গ্রহণ করে সুচিন্তিত মতামত দেবেন। বর্তমান ভারত সরকার উগ্র সাম্প্রদায়িক মনোভাবের কাজ কারবার চালিয়ে আসছে এবং বোমা বিস্ফোরণ ঘটিয়ে দলীয় শক্তি বৃদ্ধির হাতিয়ার হিসাবে ব্যবহার করতে চাইছে। এতে জাতীয় সামগ্রিক ক্ষতি এবং দেশের সমূহ বিপদ, এই কারণে আমি এই প্রস্তাব এনেছি।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে মোশন আমাদের সামনে রবীনবাবু এবং অন্যান্য সদস্যরা এনেছেন তা খুবই সময়োচিত হয়েছে এবং এটাকে আমি সম্পূর্ণভাবে সমর্থন করি। স্যার, আপনি দেখেছেন, ১১ই মে এবং ১৩ মে, পর পর দুটি পারমানবিক বোমা বিস্ফোরণ পোখরাণে ঘটেছে। বিভিন্ন পত্র-পত্রিকায় নানা মানুষ নানা রকম মত প্রকাশ করেছেন। কেউ বলেছেন, না, এটা ভালই হয়েছে, আবার কেউ বলেছেন, না, এটা খারাপ হয়েছে এবং এই মত প্রকাশের মধ্য দিয়ে শুধু সাধারণ মানুষ নয়, অনেক বৈজ্ঞানিক নানা মতামত প্রকাশ করেছেন। ৩০ মে, যে দেশ-পত্রিকাটি প্রকাশিত হয়েছে তাতে পারমানবিক বিস্ফোরণ সর্ম্পকে সম্পাদকিয়তে লিখেছেন। শ্রী অর্কপ্রভ দেব পারমানবিক ব্যাপারটা কি তা বোঝাবার চেষ্টা করেছেন। আমি সংক্ষেপে বলবার চেষ্টা করব। বহু ইঞ্জিনিয়ার, বহু সায়েন্টিস্ট তারা তাদের মতামত প্রকাশ করেছেন। আমি সাধারণভাবে বলতে চাই, এই বোমা বিস্ফোরণের জন্য আমি বৈজ্ঞানিক এবং প্রযুক্তিবিদদের ধন্যবাদ জানাচ্ছি। প্রযুক্তির দিক থেকে ভারতবর্ষ যে উন্নত হয়েছে সে বিষয়ে কোনও সন্দেহ নেই। পারমানবিক বিস্ফোরণ ভাল হয়েছে, কি খারাপ হয়েছে সে বিষয়ে আমি পরে মত প্রকাশ করব। কিন্তু নিঃসন্দেহে বলতে পারি, বৈজ্ঞানিক এবং

প্রযুক্তিবিদরা নিশ্চয়ই প্রশংসার দাবি রাখেন। একটু আগে যে কথা বলছিলাম, বিভিন্ন মতামত প্রকাশ হচ্ছে বিভিন্ন কাগজে। আমার একটা মতামত ভাল লেগেছে, আমি সেটা পড়ে শোনাব যদি আপনারা মনে না করেন। এটা ''আনন্দবাজার পত্রিকাতে বেরিয়েছে। এটা হচ্ছে, ২৫ জৈষ্ঠ্য, ১৪০৫। একটু সময় লাগবে, আমি তাড়াতাড়ি পড়ার চেষ্টা করব।

''চ্যাপলিনের সেই কথাটাই ফিরে আসে, 'একটা খুন করলে খুনি, লক্ষ জনকে খুন করলে রাষ্ট্রনায়ক, বীর।' অর্থাৎ, অন্যায়টা একজন করলেই অন্যায়, আর সমষ্টি করলে, রাষ্ট্র করলে অন্যায় নয়? না, মাননীয় রাষ্ট্রনীতি নির্ধারকবৃন্দ, আমরা দেশদ্রোহী নই, বিশ্ব জুড়ে প্রবল আর্থিক অবরোধের মুখে দাঁড়িয়ে, বুক দিয়ে আমরাই দেশ বাঁচাতে এগিয়ে আসব। যার যেটুকু সাধ্য। দেশে যে আজও বোলাঙ্গির, কোরাপুট, কালাহান্ডি আছে, আছে নেলি, আরওয়াল, বাথানিটোলা। আমার জন্মভূমি, হাতে হাত মিলিয়ে আমরাই তো তাকে রক্ষা করব। তবে বোমা বিষয়ে অন্য মত হবার অধিকারটাও আমাদের আছে। অন্যমতের অধিকারটাও জন্মগত। তাই বলে ওই পাঁচ পরমাণু পাপীর আমেরিকা, ব্রিটেন, রাশিয়া, ফ্রান্স, চীন, আঙ্গুল তুলে একটি শব্দ বলারও অধিকার জন্মায় না। কারণ, ঠিক একই অপরাধে তাদের হাতও রক্তাক্ত।' এর পর আমি একেবারে শেষের অংশে চলে যাচ্ছি। '' অস্ত্র ব্যবসা আজকের পৃথিবীর সবচেয়ে অর্থকরী ব্যবসা। তাকে ভিত্তি করে বিশ্ব জুড়ে তেলের দাম, শেয়ারের দর, ডলারের মূল্যের ওঠানামা। বহু মানুষের জীবিকা নির্বাহ। তাই আরও অস্ত্র চাই, অস্ত্র প্রতিযোগিতা চাই, যুদ্ধ চাই। এ কোন সর্বনাশা চক্রে আবর্তিত হচ্ছি আমরা? এত হাজার বছর ধরে তিলে তিলে গড়ে তোলা মানব সভ্যতা এ কোন পর্যায়ে?''

স্যার, এ কথা ঠিক যে বিজ্ঞানকে মানব জাতির উন্নয়নের জন্য যেমন ব্যবহার করা যায়, পারমানবিক শক্তিকে মানব জাতির উন্নয়নের জন্য যেমন ব্যবহার করা যায় তেমনি আবার এই পারমানবিক শক্তিকে মানব জাতির ধ্বংসের জন্যও ব্যবহার করা যায়। খুবই দুঃখের কথা যে প্রথমটি না করে বিভিন্ন দেশ দ্বিতীয়টি করছে। অর্থাৎ অস্ত্র প্রতিযোগিতা থেকে আরম্ভ করে পারস্পরিক ঝগড়া, যুদ্ধ, দ্বন্দ্ব, একের উপর অন্যের শক্তি প্রদর্শনের চেষ্টা ইত্যাদির মাধ্যমে এমন একটা অবস্থা গোটা পৃথিবীতে তৈরি হয়েছে যাতে মানব সভ্যতা ধ্বংসের মুখোমুখি এসে দাঁড়িয়েছে। যে কোনও মুহূর্তে মানব সভ্যতা ধ্বংস হয়ে যেতে পারে। আপনারা জানেন, রাশিয়াতে, সোভিয়েত রাশিয়া যখন ছিল এবং এখন রাশিয়া তারা কিছু কিছু এই রকম অস্ত্র ধ্বংস করছে বলে আমরা শুনছি। আমেরিকা, ফ্রান্স, চীন, বৃটেন যারা ইতিমধ্যে পারমানবিক শক্তিধর রাষ্ট্র বলে পরিগণিত হয়েছে তাদের হাতে যা পারমানবিক বোমা আছে তা দিয়ে পৃথিবীতে যত মানুষ আছেন তাদের সবাইকে অন্তত ১৫ বার ধ্বংস করা যেতে পারে, সেই ক্ষমতা রয়েছে। এই

রকম একটা সাংঘাতিক আগ্নেয়গিরির উপর আমরা দাঁড়িয়ে আছি। এই অবস্থার মধ্যে আমাদের সকলকে ভাবতে হবে যে কি করে আমরা মানব সভ্যতাকে বাঁচিয়ে রাখতে পারি এবং তারজন্য আমাদের সকলকে সর্বতোভাবে চেষ্টা করতে হবে।

স্যার, আইনস্টাইন আবিষ্কার করেছিলেন যে শক্তি এবং ভর-এনার্জি এবং মাস ইন্টারচেঞ্জেবল। 'ই' ইকোয়ালস এম. সি. স্কোয়ার। স্পেশ্যাল থিওরি অব রিলেটিভিটি। আইনস্টাইন বার করেছিলেন ১৯০৫ সালে। অর্থাৎ আপনি যদি এক গ্রাম মাসকে এনার্জিতে পরিণত করতে পারেন তাহলে তার থেকে প্রচুর শক্তি উৎপাদিত হবে এবং এই পারমানবিক বোমার জিনিসটা তার মধ্যে নিহিত আছে যে জিনিসটার মধ্যে থেকে আমরা এনার্জি বা পাওয়ার তৈরি করতে পারি। সেটাই যখন আনকন্ট্রোল্ড চেন রিঅ্যাকশন হবে তখন সেটা পারমানবিক বোমায় পরিণত হবে। আপনারা জানেন যতগুলি ভারি অ্যাটম—ইউরেনিয়াম, প্লুটোনিয়াম, থোরিয়াম, যেগুলি রেডিও অ্যাক্টিভ এলিমেন্টস বলে পরিচিত সেগুলি বিভাজন হয়ে যায়। বিভাজন হয়ে গেল তখন যে পদার্থগুলি তৈরি হয়—মৌলিক পদার্থ তাদের মাস অরিজিনাল মাসের থেকে কম, ভর কম। যে ভর কম হয় সেটা এনার্জিতে পরিণত হয়—অ্যাকর্ডিং টু আইনস্টাইনস থিয়োরি ইকোয়ালস এম. সি. স্কোয়ার। এখন এটাকে যদি আমরা অনিয়ন্ত্রিতভাবে বাড়তে দিই, ভাঙ্গতে দিই যাকে আনকন্ট্রোল্ড চেন রিঅ্যাকশন বলে তাহলে সেটা অ্যাটম বোমা বা ফিশন বোমায় পরিণত হয়। আর যদি কন্ট্রোল করি, যেমন আমাদের দেশের বিভিন্ন নিউক্লিয়ার পাওয়ার প্রোজেক্টে করা হচ্ছে তাহলে তার থেকে আমরা বৈদ্যুতিক এনার্জি পাই এবং সেটা বিভিন্ন কাজে আমরা ব্যবহার করতে পারি। আমাদের ভারতবর্ষে সেটা হচ্ছেও।

[12-30 — 12-40 p.m.]

দুঃখের কথা, আমরা জানতাম যে, ২০০০ সালের মধ্যে আমাদের দেশ নিউক্লিয়ার পাওয়ার স্টেশন থেকে ১০,০০০ মেগাওয়াট তৈরি করবে, কিন্তু সেটা আমরা পাচ্ছি না। সেখানে মাত্র ২,০০০, ২,৫০০ হাজার মেগাওয়াটের মতো বিদ্যুৎ আমরা নিউক্লিয়ার পাওয়ার স্টেশনগুলি থেকে পাচ্ছি। নিউক্লিয়ার পাওয়ার ব্যবহার করে কি করে আমরা এনার্জি তৈরি করব সেদিকে রাজনীতিবিদদের নজর নেই। আজকে তারা বলছেন—আমরা অ্যাটম বোম তৈরি করব, ফিউশন বোম তৈরি করব। কিন্তু এতে কি লাভ? আজকে যে অবস্থার উদ্ভব হয়েছে তাতে বড়জোর বলতে পারব, "চীন, তোমরা সাবধান ; পাকিস্তান, তোমরা সাবধান। তোমরা কিছু করতে গেলে আমরা হাইড্রোজেন বোমা ফেলব। " এতে হয়ত চিন ধ্বংস হবে, পাকিস্তান ধ্বংস হবে, কিন্তু সঙ্গে সঙ্গে ভারতবর্ষও ধ্বংস হবে, কারণ এই বোমা ফাটলে কারওরই বাঁচবার উপায় নেই। সেদিন কলকাতায় একটি বিতর্ক সভায় শ্রীমতী নির্মলা দেশপান্ডে বলছিলেন যে, হিরোসিমা বা নাগাসাকিতে যে

অ্যাটম বোমা ফেলা হয়েছিল তার যা শক্তি ছিল, আজকে যে সব বোমা তৈরি করা হচ্ছে সেগুলো অনেক অনেক বেশি শক্তিশালী। সুতরাং হিরোসিমা এবং নাগাসাকিতে যত মানুষ মারা গিয়েছিলেন তার থেকে বহুগুণ বেশি মানুষ মারা যাবেন যদি আজকে একটি পারমানবিক বোমা কোনও জায়গায় ফেলা যায়। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে নিশ্চয়ই চাইব না যে, ভারত চীন বা পাকিস্তানের উপর বোমা ফেলুক, কারণ তাহলে তাদের সাথে সাথে ভারতবর্ষের সমস্ত মানুষও ধ্বংস হয়ে যাবেন। দ্বিতীয় বিশ্বযুদ্ধের পর কোরিয়া, ইরাক বা ভিয়েতনামে যুদ্ধ হয়েছে, কিন্তু কোনও দেশই সেখানে অ্যাটম বোমা ফেলবার সাহস দেখায়নি এই ভয়ে যে, আমি বোমা ফেললে তাদের সঙ্গে সঙ্গে আমার দেশের লক্ষ লক্ষ লোকও মারা যাবেন। এই যে ভয়ের রাজনীতি; আমাকে তুমি ভয় দেখাচ্ছ, আবার আমি তোমাকে ভয় দেখাচ্ছি—এই যে পরিস্থিতি, এর পরিবর্তন হওয়া দরকার এ-বিষয়ে সন্দেহ নেই। এর পরিবর্তন করতে গেলে আন্দোলন করার প্রয়োজন রয়েছে। আনন্দের কথা, এই আন্দোলন সারা দুনিয়ায় শুরু হয়েছে এবং গোটা ভারতবর্ষে এই আন্দোলন আরও জোরদার হবে এই রেজলিউশনের মাধ্যমে এটা আশা করব। খুবই দুঃখের কথা, নতুন বি. জে. পি. সরকার বলেছিলেন যে, নিউক্লিয়ার অপশন যা রয়েছে সেটা একটা ডিফেন্স স্ট্র্যাটিজির মধ্যে দিয়ে আলোচনার মাধ্যমে শেষ করব। কিন্তু সেই ডিফেন্স স্ট্র্যাটিজি নিয়ে দুই-তিন মাসের মধ্যে কোনও আলোচনা করা হয়নি। তার জন্য একটা কমিটি করবার কথা যা ছিল সেটাও হয়নি। কিন্তু দুঃখের কথা, এই সরকার ক্ষমতায় আসার ১২ দিন পরে বিজ্ঞানীদের ডেকে বলেছিলেন—পোখরাণে পরমাণু বিস্ফোরণের ব্যবস্থা করুন। এটা করে তারা মানুষকে প্রতারণা করেছেন এ-বিষয়ে সন্দেহ নেই। তার জন্য এই সরকার আজকের যে পরিস্থিতি তার দায় এড়িয়ে যেতে পারেন না। আজকে বিভিন্ন দেশ ভারতবর্ষকে কন্ডেম করছে। তারপর পাকিস্তান পরমাণু বোমা বিস্ফোরণ ঘটিয়েছে এবং তারা বলেছেন—তোমরা যদি ইসলামাবাদে পারমানবিক বোমা ফেল, আমরাও দিল্লিতে পরমাণু বোমা ফেলব। অর্থাৎ এতে করে কারোরই পরিত্রাণ পাওয়ার উপায় নেই। সুতরাং বিস্ফোরণ ঘটিয়ে লাভ কিছু হয়নি, বরং ক্ষতিই হয়েছে। কারণ জার্মাণ, জাপান, ইংল্যান্ড, আমেরিকা ইত্যাদি দেশগুলি বলেছে—তোমাদের এই বিস্ফোরণের জন্য তোমাদের আর আমরা কোনও সাহায্য দেব না। যেখানে আমরা গ্রামের মানুষকে জল দিতে পারছি না, বিদ্যুৎ পৌঁছে দিতে পারছি না, সেই দেশে আজকে কোটি কোটি টাকা খরচ করে পারমানবিক বোমা বিস্ফোরণের কোনও প্রয়োজন ছিল কিনা সেটা ভেবে দেখতে হবে। আজকে বৈজ্ঞানিকদের এবং প্রযুক্তিবিদদের তারা যতই প্রশংসা করুন না কেন, শেষ পর্যন্ত পারমানবিক বোমা ফাটানো হবে কি না সেটা রাজনীতিবিদদের হাতেই রয়েছে, সরকারের হাতেই রয়েছে।

আজকে যে সরকারই ক্ষমতায় থাকুক না কেন সেই সরকারকে দায়িত্বশীল হতে

হবে। সেই সরকারকে দেখতে হবে ভারতবর্ষের মানুষকে দারিদ্রের হাত থেকে বাঁচাতে হবে, দারিদ্র মোচন সর্বাগ্রে করতে হবে। পারমানবিক বোমা ফাটিয়ে নয়, তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি রেজলিউশনকে সর্বান্তকরণে সমর্থন করছি। শুধু একটা রেজলিউশন গ্রহণ করলেই হবে না, একটা বাতাবরণ সৃষ্টি করতে হবে একটা আবহাওয়া সৃষ্টি করতে হবে, পশ্চিমবাংলায় সবাই মিলে একটা গুরু দায়িত্ব পালন করে একটা আবহাওয়া সৃষ্টি করতে হবে যে না, আমরা নিউক্লিয়ার বোমা চাই না, আমরা অ্যাটম বোমা চাই না, আমরা হাইড্রোজেন বোমা চাই না। এই নিউক্লিয়ার শক্তি, অ্যাটমিক শক্তি যাতে মানুষের কল্যাণে মানুষের হিতে ব্যবহারিত হয় তার জন্য সর্ব্বাগ্রে আমরা সমস্ত মানুষ চাইব। তাহলেই সত্যিকারের রেজলিউশন পাস করার যথার্থতা থাকবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, প্রায় সর্বসম্মত প্রস্তাব যেটা এখানে উত্থাপিত হয়েছে আমি আশা করব যে এই প্রস্তাব সর্বসম্মত ভাবে গৃহীত হবে এই বিধানসভায়। আমি এই প্রস্তাবের সমর্থনে দু-চারটি কথা বলতে চাই। রাজস্থানের পোখরানে ৩০০ মিটার মাটির নিচে পরপর ৫টি বিস্ফোরণ আমরা ঘটিয়েছি। আমাদের বিজ্ঞানের দাবি যে ৩০০ মিটার নিচে বিস্ফোরণ করার কারণে কোনও তেজস্ক্রিয়তার প্রভাব বাইরে আসবে না। এটা হয়ত ঘটনা যে বিটা বা গামার মতো বিপদজনক রশ্মিগুলি বেরিয়ে আসছে না পোখরান থেকে। কিন্তু দিল্লির বিভিন্ন দপ্তর থেকে বিটা বা গামার থেকে অনেক বেশি বিপদজনক উগ্র জাতীয়তাবাদী রশ্মি বেরিয়ে আসছে। ফলত বিষয়টা বিজ্ঞানের আবিষ্কারের থেকেও অনেক বেশি গুরুত্বপূর্ণ রাজনৈতিক ক্ষেত্রে। এটা একটা রাজনৈতিক সিদ্ধান্তের ফল। পারমানবিক বিস্ফোরণ সম্পর্কে পারমানবিক অস্ত্র সম্পর্কে আমাদের দেশে একটা জাতীয় ঐক্যমত তৈরি হয়েছিল মানুষের মধ্যে। ১৯৭৪ সালের বিস্ফোরণের পর থেকে এটা আমরা প্রমাণ করে দিতে পেরেছিলাম যে পারমাণবিক নিরোস্তিকরণের পক্ষে তিন দশক ধরে আমাদের দেশ—যে সরকার থাকুক না কেন—আন্তর্জাতিক ক্ষেত্রে এক পক্ষে দাঁড়িয়ে কথা বলে গিয়েছিল। পাশাপাশি আমাদের জাতীয় ঐক্যমত এই বিষটাতেও ছিল যে সি. টি. বি. টি.-র মতো চুক্তি যেখানে পারমানবিক বিস্ফোরণ এবং পরীক্ষামূলক বিস্ফোরণ করাকেও নিষিদ্ধ করা হচ্ছে সেই সি. টি. বি. টি.-তে আমরা সই করিনি। কারণ হচ্ছে এই কথা দৃঢ়তার সাথে আমরা চিরকাল বলেছি যে আমরা মনে করি না যে ৫টি দেশের হাতে পারমানবিক অস্ত্রের একচেটিয়া অধিকার থাকবে। আমরা এক দিকে পূর্ণ পারমানবিক নিরোস্তিকরণের পক্ষে অন্য দিকে সি. টি. বি. টি.-র বিপক্ষে, আমাদের এই অবস্থান গোটা তৃতীয় বিশ্বের দেশগুলির সামনে আমাদেরকে একটা সম্মান জনক জায়গায় পৌঁছে দিয়েছিল। এই জাতীয় ঐক্যমত বিস্ফোরণের আগে পর্যন্ত ছিল। আমি কখনও দাবি করি না যে একটা জাতীয় ঐক্যমত থেকে সরে আসতে পারা যাবে

না। নিশ্চয়ই সরে আসা যাবে। কিন্তু সরকারকে এই কথা বলতে হবে যে কেন এই রাজনৈতিক সিদ্ধান্ত গ্রহণ করতে হল, কিসের জন্য জাতীয় ঐক্যমত থেকে সরে আসলেন, কার সাথে আলোচনা করে সরে আসলেন। মাননীয় স্পিকার স্যার, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করে বলব, আস্তা ভোটে জবাবি ভাষণ দিতে গিয়ে বর্তমান প্রধানমন্ত্রী উচ্ছ্বসিত প্রশংসা করেছিলেন আমাদের সর্বশেষ প্রধানমন্ত্রী আই. কে. গুজরালের পররাষ্ট্র নীতির। কাজেই যে দিন তারা ক্ষমতায় এসেছেন তার ৭ দিনের মাথাতে এমন কোন পরিস্থিতি তৈরি হল যার থেকে বার হয়ে না আসতে পেরে এত বড় গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত নিতে হল? স্যার, আমরা চাই বা না চাই ভারতবর্ষের প্রতিরক্ষায় একটা গুণগত পরিবর্তন ঘটে গিয়েছে। আমরা পারমানবিক অস্ত্রে সম্পন্ন ছিলাম না, আমরা পারমানবিক অস্ত্রে সম্পন্ন হয়েছি।

[12-40 — 12-50 p.m.]

কারণ স্টেটমেন্ট বেরল বিস্ফোরণের পরে, আমাদের ডিফেন্স মিনিস্ট্রির ঘোষণা হচ্ছে এই, অদূর ভবিষ্যতে বোমা আমাদের আর্মির হাতে তুলে দেওয়া হবে। আমরা পারমানবিক বোম তৈরি করেছি। আমাদের জিজ্ঞাসা এটাই, ঐক্যমত থেকে সরে আসলেন কেন? আই. কে. গুজরাল যতদিন পর্যন্ত প্রধানমন্ত্রী ছিলেন তিনি সরে আসেননি। ৫৯ দিনের মধ্যে এমন কি ঘটনা ঘটল যে, এই জাতীয় ঐক্যমত থেকে সরে আসতে হল? মাননীয় স্পিকার স্যার, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করি, ৫৯ দিনের মধ্যে গোটা পৃথিবীতে কোন ঘটনা ঘটিয়েছে পাকিস্তান? এর মধ্যে পাকিস্তান ঘাউড়ি মিসাইল ছুঁড়েছে। ৫ বছরের বাচ্চা ছেলেও জানে যে, ঘাউড়ি মিসাইলটা ভারতবর্ষের ক্ষেত্রে এমন কিছু একটা বড় চ্যালেঞ্জ না। আমরা অগ্নি বা পৃথ্বির মতো মিসাইল ইতিমধ্যে তৈরি করেছি এবং সূর্যের মতো পরিপূর্ণ মিসাইল চলে আসবে কিছু দিনের মধ্যে, যার পাল্লা পৃথিবীর যে কোনও প্রান্তে গিয়ে আক্রমণ করতে পারবে। ভারতবর্ষ প্রথম ইন্টার-কন্টিনেন্টাল ব্যালিস্টিক মিসাইল তৈরি করেছে। সূর্য প্রায় তৈরি করে ফেলেছে, যার পাল্লা ১৪ হাজার কিমি.। কাজেই পাকিস্তানের একটা ঘাউড়ি মিসাইল আমাদের কাছে বাড়তি বিপদ নয়। দ্বিতীয় কথা এসেছে চীন। আমি '৬২ সাল থেকে আজ পর্যন্ত ছেড়ে দিলাম। আজকে গোটা দেশের মানুষের কাছে পশ্চিমবাংলা বিধানসভা থেকে উত্থাপিত হওয়া উচিত যে, ৫৯ দিনের মধ্যে কোনও ঘটনা চীন ঘটিয়েছে যার ফলে আমাদের মনে হতে পারে এই গুণগত পরিবর্তন আমরা ঘটিয়ে দিয়েছি। এটা একান্তই প্রয়োজন হয়ে পড়েছে। মাননীয় প্রধানমন্ত্রী বিস্ফোরণের পর অজুহাত দিয়ে আত্মপক্ষ সমর্থন করে একটা চিঠি লিখেছেন বিল ক্লিনটনের কাছে। হোয়াইট হাউস পত্রপাঠ সেই চিঠিটা ফাঁস করে দিয়েছে। নাম না করেই চীনকে ইঙ্গিত করেছেন অটলবিহারি বাজপেয়ি, মাননীয় প্রধানমন্ত্রী। মাননীয়

প্রধানমন্ত্রী সম্পর্কে এই ধরনের বিশ্লেষণ ব্যবহার করতে আমাদেরও ভাল লাগে না, দালালির এ হেন নজির আমরা অতীতে কোনওদিন দেখিনি। চীনকে চিহ্নিত করেছেন। কার কাছে অভিযোগ করছেন—মার্কিন যুক্তরাষ্ট্রের কাছে। চীনের কাছে পারমানবিক বোম কি আছে, সেই হিসাব সবার কাছে আছে। আপনি দিয়েগো গার্সিয়ার কথা ভুলে গেলেন। ভারতবর্ষ যদি পারমানবিক আক্রমণের সবচেয়ে কাছাকাছি চলে গিয়ে থাকে, ১৯৭১ সালে বাংলাদেশ মুক্তিযুদ্ধের সময়ে যখন মার্কিন সপ্তম নৌবহর বঙ্গোপসাগর পর্যন্ত এসেছিল, এন্টারপ্রাইজের বুকে রাখা অ্যাটম বোম থেকে কলকাতার দূরত্ব ছিল মাত্র ২৫ কিমি.। আমেরিকার কাছে গিয়ে নালিশ করছেন চীনের নামে যে, এইজন্য আমরা বোম ফাটিয়েছি। একটা ঘটনাও ঘটেনি ৫৯ দিনের মধ্যে যাতে আমরা বলতে পারি, চীনের থেকে কোনও প্ররোচনা ছিল। চীন অ্যাটম বোমা ফাটিয়েছে ১৯৬৪ সালে। এটা ১৯৯৮ সাল। ৩৪ বছর আমরা মনে করতে পারলাম যে এটা ছাড়াই আমাদের চলবে। হঠাৎ ৫৯ দিনের মধ্যে কেন মনে হল? স্যার, পৃথিবীর বুকে এমন কোনও ঘটনা ঘটেনি ৫৯ দিনে যার ফলে পারমানবিক বোমা আমরা ফাটাতে বাধ্য হব। পৃথিবীর বুকে ঘটেনি, দেশের বুকে ঘটেছে। পারমানবিক বোমা আমাদের প্রতিরক্ষার জন্য না। পারমানবিক বোমা আমাদের পররাষ্ট্র নীতির জন্য না। ঐ ৫৯ দিনের মধ্যে জয়ললিতা লেজে খেলাচ্ছেন। আদবানি কোনঠাসা হচ্ছে, ব্লাকমেল করছে এখানে মমতা সমতা জয়ললিতা। এর ফলে কেন্দ্রীয় সরকার গোটা দেশের কাছে লাফিংস্টকে পরিণত হয়েছে। জনপ্রিয়তার বাড়া মুহূর্ত এর মধ্যে তলানিতে এসে পৌছেছে। দেশের প্রতিরক্ষার জন্য বোমা ফাটানো হয়নি। বি. জে. পি. এবং বাজপেয়ি সাহেবের আত্মরক্ষার জন্য বোমা ফাটানো হয়েছে। কারণ বিকৃতির উপরে দাঁড়িয়ে আছে বি. জে. পি. সরকার। বাবরি মসজিদ ভেঙে যদি লাশের পাহাড় তৈরি না হয় তাহলে পদ্মফুলে ছাপ আসে না। কাজেই আর একটা বিকৃত জাতীয় আবেগ তৈরি করও বোমকে কেন্দ্র করে। মাননীয় স্পিকার স্যার, আজকে এই বিধানসভাতে দাঁড়িয়ে দ্ব্যর্থহীন ভাষায় এই কথা উচ্চারণ করতে হবে যে, আমাদের প্রতিরক্ষাকে শক্তিশালী করার জন্য এই কাজ করেনি। আজকে কোথায় গিয়ে দাঁড়িয়ে আছে, এখন পায়ে পড়তে হচ্ছে আমেরিকার, যদি স্যাংশন না করে। দু'দিন আগে সুজুকির কাছে মারুতি নিয়ে যেভাবে আত্মসমর্পণ করল, তার পিছনে যদি প্রধান কারণ ধরেন, একটাই কারণ আছে—জাপানকে খুশি রাখতে হবে। এটা ধ্রুব সত্য কথা, বি. জে. পি. বা আর. এস. এস. পরিবর্তন করতে পারে না। আর্থিক স্বয়ম্ভরতা ছাড়া প্রতিরক্ষায় স্বয়ম্ভরতা আসে না। আপনার সেলফ রিলায়েন্স যদি ইকনোমিতে না থাকে তাহলে ডিফেন্সে সেলফ রিলায়েন্স আসে না। স্যাংশনের সামনে মাথা নিচু করতে হবে। আমরা আমাদের কাজ করছি, কে স্যাংশন করেছে কি যায় আসে? কিন্তু প্রশ্ন হচ্ছে, অর্থনীতিকে কোথায় নিয়ে গেছেন? মাল্টিন্যাশনালরা ইনভেস্ট না করলে

পেট্রোল কিনতে পারবেন না। ওইসিএফ বা জাপান থেকে টাকা না আসলে রাস্তা তৈরি করতে পারে না। বাচ্চার ওষুধ, পোলিও ওষুধ খাওয়াতে পারে না। দমে গেল স্যাংশনের মুখে। আর এখন তেল দেবার জন্য সুজুকিকে তুলে দাও।

মাননীয় স্পিকার স্যার, আপনি দেখে রাখবেন সুজুকির মতো এই রকম কলঙ্কিত চুক্তি আগামী এক বছরের মধ্যে অসংখ্য হবে। আমাদের প্রতিরক্ষাকে আমরা শক্তিশালী করার জন্য এবং আত্মরক্ষার জন্য সমস্ত সম্ভাব পর্যন্ত আমরা তুলে দিয়ে চলে এসেছি। স্যার, দেশ যদি বিপদের মুখে পড়ে, দেশের মানুষকে তো ত্যাগ স্বীকার করতে হবে। আমরা এই যুক্তির সঙ্গে একমত নয় যে দেশের মানুষ খেতে পারছে না তো কি, কেন বোমা ফাটাব না। প্রয়োজন হলে দেশের মানুষকে বিপদের হাত থেকে রক্ষার জন্য না খেয়ে থাক। কিন্তু স্যার, দেশের সামনে কি বিপদ—তার কথা সরকার বলছেন না কেন? হোয়াইট পেপার করুন, আমরা কোথাও কেউ বলছি না কোথায় বোমা ফাটাবেন আর কবে ফাটাবেন আগে আলোচনা করতে হবে। কিন্তু আমরা এই ডিফেন্সকে পরিবর্তন করতে বাধ্য হচ্ছি কেন? কেন হোয়াইট পেপার আপনারা পাবলিশ করলেন না? ৫৯ দিনের মধ্যে এমন কি ঘটনা ঘটল— মাঝখানে যে অন্তত নেই নেই করে তো ৯ জন প্রধানমন্ত্রী গেছেন, কেউ অনুভব করেননি। বর্তমান কেন্দ্রীয় সরকার হঠাৎ করে অনুভব করল কেন সেটা জানান দেশবাসীকে। দেশ যদি বিপদের মুখে পড়ে বিপদের হাত থেকে রক্ষা করার জন্য বোমার দরকার এটা জানাতে আপনাদের দ্বিধা কোথায়? বোমা ফাটানোর আগেও জানতে পারিনি, বোমা ফাটানোর পরেও তো জানাননি। একটা দলীয় স্বার্থে, একটা বিকৃত আবেগ সম্পন্ন এই দলের কাজকে আমরা কেউ সমর্থন করতে পারি না। স্যার, নাথুরাম গডসের ক্ষেত্রে একটা পিস্তল গিয়েছিল, তাতেই জাতির ভিত কেঁপে গিয়েছিল, সেই দলের হাতে এখন অ্যাটম বোমা, এ আমাদের সুখের সময় নয় স্যার। আমাদের বিবেকের কাছে নিজেদেরকে প্রশ্ন রাখতে হবে যে, সত্যি ভারতবর্ষে নিজস্ব আত্মা বলে আছে কিনা। স্যার, একটি কথা বলে আমার কথা শেষ করব। যখন চীন আক্রমণ করতে গিয়েছিল জাপান তখন জাপানের মানুষের সাথে কবিগুরু রবীন্দ্রনাথের একটা আত্মীক সম্পর্ক ছিল। জাপানের জাতীয় কবি নবুচি একটা চিঠি লিখেছিলেন রবীন্দ্রনাথ ঠাকুরকে রবীন্দ্রনাথ ঠাকুরের কাছে আর্শীবাদ চেয়েছিল, রবীন্দ্রনাথের কাছ থেকে যুদ্ধে জাপানের সাফল্য চেয়েছিলেন। চীনে যাবে যুদ্ধ করতে জাপান, তাই নবুজি রবীন্দ্রনাথের আশীর্বাদ এবং চিঠির শেষে সাফল্য কামনা করেছিলেন। আমাদের প্রাণের কবি, আমাদের সমস্ত ভারতীয় আবেগের উৎস যিনি রবীন্দ্রনাথ, তিনি তখন বলেছিলেন—"আমি প্রথমেই জাতীয় মঙ্গল কামনা করি বলিয়াই আপনাদের সাফল্য কামনা করিতে পারতেছি না।" আমাদের প্রজন্মের ভবিষ্যতের মঙ্গল কামনা যদি আমরা করি, এই গড্ডালিকা প্রবাহ, বিঘ্নিত জাতীয়তাবোধের উপরে দাঁড়িয়ে বলতে হবে না,

এটা আমাদের রাস্তা ছিল না। কিন্তু আমাদের করার কিছু নেই। আমরা বাঘের পিঠে উঠে গেছি। একবার বোমা ফাটিয়েছি আর বেরিয়ে আসার কোনও জায়গা নেই। আমরা চিরকাল পারমানবিক শক্তি সম্পন্ন থাকব, কাজেই অবিরহ যে বিকৃত জাতীয়তাবোধের উপরে দাঁড়িয়ে আছে যে দলটি, সেই নাথুরাম গডসের দলের হাত থেকে অ্যাটম বোমা সরাতে হবে। দিল্লির থেকে সরাতে হবে, কোনও দ্বিধা নয়। পা ফেলবার আগে পাঁচবার পেছন দিকে তাকানো নয়। এখন স্রোতের বিরুদ্ধে দাঁড়িয়ে সত্য কথা বলার সুযোগ এসেছে। পশ্চিমবঙ্গ বিধানসভা যে মঞ্চই হোক সেই ঐতিহ্য ফিরে আসুক, এই কথা বলে আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহঃ সোহরাব ঃ** মাননীয় চেয়ারম্যান, স্যার। ১৮৫ ধারা অনুসারে যে মোশন এসেছে তাকে সমর্থন করতে গিয়ে দু একটি কথা হাউসের সামনে রাখতে চাই। স্যার, যখন শিক্ষকতা করতাম একটা এসে খুব ইম্পর্টেন্ট ছিল—ইজ সায়েন্স এ ব্লেসিং অর এ কার্স? আজকে জাতীয় সামনে এই জিনিস দেখছি যে, বিজ্ঞান আজকে আশীর্বাদ না অভিশাপ। ভারতবর্ষ দুটি আদর্শের উপরে ভিত্তি করে গোটা পৃথিবীতে মাথা তুলে দাঁড়িয়েছিল—তার একটা হচ্ছে ধর্মনিরপেক্ষতা, আরেকটা হচ্ছে নৈতিকতা। এই বি. জে. পি. সরকার শাসন ক্ষমতায় আছেন তারা দুটি আদর্শকেই ধুলিসাৎ করে দিয়েছে। ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর, তারা প্রথমটা, ধর্মনিরপেক্ষতাকে ধুলিসাৎ করে দিয়েছে। আর আজকে এই অবস্থার মধ্যে মাত্র দুমাস শাসন ক্ষমতায় আসার পরে এই যে পোখরানে নিউক্লিয়ার এক্সপ্লোরেশন হল, এতে নৈতিকতার দিক থেকে যে, ভারতবর্ষ সারা পৃথিবীর কাছে মাথা উঁচু করে দাঁড়াতে, সেই ইন দি কমিটি অফ নেশনসের কাছে সেটা ধুলিসাৎ হয়ে গেল।

[12-50 — 1-00 p.m.]

স্যার, মহাত্মা গান্ধী তিনি বলতেন, তার একটাই আদর্শ লক্ষ্যে পৌছানোর সঙ্গে সঙ্গে হাউ টু ওয়ে রিচ দি গোল—এটাও বিচার করতে হবে। আজকে সমস্ত দিক থেকে গোটা পৃথিবীর কাছে আমাদের লজ্জায় মাথা নত হয়ে গেছে। স্যার, আজ থেকে ৯৫ বছর আগে যখন রেডিয়াম প্রথম আবিষ্কার হয়েছিল তখন যে দম্পতি আবিষ্কার করেছিলেন, তারা আনন্দে উৎফুল্ল হয়েছিলেন, আবার হতাশও হয়েছিলেন, এই ভেবে যে রেডিয়াম যদি ক্রিমিনালদের হাতে চলে যায় তাহলে মহা সর্বনাশ হবে ; যদি কোনও যুদ্ধবাজ জাতির হাতে চলে যায় তাহলে নিউক্লিয়ার এক্সপ্লোরেশন হতে পারে। তাহলে সমস্ত জাতিকে ধ্বংস করে দেবে। সেদিন তারা এটা ভাবতে পারেননি। '৪৫ সালের ৬ই আগস্ট নাগাসাকি হিরোসিমাতে যে বোমা পড়েছিল তখনই মানুষ বুঝতে পারে এই নিউক্লিয়ার দিয়ে কিভাবে দেশ ও জাতিকে ধ্বংস করে দেওয়া যায়। সেই সময় যখন

প্রথম এই বোমা তৈরি হয়েছিল তখন বিখ্যাত বৈজ্ঞানিক আমেরিকার ওপেন হাইমার্গ বলেছিলেন, আই হ্যাভ বিকাম দি কনকারার অফ ওয়ার্ল্ড। আজকে সেই অবস্থা আমাদের সৃষ্টি হয়েছে। একটু আগে অতীশদা বলছিলেন এই এক্সপ্লোরেশনকে দিয়ে যদি আমরা জনকল্যাণ এর ওয়েলফেয়ার অফ দি হিউম্যানিটি মানুষের কাজে নিয়োজিত করতে পারি, মানুষ যেসব অসুবিধায় ভুগছে, মানুষ নানা সমস্যায় জর্জরিত সেই সমস্যা অনেকটা দূর করতে পারি, কিন্তু সেটা করতে পারিনি। দ্বিতীয় বিশ্বযুদ্ধের পর যখন সারা পৃথিবীর মানুষ নিউক্লিয়ারের যুদ্ধের বিরুদ্ধে আন্দোলন করেছিল রাস্তায় রাস্তায়—যুদ্ধ নয়, শান্তি চাই, ধ্বংস নয় গড়তে চাই ; আজকে সেই সময় ভারতবর্ষের মানুষকে, জাতিকে কোনও কারণ না দেখিয়ে পোখরানে এই বিস্ফোরণ ঘটিয়ে দেওয়া হল। আজকে কেন্দ্রের ঐ সরকার যদি ভাবেন আমরা অস্ত্র দিয়ে সমস্ত কিছুর সমস্যার সমাধান করব, নিউক্লিয়ার বোম্ব আছে, সব সমস্যার সমাধান হয়ে যাবে তাহলে ভুল করছে। রাশিয়ার তো নিউক্লিয়ার বোম্ব ছিল, কিন্তু নিজের দেশকে তারা রক্ষা করতে পারল না। সোভিয়েত ইউনিয়ন ভেঙে খান খান হয়ে গেছে, নিউক্লিয়ার ওপেন থাকলেই যে সব কিছু করা যাবে তা কিন্তু করা যাবে না। আমাদের ভারতবর্ষের পাশের দেশ পাকিস্তান তারা বোমা ফাটাচ্ছে, তারা বলছে ইন্ডিয়া স্টার্টেড দি বল রোলিং, আমরা তাকে অনুসরণ করেছি। পৃথিবীর অন্যান্য দেশ যখন ভারতবর্ষকে দোষী করছে, তোমরা প্রথম বোমা ফাটিয়েছ, আমাদের মাথাটা কোথায় থাকল? আমরা বলছি, অস্ত্র সম্বরণ করতে হবে, আবার বোমাও ফাটাব, অস্ত্র নিষিদ্ধ করার কথাও বলব, এই জিনিস চলতে পারে না। আমরা বলব পরিবেশ ঠিক রাখুন, অথচ নিজেরা খারাপ করব এই জিনিস চলতে পারে না। গোটা পৃথিবীতে শুধু এই উপমহাদেশে নয়, যে ভয়ের আবহাওয়া সৃষ্টি হয়েছে, কি জানি কখন কি হয়, মানব সভ্যতাকে যদি নষ্ট করে দেয় বোমা ফাটিয়ে তাহলে কি হবে। পাকিস্তান তারা বোমা ফাটাচ্ছে ইসলামিক কান্ট্রির কাছে ক্যারিশমা রাখার জন্য, এটা কিন্তু অটলবিহারি বাজপেয়ি সরকার সেটা বুঝতে পারেনি।

আসলে তাদের চেষ্টা বা ইচ্ছাটা হচ্ছে শাসনব্যবস্থা পরিচালনা করার জন্য কি করে দেশের মধ্যে উগ্র জাতীয়তাবাদ সৃষ্টি করা যায়। ভারতবর্ষের মানুষকে যদি নির্বাচনে যেতে হয় তাহলে তাদের সুযোগ-সুবিধা হবে। ভারতবর্ষে ফ্যাসিবাদের প্রথম প্রচেষ্টা, এই ফ্যাসিবাদ নিয়ে এসে ভারতীয় জনতা পার্টি অন্যান্য সমস্ত জিনিস বন্ধ করে দেওয়ার চেষ্টা করছে। রাজনৈতিকগতভাবে এর বিরুদ্ধে প্রতিবাদ করতে হবে, এর বিরুদ্ধে সোচ্চার হতে হবে। ভারতবর্ষকে যদি অন্য কোনও দেশ আক্রমণ করে তখন ভারতবর্ষকে রক্ষা করার জন্য আমাদের যদি কিছু কষ্ট করতে হয় সেটা করতে হবে। কিন্তু বিনা প্ররোচনায় নিউক্লিয়ার বোমা ফাটিয়ে, কোটি কোটি টাকা খরচ করে এই বাহাদুরি নেবার কোনও প্রয়োজনীয়তা ছিল না। তাই এর বিরুদ্ধে আমাদের সোচ্চার হতে হবে। গোটা ভারতবর্ষের

মানুষ যাতে মাথা উঁচু করে দাঁড়াতে পারে তার জন্য যুদ্ধ নয় শান্তি চাই। তাই আজকে যে মোশনটা নিয়ে আসা হয়েছে সেটা খুবই সময়োপযোগী, গোটা ভারতবর্ষের মানুষকে তাই আমরা বলতে চাই, যারা ফ্যাসিজিম আনার চেষ্টা করছে, যারা উগ্র জাতীয়তাবাদ আনার চেষ্টা করছে, তার বিরুদ্ধে প্রতিবাদ করতে হবে। এই কয়েকটি কথা বলে যে মোশন আজকে আনা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহঃ ইয়াকুব ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, শ্রী রবীন্দ্রনাথ মন্ডল এবং অন্যান্য সদস্য দ্বারা যে প্রস্তাব এখানে উপস্থাপিত হয়েছে, সে বিষয়ে আমি দু-একটি কথা এখানে উল্লেখ করতে চাই। আধুনিক সভ্যতার জন্য বিজ্ঞানের অগ্রগতি, বিজ্ঞানের সাফল্য অপরিহার্য। যে ভারত শান্তির বাণী সারা বিশ্বকে যুগ যুগ ধরে দিয়ে আসছে, সেই ভারতে বুদ্ধ পূর্ণিমার দিন রাজস্থানের পোখরানে যে বিস্ফোরন ঘটানো হল প্রকৃত অর্থে সেই বিস্ফোরণের প্রয়োজনীয়তা ছিল কি? ছিল না, এই প্রশ্ন আজকে আমাদের কাছে দেখা দিয়েছে। কারণ আমি পঞ্চশীলের কথা বলতে চাই না, আমি সিমলা চুক্তির কথা উল্লেখ করতে চাই না, আমি জাতির জনক মহাত্মা গান্ধীর বার বার সেই বাণীর কথা উল্লেখ করতে চাই না। কিন্তু আজকে এই যে বোমা বিস্ফোরণ ঘটানো হল, যখন ভারতে অনাহারে, অর্ধাহারে, অশিক্ষা, অস্বাস্থ্যকর পরিবেশ, এই রকম অসংখ্য সমস্যায় আমাদের দেশ জর্জরিত, যখন আমাদের আই. এম. এফের কাছ থেকে হাজার হাজার কোটি টাকা ঋণ নিতে হচ্ছে এবং হাজার হাজার কোটি টাকা সুদ দিতে হচ্ছে এবং বিশ্ব ব্যাঙ্কের কাছ থেকেও ঋণ নিতে হচ্ছে।

[1-00 — 1-10 p.m.]

বিশ্ব ব্যাঙ্কের কাছ থেকেও ঋণ নিচ্ছে। সেখানে এই বিস্ফোরণ ঘটাবার প্রয়োজন ছিল কি না, আজকে সাধারণ মানুষের কাছে প্রশ্ন দেখা দিয়েছে। হ্যাঁ, অনেকেই এই ঘটনাকে অভিনন্দন জানাচ্ছে। কিন্তু আমি একে অভিনন্দন জানাতে পারছি না। কারণ বিজ্ঞানের আবিষ্কার মানব কল্যাণের জন্য। মানব জাতিকে ধ্বংসের জন্য নয়। তাই আমি অভিনন্দন জানাতে পারছি না। স্বাভাবিকভাবে আজকে আমার দেশের এমন কি পরিস্থিতির উদ্ভব হল, এমন কি ঘটনা ঘটল, যেখানে এই বিস্ফোরণ ঘটানোর প্রয়োজন ছিল? হ্যাঁ, এটা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত। কেন্দ্রের যে বর্তমান সরকার, তারা তাদের রাজনৈতিক সিদ্ধিলাভের জন্য এবং কেন্দ্রে ক্ষমতায় টিকে থাকার জন্য বা ভবিষ্যতে আরও শক্তিশালী সরকারের নিজেদের একক করার জন্য এবং সমস্ত মানুষের যে গণতান্ত্রিক চেতনা, গণতান্ত্রিক আন্দোলন এবং মানুষের মধ্যে একক হবার চিন্তা থেকে বিনষ্ট করে দেবার উদ্দেশ্যেই আমি মনে করি এই বোমা বিস্ফোরণ ঘটানো হয়েছে। আজকে আমরাই শুধু নয়, গোটা বিশ্বের মানুষ, এই আধুনিক সভ্য জগতে তারা যুদ্ধ

চায় না, শান্তি চায়। সে বুদ্ধিজীবীই বলুন, সকলেই আজকে যুদ্ধ নয়, শান্তি চায়। সেখানে আমাদের দেশে এমন কি পরিস্থিতির উদ্ভব হয়েছে, যে এটা করতে হল? আজকে এটা আমাদের কাছে পরিষ্কার যে, এটার পিছনে একটা রাজনৈতিক উদ্দেশ্য কাজ করছে। যার মধ্য দিয়ে তারা এই বিস্ফোরণ ঘটিয়েছে। আজকে কাশ্মীর নিয়ে পাকিস্তানের সঙ্গে যে সমস্যা, সেটার এখনও পর্যন্ত মীমাংসা হয়নি। আমরা সকলেই চাই যে, পাকিস্তান ও ভারতের মধ্যে একটা সু-সম্পর্ক গড়ে উঠুক। একটা কো-কনফেডারেশন গড়ে উঠুক। এই বিস্ফোরণ ঘটানোর ফলে পাকিস্তানও কয়েকদিন পরে পাল্টা বিস্ফোরণ ঘটাল। সুতরাং এর পিছনে একটা রাজনৈতিক উদ্দেশ্য কাজ করছে। ওরা চাইছে যে, পাকিস্তান এবং ভারতের সীমান্তবর্তী এলাকায় একটা উত্তেজনার সৃষ্টি হোক এবং ওখানে একেবারে উগ্র জাতীয়তাবাদ তৈরি করার ফলে তারা যাতে নিজেদের আখের গুছাবার ব্যবস্থা করতে পারে, সেইজন্য এই অবস্থার সৃষ্টি করেছে এবং এই পরিস্থিতির মধ্যে দিয়ে আমি বলতে পারি যে, পাকিস্তানের সাথে ভারতের এই সীমান্তে উত্তেজনার মধ্য দিয়ে কাশ্মীর সমস্যা নিয়ে যে যুদ্ধ বাধবে না, এই কথা আমরা বলতে পারি না এবং এই উত্তেজনার মধ্য দিয়ে আমরা বুঝতে পারছি যে, আগামী দিনে কেন্দ্রে যে সরকার বর্তমান, তারা ন্যাশনাল সিকিউরিটি অ্যাক্টের মধ্য দিয়ে, তাদের যারা বিরোধী বিশেষ করে গণতন্ত্র এবং বামপন্থী আন্দোলনে বিশ্বাসী, তাদেরকে তারা জেলে পুরে তারা নিজেদের কার্য সিদ্ধি করার চেষ্টা করবে। সেজন্য এই বিস্ফোরণ ঘটানোকে আমি সমর্থন করি না এবং বর্তমানে যে বি. জে. পি. সরকার, তাদের যে কার্যকলাপ, পররাষ্ট্রনীতি সম্পর্কে যে পথ তাকে সমর্থন করতে পারি না এবং এই প্রস্তাবের সমর্থনে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে যে পারমানবিক বিস্ফোরণ এর বিরুদ্ধে এই সভায় সর্বদলীয় প্রস্তাব রাখা হয়েছে আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি। ভারত সরকার কর্তৃক রাজস্থানের পোখরানে যে পারমানবিক বিস্ফোরণ এবং তার পাল্টা পাকিস্তান সরকারের পারমানবিক বিস্ফোরণ তার বিরুদ্ধে তীব্র ধিক্কার জানাই। পুঁজিবাদী শাসক দলের যাঁতাকলে পিস্ট কোটি কোটি নিরন্ন মানুষের রক্ত শোষণ করে যে সরকারি অর্থ তহবিল গড়ে উঠেছে সেই তহবিলের অর্থ দিয়ে ব্যয়বহুল পরমাণু বিস্ফোরণ পরীক্ষা কোনও দেশের শুভবুদ্ধি সম্পন্ন মানুষ সমর্থন করতে পারে না, পারে না এতে উৎফুল্ল হতে। ভারত সরকার এবং পাকিস্তান সরকার কার্যত তাদের এই যে পরমাণু বিস্ফোরণ, এই পরমাণু বিস্ফোরণের পিছনে তাদের আসল উদ্দেশ্যে হল উগ্র জাতীয়তাবাদ এবং যুদ্ধের উন্মাদনাকে উস্কানি দেওয়া। অপরদিকে জনজীবনের যে জ্বলন্ত সমস্যা—খাদ্য, বাসস্থান, শিক্ষা, চিকিৎসা, পানীয় জল, কর্মহীনতা—তার দিক থেকে জনসাধারণের দৃষ্টিকে অন্য দিকে ঘুরিয়ে দেওয়া, যাতে করে কোনও গণ আন্দোলন গড়ে

উঠতে না পারে। আর এই যে ডুবন্ত, মন্দা কবলিত অর্থনীতি তাকে খানিকটা কোরামিন দিয়ে কৃত্রিমভাবে চাঙ্গা করা। আজকে ভারতবর্ষের প্রধানমন্ত্রী বলছেন তারা ভারতের নিরাপত্তার স্বার্থে, আজকে তাকে এই বিস্ফোরণ ঘটাতে বাধ্য করেছে। আমরা জানতে চাই কি সেই নতুন পরিস্থিতি, যার জন্য তিনি পরমাণু বিস্ফোরণ ঘটাতে বাধ্য হলেন। তিনি বলছেন যে ভাবে কাশ্মীরে ইনট্রুশন হচ্ছে তাতে ভারতের নিরাপত্তা বিঘ্নিত হচ্ছে। কাশ্মীর সমস্যাকে ইচ্ছে করে দুটো দেশ—পাকিস্তান, ভারত জিইয়ে রেখেছে। উভয় দেশের শাসকদল ইচ্ছে করে জিইয়ে রেখেছে। কাশ্মীর সমস্যা আজকের সমস্যা নয়। ৪৭ সাল থেকেই এই সমস্যা হয়েছে। স্বদিচ্ছা থাকলে, উভয় দেশ সঠিক পথ অবলম্বন করলে এই সমস্যার সমাধান হতে পারে। কাশ্মীর সমস্যাকে জিইয়ে রেখে গোটা দেশে একটা যুদ্ধের উন্মাদনা জিইয়ে রেখে প্রতি বছর বছর মিলিটারি বাজেট বাড়িয়ে যাচ্ছেন।

[1-10 — 1-20 p.m.]

মিলিটারি বাজেট বাড়িয়ে যাচ্ছেন এবং জনগণের অর্থে ডিফেন্স বাজেট বাড়িয়েছেন। কৃত্রিম ভাবে বাজার সৃষ্টি করে জনগণের উপর আরও শোষণ এবং আঘাত নামিয়ে আনছেন। আজ এই উদ্দেশ্য কাশ্মীর সমস্যাকে জিইয়ে রাখার পিছনে কাজ করছে। মাননীয় চেয়ারম্যান স্যার, আমি বলতে চাই পরমাণু বিস্ফোরণের ব্যাপারটা কোনও রাজনৈতিক দল, বা কোনও এ দলের ও দলের ব্যাপার নয়, এটা কোনও এই সরকার ওই সরকারের ব্যাপার নয়। ভারতবর্ষে পরমাণু অস্ত্র সম্প্রসারণের এই যে ব্যয় বহুল ব্যবস্থা এটা ভারতবর্ষের মাটিতে গড়ে উঠেছে ৬০ দশকের শেষ দিকে, যখন ভারতবর্ষে অ্যাসপিরান্ট পুঁজিপতি শ্রেণী তাদের স্বার্থকে চরিতার্থ করার জন্য বহির্বিশ্বের বাজারকে দখল করার জন্য পরমাণু শক্তিধর হওয়ার প্রয়োজনীয়তা বোধ করছে। বিশেষ করে দক্ষিণ এশিয়ার অন্য দেশগুলির বাজার তারা দখল করতে পারে। এটা কোনও সরকার বা দলের ব্যাপার নয়। আমি বলতে চাই বি. জে. পি. সরকার যে পরমাণু বোমা বিস্ফোরণ ঘটালো এটা বি. জে. পি. সরকারের কোনও ক্রেডিট নয়। পরমাণু বিস্ফোরণের যে অগ্রগতি হয়েছে সেটা নরসিমা রাওয়ের আমলেই এই জায়গায় ভারতবর্ষ গিয়েছিল। কিন্তু প্রশ্ন হচ্ছে পরমাণু বিস্ফোরণের পরীক্ষা কখন হবে, কখন টেস্ট হবে? এটা ডিটারমাইন করবে কে? এটা ডিটারমাইন করবে ভারতবর্ষের শাসকশ্রেণী। ভারতবর্ষে পার্লামেন্টারি শাসন ব্যবস্থায় যে ঠাট-বাট আছে তার অভ্যন্তরে ব্রহ্মা, বিষ্ণু, মহেশ্বরের মতো যে ব্যুরোক্র্যাটিক মিলিটারি অ্যাক্সিস শিল্পপতি আমলাতান্ত্রিক এবং মিলিটারি পেন্টারগণের মতো যে শক্তি ভারতবর্ষের শাসন ক্ষমতার অভ্যন্তর থেকে চালাচ্ছে, তারাই ডিটারমাইন করবেন কখন এই টেস্টিং হবে। তারাই সময় নির্দিষ্ট করল বি. জে. পি. সরকারে আসার পর, কারণ অটলবিহারি বাজপেয়ির সরকার বি. জে. পি. সরকার।

অনেক আগে থেকেই ভারতবর্ষের পুঁজিপতি শ্রেণী মদত দিয়ে এদের ক্ষমতায় আনতে চেয়েছিল, কিন্তু বি. জে. পি. সরকার সংখ্যা গরিষ্ঠতা পায়নি। যে ভাবে বিভিন্ন ক্যাপিটালিস্টদের নিয়ে সরকারে আছে তাতে স্টেবিলিটি অফ দি গভর্নমেন্ট ইজ অ্যাট স্টেক, গভর্নমেন্টের স্থায়িত্ব আজকে যথেষ্ট নয়। অথচ ভারতবর্ষের শাসক শ্রেণী চাইছে নয়া-অর্থনীতি, গ্লোবালাইজেশন, উদারিকরণ নীতি ভারতবর্ষে দেশি-বিদেশি শিল্পপতিদের স্বার্থে। এই উদারিকরণ নীতি এটাকে পরিচালনা করবার জন্য একটা স্টেবল গভর্নমেন্ট দরকার। তাই বি. জে. পি. সরকারকে স্টেবিলিটি দেওয়ার জন্য এই বোমা বিস্ফোরণের টাইমিংটা ফিকি, এসোচেম, সি. আই. আই. এরা নির্দিষ্ট করেছে, যার মধ্যে দিয়ে বি: জে. পি. সরকার সাপোর্ট টামিটা তারা এনজয় করতে পারে, স্টেবিলিটি এনজয় করতে পারে, যাতে গ্লোবালাইজেশনের নীতিকে কার্যকর করা যায়। এই বিষয়টাকে এই ভাবে দেখতে হবে। মিঃ চেয়ারম্যান স্যার, এই বিপদে এই পরমাণু বিস্ফোরণের বিরুদ্ধে নিরস্ত্রিকরণের প্রশ্নে বিশ্বজোড়া জনমত গড়ে তুলতে হবে, তার জন্য আন্দোলন গড়ে তুলতে হবে এবং এই পথেই এই বিপদের হাত থেকে রক্ষা পাওয়া সম্ভব। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় সদস্য শ্রী রবীন মন্ডল এবং অন্যান্য সদস্যদের আনীত পোখরানে বোমা বিস্ফোরণের প্রতিবাদে যে প্রস্তাব এখানে উত্থাপন করা হয়েছে আমি তার সমর্থন করছি এবং সমর্থন করে দু-চারটে কথা বলছি। বুদ্ধপূর্ণিমার দিনে বুদ্ধদেব হেসেছেন বলে মাস-মিডিয়া যে সংবাদ পরিবেশন করেছেন তাতে ভারতবাসী মাত্রই স্তম্ভিত। কেন্দ্রে যে বি. জে. পি. সরকার রয়েছে তারা কতটা হিংস্র এবং কুটিল চরিত্রের মানুষ তা আমরা লক্ষ্য করছি এবং বুঝতে পারছি। আমাদের এই উপ-মহাদেশে যুদ্ধের বাতাবরণ ছিল না, অস্ত্র প্রতিযোগিতা ছিল না। কিন্তু দেখা গেল, সরকারের আসার কয়েক দিনের মধ্যেই প্রতিরক্ষামন্ত্রী চীনের বিরুদ্ধে অভিযোগ উত্থাপন করেন এবং কাশ্মীরে ও অন্যান্য জায়গায় গিয়ে উত্তেজক বক্তব্য হাজির করেন। আজকে কেন্দ্রের সেই সরকার যারা ২২-টা দল দ্বারা পরিচালিত এবং তাদের নড়বড়ে অবস্থার জন্য, নিজেদের নিরাপত্তার জন্য এই বোমা বিস্ফোরণ ঘটাল। আমাদের দেশ যে পারমানবিক শক্তি সম্পন্ন তা তো ১৯৭৪ সালেই আমাদের বিজ্ঞানীরা প্রমাণ করে দিয়েছেন। তাহলে আজকে ২৪ বছর পরে আবার এই বোমা বিস্ফোরণ করা হল কেন? যারা বিজ্ঞানকে মানব কল্যাণে না লাগিয়ে ধ্বংসের কাজে লাগায় তাদের আমরা সমর্থন করতে পারি না, অভিনন্দন জানাতে চাই না। মানব কল্যাণে যদি বিজ্ঞানকে ব্যবহার করা হয় তাহলে নিশ্চয় তাকে আমরা অভিনন্দন জানাব। কিন্তু সরকার যদি নিজেদের ক্ষুদ্র সংকীর্ণ স্বার্থকে চরিতার্থ করতে বোমা বিস্ফোরণ করে বা হিন্দু জাত্যাভিমানকে উস্কানি দিতে এই কাজ করে তাহলে আমরা তার সমর্থন করতে পারি না। ভারতবর্ষ

শান্তির দেশ, বুদ্ধদেবের জন্মস্থান। আজকে ভারতবর্ষের সনাতন ধর্মকে নিয়ে বি. জে. পি. নাচানাচি করছে এবং স্বদেশিকতার মোড়কে তাকে মুড়ে সাম্প্রদায়িকতাকে শক্তিশালী করতে চাইছে। এখন আবার তারা বলছে যে, সি.টি.বি.টি.-তে সই না করার ক্ষেত্রে নাকি সহমত ছিল। এই বোমা বিস্ফোরণে আমাদের কি লাভ হ'ল? আজকে হাজার হাজার, লক্ষ লক্ষ, কোটি কোটি মানুষ পানীয় জলের জন্য হাহাকার করছে। রাস্তা-ঘাটের জন্য, বিদ্যুতের জন্য আবেদন করলেও গ্রামোন্নয়নমন্ত্রী বলছেন, কেন্দ্র থেকে টাকা বরাদ্দ করতে পারব না। আজকে প্রতিরক্ষা খাতে ৪১ কোটি টাকা বরাদ্দ করা হলেও গ্রামোন্নয়নের জন্য টাকা নেই। কিন্তু এই অবস্থার মধ্যেও আমরা গর্বিত যে, পশ্চিমবঙ্গ বিধানসভায় আমাদের বিভিন্ন দলের মধ্যে রাজনৈতিক মত পার্থক্য থাকলেও আমরা যুদ্ধের বিরুদ্ধে এবং শান্তির স্বপক্ষে বলিষ্ঠ আওয়াজ কয়েক-যুগ ধরে চালিয়ে এসেছি। এবং সমস্ত রাজনৈতিক ভেদাভেদ ভুলে আমরা পশ্চিমবঙ্গ বিধানসভা থেকে একটা সর্বদলীও প্রস্তাব উত্থাপন করতে পেরেছি। সমস্ত ভারতবাসীর কাছে আমরা একথা ঘোষণা করতে চাই যে, যারা ধর্মের নামে, রামমন্দির নির্মাণের নামে উগ্র জাতীয়তাবাদ এবং ফ্যাসিস্ট শক্তিকে আহ্বান করছে তাদের বিরুদ্ধে যদি আমরা রুখে দাঁড়াতে না পারি তাহলে ভবিষ্যতে ভারতবর্ষের সর্বনাশ হবে।

আমাদের যে অর্থনৈতিক উন্নয়ন, আমাদের যে বেকার সমস্যা এবং অন্যান্য যে সমস্যা রয়েছে সেই সমস্যা থেকে আমরা বেরিয়ে আসতে পারব না। তাই আজকে এখানে যে প্রস্তাব উত্থাপিত হয়েছে, সেই প্রস্তাবকে শুধু সমর্থন জানালেই হবে না, তার জন্য জনমতকে জাগ্রত করতে হবে। তার জন্য রাস্তায় নেমে আবার আমাদের বলতে হবে, বি. জে. পি. সরকারের কুটিল, হিংস্র চরিত্রের কথা। জনসাধারণের মধ্যে একথা ছড়িয়ে দিতে হবে, তাদেরকে সচেতন করে গড়ে তুলতে হবে। তাই এই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[1-20 — 1-30 p.m.]

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী রবীন্দ্রনাথ মন্ডল এবং আরও কয়েকজন মাননীয় সদস্য আজকে পোখরান বিস্ফোরণের উপর যে প্রস্তাব উত্থাপন করেছেন আমি আশা করি সকলে তা সমর্থন করবেন। কারণ সহমত হিসাবে এই প্রস্তাব রচনা করা হয়েছে। আমি প্রথমে বিখ্যাত একটা ছড়া যেটা আমরা সকলেই ছোট বেলায় বলেছি সেই ছড়াটা বলছি—আমরা দুটি ভাই শিবের গাজন গাই। সেই ছড়াটাই আজকে পরিণত হয়েছে, আমরা দুটি ভাই, নওয়াজ শরিফ-আডবানি ভাই, বোমার গাজন গাই। এই ছোট্ট ছনাটার মধ্যে দিয়েই এই উপমহাদেশের দুটি রাষ্ট্রের রাষ্ট্রনায়কদের চিন্তা-ধারা পরিস্ফুট। এ যাবৎ কাল আমাদের ভারতবর্ষের ন্যাশনাল

ডক্ট্রিন—পরমাণু অস্ত্র ব্যবহার সম্পর্কে আমাদের ন্যাশনাল ডক্ট্রিন কি ছিল? সেটা ছিল—(১) নিউক্লিয়ার ফ্রি ওয়ার্ল্ড সৃষ্টি, এ ব্যাপারে আমরা একমত ছিলাম। আরেকটা ছিল ইউনিভার্সাল পরমাণু নিরস্ত্রিকরণ বা ডিসআর্মামেন্ট। পরমাণু অস্ত্র ব্যবহার না করা, পারমানবিক অস্ত্র প্রতিযোগিতা পরিহার করা। এ ব্যাপারে ইন্ডিয়া ছিল স্ট্রং অ্যাডভোকেট। এটাই ছিল ন্যাশনাল ডক্ট্রিন। আজ সেই ন্যাশনাল ডকট্রিন থেকে শুধু শত হাত দূরে নয়, ইংরেজিতে যাকে বলে টোটাল রিভারসাল, সেই টোটাল রিভারসাল হয়েছে, আডবানি-বাজপেয়ির সরকার সেখানে এক মেরু থেকে অন্য মেরুতে গিয়েছে। ইউনাইটেড ফ্রন্ট গভর্নমেন্টের, বিশেষ করে সি. টি. বি. টি.-তে (কমপ্রিহেনসিভ টেস্ট ব্যান ট্রিটি)-তে স্বাক্ষর দেওয়ার ব্যাপারে রিফিউসালের কারণ কি ছিল? কারণ একটা মাত্রই ছিল, যদিও সেটা বাছাই করা ছিল না, নন-ডিস্ক্রিমিনেটিভ ছিল, সি. টি. বি. টি., তা সত্ত্বেও কেন সেটুকুর ভিতরে গুজরাল সরকার তার বিরোধিতা করেছিলেন? করেছিলেন এই জন্য যে, যে ইকোয়েশন করা হয়েছিল, যে সমীকরণ করা হয়েছিল তাতে নন-প্রলিফারেশন ট্রিটি এবং সি. টি. বি. টি.-কে এক করা হয়েছিল—অন্যায় ভাবে এবং ষড়যন্ত্র করে। সেই কারণেই তাতে আমরা সই দেবার বিরুদ্ধে ছিলাম। আর এন. পি. টি. কি? এটা হল এলিট নিউক্লিয়ার ক্লাব—এটা হল একটা গ্যাং—একটা চক্র—৫টা রাষ্ট্র তাদের হাতে থাকবে। সেই কারণে প্রাক্তন কেন্দ্রীয় সরকার সি. টি. বি. টি. রিফিউস করেছিলেন। মাননীয় সদস্যদের স্মরণে আছে যে ভারতীয় জনতা পার্টির ইলেকশন ম্যানিফেস্টোতে কি ছিল? পারমানবিক অস্ত্র ব্যবহার সম্পর্কে বলেছিল যে, কখনও যদি ব্যবহার করতেই হয় স্ট্যাটিজিক রিভিউ—'স্ট্যাটিজিক রিভিউ' কথাটি ব্যবহার করা হয়েছিল এবং নৈতিকভাবে পর্যালোচনা করা হবে। কিন্তু তা করা হয়নি। বিশ্বাসঘাতকতা করা হয়েছে। কোনও আলোচনা না করে, রাজনৈতিক রিভিউ, নৈতিক রিভিউ, স্ট্যাটিজিক রিভিউ না করেই এই কান্ড করা হয়েছে। আমার তিন নং বক্তব্য হচ্ছে, আমাদের যে, ইন্ডিপেন্ডেন্ট নিউক্লিয়ার ক্যাপেবিলিটি আছে, সেটা আমরা প্রমাণ করেছি। আমাদের সাইন্টিস্টরা, টেকনোলজিস্টরা সেটা প্রমাণ করেছেন। নিশ্চয়ই সে কারণে তারা প্রশংসাযোগ্য। সঙ্গে সঙ্গে বিজ্ঞানীরা এ কথাও বলেছেন—যে বিজ্ঞানীরা আবিষ্কার করেছেন, তারাই বলেছেন, নামী নামী বিজ্ঞানীরা বলেছেন, 'এই যে নিউক্লিয়ার রিসার্চ প্রোগ্রাম-এ আমাদের সাফল্য, এটাকে কি অন্যভাবে ব্যবহার করা যায় না, এক্সপ্লোশন না করে?' এটা যথার্থ প্রশ্ন। প্রাজ্ঞ বিদগ্ধ বিজ্ঞানী সমাজ এবং সমাজের অন্যান্য ক্ষেত্রের বিদ্বজ্জনেরা এই প্রশ্ন তুলেছেন। সকলেই বলেছেন। তাহলে কেন তড়িঘড়ি করে বি. জে. পি. সরকার এটা ঘটালো? যুদ্ধ কি চলছে না? অনাহারের বিরুদ্ধে যুদ্ধ নেই? ৯০ কোটি মানুষের মধ্যে এখনও ৩৭ কোটি মানুষ অশিক্ষার অন্ধকারে নিমজ্জমান। দেশের ২ কোটি মানুষকে যক্ষা রোগ কুরে কুরে খাচ্ছে। অশিক্ষার বিরুদ্ধে, অনাহারের বিরুদ্ধে, অস্বাস্থ্যের বিরুদ্ধে যুদ্ধ

কোথায়? সেই যুদ্ধ নেই। যুদ্ধ হচ্ছে বোমা জাগরনের মধ্যে। আজকে সেই কারণেই আমাদের প্রতিবাদ। রবীন্দ্রনাথের কণ্ঠে আমরা এই প্রতিবাদ শুনেছিলাম। রবীন্দ্রনাথ প্রতিবাদ করেছিলেন, অ্যালবার্ট আইনস্টাইন সেই প্রতিবাদ করেছিলেন, বার্টেন্ড রাসেল এই প্রতিবাদ করেছিলেন। আপনাদের নিশ্চয়ই স্মরণে আছে তারা কি বলেছিলেন। এই যে মারণ অস্ত্র প্রতিযোগিতা চলছে, এর বিরুদ্ধে তারা সোচ্চার হয়েছিলেন। এমন কি নীল বোর-এর মতো বিজ্ঞানী—আমি বিজ্ঞানের ছাত্র, পারমানবিক ইনফুশন, রিয়্যাকশন সম্পর্কে কিছু জ্ঞান রাখি—পারমানবিক অস্ত্র তৈরির পিছনে যার অবদান ছিল। সেই নীল বোরের প্রথম বোমা ফাটার পরে কি রিঅ্যাকশন হয়েছিল? তিনি বলেছিলেন, 'যে পাপ আমরা করেছি তা থেকে মুক্তি পাব না।' বোমা বিস্ফোরণের পরে তার অনুশোচনা হয়েছিল, বিবেকের দংশন হয়েছিল। সে জন্যই তিনিও বার্টান্ড রাসেল, অ্যালবার্ট আইনস্টাইনের সুরে সুর মিলিয়েছিলেন। আজকে এই যে আত্মম্ভরিতার ভাব চলছে, এর বিরুদ্ধে 'আনন্দবাজার পত্রিকা' একটা অপূর্ব এডিটোরিয়াল লিখেছে। তারা যা লিখেছেন তা আমাদের সকলের কথা, বিবেকবান মানুষের কথা। এডিটোরিয়াটির নাম দিয়েছে 'রুটির উৎস সন্ধানে'। কি লিখেছে, "বোমা বন্দুক কামানের চেয়েও বিস্ময়কর রুটি তথ্য ক্ষুধার ইতিহাস। এই এক টুকর রুটি লইয়া পৃথিবীতে কত কান্ডই না ঘটিয়া গিয়াছে। ইংলন্ডে উদ্বগ্ন রাজ্য রাণীকে বার বার প্রজার মুখের দিকে তাকাইয়া রুটি সম্পর্কে নানা বিধান জারি করিতে হইয়াছে। বিশ্বময় রুটির মাপ, ওজন সবই আজ সেই সূত্র ধরিয়াই নির্দিষ্ট। রুটির ব্যাপক অভাব অর্থ দুর্ভিক্ষ। কিংবা ক্ষোভ বিক্ষোভ বিদ্রোহ। ১৯৫৭-র মহাবিদ্রোহে ভারতের হাতে হাত গোপনে বিলি করা চাপাটি ছিল নাকি আসন্ন বিস্ফোরণের বার্তাবহ। ঐতিহাসিকরা অবশ্য বিদ্রোহের বিস্তারে গরিবের হাতে গড়া চাপাটিকে কোনও গুরুত্ব দেন নাই, কিন্তু গুজবটিকে তবু ফুৎকারে উড়াইয়া দেওয়াও সম্ভব হয় নাই। রুটি যে বিদ্রোহের বার্তাবহ মাত্র নয়, বিদ্রোহের উপলক্ষে পরিণত হইতে পারে ফরাসি বিপ্লবে বস্তুটির ভূমিকাতেই তাহা স্পষ্ট। ফ্লাওয়ার ওয়ার বা ময়দা যুদ্ধ প্রাক-বিদ্রোহের দিনগুলিতে যেমন উত্তজনার আবহাওয়া তৈরি করিয়াছিল, তেমন '৮৯-র রক্তাক্ত দিনগুলিতে বাস্তিলের পথে ক্ষুধার্ত নারীদের শোভাযাত্রা, ইতিহাসের 'ব্রেডমার্চ' অব দ্য হিউমেন' এখনও সম্ভবত উদ্ধত আত্মগর্বী শাসকদের—বাজপেয়ি, আদবানির মতো আত্মগর্বী শাসকদের—এই সত্যই স্মরণ করাইয়া দেয়, রুটি প্রলয়ঙ্করী, তাহার কাছে সৈন্য, সামন্ত কামান বন্দুক সবই স্তব্ধ মূঢ় সম অর্থহীন।"

আজকে একটা কৃত্রিম লোক দেখানো গট-আপ খেলা চলেছে। আমেরিকা ইকনমিক স্যাংশনের ভয় দেখাচ্ছে। আজকে গোটা জিনিসটাই গট-আপ। পাকিস্তানকে বোমা বানাবার রসদ জুগিয়েছে, বুদ্ধিভ্রস্ট আদবানি সাহেবকে খেলাচ্ছে আমেরিকা ইকনমিক স্যাংশনের নামে। একটা প্রহসন তৈরি করেছে। কিসের খেলা? লোক কি এতই অজ্ঞ? মাল্টি-

*ন্যাশনাল এনরণের যে কাজ, তার যে চুক্তি তা কি মানুষ জানে না?* মহারাষ্ট্রের শিবসেনা সরকারের সঙ্গে *এনরণের যে চুক্তি রয়েছে* তারা কি জানে না? এনরণ সবচেয়ে বড় বিদ্যুৎ কোম্পানি। আজকে তাদের ডেকে এনে যে চুক্তি হয়েছে তাতেই প্রমাণ হয়ে গেছে। কাজেই আমেরিকা লড়াচ্ছে আর আমেরিকার বিরুদ্ধে বি. জে. পি. যে আওয়াজ তুলছে তার সমস্ত জিনিসটাই ভাঁওতা। এই বিবেকের কণ্ঠস্বর একদিন গর্জে উঠেছিল বারটান্ড র‍্যাসেল এবং আলবার্ট আইনস্টাইনের কণ্ঠে। আজকে তেমনি বিজ্ঞানীরা এগিয়ে এসেছেন, অধিকাংশ বুদ্ধিজীবী মানুষ এগিয়ে এসেছেন, দেশপ্রেমিক মানুষ এগিয়ে এসেছেন। তেমনি আজকে এই বিধানসভায় সদস্যরা কাঁধে কাঁধ মিলিয়ে, কণ্ঠ মিলিয়ে এর বিরুদ্ধে যে প্রস্তাব এনেছি, আশা করি, সেই প্রস্তাব সকলে গ্রহণ করবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[1-30 —› 1-40 p.m.]

**শ্রী বিপ্লব রায়চৌধুরি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে পশ্চিমবঙ্গ বিধানসভায় একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ দিন। আমরা এই সভার পক্ষ থেকে ভারতবর্ষে নয়া ফ্যাসিবাদী শক্তির বিরুদ্ধে দুটি প্রস্তাব নিতে চলেছি। একটি প্রস্তাব, পারমানবিক বোমা বিস্ফোরণে নিন্দা করা, দ্বিতীয় প্রস্তাব, অযোধ্যায় নতুন করে বিতর্কিত স্থানে মন্দির নির্মাণ চক্রান্তের বিরোধিতা করা। আমাদের দুঃখ এবং লজ্জার কথা, আমরা সকলেই জানি ইতিহাস। ১৯৪৫ সালের ৬ আগস্ট হিরোসিমা এবং নাগাসাকিতে যে বোমা বিস্ফোরণ হয়েছিল তার ৫৩ বছর পরে ভারতবর্ষে স্বাধীনতার ৫০ বছর পর—যে ৫১ বছর পূর্তি উৎসব করতে চলেছে সেই সময়ে গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করলাম ১৯৯৮ সালের ১১ই মে—হিরোসিমার ৫৩ বছর পরে—আমরা বোমা বিস্ফোরণ করে সারা পৃথিবীকে চমকে দিলাম এবং সেই সঙ্গে সঙ্গে নিজেরাও চমকে উঠলাম। চমকে উঠলাম তার কারণ, বোমা বিস্ফোরণে একদিকে যেমন বৈজ্ঞানিকরা নিজেদের কৃতিত্বের সাক্ষর রাখলেন, তেমনি পাশাপাশি আমরা দেখলাম এক দল মানুষ তারা রাষ্ট্রীয় অজুহাত দেখিয়ে নিজেদের সমর্থকদের বলতে চাইছেন, তোমরা দেখ, অপরকে ডেকে দেখাও যে, দল হিসাবে আমরা কত শক্তিশালী, আমরা বোমা বিস্ফোরণ করে নিজেদের দলকে পৃথিবীর মানচিত্রে বড় করেছি, নিজেদের পতাকাকে বড় করেছি। এতে ভোটারের মানচিত্রকে বড় করা যায় এবং তার জন্যই বোমা বিস্ফোরণ করে সমর্থন আদায়ের চেষ্টা করেছেন। আবার আর একটা মন্দির-মসজিদ বিতর্ক উস্কে দিয়ে নতুন করে বিতর্কিত স্থানে মন্দির নির্মাণ করার প্রচেষ্টা করে ভোট ব্যাঙ্ক বড় করর চেষ্টা করেছেন। এই লজ্জাজনক ঘটনা ঘটতে চলেছে ভারতবর্ষের বুকের উপর। বোমা বিস্ফোরণের ঘটনা ঘটেছিল সেই ১৯৪৫ সালে। তার পর থেকে অনেকেই লক্ষ্য করেছেন, সারা পৃথিবীর মধ্যে অনেকেই নানাভাবে

পরীক্ষা-নিরীক্ষা করেছে পৃথিবীর ইতিহাসের অস্তিত্ব নিয়ে এবং আস্তে-আস্তে আমরা এমন একটি অবস্থায় এসে দাঁড়িয়েছি যে সারা পৃথিবীতে যত পারমানবিক বোমা আছে সেই পারমানবিক বোমা দিয়ে ১৫ বার ধরে পৃথিবীকে নিশ্চিহ্ন করে মানব সভ্যতাকে শেষ করা যায়—এমন একটি অবস্থায় এসে আমরা দাঁড়িয়েছি। আপনি জানেন, ১৯৮৬ সালে ২৫ এপ্রিল, রাশিয়ার চেরনোভিল পারমানবিক বিদ্যুৎ কেন্দ্রে যে দুর্ঘটনা ঘটেছিল, সেই পারমানবিক তেজস্ক্রিয়ার ছাই ছড়িয়ে পড়েছিল গোটা ইউরোপে। এমন কি সুইডেন, নরওয়ে, ইংল্যান্ডে সর্বত্র।

সেই তেজস্ক্রিয় বিষ চোখে দেখা যায় না, সঙ্গে সঙ্গে ধরাও পড়ে না। আকাশ থেকে মাটি, মাটি থেকে আস্তে আস্তে উদ্ভিদ, উদ্ভিদ থেকে তৃণভোজি প্রাণী এবং নিরামিষাসী মানুষ—অর্থাৎ একটা ভ্রূণ থেকে আর একটা ভ্রূণ, মৃত্যুর মিছিল ক্রমশ বড় হতে থাকবে। মানব সভ্যতা শেষ সীমায় পৌছানোর জন্য আমরা অপেক্ষা করে থাকব। আমরা অপেক্ষা করে থাকব কবে আমরা সভ্যতার শেষ প্রান্তে পৌছে নিজেদের নিশ্চিহ্ন করব। আমরা স্যার, এই বিধানসভায় বিভিন্ন বিষয় নিয়ে আলোচনা করি, একে অপরের বিরুদ্ধে অভিযোগ আনি, এক দল আর এক দলের বিরুদ্ধে অভিযোগ আনেন আর অপর দিকে দেখা যাচ্ছে যে বিশ্বের একটা দেশ আর একটা দেশকে নিশ্চিহ্ন করার জন্য চেষ্টা করে যাচ্ছে। বিশ্বের একটা দেশ আর একটা দেশকে নিশ্চিহ্ন করার এই যে প্রতিযোগিতা এর বিরুদ্ধে আমাদের সবাইকে রুখে দাঁড়াতে হবে, সবাইকে মাথা উঁচু করে বলতে হবে যে আমরা এই প্রতিযোগিতার অবসান চাই। অনেক উজবুক মনে করেন যে এই বোমা দিয়ে বোধহয় পাকিস্তানকে ঠান্ডা করে দেবেন বা এই বোমা দিয়ে বোধ হয় চীনকে ঠান্ডা করে দেবেন। পাকিস্তানকে কোথায় ঠান্ডা করবেন? পাকিস্তান আমাদের বর্ডারের পাশে আছে। সেখানে একটা বোমা ফেললে তার তেজস্ক্রিয় ছাই অটলবিহারি বাজপেয়ি বা আদবানির দিল্লিকে সম্পূর্ণ গ্রাস করবে। আর চীনে যদি একটা বোমা ফেলা হয় তাহলে চীনও এখানে একটা বোমা ফেলবে এবং তাতে মহান ভারতীয় সভ্যতা ও মহান চৈনিক সভ্যতার কবর তৈরি হবে। আর পৃথিবীর ইতিহাস আঙ্গুল তুলে বলবে তোমরা একে অপরকে কেমনভাবে খুন করেছো দেখ। সেখানে নতুন ইতিহাস তৈরি হবে। সেই ইতিহাস প্রস্তুত করার জন্য আমরা তৈরি হচ্ছি। স্যার, আমরা দেখছি ভারতবর্ষে ৪।। কোটি শিশু শ্রমিক ঘোরাঘুরি করছে, এখানে যক্ষ্মা রোগীর সংখ্যা প্রায় ১০ কোটি, কুষ্ঠরোগী ৪ কোটির মতোন, হাজার জন শিশু পিছু ৭৩ জন শিশু এক বছর বয়স হবার আগেই মরণের কোলে ঢলে পড়ছে। এই যেখানে অবস্থা সেখানে আবার নতুন করে আমরা মরণের ইতিহাস তৈরি করছি। আজকে আমি তাই এই প্রস্তাবের যারা উত্থাপন তাদের ধন্যবাদ জানাচ্ছি। আমরা যারা হিরোসিমা, নাগাসাকিকে ভুলে যাইনি, সেই বিধ্বংসী ইতিহাসকে ঘৃণা করি, আসুন আমরা সবাই মিলে মহা মিছিলে

*সামিল হই এবং সেই মিছিল থেকে আওয়াজ তুলি যে মানব সভ্যতাকে আমরা রক্ষা করব, এই বিশ্বকে শিশুর বাসযোগ্য করে তুলব। তা যদি করতে হয় তাহলে এই বিশ্বকে পারমানবিক অস্ত্রবিহীন করে তুলতে হবে।* তৃতীয় বিশ্বে যে স্বপ্ন আমরা দেখতাম, তৃতীয় বিশ্বে আমরা রাশিয়া বা আমেরিকা নই, কারুর তাবেদার হয়ে থাকব না, নতুন পথ আমরা দেখাব কিন্তু সেই স্বপ্নকে ধুলিসাৎ করে দিচ্ছেন আমাদের প্রধানমন্ত্রী। আজকে তাই নিন্দাই তাদের প্রাপ্য। পরিশেষে আমি বলব, মারণ যজ্ঞে সামিল না হয়ে সৃষ্টিযজ্ঞে সামিল হয়ে আগামী দিনে নতুন ভারতবর্ষকে যাতে আমরা গড়ে তুলতে পারি আসুন তার জন্য আমরা সবাই মিলে প্রস্তাব নিয়ে পথ চলা শুরু করি। ধন্যবাদ।

[1-40 — 1-50 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে হাউসে আনবিক বিস্ফোরণ সংক্রান্ত ব্যাপারে যে সর্বদলীয় প্রস্তাব এসেছে তা আমি সর্বোতভাবে সমর্থন করছি।

আজকে আমি খুবই আনন্দিত, পশ্চিমবঙ্গ বিধানসভা তার ঐতিহ্য বজায় রেখে এই সর্বদলীয় প্রস্তাব আনতে সক্ষম হয়েছে। তার কারণ, যে পরিস্থিতি তৈরি হয়েছে সেটা সত্যিই খুবই চিন্তার এবং খুবই বিপদের। সেই উপলক্ষ্যে দুই-একটি কথা আমি বলতে চাই। স্যার, আমি ব্যক্তিগত জীবনে পদার্থ বিদ্যার অধ্যাপক। সুতরাং আমি ছাত্রদের ফিশন এবং ফিউশন পড়িয়ে থাকি। আমি জানি—যেটা বিপ্লব রায়চৌধুরি মহাশয় বলছিলেন—এই আনবিক বোমার পেছনে যে ইতিহাস। প্রথম জার্মানির অটোভান বলে এক বিজ্ঞানী দেখেছিলেন যে, কোনও ভারি অনুতে নিউট্রন দিয়ে আঘাত যদি করা যায় সেটা মাঝখান থেকে ভেঙে যেতে পারে এবং তাতে কিছু শক্তি তৈরি হবে। তার আগে আইনস্টাইন বলেছিলেন যে, $E = MC^2$। তার ফলে একটা সামান্য অণু বিভাজনের ফলে একটা নতুন শক্তির উৎস্য খুলে গেল। দ্বিতীয় বিশ্বযুদ্ধের যখন নাজিরা লড়াই করছে তখন সবচেয়ে ভাল ভাল বিজ্ঞানীরা পালিয়ে চলে গেলেন আমেরিকার চিকাগো শহরে। সেই শহরে একটি টেনিস কোর্টে তারা প্রথম একটা গবেষণারগার স্থাপন করলেন পরমাণু বিষয়ে গবেষণা করতে। এবং প্রথম অ্যাটম বোমা পরীক্ষা হ'ল লস এনালসে। ঐ যে গবেষণা প্রতিষ্ঠানটি প্রতিষ্ঠিত হ'ল তার ডিরেক্টর ছিলেন রবার্ট ওপেনহাইমার। তিনি ছিলেন সংস্কৃতে একজন পন্ডিত। যখন প্রথম বোমা ফাটাবার পর ব্যাঙ-এর ছাতার মতো মেঘ সৃষ্টি হল তখন গীতা থেকে উদ্ধৃতি দিয়ে ওপেনহাইমার বলেছিলেন—ব্রাইটার দ্যান এ থাউসেন্ড সান, এক হাজার সূর্য থেকে উজ্জ্বল এটা। কিন্তু ওপেনহাইমার, ফার্মি, আইনস্টাইন বা অটোভানের মতো বিজ্ঞানীরা জানতেন না যে, এটা ব্যবহৃত হবে দুটি শহরের নাগরিকদের উপর। ১৯৪৫ সালের ৬ই আগস্ট যখন হিরোসিমার উপর আমেরিকা আনবিক বোমা ফেলল তখন ঐ শহরের মানুষ কাজ করছিলেন। তারা জানতেন না যে

তাদের উপর কি ঘটতে চলেছে। তারপর বেলা বাড়তে একটা বোমা ফাটল। লোকেরা হিরোসিমার আকাশে মাশরুম ক্লাউড দেখলেন এবং এক মিনিটের মধ্যে ১ লক্ষ লোক মারা গেলেন। তার পরবর্তীকালে রেডিও অ্যাক্টিভিটির ফলে ৫ লক্ষ লোক ক্ষতিগ্রস্ত হয়েছিলেন। আপনি হয়ত জানেন স্যার, রেডিও অ্যাকটিভিটি জীবদেহের সেলকে ভেঙে দেয় এবং তারফলে ক্যানসার দেখা দেয়, মানুষের হাত-পা খসে যায়। এই যে তেজষ্ক্রিয়তা এটা দীর্ঘদিন ধরে আকাশে বাতাসে, জলে স্বক্রীয় থাকে এবং তারফলে মানুষ তিলে তিলে মরে। হিরোসিমা, নাগাসাকির পর মানুষ ভেবেছিলেন যে, এর বোধ হয় এখানেই শেষ হবে। কিন্তু তা না হয়ে আমরা দেখলাম, একটা অস্ত্র প্রতিযোগিতা ঠান্ডা লড়াই-এর সঙ্গে শুরু হল। তারপর রোজেনবার্গ দম্পতি এই বোমার সূত্র নিয়ে পালিয়ে গেলেন সোভিয়েত ইউনিয়নে। ফলে আর একটি পরমাণু শক্তিধর দেশ তৈরি হল। তারপর এডওয়ার্ড টেলার থার্মো—নিউক্লিয়ার ডিভাইস অর্থাৎ হাইড্রোজেন বোমা বা ফিউশন বোমা তৈরি করলেন। এটা ফিশন বোমা থেকে আরও শক্তিশালী। এই বোমা বিস্ফোরণ ঘটাতে একে সূর্যের তাপমাত্রায় নিয়ে যেতে হয়। প্রচন্ড উত্তাপে দুটি হাইড্রোজেন পরমাণু হিলিয়ম পরমাণুতে পরিণত হয় এবং প্রচুর শক্তি নির্গত হয়। অর্থাৎ এই বোমার ধ্বংসের ক্ষমতা অনেক বেশি।

বিপ্লব ঠিকই বলেছে যে এখন মানুষের হাতে যে পেট্রোল বোমার সম্ভার আছে তাতে পৃথিবীর হাজার বছরের মানব সভ্যতাকে ১৫ বার ধ্বংস করতে পারে। এই শক্তি মানুষ নিয়ে বসে আছে। কিন্তু আনবিক বোমা নিয়ে মানুষের ভয়, তৃতীয় বিশ্বযুদ্ধের দিকে এগিয়ে যাওয়ার সম্ভাবনা সম্প্রতিকালে কমে এসেছে। মানুষের মনে এই সচেতনতা এসেছে, বিশেষ করে বৃহৎ শক্তির মনে যে ওরা জিততে পারবে না। যদিও একটা কোল্ড ওয়ার, একটা ঠান্ডা যুদ্ধ চলছিল একটা ব্যালেন্স অফ টেরর চলছিল যে ওরা বানালে আমরা বানাব আমরা বানালে ওরা বানাবে। তাই কেউ কাউকে ব্যবহার করতে পারবে না এই কথাটা সবাই উপলব্ধি করেছে। যদি এই ব্যালেন্স না থাকে তাহলে এর কোনও মূল্য থাকবে না, ঘটনা যা হবার হয়ে যাবে। পৃথিবী তাই তার থেকে সরে আসছে। আমেরিকা এবং সোভিয়েত ইউনিয়ন প্রথমে শুরু করেছিল। তারপর আমরা দেখেছি বৃটেন ফ্রান্স তারপর চিন আনবিক শক্তির অধিকারী হয়েছিল। সকলের কাছে শুধু ফিউশন বোমা নয় থার্মো নিউক্লিয়ার বোমা আছে। চীন সব চেয়ে শেষে এই অস্ত্রের অধিকারী হয়েছে। কিন্তু বোমা থাকলেই যথেষ্ট নয়, উপযুক্ত বোমা ফেলার যন্ত্র থাকা দরকার। প্রথম আনবিক বোমা ফেলা হয়েছিল হাই অলটিচুড থেকে। সেটা ঠিক নিরাপদ নয়। প্লেনে করে এসে বোমা ফেলে দিয়েছিল। হিরোসিমায় যে পাইলট বোমা ফেলেছিল সে যখন জানতে পারল সে কি করেছে তখন সে পাগল হয়ে গিয়েছিল। তারপর প্রথম তৈরি হল মিসাইল—প্রথমে সট রেঞ্জ মিসাইল, তারপর মিডিয়াম রেঞ্জ মিসাইল তারপর

ব্যালেস্টিক মিসাইল তারপর হল ইন্টার কন্টিনেন্টাল ব্যালেস্টিক মিসাইল। এখন আরও উন্নত হয়েছে মিসাইলে, এখন একটা মহাদেশ থেকে আর একটা মহাদেশে ছোঁড়া যায়। এটা মহাশূণ্যের মধ্যে দিয়ে আসে। আরও অ্যাডভান্স মিসাইল তৈরি হয়েছে জলের তলা থেকে বার হয়ে আসে, এটাকে আপনি দেখতে পাবেন না। সারা পৃথিবীতে জলের তলায় নিউক্লিয়ার সাবমেরিন অসংখ্য ঘুরে বেড়াচ্ছে। সভ্যতার সাথে মানব জাতি এই দিকে অগ্রসর হয়েছে। ১৯৮৮ সালের পর থেকে আনবিক বোমা পরীক্ষা বন্ধ করা হয়। চীন সর্বশেষ এই বোমা বিস্ফোরণ করেছিল। সোভিয়েত ইউনিয়ন ভাঙার পর নূতন একটা বিপদ এসে দেখা দিল। সোভিয়েত ইউনিয়ন আনবিক শক্তিধর দেশ ছিল। টুকর টুকর হয়ে যাবার পর তাদের সেই আনবিক বোমা কিছু কাজাগিস্থানে, কিছু উজবেগিস্থানে কিছু রাশিয়া কিছু জর্জিয়ায় রয়ে গেল। পৃথিবীর কাছে বিপদ হল এই ছোট ছোট রাষ্ট্রগুলি যদি এই নিউক্লিয়ার বোমা ব্যবহার করে বসে। তবে শেষ পর্যন্ত তাদের একটা জায়গায় আনা গেছে। স্টাটেজিক আর্মস লিমিটেশন টকের মধ্যে দিয়ে এসে তারা সই করে দিয়েছে। এখন সমস্ত নিউক্লিয়ার অয়েপেন একটা জায়গায় আনা গেছে। এখন সমস্যাটা কোথায়? ভারতবর্ষ বরাবরই শান্তির পক্ষে। আপনারা জানেন যে বিশ্বকবি দেখতে পাননি এই আনবিক বোমার বিস্ফোরণ, তবুও তিনি লিখেছিলেন—

"নাগিনীরা চারিদিকে ফেলিতেছে বিষাক্ত নিশ্বাস

শান্তির ললিতবাণী শোনাইবে ব্যর্থ পরিহাস

বিদায় নেবার আগে ডাক দিয়ে যাই

দানবের সাথে প্রত্যক্ষ সংগ্রামের তরে

প্রস্তুত হতেছে যারা ঘরে ঘরে।"

একটা কথা রবীন্দ্রনাথ বলে গিয়েছিলেন নাগিনীরা চারিদিকে ফেলিতেছে বিষাক্ত নিশ্বাস। আবার বিশ্ব যুদ্ধের সময় রবীন্দ্রনাথ লিখেছিলেন—'বন্দরের কাল' কবিতায়,

"মৃত্যু ভেদ করি চলিয়াছে তরী

বন্দরের কাজ হল শেষ।"

গান্ধী যখন বেঁচেছিলেন সারা পৃথিবীর কাছে ভারতবর্ষ একটা নৈতিক শক্তি অর্জন করেছিল। তিনি হিংসার বিরুদ্ধে কথা বলেছিলেন। ভারতবর্ষ স্বাধীনতার পর থেকে শান্তির রাষ্ট্রে পথ গ্রহণ করেছিল। বৃহৎ আনবিক শক্তির কাছে আমরা যাইনি নিউক্লিয়ার আমব্রেলার তলায় আমরা যাইনি, আমরা নিজেরা জোট নিরপেক্ষ হয়ে চলেছি। ভারতবর্ষ

বিজ্ঞানে অনেক অগ্রসর হয়েছে, আমরা জানি নেহেরুর সময় এই কাজ শুরু হয়েছিল। নেহেরু তারপর ইন্দিরা গান্ধী তারপর রাজীব গান্ধী সর্বশেষ নরসিমা রাও পর্যন্ত আনবিক শক্তিতে বিজ্ঞানীরা অনেক উন্নতি করেছিল। তাই পোখরানে এই আনবিক বিস্ফোরণ করা সম্ভব হয়েছিল।

[1-50 — 2-00 p.m.]

আজকে নিশ্চয়ই আনবিক বোমার ব্যাপারে সমালোচনা করে আমাকে এই কথা বলতে হবে যে, ভারতীয় বিজ্ঞানীরা একটা চূড়ান্ত উৎকর্ষতার পর্যায়ে পৌঁছেছেন। আমরা যে বোমা ফাটিয়েছি, তার প্লুটোনিয়াম কোড হচ্ছে একটা টেনিস বলের মতো। তার মানে এটা খুব অ্যাডভান্সড এবং সফিসটিকেটেড। পাকিস্তান যেটা পারেনি আমরা তা বানিয়েছি। আমরা আরও একটা জিনিস বানিয়েছি। নিউক্লিয়ার ডিভাইস, যাকে বলে লো ইল্ডিভাইস। এটা এক কিলো টনের কম। যেগুলো একটা ব্যাটেল ফিল্ডে একটা ছোট সার্ফেস টু মিসাইলের সঙ্গে লাগাতে পারে না। আমরা ভারতবর্ষে নিউক্লিয়াস ওয়েপন্স বানিয়েছি। কিন্তু এইসব বলার পর, জওহরলাল নেহেরু এবং ডঃ হোমিও ভাবার যে দূরদৃষ্টি, সেইসবকে প্রশংসা করেও বর্তমান কেন্দ্রীয় সরকারকে পাগল ছাড়া কিছু বলতে পারি না। আমি অনেকদিন বুঝতে চেষ্টা করছি, আমি ভেবেছি, কি যুক্তি ছিল ১১ই মে পারমানবিক বিস্ফোরণ করার। আমি পড়েছি। একটাও যুক্তি বাজপেয়ি সরকার দিতে পারেনি। ফলটা কি হল? আমরা ১১ই মে ফাটিয়েছি। পাকিস্তান ২৮শে মে ৫টা ফাটিয়েছে। আমরা যদি লাহোরে বোমা ফেলি, তার তেজষ্ক্রিয়তায় আমাদের পাঞ্জাব ধ্বংস হয়ে যাবে। আমার মনে হয়, কেন্দ্রে যারা আছেন তারা পাগল কিনা। আর একজন পাগল হচ্ছেন প্রতিরক্ষামন্ত্রী জর্জ ফার্ণান্ডেজ। আমরা দীর্ঘদিন ধরে চীনের সঙ্গে সুসম্পর্ক স্থাপনের জন্য চেষ্টা করছি, এই অবস্থায় তিনি হঠাৎ করে বলে দিলেন, চীন আমাদের প্রধান শত্রু। হঠাৎ করে এই আনবিক বোমা ফাটিয়ে দিলেন। আদবানি দেখলেন বাজপেয়ির ইমেজ বেড়ে যাচ্ছে। তিনি হঠাৎ করে জম্মু ও কাশ্মীরে চলে গেলেন। ওখানে আরও একজন পাগল হচ্ছেন মদনলাল খুরানা। তিনি জম্মুতে প্রেস কনফারেন্স করে বললেন, ভারতবর্ষ পাকিস্তানের সঙ্গে চতুর্থ যুদ্ধ লড়তে রাজি। কোথায়, কখন বলে দিন। এতো পাড়ার মস্তানদের মতো কথা। আমি এর তীব্র নিন্দা করি। বি. জে. পি.-র মতো একটা দলকে দায়িত্ব দেওয়া যায় না এত বড় দেশকে চালানোর জন্য। এরা যে দায়িত্বজ্ঞানহীনতার কাজ করেছে, ভারতবর্ষকে আর্মস রেসের দিকে নিয়ে গিয়েছে। আমরা পৃথ্বি বানিয়েছি, ওরা ঘাউরি বানিয়েছে। ওরা ১,৫০০ কিমি. রেঞ্জের বানিয়েছে, আমরা চেষ্টা করছি দু হাজার কিমি.-র জন্য। বিপ্লববাবু যে কথা বলছিলেন, ভারতবর্ষে এত দুঃখ আছে, দারিদ্র্য আছে, পানীয় জলের অভাব আছে, সেগুলোর বিরুদ্ধে লড়াই না করে দুটো

গরিব দেশকে আর্মস রেসের মধ্যে নিয়ে যাচ্ছে। সারা পৃথিবীতে আমাদের একটা সম্মান ছিল, আমাদের একটা হাই মরাল গ্রাউন্ড ছিল। আমরা বলতাম সি. টি. বি. টি.-তে সই করব না। জেনিভাতে আমাদের অরুন্ধতী ঘোষ দু'ঘন্টা ধরে বলেছিলেন, তোমরা কে আমাদের সি. টি. বি. টি.-তে সই করতে বলার। তোমরা যে অস্ত্রগুলো তৈরি করে রেখেছো, সমস্ত নিউক্লিয়াস ওয়েপন্স আগে নষ্ট কর, তবে আমরা সই করব। ভারতবর্ষের এই হচ্ছে পজিশন। ১৯৮৮ সালে রাজীব গান্ধী টোটাল নিউক্লিয়াস ওয়েপন্স ধ্বংস করার কথা বলেছিলেন। তিনি বলেছিলেন সবাই আগে তাদের অস্ত্র ধ্বংস করুক, তবে আমরা সি. টি. বি. টি.-তে সই করব। আজকে বাজপেয়ি সরকারের কাজকর্ম সবই ডিস্ক্রিমিনেটরি। ৫টি নিউক্লিয়াস ওয়েপন্স-এর অধিকারী যে দেশ, তাদের কনসেন্সাসকে ভেঙে দিয়েছে এবং ভারতবর্ষকে একটা বিপদজ্জনক অস্ত্র দৌড়ের মধ্যে নিয়ে যেতে চাইছে। এর ফলে জিংগোইজম—বিশ্ব হিন্দু পরিষদের অশোক সিংঘল বলেছেন, আমরা শক্তি-বোমা ফাটাব। আসল ব্যাপার আর কিছু নয়, অবিবাহিত বাজপেয়ি তিনি মহিলাদের কোনওদিন সামলাতে পারেননি। উনি জয়ললিতা এবং মমতার ধাক্কায় কাঁপছেন। দেখ, আমি সাহসী, আমি বোমা ফাটিয়ে দেখিয়েছি আমি কত সাহসী। কিন্তু এর চেয়ে লজ্জার বিষয় ভারতবর্ষের মতো দেশে আর কিছু নেই যে তার অভ্যন্তরীণ নিরাপত্তার জন্য এতবড় একটা ঝুঁকি নিতে হল। আমি সর্বতভাবে এর নিন্দা করছি। ভারতবর্ষ সি.টি.বি.টি.-তে সই করল কি করল না সেটা বড় প্রশ্ন নয়, কিন্তু এই যে এক্সপ্লোশন পরমানবিক বোমা এক্সপ্লোশন, আর্মস রেস এর মধ্যে আমরা যেতে চাই না। আজকে এরফলে পি-ফাইভ বলছে কাশ্মীর আলোচনা করবে। এই বিপদের মুখে একটা সাম্প্রদায়িক বোঝা কেন্দ্রীয় সরকার ভারতবর্ষকে ফেলে দিল। দীর্ঘদিনের তৈরি করা পররাষ্ট্রনীতির পথ তারা ধ্বংস করে দিলেন। কতবড় বিপদ তারা তৈরি করেছেন সেটা ভারতবর্ষের কাছে আজকে পরিষ্কার নয়। আজকে অন্তত পশ্চিমবঙ্গ থেকে এই লেট দি ভয়েস অফ স্যানিটিরেনের কথাটির সত্যতা বুঝতে পেরেছে। সেই কারণে পশ্চিমবঙ্গের থেকে বলতে পেরেছে যে, আমরা আর্মস রেসের বিরুদ্ধে, আমরা এক্সপ্লোশনের বিরুদ্ধে। ভারতের আণবিক বিজ্ঞানীরা পরমানবিক শক্তি উৎপাদন করেছেন। আমরা অস্ত্রের প্রতিযোগিতা প্রতিবেশির রাষ্ট্রগুলোর সঙ্গে চাই না। আমরা লড়াই চাই না। আমরা ভারতবর্ষের প্রতিবেশি রাষ্ট্রগুলোর সঙ্গে ভাল সম্পর্ক তৈরি করতে চাই। ভারতবর্ষ বুদ্ধের দেশ, গান্ধীজির দেশ, শান্তির কথা বলেছে, ইন্ডিয়া উইল speak from high moral ground, not from the ground of belligerent Country. আজকে তাই সেখানে বলতে চাইছি যে, এই প্রস্তাব সর্বসম্মতিক্রমে সারা ভারতবর্ষ এবং সারা দেশের কাছে আপনার একটা দৃষ্টান্ত হিসাবে রাখা উচিত। এই কথা বলে এই প্রস্তাবকে সর্বসম্মতিক্রমে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই যে কথা বলতে

চাই সেটা হচ্ছে যে, এই প্রস্তাব সবচেয়ে গুরুত্বপূর্ণ। এই যে প্রস্তাব, এতে আমরা ঐক্যমতের ভিত্তিতে পশ্চিমবঙ্গের বিধানসভাতে এই প্রস্তাব আজকে গৃহীত করতে চলেছি। এবং আমার ধারণা আপনারাও আমার সঙ্গে একমত হবেন। পশ্চিমবঙ্গের সমস্ত মানুষ, পশ্চিমবঙ্গের বুদ্ধিজীবী, বিজ্ঞানীরা আজকে দলমত নির্বিশেষে এই প্রস্তাবের যে মূল সুর, সেই মূল সুরের সঙ্গে একমত এবং তারই প্রতিফলন ঘটেছে আজকে বিধানসভাতে এই প্রস্তাবের মধ্যে দিয়ে। বিধানসভাতে এই প্রস্তাব গ্রহণ করার পরে আমরা নিশ্চয় আশা করব সারা রাজ্যের মানুষের কাছে এই বক্তব্য পৌঁছে যাবে। পশ্চিমবঙ্গে যে সারা ভারতবর্ষের সমস্ত রাজ্যের মধ্যে একটা অগ্রসর ভূমিকা পালন করতে পারে এবং একটা ঐতিহ্য রক্ষা করতে পারে তারই দৃষ্টান্ত এখানে রেখেছে। সারা ভারতবাসীর কাছে এবং অন্যান্য রাজ্যের নাগরিক, গ্রামের মানুষের কাছে এই প্রস্তাব নিশ্চয় পৌঁছবে। আমি আপনার মাধ্যমে আবেদন করব এই প্রস্তাবের কপি যাতে সমস্ত রাজ্যের সমস্ত দলের এম. পি. এবং সব রাজ্যের স্পিকারের কাছে পৌঁছে যায়। আজকে এই বিষয়ে যে সবচেয়ে গুরুত্ব দিয়েছি, সেই প্রস্তাবের মূল বয়ান যেটা আছে তার কয়েকটি বিষয় সম্পর্কে বিরোধীরা বলেছেন, অনেকেই বলেছেন আমি আর তার পুনরাবৃত্তি করতে চাই না। আমি যেটা বলতে চাই যে ভারতে এক বিপজ্জনক ঘটনা ঘটল ১১ তারিখে। ১২ তারিখে পৃথিবীর সমস্ত সংবাদপত্রে আমরা জায়গা করে নিলাম যে ভারতবর্ষে এ ঘটনা ঘটেছে। এবং এক সপ্তাহ পরেই পাকিস্তান একই ঘটনা ঘটিয়ে পৃথিবীর বুকে তারাও আলোড়ন সৃষ্টি করলেন। এর ফলে আজকে ইউরোপ, আমেরিকার মতো তৃতীয় দুনিয়ার দেশ, যারা গরিব দেশের বন্ধু তাদের কাছে এটা অত্যন্ত বিতর্কিত বিষয় হয়ে উঠেছে।

[2-00 — 2-10 p.m.]

আমাদের বন্ধু, আমাদের মিত্র, আমাদের শত্রু সব জায়গায় আজকে এটা অতি বিতর্কিত বিষয়। একটা প্রশ্ন নিয়ে আমাদের দেশের মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা হচ্ছে; সেই বিভ্রান্তিটা হচ্ছে—এই বিষয়ে কোনও সন্দেহ নেই। তৃতীয় দুনিয়ার দেশের মধ্যে যত ভারতীয় বিজ্ঞানী, চিকিৎসক, কারিগর তৈরি হয়েছে, এটা যে কোনও তৃতীয় দুনিয়ার দেশকে এমন কি চীনকে আমরা ছাড়িয়ে গিয়েছি। আজকে ইউরোপ, আমেরিকাতে বিজ্ঞান এর বিভিন্ন কেন্দ্রে যেটা সর্বজন স্বীকৃত ভারতীয় যে সমস্ত বিজ্ঞানী যারা কাজ করেছেন ভারতের মাটিতে বসে, সেই সমস্ত ভারতীয় বিজ্ঞানীরা কি অসাধ্য সাধন করতে পেরেছে, সেই ব্যাপারে আমরা অনেকগুলি ক্ষেত্রে দেখেছি, বিজ্ঞানের ক্ষেত্রে বায়ো-টেকনোলজি, জেনেটিক ইঞ্জিনিয়ারিং, অ্যাস্ট্রো-ফিজিকস, কমপিউটার সাইন্স বিজ্ঞানের যে অতি আধুনিক জায়গাগুলি সেখানে বিজ্ঞানীরা অভূতপূর্ব কাজ করছেন। কিন্তু বিজ্ঞানীদের সাফল্যকে, বিজ্ঞানের সাফল্যকে ভারতীয় বিজ্ঞানীদের সাফল্যকে একে মূলধন করে কিছু মানুষকে

বিভ্রান্ত করার চেষ্টা হচ্ছে। এর যে রাজনৈতিক ফলাফল, সামগ্রিক ফলাফল নিয়ে চিন্তা না করে, এটা ভারতের জয়, বিজ্ঞানীদের জয় এই এক পেশে মনোভাব থেকে মানুষকে এই বিপদ সম্পর্কে একটা বিভ্রান্ত করার চেষ্টা চলছে। অনেকে এখানে বিভিন্ন ব্যাপারে বলেছেন, আমি সেই ব্যাপারে না বলে, বলতে চাই বিজ্ঞান কার জন্য, মানুষের কল্যাণে, মানুষের ধ্বংসের জন্য নয়। এই প্রশ্ন এই শতাব্দীতে বারবার এসেছে, আমি নির্দিষ্টভাবে বলতে চাই, এই প্রশ্ন করতে চাই, পারমানবিক শক্তি কি ভাবে ব্যবহার হবে। এই নিয়ে বহু আন্তর্জাতিক সম্মেলন ভারতেও হয়েছে, বহু জাতীয় সম্মেলন হয়েছে, কিন্তু পারমানবিক শক্তির শান্তিপূর্ণ ব্যবহার আমাদের দেশে খুবই নগণ্য। আমি একটা হিসাব দেখছিলাম, অতীশদার কাছে আছে, সেটা হচ্ছে, আমাদের এখানে যে পাওয়ার আছে, পারমানবিক শক্তি, তার ব্যবহার সারা দেশে শতকরা মাত্র ২ ভাগ। অগ্রসর শিল্পজাত দেশ যেগুলি আছে, সেখানে পারমানবিক শক্তিকে তারা ব্যবহার করেন। ভারত তার ধারে কাছে আসতে পারেনি। যদিও ভারতীয় বিজ্ঞানীরা এত অগ্রসর হয়েছেন, তবুও আমাদেরকে এখনও থার্মাল পাওয়ারের উপর নির্ভর করতে হয়। পারমানবিক শক্তির ক্ষেত্রের ব্যবহার আমরা বাড়াতে পারিনি। যেখানে শান্তিপূর্ণভাবে ব্যবহার করলে অন্ধকার আরও একটু কমত। আলো জ্বলত। সেই শান্তিপূর্ণ ব্যবহারটা না করে আমরা চলছি অন্য পথে। এই সেই অন্য পথ, আমাদের বিরোধী দলের সদস্য সৌগতবাবু সঠিকভাবেই বলেছেন, বিজ্ঞানীরা যখন কিছু করেন, তারা নূতন গবেষণার নেশায় বিজ্ঞানের আবিষ্কারের মধ্যে দিয়ে তারা হয়ত মৌলিকভাবে চিন্তা করেন, আমরা বিজ্ঞানকে এগিয়ে নিয়ে যাচ্ছি, সভ্যতাকে এগিয়ে নিয়ে যাচ্ছি, কিন্তু সেই বিজ্ঞানকে যদি রাজনৈতিক নেতারা ভুলভাবে ব্যবহার করেন তাহলে ভয়ঙ্কর কান্ড হয়, উনি বললেন, যে কথা আমি শুধু যোগ করতে চাই, ওপেন হাইমার এর কথা, দেবুবাবু বলেছেন, সৌগতবাবু বলেছেন, ওপেন হাইমার অ্যাটমিক ছবির ফলাফল দেখে বলেছিলেন, আমরা শয়তানের কাজ করেছি। আমরা জানতাম না, আমেরিকাতে বসে যে পরীক্ষা করছিলাম সেই পরীক্ষার ফল হবে এই, হিরোসিমাতে ঐ বোমা ফেলা হবে। উনি এই কথা তার জীবনী গ্রন্থে বলেছিলেন, তার অটোবায়োগ্রাফিতে বলেছিলেন, কারণ আমরা সবাই জানি এই কথা এখানে উঠেছে, সত্যি কি হিরোসিমার মধ্যে দিয়ে দ্বিতীয় বিশ্বযুদ্ধের পরিসমাপ্তি শুরু হয়েছিল—না, '৪৫ সালের মে মাসে যুদ্ধ শেষ হয়ে গেছে, হিটলার পরাজিত, ১লা মে রাইগ স্টাগে লাল পতাকা উঠে গিয়েছে। ৯ই মে জার্মান বাহিনী আত্মসমর্পণ করেছে, আগস্ট মাসের ৬ই মে হিরোসিমা, ৯ই আগস্ট নাগাসাকিতে ফেলা হল পারমানবিক বোমা, এটা দ্বিতীয় বিশ্বযুদ্ধ শেষ করার জন্য নয়, এটা ঠান্ডা যুদ্ধ। দ্বিতীয় বিশ্বযুদ্ধের পরবর্তীকালে ঠান্ডা যুদ্ধ শুরু করার জন্য লড়াই, সেই লড়াইতে তারা বুঝতে পেরেছিল সোভিয়েত এর জয় হয়েছে।

আজকে গোটা পূর্ব ইউরোপ জুড়ে বিপ্লবের ঝড় বইছে, দ্বিতীয় দুনিয়ার দেশগুলি স্বাধীনতা আন্দোলনের জন্য মুখর হয়ে উঠেছে। সারা পৃথিবীকে ভয় দেখানোর জন্য সেদিন ব্রিটিশ প্রধানমন্ত্রী চার্চিল তিনি বক্তৃতা করেছিলেন আমেরিকাতে। যুদ্ধের পরে বিপদ হচ্ছে সোভিয়েত ইউনিয়নকে ভয় দেখাবার জন্য হিরোসিমা করা হয়েছিল। কারণ যুদ্ধ তার আগেই শেষ হয়ে গিয়েছিল। সেই হিরোসিমার কথা আমরা কেউ ভুলতে পারি না। তৃতীয় বিশ্বযুদ্ধে হিরোসিমা হচ্ছে সাক্ষী। হিরোসিমার কবরের নিচে দুটি লাইন লেখা আছে—'তোমরা শান্তিতে ঘুমাও, এই ভুল আমরা আর করব না'। এই হচ্ছে হিরোসিমা। তারপর পৃথিবী এগিয়েছে। সঠিকভাবেই সৌগতবাবু বলেছেন, তারপর আণবিক বোমা, হাইড্রোজেন বোমা, নিউট্রন বোমা এবং পৃথিবীর কয়েকটি অস্ত্রধর দেশ তারা যা আবিষ্কার করেছে, শুধু নিউক্লিয়ার ওয়ারহেডস নয়, নতুন যে ক্ষেপনাস্ত্র আই. সি. পি. এম, আমেরিকা মহাদেশ থেকে ছাড়লে ইউরোপ মহাদেশে গিয়ে পড়বে। সেই ক্ষেপনাস্ত্রের ফলে, বোমার ফলে পৃথিবী ধ্বংসের মুখে পড়বে। এখানে এই ব্যাপারে অনেকে বললেন, আমিও কাগজে পড়েছি, ম্যাগাজিনে পড়েছি, পৃথিবীতে পারমানবিক বোমা যা জমা আছে তাতে পৃথিবী পনেরো বার ধ্বংস হয়ে যাবে। আমার নিজের মনেই প্রশ্ন হয় পৃথিবী একবার ধ্বংস হওয়ার পর আর কে দেখতে আসবে। এই ব্যাপারে একটা খুব সুন্দর কথা বলেছিলেন আমার প্রিয় লেখক গ্যাববিল গার্সিয়া মার্কেস। সত্যিই যদি এই জিনিস হয় তাহলে পৃথিবী একটা ভয়ঙ্কর ধ্বংসের মুখে পড়বে এবং আরশোলারা পরস্পর পরস্পরকে জিজ্ঞাসা করবে এই গ্রহে কি মানুষ ছিল। এই পরিণতির কথা জেনে একটা ভারসাম্য তৈরি হয়েছিল। আমেরিকার হাতে অস্ত্র ছিল, সোভিয়েত ইউনিয়নের হাতে অস্ত্র ছিল, কিন্তু তারা সাহস পাননি পরস্পরের বিরুদ্ধে ব্যবহার করতে। সারা পৃথিবী একটা সঙ্কটের মুখে পড়েছিল কিউবাতে যেদিন ক্ষেপনাস্ত্র সঙ্কট হয়। সেদিন আমেরিকাও বুঝেছিল ঢিলটি মারিলে পাটকেলটি খাইতে হইবে, সেই জন্যই আমেরিকার সাহস হয়নি। দ্বিতীয় বিশ্বযুদ্ধের পরে চীনের বিপ্লব, কোরিয়ার বিপ্লব, এবং আমেরিকার কোলের সামনে দাঁড়িয়ে কিউবার বিপ্লব সফল হয়েছিল, কিন্তু তবুও তাদের সাহস হয়নি। সেই কারণেই আজকে এই অবস্থা। পৃথিবীতে আরও বেশি দাবি উঠেছিল পারমানবিক অস্ত্র নিশ্চিহ্ন হোক, পারমানবিক যুদ্ধ চিরকালের জন্য বন্ধ হোক। আপনারা জানেন, এই প্রশ্নে সারা পৃথিবীতে কয়েকটি দেশ ছাড়া, সারা পৃথিবীর তৃতীয় দুনিয়ার দেশগুলির মধ্যে একটা ঐক্যমত তৈরি হয়েছিল, বিশেষ করে জোট নিরপেক্ষ আন্দোলনে। তারা বলেছিল আমাদের প্রধান দাবি, পৃথিবী পারমানবিক অস্ত্রমুক্ত হোক। ভারত সরকারের বিশেষ দাবি ছিল ভারত মহাসাগর পারমানবিক অস্ত্র মুক্ত হোক এবং দিয়াগো গার্সিয়া থেকে আমেরিকার ঘাটি তুলে নিতে হবে। ঐখানে পারমানবিক অস্ত্র থাকতে পারে, এই কথা আমরা বার বার বলেছি। কিন্তু ভারত সরকারের এই সিদ্ধান্ত সব কিছুকে পাল্টে দিল, সমস্ত পরিস্থিতির

পরিবর্তন হয়ে গেল। এখানে এই ব্যাপারে আলোচনা হয়েছে, আমি তার পুনরাবৃত্তি করতে চাই না, তবে আমাদের মতো একটা গরিব দেশ এই রকম জিনিস করতে পারে কি পারে না? করতে যাওয়া উচিত কি না? কোনওটা আমাদের জাতীয় ক্ষেত্রে মূল সমস্যা? আমাদের মূল সমস্যাটা হচ্ছে, আমরা জানি দেশের তিরিশ ভাগ মানুষ দারিদ্র্য সীমার নিচে বাস করে। সে দেশ কি পারমানবিক অস্ত্র তৈরি করবে? তাহলে আমাদের ডিফেন্স বাজেট কত হবে তার তো কোনও শেষ নেই। তাহলে কোথায় যাব আমরা। এই অর্থনীতির চাপে কোথায় গিয়ে পড়ব আমরা? আমরা যেগুলো তৈরি করেছি সেগুলোকে আমরা এর পরে লাগাবে মিশাইলের সঙ্গে। তাহলে ভারতের অর্থনীতি কোথায় গিয়ে পড়বে? এই ঘাটতি পূরণ করবে কে? এই দেশের গরিব মানুষ।

[2-10 — 2-20 p.m.]

গরিবী আরও বাড়বে, দারিদ্র্য বেকারি আরও বাড়বে, তার বিনিময়ে আমাদের পারমানবিক বোমা তৈরি হবে। আমরা এই পরিস্থিতি সমর্থন করতে পারছি না। দ্বিতীয় কথা—বৈদেশিক সম্পর্কের ক্ষেত্রে আমি পুনরাবৃত্তি করতে চাইছি না, সৌগতবাবুই কয়েকটা গুরুত্বপূর্ণ কথা বলেছেন। ভারতে স্বাধীনতার আগে আমাদের দেশের একটা জাতীয় ঐক্যমত ছিল বৈদেশিক নীতির প্রশ্নে। স্বাধীনতার পরে ভারতের সঙ্গে আমাদের অনেক মৌলিক ব্যাপারে বিরোধ সত্ত্বেও, আমরা এটা মনে করেছিলাম যে, জোট নিরপেক্ষ আন্দোলন যেটা নাসের, টিটো এবং জওহরলাল নেহেরু তৈরি করেছিলেন, সেই জোট নিরপেক্ষ আন্দোলনের মধ্য থেকেই এই দাবি উঠেছিল পারমানবিক অস্ত্রের বিরুদ্ধে এবং এই আন্দোলন ভারত সরকারের ছিল। তার নীতি এবং পরবর্তীকালে সেই জোট নিরপেক্ষ আন্দোলন শক্ত ছিল। শক্ত ছিল বলেই সারা পৃথিবীর তৃতীয় দুনিয়ার দেশগুলি একমত হয়ে দাঁড়িয়েছিল। এই দেশগুলির বিরুদ্ধে ভারতের একটা সম্মানজনক ভাবমূর্তি তৈরি হয়েছিল। ভারত শান্তিপ্রিয় দেশ। ভারত বন্ধুত্ব চায়। ভারত জোট নিরপেক্ষ দেশ, সেই ভাবমূর্তিতে ভারত অশান্তি চায় না। গত মাস পর্যন্ত যদি লক্ষ্য করে দেখেন তাহলে দেখবেন যে, পারমানবিক অস্ত্র পরীক্ষা থেকে আরম্ভ করে সব কিছুর বিরুদ্ধে আমরা ছিলাম। আমরা এই সবের বিরুদ্ধে ছিলাম বলেই আমরা বলেছিলাম যে, সি. টি. বি. টি.-তে সই করব না—এই কথা সুন্দরভাবে আমরা বলেছিলাম। কেন না, পৃথিবীতে এখন নিউক্লিয়ার হ্যাভস অ্যান্ড নিউক্লিয়ার হ্যাভস নট। আমরা এই অবস্থায় সি. টি. বি. টি.-তে সই করতে পারি না এবং সমস্ত তৃতীয় দুনিয়ার পক্ষ থেকে সমর্থন পেয়েছিলাম। কিন্তু এখন বোমা তৈরি করার পর কোনও দেশ বিশ্বাস করবে? আমরা বলেছিলাম পারমানবিক অস্ত্রের বিরুদ্ধে, তাই আমরা সই করব না। কিন্তু করার পরে কি করবে? ভারত সরকার জানে না যে সি. টি. বি. টি.-তে সই করবে কি করবে না। এখানের

কাঠামোটা ভেঙ্গে পড়েছে। সারা পৃথিবী এখন বিশ্বাস করছে না। তৃতীয় দুনিয়ার দেশগুলি এখন বিশ্বাস করছে না। আমাদের প্রতিবেশি দেশগুলি আতঙ্কগ্রস্ত। সব কিছু মিলিয়ে একটা সংকট তৈরি হয়েছে এবং ভারতের এত দিনের বৈদেশিক নীতি ভেঙ্গে পড়েছে। একটা কথা পরিষ্কার করে আমি বলতে চাই যে, যেটা আপনারা দেখেছেন, এখানে উল্লেখ করা হয়েছে—বাজপেয়ি চিঠি লিখেছিলেন আমেরিকার রাষ্ট্রপতিকে এবং সেখানে উল্লেখ করেছিলেন যে, আমাদের নতুন করে বিপদ এসেছে চীন এবং পাকিস্তান থেকে। সেই জন্য এই সব করতে বাধ্য হচ্ছি এবং আবার প্রধানমন্ত্রী কথাগুলি আস্তে আস্তে সরিয়ে নিয়ে আসছেন, আবার বলছেন যে, না, চীন আমাদের প্রথম বিপদ নয়। তিনি আবার বলছেন যে, ভারতবর্ষ পাকিস্তানের সঙ্গে আলোচনা করতে পারেন। যা দিয়ে শুরু করলেন বাজপেয়ি, বুঝতে পারছেন তিনি—এখন কি ভয়ঙ্কর পরিস্থিতি সারা পৃথিবীতে—কিন্তু দায়িত্বহীন কয়েকজন ওখানে আছেন, সৌগতবাবু বলেছেন, এই যে আমাদের বর্তমান প্রতিরক্ষামন্ত্রী—তিনি বলে বেড়িয়েছেন যে, অরুণাচলে নাকি চীনাদের একটা হেলিপ্যাড আছে। তারা আমাদের প্রধান শত্রু। একটা সংবাদপত্র ভাল লিখেছিল—চীন সম্পর্কে এই কথা বলার আগে মনে রাখবেন যে, এখানকার রাবড়িদেবী এবং চীনের জিয়াং জেনিং এক নয়। ওই ভাষায় কথা বলবেন না।" উনি একের পর এক উল্টো পাল্টা কথা বলছেন। স্বরাষ্ট্রমন্ত্রী বললেন যে আমরা আগেই ব্যবস্থা নেব। প্রি-অ্যাক্টিভ। আমরা পাক অকুপায়েড কাশ্মীর অঞ্চলে আমরা দরকার হলে তাড়া করব। পার্লামেন্টের মধ্যে নটবর সিং প্রশ্ন করেছিলেন যে, এই কথার মানে জানেন আপনি? আপনি কি বলছেন? উত্তর দিতে পারেননি দায়িত্বহীন স্বরাষ্ট্রমন্ত্রী দায়িত্বহীন প্রতিরক্ষা মন্ত্রী। সারা পৃথিবীতে আমাদের মাথা হেঁট হয়ে গেছে এবং সেই অবস্থায় প্রধানমন্ত্রী এখন পিঠ ফেরাবার চেষ্টা করছেন, এই হচ্ছে পরিস্থিতি।

আমি এই সম্পর্কে পরিষ্কার বলতে চাই যে পাকিস্তানের সঙ্গে আমাদের সম্পর্কের জটিলতা আছে, পাকিস্তানের দিক থেকে আমাদের একটা বিপদ নেই তা নয়, কাশ্মীরে আমাদের সমস্যা আছে চীন সম্পর্কে আমরা বন্ধুত্ব চাই কিন্তু আমরা এটাও মনে করি যে সীমান্ত সমস্যা সম্পর্কে শান্তিপূর্ণভাবে আলোচনা চলছে চলুক, কিন্তু চীনের সঙ্গে, বাণিজ্য সম্পর্কে, শিল্প-সংস্কৃতি সম্পর্কে রাজীব গান্ধী চীনে যাওয়ার পর আমাদের সম্পর্ক সহজ হয়েছিল, প্রসারিত হয়। শিল্প বাণিজ্য, সংস্কৃতি প্রসারিত হয়েছিল, সমস্ত বন্ধ হয়ে গেল। এখান মনে হয় ৬২ সালে হয়েছিল, তাই হয়ে গেল। এই অবস্থা কখনও হতে পারে না। ভারত সরকার কি চাইছেন? যুদ্ধ করতে পারবেন? পাকিস্তানের সঙ্গে, চীনের সঙ্গে যুদ্ধ করতে পারবেন? আমি পুনরাবৃত্তি করতে চাইছি না। মাননীয় সদস্যারা সবাই বলেছেন, পারমানবিক যুদ্ধে কেউ জয়ী হতে পারে না। সবাই জানেন, যদি আক্রমণ হয়, পারমানবিক যুদ্ধ হয় ভারত বাঁচবে না পাকিস্তান বাঁচবে না। তাহলে করতে গেলেন

কেন? কিসের জন্য? আর্থিক সঙ্গতি নেই। সারা পৃথিবী আমাদের ভুল বুঝল। এর কোনও উত্তর নেই। সারা পৃথিবীর মানুষ জানেন যে পারমানবিক যুদ্ধ করা সম্ভব নয়। সম্ভব হতে পারে না। আজকে ইউরোপের পারমানবিক শক্তিধর দেশগুলোর মধ্যেও পারমানবিক যুদ্ধের বিরুদ্ধে জনমত তৈরি হচ্ছে। বামপন্থীরা তো আছেই, সোশ্যাল ডেমোক্র্যাট, গ্রিণ পার্টি সবাই পারমানবিক যুদ্ধের বিরুদ্ধে। আমেরিকাতে একটা ফিল্ম দেখানো হয়েছিল, "দি ডে আফটার" বলে। কাল্পনিকভাবে যদি পারমানবিক যুদ্ধ হয়, আমেরিকার পূর্বাঞ্চলে যদি রাশিয়া বোমা ফেলতে পারে, কি অবস্থা হবে? সেই ফিল্ম টি. ভি.-তে দেখার পর হাজার হাজার মানুষ রাস্তায় নেমে পড়েছিলেন আতঙ্কে। প্রেসিডেন্ট বুশকে স্টেটমেন্ট করতে হয়েছিল না, এটা হবে না। এবার আমি সৌগতবাবুর কথার উত্তরে বলি, রোজনবার্গ দম্পত্তি ওই খবর নিয়ে গিয়েছিলেন সোভিয়েত ইউনিয়নে, তা নয়, তারা ম্যাকারথিজমের শিকার হয়েছিলেন ম্যাকারথিজম তখন আমেরিকার মধ্যে কমিউনিস্ট খুঁজে বেড়াচ্ছে। তারা ম্যাকারথিজমের শিকার হয়েছিলেন। সোভিয়েত ইউনিয়ন গুপ্তচর বৃত্তি করে আমেরিকার কাছ থেকে নেয়নি। সোভিয়েত ইউনিয়নের বিজ্ঞানীরা পারমানবিক অস্ত্র তৈরি করে ফেলেছিলেন। তাহলে আমাদের অর্থনীতি যদি আমাদের পারমানবিক বোমা তৈরি করতে না দেয়, যদি আমাদের বৈদেশিক নীতির ক্ষতি হয়, তাহলে কেন করতে গেলেন? আমরা বুঝতে পারছি। করতে গেলেন তার কারণ আপনারা কাগজে পড়েছেন। বোমা ফাটানোর আগের সপ্তাহে আর. এস. এসের অবজার্ভার পত্রিকা পারমানবিক বোমা নিয়ে একটা বিশেষ সংখ্যা বের করেছিল। জানি না ঘটনাটা কাকতালীয় কিনা। তাহলে আর. এস. এস. নেতা কি জানতেন যে কি ঘটতে চলেছে? বোমা. ফাটানোর পরে বিশ্ব হিন্দু পরিষদ ওখানে গিয়ে মন্দির করবে, রাজস্থানের বালি ছড়াবে সারা দেশে। এই কি বিজ্ঞান, বৈদেশিক নীতি? এটা কোন সরকার, আমরা বুঝতে পারছি। মানবেন্দ্র মুখার্জি যথার্থই বলেছে নাথুরাম গডসের ছোট্ট রিভলবার আজকের বিরাট পারমানবিক বোমাতে পরিণত হয়েছে। বি. জে. পি.-র হাতে বোমা হচ্ছে দেশের বিপদ। এই শক্তির হাতে এই অস্ত্র নিয়ে আমরা দেশকে আমরা বিপদের মুখে ঠেলে দিতে পারি না। আমাদের সর্বাত্মক বিরোধিতা করতে হবে। আমরা আশা করব এই প্রস্তাব, আমাদের বক্তব্য দেশের প্রতিটি বিধানসভায় পৌঁছে যাবে। লোকসভায় পৌঁছে যাবে। আগামী ৬ই আগস্ট হিরোসিমা দিবস। ওই দিন দলমত নির্বিশেষে—যারা পারমানবিক বোমার বিরুদ্ধে—শিল্পী, সাহিত্যিক, বিজ্ঞানী, ট্রেড ইউনিয়নিস্ট, সর্ব স্তরের মানুষ এগিয়ে আসবেন আশা রাখি। ৬ই আগস্ট আমরা কলকাতাকে মুখর করে তুলি যে আমরা এর বিরুদ্ধে। সারা পৃথিবীতে তো বটেই ভারত সরকারের এই বোমা তৈরির বিরুদ্ধে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[2-20 — 3-00 p.m.] (Including adjournment)

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, আমার যে প্রস্তাব তার উপর বিস্তর আলোচনা হয়েছে এবং আমাদের রাজ্যে বিধানসভার যা মেজাজ যে কালচার তার সঙ্গে সাযুজ্য রেখে আমাদের বর্তমান যে রাজনৈতিক পরিস্থিতির সবচেয়ে যে গুরুত্বপূর্ণ বিষয় তার উপর আমরা আলোচনা করলাম এবং সবচেয়ে বেশি গুরুত্বপূর্ণ হল আমরা সবাই ঐক্য মত হলাম। এই আলোচনার পর আমার বিশেষ কিছুই বলার নেই, আমি শুধু একটা কথাই বলতে চাই যেভাবে বর্তমান বি. জে. পি. পরিচালিত সরকার তারা এক তরফা সিদ্ধান্ত নিয়ে এই রকমভাবে দেশের জনগণকে বিশ্বের দরবারে আমাদের মান-সম্মানকে একটা চ্যালেঞ্জের জায়গায় দাঁড় করিয়ে দিয়েছে। এই সরকারের প্রধানমন্ত্রী, স্বরাষ্ট্রমন্ত্রী এবং পররাষ্ট্রমন্ত্রীর এদের আর সরকারে থাকা উচিত নয়, এদের চলে যাওয়া উচিত। স্বাভাবিক ভাবেই এই অভিমত প্রকাশ করি এবং যারা আলোচনায় অংশ গ্রহণ করেছেন মাননীয় মহাশয় এবং মাননীয় সদস্যদের সকলকে আন্তরিক অভিনন্দন জানিয়ে শেষ করছি এই রকম একটা সর্বসম্মত প্রস্তাব গ্রহণের জন্য।

The motion of Shri Rabindra Nath Mondal that—

"This House notes with deep concern—

that Nuclear Tests conducted by Government of India has altered the consensual position that the country maintained over so many years;

that just after our explosion, Pakistan has also undertaken Nuclear explosion which has further complicated the overall situation in the Indian sub-continent ; and

that notwithstanding the success of Indian experiment and the security of the country, the Government has not taken into account's economic background, poverty, unemployment, illiteracy and the scarcity of drinking water which are the real national problems facing vast majority of Indian people.

This House also notes with deep concern—

that B. J. P., R. S. S., V. H. P. have taken up this issue to arouse narrow partisan sentiments and their programme to construct a so-called Shakti Mandir at Pokhran cannot be ignored by any secular-minded Indian ;

that India Government always stood against all types of tests and Nuclear Bombs and wanted a Nuclear-free world, but this decision of the Government has seriously damaged the peace-loving image of India among the world community and it has also thrown the people of this country into further economic uncertainty and a situation of cold war with the neighbours ; and.

that India's commitment to the Nuclear disarmaments is closely linked with its security concern as Indian believe only a Nuclear Weapon-Free World can strengthen security of the whole world including India.

This House, therefore, calls upon the people of this State cutting across all political differences to raise their voice of protest against jingoism and nuclear arms race so that a safer world can be created for future generation.

was then put and agreed to.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখন বিরতি, আবার আমরা তিনটেয় মিলিত হব।

(At this Stage the House was adjourned till 3.00 p.m.)

(After adjournment)

[3-00 — 3-10 p.m.]

**Motion under rule 185 regarding construction of Ram Mandir at Ayodhya in Uttar Pradesh**

**Shri Rabin Deb :** Sir, I beg to move that—

এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে, ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর বিধ্বস্ত বাবরি মসজিদের বিতর্কিত স্থানে বে-আইনিভাবে রামমন্দির নির্মাণের প্রস্তুতি গোপনে এবং পরিকল্পনামাফিক চলছে এবং ভারতীয় জনতা পার্টির ঘনিষ্ঠ সহযোগী কট্টর ধর্মীয় ও ফাসিস্ট সংগঠন রাষ্ট্রীয় স্বয়ংসেবক সঙ্ঘ, বিশ্বহিন্দু পরিষদ ও বজরংদল সেই কাজের সঙ্গে যুক্ত এবং প্রকাশ্যে এই সব সংগঠনগুলি রামমন্দির নির্মাণে বদ্ধপরিকর বলে ঘোষণা করেছে ; এবং

কেন্দ্রের শাসকদল ভারতীয় জনতা পার্টির গোপন কর্মসূচি অনুসারে অযোধ্যায় রামমন্দির নির্মাণের উদ্দেশ্যে তিনটি ভিন্ন ভিন্ন জায়গায় মন্দির নির্মাণের কাজ ইতোমধ্যে শেষ হয়ে গেছে বলে জানা গেছে।

এই সভা অবগত আছে যে, বাবরি মসজিদ ধ্বংসের অভিযোগে ভারতীয় জনতা পার্টি এবং তাদের সহযোগী সঙ্ঘ পরিবারের ষড়যন্ত্রমূলক কার্যকলাপের অভিযোগ খতিয়ে দেখতে একটি কমিশন গঠন হয়েছিল ; এবং

এলাহাবাদ হাইকোর্ট এবং সুপ্রিম কোর্টের সামনে এই বিষয়টি নিয়ে মামলা এখনও বিচারাধীন রয়েছে।

এই সভা মনে করে যে, বাবরি মসজিদ ইস্যু খুবই সংবেদনশীল এবং বে-আইনিভাবে রামমন্দির নির্মাণের কারণে সাম্প্রদায়িক সংঘর্ষের বিস্ফোরক পরিস্থিতির উদ্ভূত হচ্ছে এবং ভারতের সংবিধানের ধর্মনিরপেক্ষতাকে চ্যালেঞ্জ করা হয়েছে।

সেই হেতু, এই সভা দেশের সকল শ্রেণীর মানুষের ঐক্য সংহতি ও সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে অবিলম্বে বে-আইনিভাবে রামমন্দির নির্মাণের কার্যকলাপ বন্ধ করার জন্য প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণের জন্য দৃঢ়ভাবে দাবি জানাচ্ছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি ১৮৫ মোশন আনুষ্ঠানিকভাবে উপস্থিত করছি। একদিকে স্পর্শকাতর এবং অন্য দিকে বিস্ফোরক একটা বিষয় আজকে আমরা এখানে উত্থাপন করেছি। ১৯৯২ সালের ৬-ই ডিসেম্বর অযোধ্যায় বাবরি-মসজিদ ধ্বংসের মধ্য দিয়ে গোটা দেশের বুকে আমাদের ধর্মনিরপেক্ষতার উপর যে আঘাত এসেছে সেই ঘটনার পুনরাবৃত্তি করবার জন্য ইতিমধ্যে ভারতীয় জনতা পার্টি এবং তার শাখা-সংগঠন আর. এস. এস. বজরং দল, বিশ্বহিন্দু পরিষদ নতুন করে ঐ বিতর্কিত জায়গায় মন্দির নির্মাণের জন্য কর্মযজ্ঞ শুরু করেছে। শুধু ওখানেই নয়, তাদের শাসিত রাজস্থানের আরও দুটো জায়গা তারা এই নির্মাণের জন্য বেছে নিয়েছে। একটু আগে আমরা গত ১১-ই মে যে আনবিক বোমা বিস্ফোরণ ঘটানো হয়েছিল তার বিরুদ্ধে একটা সর্বদলীয় প্রস্তাব গ্রহণ করেছি। বি. জে. পি. গত নির্বাচনে মাত্র ২৫ শতাংশ মানুষের সমর্থন পেলেও অল্প দিনের মধ্যেই তাদের সেই সমর্থন ক্ষয় হচ্ছে, তারা জনগণের কাছ থেকে বিচ্ছিন্ন হচ্ছে। তাই তারা আজকে মানুষের দৃষ্টিকে অন্যদিকে ঘোরাবার জন্য আনবিক বোমা বিস্ফোরণ এবং মন্দির নির্মাণ করার কাজে আরও বেশি করে তৎপরতা বৃদ্ধি করার পথ বেছে নিয়েছে। এটা আরও গুরুত্বপূর্ণ এই কারণে যে, বি. জে. পি. গত নির্বাচনে লড়াই করার সময় মন্দির নির্মাণের কথা উল্লেখ করলেও সংখ্যাগরিষ্ঠতা পায়নি।

তাই তারা অন্য দলের সমর্থন জোগাড় করার জন্য তিনটে বিষয় ছেড়ে দিয়েছিল। সেগুলো হ'ল মন্দির নির্মাণ, ৩৭০ ধারা বাতিল এবং অভিন্ন দেওয়ানি আইন। এই তিনটে বিষয় তারা তখন বাতিল করে দিয়েছিল। কিন্তু আমরা তখনই বলেছিলাম, ন্যাশনাল এজেন্ডা ফর গভর্নেন্সে ঐ তিনটে বিষয় প্রকাশ্যে বাদ দেওয়া হলেও ওদের হিডেন এজেন্ডাই বহাল থাকবে। ঐ যে অ্যাব্রিভিয়েশনে যাকে 'নাগ' বলে, ন্যাশনাল এজেন্ডা ফর গভর্নেন্স, তাতে আমরা জানি, আমাদের দেশে এটা হ'ল একটা 'সাপ'। এটা ঐ শিবের গলায় জড়িয়ে থাকে, কখনও কখনও তাকে পূজো করা হয়। কিন্তু জ্যান্ত অবস্থায় সেই সাপ মানুষের জীবন-নাশও করে। তাই ওদের ঐ যে নাগ, তার কর্মকান্ড কিন্তু অশোক সিংঘল, কে. এল. শর্মা গোপন করছেন না।

তারা কাজ করছেন। আগামী ২ বছরের মধ্যে মন্দির নির্মাণের কাজ সম্পন্ন করবেন—একথা প্রকাশ্যে তারা বলছেন। কে. এল. শর্মা বলেছেন ১৯৯২ সালের আগের ঘটনার কথা। মন্দির নির্মাণের ক্ষেত্রে সর্বদলীয় সিদ্ধান্ত নিয়ে, তখন সরকারে ছিলেন প্রধানমন্ত্রী নরসিমা রাও, তার কাছে ন্যাশনাল ইন্টিগ্রেশন কাউন্সিল সমস্ত শক্তি এর বিপদ থেকে রক্ষা করার জন্য—বি. জে. পি. মুখ্যমন্ত্রী কল্যাণ সিং তার কথায় বিশ্বাস না করে—যাতে কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হয় ভারতবর্ষের ধর্মনিরপেক্ষ শক্তিকে রক্ষা করার জন্য আবেদন করেছি। কিন্তু তা করা হয়নি বলে এরকম ভয়ঙ্কর ঘটনা ঘটল ৬ই ডিসেম্বর। অনেক প্রাণনাশ হল। দেশের ধর্মনিরপেক্ষতায় সৌধ ভেঙে চুরমার হয়ে গেছে। নির্বাচনের পর এজেন্ডা দেখিয়ে তারা আড়াল করে বলল, না, আমাদের কর্মসূচি নেই। এখন আর নাগটা শিবের গলায় নেই, সাপটা বেরিয়ে গেছে। রাজস্থানে বি. জে. পি. শাসিত রাজ্যে গত লোকসভা নির্বাচনে তারা জনগণ থেকে বিচ্ছিন্ন হয়ে পড়েছে। সেখানে যে বিস্ফোরণ ঘটেছে তার পাশে মন্দির নির্মাণের জন্য পাথর খোদাইয়ের কাজ করে যাচ্ছে। পোখরাণের পাশে মন্দির নির্মাণের কথা হচ্ছে। এই কাজ কেন হচ্ছে? এটা ভয়ঙ্কর প্রশ্ন। যখন বিরোধী দল লোকসভায় সরকারের কাছে দাবি করছেন তখন প্রধানমন্ত্রী বলছেন আমরা কোর্টের সিদ্ধান্ত মেনে চলব। স্বরাষ্ট্রমন্ত্রী একথা বলেছেন। বিশ্বহিন্দু পরিষদের নেতা অশোক সিংহল, বি. জে. পি.-র কে. এল. শর্মা প্রকাশ্যে বলছেন, "আমরা ২ বছরের মধ্যে মন্দির নির্মাণ করব"। তারা এ ব্যাপারে হুমকি দিচ্ছেন। ওরা এই বিষয়ে বলছেন, কোর্টে দীর্ঘদিন মামলা চললেও রায় বেরোক না বেরোক এখানে মন্দির হবেই। আর এমনও বলছেন, ভগবান মামলার জন্য অপেক্ষা করেন না। তবে এটা এমন একটা স্পর্শকাতর বিষয় যার সঙ্গে ধর্মনিরপেক্ষতা, সম্প্রীতির প্রশ্ন জড়িয়ে আছে। হিন্দুত্বের নামে তারা একটা ফ্যাসিস্ট কায়দায় দেশ চালাচ্ছে। এর জন্য এর বিরুদ্ধে এই প্রস্তাব এখানে আনা হয়েছে। আমরা এখান থেকে এই প্রস্তাব পাস করব, তারপর দিল্লিতে সেটা পাঠানো হবে। এই বিষয়ে যে প্রস্তাব এই সভায়

উত্থাপন করা হয়েছে সেই প্রস্তাবকে আমরা ঐক্যবদ্ধ ভাবে শুধু যে গ্রহণ করব তাই নয়, আমরা আলোচনার মধ্যে দিয়ে এই বিষয়ে সোচ্চারও হব।

**শ্রী সুলতান আহমেদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই যে রেজোলিউশন আনা হয়েছে তার জন্য আমি আমার বন্ধুদের অভিনন্দন জানাচ্ছি। আজকে রামমন্দির নির্মাণকে কেন্দ্র করে সারা দেশে একটা উত্তেজনার সৃষ্টি হয়েছে। এই বিধানসভায় আমরা এই রেজোলিউশন পাস করব। আমি আপনাদের কাছে কিছু বক্তব্য রাখতে চাই। বাম সাংসদরা কিছুদিন আগে অযোধ্যা ভিজিট করলেন। অযোধ্যা থেকে ২-৩ কিলোমিটারের মধ্যে মন্দির নির্মাণের কাজ চলছে সেটা তারা দেখেছেন। দেশের মানুষের কাছে এটা জানা ছিল না যে এখানে মন্দির নির্মাণের কাজ আরম্ভ হয়েছে কিনা। কিন্তু আজকে দেশের মানুষ জানতে পেরেছে। বিশেষ করে দিল্লির সরকার, আমি বি. জে. পি. সরকার বলব না, সংঘ পরিবারের সরকার বলব, সেই সরকার দেশের সংবিধান, আইন ও আদালতকে পরোয়া না করে, দলের নেতারা, মন্ত্রীরা খোলাখুলিভাবে বলছেন, 'গোপনীয় কোনও ব্যাপার নয়, এখানে আমরা মন্দির করবই'।

[3-10 — 3-20 p.m.]

আমরা কোনও আদালতের রায় মানবো না। প্রয়োজন হলে সংসদে বিল এনে মন্দির নির্মাণ করব। মন্দির নির্মাণ হবে।' স্যার, রামমন্দির বাবরি মসজিদের ঘটনার শুরু ১৯৪৯ সালে। ১৯৪৯ সালের ২৩শে ডিসেম্বর রাতে মসজিদের ভেতরে রাম, সীতা এবং লক্ষ্মণের তিনটে মূর্তি রাখা হয়েছিল। সে সময় উত্তর প্রদেশের মুখ্যমন্ত্রী ছিলেন গোবিন্দবল্লভ পন্থ। দিল্লিতে প্রধানমন্ত্রী ছিলেন পন্ডিত জওহরলাল নেহেরু এবং স্বরাষ্ট্র মন্ত্রী ছিলেন সর্দার বল্লভভাই প্যাটেল। সে সময় পন্ডিত জওহরলাল নেহরু বার বার গোবিন্দ বল্লভ পন্থকে বলেছিলেন, "এটা ঠিক নয়, ওখানে যে মূর্তি রাখা হয়েছে ওটা ইল্লিগ্যাল, বে-আইনি, তাড়াতাড়ি মূর্তি সরান, ওটা ওয়াকফ বোর্ডের মসজিদের জমি।" কিন্তু মূর্তি সরানো হল না। তখন ওয়াকফ বোর্ড তাদের জমির জন্য এলাহাবাদ হাইকোর্টে গেলেন। এলাহাবাদ হাইকোর্ট ওখানে লোকাল কোর্ট, সেখান থেকে তারা অর্ডার নিয়ে এলেন। কোর্ট অর্ডার দিল, 'ওখানে তালা লাগিয়ে দেওয়া হোক ; ওখানে নামাজও হবে না, পূজা-পাঠও হবে না।' ১৯৮৬ সাল পর্যন্ত ওখানে তালা লাগানোই ছিল। ১৯৮৬ সালে হঠাৎ লোয়ার কোর্টের অর্ডার নিয়ে বাবরি মসজিদের গেট খোলা হল। লোয়ার কোর্টের অর্ডার হল—ওখানে পূজা-পাঠ হতে পারবে। সেই অর্ডারকে ওয়াকফ বোর্ড এলাহাবাদ হাইকোর্টে চ্যালেঞ্জ করল। তারপর হঠাৎ আমরা ১৯৮৯ সালের নির্বাচনের আগে কি দেখলাম? তখন রাজীব গান্ধী প্রধানমন্ত্রী, বুটা সিং স্বরাষ্ট্র মন্ত্রী এবং নারায়ণ দত্ত তেওয়ারি উত্তর প্রদেশের মুখ্যমন্ত্রী। নারায়ণ দত্ত তেওয়ারি এবং বুটা সিং রাজীব

গান্ধীকে ভুল বোঝালেন। তারা বোঝালেন, ওয়াকফ বোর্ডের জমিতে নয়, তার বাইরে শিলান্যাস করা হবে। শিলান্যাস হ'ল সি. এস. ৫৮৬ দাগ নং জমির ওপর। ওয়াকফ বোর্ডের যে ল্যান্ড সেই ল্যান্ডের প্লট ইজ ডিভাইডেড ইনটু ফোর পার্টস। সেই জমিতে শিলান্যাস হ'ল, আদবানি সাহেব ইঁট নিয়ে গেলেন, ইঁট পূজো হল। সেখানে জোর করে শিলান্যাস হল। তারপর আরও চার বছর পার হয়ে গেল—'৯২ সালে ওরা ডেট দিয়েছিল। সারা দেশের সেকিউলার ফোর্স, সেকিউলার পার্টিস—বাম, ডান সবাই বার্বরি মসজিদকে রক্ষা করার ব্যাপারে চুপ করে থাকল। কিন্তু সংঘ পরিবার ডেট দিয়েছিল যে, ওরা ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর অযোধ্যায় যাবে, মসজিদ ভাঙবে, মসজিদ আর থাকবে না, মন্দির হবে। কিন্তু ভারতবর্ষের মুসলমানরা, ভারতবর্ষের সমস্ত সম্প্রদায়ের মানুষরা বলেছিল—না হবে না ; সংঘ পরিবারই দেশের সমস্ত মানুষ নয়। দেশের মানুষ আটকে দেবে। জ্যোতিবাবু থেকে আরম্ভ করে সমস্ত সেকুলার ফোর্স, ন্যাশনাল ইন্টিগ্রেশন কাউন্সিল থেকে আরম্ভ করে দেশের সমস্ত সেকুলার এম. পি., লিডাররা বললেন, সংসদের ভেতরে এবং বাইরে বললেন, 'না, মন্দির হতে দেব না।' আমি কংগ্রেসের সদস্য হয়েও বলতে বাধ্য হচ্ছি, আমাদের গভর্নমেন্ট তখন দিল্লিতে, আমাদের প্রধানমন্ত্রী, ৬ই ডিসেম্বর ১৯৯২ সকাল ৬-টার সময় দিল্লির পি. এম. হাউস থেকে টেলিফোন করা হয়েছে ৮০ বছরের বৃদ্ধ, মন্দির কমিটির সেক্রেটারি রাম পরমহংস দাসের কাছে। টেলিফোনে তাকে জিজ্ঞাসা করা হয়েছিল, "আপনারা আজকে ওখানে কি করবেন?" উনি জবাব দিয়েছিলেন, "মসজিদ ভাঙব।" প্রথমে সকাল ৬-টায় ফোন করা হয়েছিল। তারপর আবার সকাল ৮-টায় ফোন করা হয়েছিল এবং একই কথা জিজ্ঞাসা করা হয়েছিল, 'আপনারা কি করবেন?' পি. এম. হাউস থেকে জিজ্ঞাসা করা হয়েছিল, 'আপনাদের পরিকল্পনা কি?' ওরা তখনও একই উত্তর দিয়েছিল, 'মসজিদ ভাঙব।' আবার ১১-টার সময় পি. এম. হাউস থেকে ফোন গিয়েছিল, 'কি করবেন?' উত্তর, 'আজকে মসজিদ ভাঙব।' তারপর বেলা ১২-টার সময় জ্যোতিবাবু এখান থেকে নরসিমা রাওকে ফোন করেছিলেন, তিনি জানতে চেয়েছিলেন, কি হচ্ছে অযোধ্যায়? নরসিমা রাও বলেছিলেন. 'না কোনও চিন্তা নেই, আমরা লক্ষ্য রাখছি।' কিন্তু আমরা চোখের সামনে দেখলাম মসজিদ ভেঙে দেওয়া হ'ল। তারপর এখন দেখছি সেখানে মন্দির তৈরি হচ্ছে। সেদিন রাত্রেই ওখানে মন্দির করার চেষ্টা করা হয়েছে। ৬ তারিখের ঘটনার পরেই ৭ তারিখে ওরা বলেছে, মসজিদ নয়, মন্দির করা হবে।

আজকে স্যার, দেশের মানুষকে, দেশের জনগণকে মিসলিড করা হয়েছে ইন দি নেম অফ সেকুলারিজম, ইন দি নেম অফ কনস্টিটিউশন, ইন দি নেম অফ রিলিজিয়াস রাইট। আজকে সরকার চ্যালেঞ্জ করছে, আমরা কোনও কনস্টিটিউশন মানছি না, আমরা পার্লামেন্ট বুঝি না, আমরা সুপ্রিম কোর্ট বুঝি না। এলাহাবাদ হাইকোর্টে ৫টি কেস পেন্ডিং

আছে সিন্স ১৯৪৮ থেকে। সেন্ট্রাল গভর্নমেন্ট যদি চায় তাহলে রেজোলিউশন করে এলাহাবাদ হাইকোর্টকে ডায়রেকশন দিতে পারে যে ৬ মাসের মধ্যে সমস্ত কেসের হেয়ারিং করে কেসের জাজমেন্ট দিয়ে দিন। আজকে সারা দেশের মুসলিমরা বলছে, আজকে যদি কোর্ট বলে দেয় যে ঐ জমিতে মসজিদ ছিল না, সাড়ে ৪০০ বছর আগে মন্দির ছিল তাহলে মুসলিমরা ক্লেম করতে যাবে না। ইসলাম আলিমিয়া—উনি একজন থিয়োলজিয়ান, লক্ষ্ণৌর নাদুয়া ইউনিভার্সিটির রেক্টর। উনি বলেছেন, যদি কোর্ট রায় দিয়ে দেন তাহলে কোর্টের রায় আমরা মানবো, মুসলিম রিলিজিয়াসরা কোর্টের রায় মানবে। কিন্তু সঙ্ঘ পরিবার বলছে, কোর্ট বুঝি না, সেকুলারিজম বুঝি না। আজকে দেশ কোথায় চলে যাচ্ছে? ওরা বলছে, মসজিদ ভেঙে ঐ জায়গায় জোর করে মন্দির হবে। হতে পারে, আমরা চুপ-চাপ তাকিয়ে দেখব। কিন্তু দেশের হাজার হাজার মানুষের মনে যে ক্ষত হবে সেই ক্ষত শুকাবে না, হাজার হাজার মানুষ মনে রাখবে যে ওখানে মসজিদ ভাঙা হয়েছে আইনের দোহাই দিয়ে, কোর্টকে সামনে রেখে, পার্লামেন্টে কথা দিয়ে এবং সুপ্রিম কোর্টে হলফনামা করে। ওদের ন্যাশনাল অ্যাজেন্ডাতে আছে. শুধু এখানে নয়, কাশী, মথুরাতেও মন্দির করার পরিকল্পনা সঙ্ঘ পরিবার এবং বি. জে. পি. রেখেছে। আমাদের রাজ্যে তৃণমূল নেত্রী কান্না করেন যে ওয়াকফ সম্পত্তি চুরি হয়েছে। বাংলায় ওয়াকফ সম্পত্তি যে নয়-ছয় হয়েছে সে ব্যাপারে আমি একমত। কিন্তু আমি ওনার মুখ থেকে শুনছি না, যে ওয়াকফ ল্যান্ডের উপর মসজিদ ভেঙে যে মন্দির করা হচ্ছে সেই সম্পর্কে। উনি ঐ সরকারকে সমর্থন করছেন। কিন্তু এই ব্যাপারে তার কোনও বক্তব্য শুনছি না, এটা সেমফুল অ্যাক্ট। আজকে কেন্দ্রীয় সরকারের প্রধানমন্ত্রী শ্রী অটলবিহারি বাজপেয়ির কথায় প্রশাসন চলছে না। স্বরাষ্ট্রমন্ত্রী শ্রী লালকৃষ্ণ আদবানি সাহেব যিনি রয়েছেন তিনিই ঐ সঙ্ঘ পরিবারের কোর গ্রুপের একজন মেম্বার, অ্যাডভাইসার। উনি বলছেন, কেন আমরা আইন মানবো না। তাহলে উনি পার্লামেন্টে ক্লিয়ার করে বলুন। সারা দেশের মুখ্যমন্ত্রীদের নিয়ে জাতীয় সংহতি পরিষদের মিটিং-এ উনি বলেছিলেন, আমরা মসজিদে হাত দেব না। অথচ আজকে উনি আর এক কথা বলছেন। আমাদের নেত্রী শ্রীমতী সোনিয়া গান্ধী এই ব্যাপারে উদ্বিগ্ন হয়ে অটল বিহারি বাজপেয়িকে চিঠি দিলেন যে এই ব্যাপারে আপনাদের কি পরিকল্পনা, কি প্রোগ্রাম? বাজপেয়িজি ৩ পাতার উত্তর দেন। তাতে তিনি বলেছেন আমরা ওখানে কোনওদিন মন্দির করব না, আইনের মাধ্যমে মন্দির হবে। যেখানে ৫০ বছর ধরে কেসের আসছে না, যেখানে পাঁচ-পাঁচটি কেস পেন্ডিং আছে এলাহাবাদ হাইকোর্টে, সেখানে সুপ্রিম কোর্টে স্পেশ্যাল বেঞ্চ করে এই রায় বের করা হোক। যেখানে টাডা কেসের হাজার হাজার আসামী জেলে যেতে পারে, যেখানে ১৯৮৪ সালে ইন্দিরা গান্ধীর জন্য দিল্লিতে যে কান্ড হল তার যদি জাজমেন্ট হতে পারে, সেখানে বাবরি মসজিদের ক্ষেত্রে ৫০ বছর হয়ে গেছে তার জাজমেন্ট হচ্ছে

*না কেন? তাই আজকে যে রেজোলিউশন এসেছে তাকে সমর্থন করি এবং রাম মন্দির করার ব্যাপারে আইন-আদালত সংসদ কাউকে না মেনে যেটা করছে ফ্যাসিস্ট কায়দায়, এবং যেভাবে সংঘ পরিবার নিজেদের অথরিটিকে এস্ট্যাব্লিশ করতে চায় তার নিন্দা করছি।*

[3-20 — 3-30 p.m.]

**শ্রী মুর্সালিন মোল্লা** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাম মন্দির নির্মাণের প্রস্তুতি চলছে। সারা আকাশ জুড়ে সিঁদূরে মেঘ। আমরা ঘর পোড়া গরু তাই আমরা আতঙ্কিত। ভারতবর্ষের ধর্মনিরপেক্ষ, গণতান্ত্রিক শক্তি আতঙ্কিত। বাবরি মসজিদ ধ্বংসের স্মৃতি আজও মুছে যায়নি। '৯২ সালে একদিন হিমেল বাতাসকে রক্তাক্ত করে, আমাদের ধর্মনিরপেক্ষতার সৌধকে যারা ভেঙ্গে দিয়েছিলেন তারা আজকে দিল্লির মসনদে। আদবানিজি, তৎকালীন বি. জে. পি. নেতা, এখানকার কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রী সংহতি পরিষদে গিয়ে বলেছিলেন, ভারতবর্ষের সংহতি, ঐতিহ্য, পরম্পরাকে তারা রক্ষা করবেন। উত্তর প্রদেশের তৎকালীন মুখ্যমন্ত্রী এবং আজকেও মুখ্যমন্ত্রী শ্রী কল্যাণ সিং বলেছিলেন আদালতের অভিমতকে আমরা মর্যাদা দেব, সম্মান জানাব, আজকে তারাই আমাদের ভারতবর্ষের বরদার। আমরা তাই আতঙ্কিত। শুধু সংখ্যালঘু মুসলমান মানুষরাই আতঙ্কিত নন, শ্রমজীবী, গণতান্ত্রিক, ধর্মনিরপেক্ষ সমস্ত মানুষ আতঙ্কিত। কারণ আমাদের ধর্মনিরপেক্ষ ভারতীয় সংবিধানকে ধর্মান্ধ ত্রিশূলের ফলক তাদের আক্রমণের নিশানা করেছে। আমাদের মিশ্র সংস্কৃতি, যুগযুগের পরম্পরা তারা ভেঙ্গে চুরমার করে দিতে চাইছে। আমাদের দেশে উদার অর্থনীতি আমাদের কন্ঠকে রুদ্ধ করে দিতে চাইছে, শ্রমজীবী মানুষ যন্ত্রণায় ক্ষত-বিক্ষত হচ্ছে, পাঞ্জাবের কৃষক আত্মহত্যা করছে এই অবস্থায় কেন্দ্রের বি. জে. পি. সরকার তারা 'ভারত জ্বালানো' কর্মসূচি নিয়ে এগিয়ে চলেছে। আমরা দেখছি, রাজস্থানের বিস্তীর্ণ অঞ্চল জুড়ে—প্রায় দু একর এলাকা জুড়ে কয়েক শত মানুষ কাজ করছেন—পাথর কাটা, পাথর খোদাই করার কাজ। প্রাচীন ভারতবর্ষের যে মিথ যা পাথর কাটার মধ্যে দিয়ে তার নন্দনিক রূপকে আপ্লুত করতে পারত, তাকে শেষ করে দিতে চাইছে ধর্মান্ধতা। ১২৮ ফুট উঁচু মন্দির হবে, ২১২টি স্তম্ভ তৈরি হবে, তার কাজ প্রায় সমাপ্ত। অযোধ্যার কাছাকাছি যেখানে ৬৭ একর জমি প্রয়াত রাজীব গান্ধী অধিগ্রহণ করেছিলেন সেই জমির মাত্র ১।। কিঃ মিঃ দূরে তৈরি হচ্ছে সবুজ পাথরের কারুকার্যময় কাজ। বামপন্থী সাংসদরা সেখানে গিয়ে দেখে এসেছেন এবং সেখানে গিয়ে তারা তাদের জিজ্ঞাসা করেছেন যে, মন্দির এখানেই কি নির্মাণ করা হবে? এই বিতর্কিত জমিতেই কি নির্মাণ করা হবে? দৃঢ় আত্মপ্রত্যয় ও আত্মবিশ্বাসের সঙ্গে তারা বলেছেন, এখানেই তৈরি হবে, এই বিতর্কিত জমিতেই তৈরি হবে। ফৈজাবাদের জেলা শাসক, তাকে যখন জিজ্ঞাসা করা হয়েছে এই

বিতর্কিত জমিতে যখন মসজিদ ভেঙ্গে মন্দির তৈরি করার চেষ্টা হচ্ছে তখন এ সম্পর্কে ভারতীয় আইন, ভারতীয় শাসন ব্যবস্থায়—উত্তরপ্রদেশ এবং দিল্লির সরকার কি কোনও ব্যবস্থা গ্রহণ করতে পারেন না? তিনি বলেছেন, আমাদের হাত, পা বাঁধা, আমাদের কণ্ঠ রুদ্ধ হয়ে আসছে।

আমাদের দেশের শাসক শ্রেণী, তারা বলছেন, 'আইন আমাদের কাছে বন্ধ্যা।' তাই আমরা আতঙ্কিত। অন্য দিকে দেখতে পাচ্ছি, শাসক দলের কুশীলবেরা জমজ মুন্ড নিয়ে দাঁড়িয়ে রয়েছেন। তাদের দুটো মুখ। তাদের শুশুম্মা কান্ডের মধ্যে দিয়ে শিহরণ জাগাচ্ছে আর. এস. এস., বজরং দল এবং বিশ্ব হিন্দু পরিষদ। তারা মুখে বলছেন, 'আমরা আইন মেনে চলব।' সাংবাদিকরা যখন জিজ্ঞাসা করছেন—আমরা কাগজে পড়েছি—মন্দির ওখানে হবে কিনা, তারা কিছু বলছেন না। আমাদের দেশের কোনও গ্রামীণ অবগুন্ঠিতা মা যখন যান তখন তাকে কিছু জিজ্ঞাসা করলে যেমন কথা বলেন না, ঠিক তেমনি করে ওরা জমজ মুন্ডের মুখোশ পড়ে ভারতবর্ষের সমস্ত অন্তরআত্মাকে রক্তাক্ত করতে চাইছেন। তাই আমরা আতঙ্কিত। তাদের এই যে মুখোশ, এই মুখোশের মধ্যে দিয়ে তারা বলছেন ভারতবর্ষের ২৫ ভাগ মানুষের সমর্থন নিয়ে দাঁড়িয়ে। সেই মুখোশধারিরা বলছেন এমন প্রাণখোলা মনের ভাবনা ভালবাসা নিয়ে, 'মসজিদের জায়গায় আমরা মন্দির করব।' শাসক দলের মধ্যে যারা দল পরিচালনা করেন তারা বলছেন, আমরা ঐ জায়গাতে মন্দির তৈরি করবই। আরও ভীষণ আতঙ্কের কথা যে, তারা বলছেন, 'মহামান্য বিচারালয় যদি নির্দেশ দেনও যে, ঐ জায়গা মন্দির নির্মাণ করবার জন্য নয় তাহলে আমরা আইন বদলে দেব।' বজরং দলের লোকেরা বলছেন এটা। শুধু আইন বদলে দেবার কথা নয়, বিচারালয়কে তারা শাস্তি দেবেন বলেছেন। আমাদের এই যে গণতন্ত্র, এই ব্যবস্থাটা দাঁড়িয়ে রয়েছে বিচার বিভাগের উপর। এইভাবে আজকে তারা সবকিছু ধরে নাড়া দিতে চাইছেন, আমাদের সৌধটাকে ফেলে দিতে চাইছেন। শুধু মসজিদ ধ্বংসের মধ্যে দিয়ে নয়, আমাদের সমস্ত ঐতিহ্যকে ভেঙ্গে দিতে চাইছেন তারা। তাই তারা গণতন্ত্রের উপর আক্রমণ নামিয়ে এনে আমাদের ধর্মনিরপেক্ষ সংবিধানের উপর আক্রমণ নামিয়ে আনতে চাইছেন। সেজন্য সমস্ত গণতন্ত্রপ্রিয় মানুষ, ধর্মনিরপেক্ষ মানুষ ঐক্যবদ্ধভাবে তাদের ঐ মুখোশ ছিঁড়ে ফেলে দিয়ে ভারতবর্ষের নিজস্ব অবস্থান দৃঢ়করণের যে কাজ সেই কাজে সামিল হতে হবে। দীর্ঘদিন ধরে ধর্মনিরপেক্ষতার ঐতিহ্য এবং ইতিহাস বহন করে চলেছে ভারতবর্ষের অন্তরাত্মা। আমাদের সাংস্কৃতিক জীবনবোধে অনেকগুলো মূল্যবোধ তৈরি হয়েছে। তাকে বজায় রাখবার দায় গণতান্ত্রিক মানুষ হিসাবে আমরা অস্বীকার করতে পারি না। আমাদের স্বাধীনোত্তর ভারতবর্ষে দীর্ঘ ৫০ বছরের জীবনে অনেক হানাহানি ঘটনা ঘটেছে। হানাহানি ঘটেছে, সাম্প্রদায়িক দ্বন্দ্ব এসেছে, ১৯৫০ সালে, ১৯৫২ সালে, ১৯৬৪ সালে আমাদের দেশের মধ্যে ঘটেছে। কিন্তু এমন

ঘটনা কখনও ঘটেনি যে আমাদের রাষ্ট্রের চরিত্র আমাদের বিচার বিভাগের চরিত্রকে কলুসিত করতে হবে, ভেঙে ফেলতে হবে। তাই যে কাজ ওরা শুরু করেছে তার বিরুদ্ধে আমাদের সক্রিয় হতে হবে। আমাদের ওস্তাদ আমির খাঁ যখন ভজন গান সমৃদ্ধ করেন আমাদের ওস্তাদ আকবর আলি এবং রবি শঙ্করের যুগলবন্দি আমাদের স্বর্গের সিঁড়ির পথে এনে দেয়, আমরা এই সব আবরণগুলি ভেঙে ফেলার বিরুদ্ধে। আমাদের ঐক্যবদ্ধ ভাবে এগিয়ে যেতে হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী সৌমিন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, এখানে যে প্রস্তাব এসেছে তাকে আমি সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর অযোধ্যার বাবরি মসজিদ আক্রান্ত হয়েছে এবং তার মধ্যে দিয়ে ভারতবর্ষের রাজ্যে রাজ্যে যেমন ঐক্য এবং সংহত বিঘ্নিত হয়েছে তেমনি মানুষে মানুষে অনৈক্য বেড়েছে, মানুষে মানুষে সংঘাত সৃষ্টি হয়েছে। ভারতবর্ষের বাইরেও পৃথিবীর দিগ-দিগন্তে মানুষে মানুষে ঐক্য এবং সংহতি বিঘ্নিত হয়েছে। এর ফলশ্রুতিতে পৃথিবীর দেশে দেশে কত মানুষ মারা গিয়েছে তার সঠিক হিসাব পাওয়া যায়নি যাবে না। এবারে সেই বিষয়টাকে হাতিয়ার করে ভারতবর্ষের শাসক গোষ্ঠী তার রাজনৈতিক ফয়দা তুলে তার স্বার্থকে চরিতার্থ করতে চায়। আমরা যারা বামপন্থী বিশেষ করে আমরা মনে করি যে একটা রাষ্ট্র দুই শ্রেণীতে বিভক্ত। ১৯৪৭ সালে ভারতবর্ষের ক্ষেত্রে ক্ষমতা হস্তান্তর হয়েছে কোনও বিপ্লবের মধ্যে দিয়ে নয়, ক্ষমতা হস্তান্তরের আগে দেশকে ভাগ করা হয়েছে। এক দিকে সৃষ্টি হয়েছিল পাকিস্তান অপর দিকে ভারতবর্ষের বাকি অংশ। দেশকে ভাগ করবার মধ্যে দিয়ে স্বাধীনতা এসেছে। স্বাধীনতা আন্দোলনের ক্ষেত্রে দেখেছি ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনের কান্ডারি সুভাষচন্দ্র বোস, ঐ প্রাদেশিক তৈরি করবার যে কর্মসূচি ব্রিটিশ নিয়েছিল তখন বারে বারে জাতীয় নেতৃত্বের কাছে সুভাষচন্দ্র ডাক পাঠিয়েছিল যে এইভাবে গভর্নমেন্ট তৈরি করা ঠিক হবে না। এই দেশে ফজরুল হকের নেতৃত্বে সরকার তৈরি হতে পারত। যদি সেখানে কংগ্রেস সমর্থন করত তাহলে মুসলিম লিগের সমর্থন নিয়ে ফজরুল হককে সরকার তৈরি করতে হত না। এই যে আসাম আমাদের সামনে আছে এই আসাম থাকত না যদি সুভাষচন্দ্র কংগ্রেস প্রেসিডেন্ট হিসাবে হস্তক্ষেপ না করতেন। এই ঘটনাগুলো স্বাধীনতা আন্দোলনে আমরা দেখেছি। ভারতবর্ষের জাতীয় ঐক্য এবং সংহতির ক্ষেত্রে ১৯৪৭ সালে দেশ ভাগ করবার মধ্যে দিয়ে আমরা যে সিদ্ধান্ত নিয়েছিলাম তা দেশের মানুষের মধ্যে একটা পরস্পর বিরোধী অবিশ্বাস সৃষ্টি করবার বীজ বপন করা ছিল। ভারতবর্ষের শাসক শ্রেণী এটাকে বিভিন্ন সময় ব্যবহার করছে তাদের রাজনৈতিক স্বার্থে। ঐ মসজিদ বহু দিন বন্ধ ছিল, তার মধ্যে পুতুল

ঢুকিয়ে দেওয়া হয় জওহরলালের সময় যখন তিনি প্রধানমন্ত্রী ছিলেন। তারপর আবার রাজীব গান্ধী এলেন, হাই-কোর্টের রায় বার হল, ওখানকার দরজা খুলে গেল। এই ভাবে বিভিন্ন সময় এই সমস্যাটাকে কাজে লাগানো হয়েছে। ১৯৪৭ সালের পর থেকে ১৯৯৮ সাল, এই ৫০ বছর অতিবাহিত হয়ে গেল. স্বাধীনতার সুবর্ণজয়ন্তি পালিত হচ্ছে আমাদের দেশে, এই বাবরি মসজিদ এবং রাম জন্মভূমি বিতর্ককে কেন্দ্র করে যতগুলি মামলা রয়েছে এই ৫০ বছরে এই মামলাগুলির সমাধান করা যেত না? সমাধান করবার ক্ষেত্রে সরকারের পক্ষ থেকে সেই প্রচেষ্টা বা উদ্যোগ নেওয়া হয়েছে? বিভিন্ন সময় বিভিন্ন সরকার এসেছে সরকার চলে গিয়েছে কিন্তু এই সমস্যার গভীরে ঢুকবার চেষ্টা করেননি। যার ফলে সমস্যাটাকে জিইয়ে রেখে দেশের অভ্যন্তরে পুঁজিপতি শ্রেণী পুঁজিবাদীর শ্রেণী স্বার্থকে রক্ষার কাজে ব্যবহার করে যাচ্ছে। মানুষের খাদ্য নেই বস্ত্র নেই, শিক্ষা নেই, বাসস্থান নেই, এই সমস্ত দিক থেকে মানুষের দৃষ্টিকে ঘুরিয়ে অন্য জায়গায় সরিয়ে নেওয়ার ক্ষেত্রে এটা সর্বশ্রেষ্ঠ হাতিয়ার হিসাবে ব্যবহার হচ্ছে।

আজকের স্টেটসম্যান পত্রিকায় বেরিয়েছে, অশোক সিংঘল বলেছেন যে, বিচারপতিরা যে রায় দেবে তা আমরা মানব না। ধর্মীয় গুরু যারা আছেন তারা প্রয়োজনে বিচাপতিদের বিচার করবেন। আইন বদল করব। আমরা বিতর্কিত স্থানে তবুও মন্দির তৈরি করবই। ভারতবর্ষের যে সংবিধান, যার মধ্যে দিয়ে আমরা এখানে এসেছি, যার মাধ্যমে রাষ্ট্র চলছে, সেই সংবিধানের, প্রিঅ্যাম্বেলে যে কথা রয়েছে—বাই দি পিপল, ফর দি পিপল, অফ দি পিপল—কতকগুলো গোলগোল কথা সেখানে আছে। একজন মানুষ একজন মানুষকে হত্যা করলে তার কত রকম বিচার হয়। স্বরাষ্ট্রমন্ত্রী আদবানি আছেন, মন্ত্রিসভায় আরও সদস্য আছেন। ৬ই ডিসেম্বর বাবরি মসজিদ-এর সঙ্গে তারা যুক্ত ছিলেন। তাদের কার্যকলাপের মধ্যে দিয়ে ভারতবর্ষে শুধু নয়, পাকিস্তানেও বহু মানুষ মারা গেলেন। তাদের বিচার হল না। তারা মন্ত্রী হয়ে গেলেন, কেস্টবিস্টু হয়ে গেলেন। আজকে মানুষের দৃষ্টিকে সরিয়ে দেবার জন্য এটাকে একটা হাতিয়ার করা হচ্ছে। আর. এস. এস., বজরং দল, শিবসেনা, বিশ্ব হিন্দু পরিষদ সংবিধানকে মানছে না, তারা ধর্মনিরপেক্ষতায় বিশ্বাস করে না। সংবিধানকে যদি বিশ্বাস না করে তবে তাদের রেজিস্ট্রেশন ব্যান্ড করে দেবার কথা সংবিধানে আছে। এইসব কথা নিশ্চয়ই আছে। তবুও তারা আইনের ফাঁক দিয়ে তাদের কার্যকলাপ চালিয়ে যাচ্ছে। আমরা পরিষ্কার বলেছি, ওখানে একটা মন্দির কি মসজিদ হবে এটা বড় কথা নয়। বড় কথা হচ্ছে জাতীয় ঐক্য। মানুষে মানুষে বিশ্বাস। এটা রবীন্দ্রনাথের দেশ, নজরুলের দেশ, বিবেকানন্দের দেশ। আমরা নজরুলের শতবর্ষ পালন করতে যাচ্ছি। মাননীয় তথ্যমন্ত্রী অনেক কিছু ঘোষণা করবেন, এইভাবে তিনি আমাদের আশ্বস্ত করেছেন। নজরুলের সেই কথা—'কান্ডারি আজ মাতৃ মুক্তি পণ, হিন্দু না ওরা মুসলিম, ঐ জিজ্ঞাসে কোন জন।' তার কথায়, ওরা একদল শয়তান,

সুযোগ সন্ধানী মানুষ। ওরা দেশের ঐক্য নিয়ে, দেশে আগুণ নিয়ে, মানুষে মানুষে অবিশ্বাস, মানুষে মানুষে হিংসা সৃষ্টির জন্য নেমেছে। এই অবস্থায় দাঁড়িয়ে দেশের সর্বস্তরের মানুষকে রাজপথে নামতে হবে। নতুন করে লড়াইয়ের জন্য ময়দানে নামতে হবে। আমাদের বলতে লজ্জা হয়, ভাবতে লজ্জা হয়, এই বাংলা একদিন স্বাধীনতা আন্দোলনে গোটা ভারতবর্ষকে পথ দেখিয়েছে। আজকে কংগ্রেস দল এই প্রস্তাবের পক্ষে বলছে। কংগ্রেস সাম্প্রদায়িক দল নয়। কিন্তু কংগ্রেস সাম্প্রদায়িক শক্তির সঙ্গে পদে পদে আপোষ করেছে। ৬ই ডিসেম্বর যখন উত্তর প্রদেশ মসজিদ ভাঙছে, তখন নরসিমা রাওয়ের কাছে বার বার করে হস্তক্ষেপের জন্য দাবি করা হয়েছে। বলা হয়েছিল যে, আপনি মসজিদকে রক্ষা করবার জন্য উদ্যোগ নিন। কল্যাণ সিং তখন উত্তর প্রদেশের মুখ্যমন্ত্রী ছিলেন। তিনি নরসিমাকে আশ্বস্ত করলেন। তখন নরসিমা তার কথায় বিশ্বাস করেছিলেন। আর তারপর রাজ্যে রাজ্যে দাঙ্গা বেধে গেল। কংগ্রেস বারেবারে আপোষ করেছে। সেইজন্য বুক চিতিয়ে লড়াই করতে পারছে না। কংগ্রেস সদস্যদের এখানে দেখা যাচ্ছে, সোমবার এখানে আছেন তো মঙ্গলবার কোথায় আছেন তা জানা যাচ্ছে না। কংগ্রেস আপোষ করেছে বারেবারে এখানে বিষয়টা তা নয়। বিষয়টা খুবই উদ্বেগপূর্ণ। এটা শুধু সংখ্যালঘু সম্প্রদায়ের আতঙ্কের বিষয় নয়, সংখ্যাগুরু মানুষের কাছেও আতঙ্কের বিষয়। দেশে যদি দাঙ্গা বাধে তাহলে সকলেই ক্ষতিগ্রস্ত হবে। রাজনৈতিক সংকীর্ণ স্বার্থের থেকে অনেক বড় হচ্ছে দেশ এবং জাতীয় স্বার্থ। এটা অনেক বেশি গুরুত্বপূর্ণ। বিতর্কিত জায়গায় থেকে দেড় কিমি. দূরে পাথর কাটা হচ্ছে। এই অবস্থায় কিছু সাংসদ, বামপন্থী সাংসদ তারা যা দেখে এসেছেন, আমরা যে খবর পেয়েছি, তারা যা বলেছেন তাতে আতঙ্কিত হবার যথেষ্ট কারণ আছে। সেখানে মানুষের আতঙ্কিত হবার কারণ রয়েছে। দিল্লিতে এই সরকার যে রয়েছে তারা বাবরি মসজিদ ভেঙেছিলেন। এই অবস্থায় যে প্রস্তাব গৃহীত হচ্ছে সেটা লোকসভায় পাঠানো দরকার এবং পাশাপাশি ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের বিধানসভাতেও এই প্রস্তাব পাঠানো দরকার। শুধু প্রস্তাব পাঠিয়ে দিলেই হবে না, দলমত নির্বিশেষে, ভারতবর্ষের রাজ্যে রাজ্যে ঐক্য এবং সংহতির সাপেক্ষে গণ আন্দোলনের মধ্যে দিয়ে এই বজরং দল, বিশ্ব হিন্দু পরিষদ এবং আর. এস. এসের যে অশুভ প্রচেষ্টা তার মোকাবিলা করা সম্ভব। সেই পথেই সকলে আসবেন এই আহবান রেখে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 3-50 p.m.]

**শ্রী শেখ দৌলত আলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে রাম মন্দির এবং বাবরি মসজিদের প্রসঙ্গে যে প্রস্তাব এসেছে তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। বাবরি মসজিদ ধ্বংসের কারণে বি. জে. পি.-র সঙ্গে বজরং দল, আর. এস. এস. বিশ্ব হিন্দু

পরিষদ জড়িত সেটা তারা প্রকাশ করেছেন। এটা হচ্ছে অন্ধ, উগ্র, হিন্দুত্ববোধের বলিষ্ঠ নোংরা প্রকাশ। তারা বলেছেন অযোধ্যায় ২৯টি জায়গায় নাকি রাম মন্দির আছে এবং প্রত্যেকটি মন্দিরের মহান্তরা বলেছেন যে শ্রী রামচন্দ্র সেই মন্দিরে আর্বিভূত হয়েছিলেন। হঠাৎ ওরা শুনতে পেলেন স্বপ্নে যে, বাবরি মসজিদের গর্ভ গৃহে, যেখানে মুসলমান ইমামরা নামাজ পড়ে সেই জায়গাতেই নাকি শ্রী রামচন্দ্র জন্মগ্রহণ করেছিলেন। অতএব অন্ধ, উগ্র, ধর্মান্ধতায় ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর বাবরি মসজিদকে ধ্বংস করে দিলেন। আমাদের ভারতবর্ষে ওই দিনটি একটি কালা দিন ছিল, একটা বেদনার দিন ছিল তাতে কোনও সন্দেহ নেই। এটা যে ধর্মনিরপেক্ষতার উপরে আঘাত তাতে কোনও সন্দেহ নেই। তার সঙ্গে তারা বললেন যে, হয় কোরাণ ছাড় না হয় হিন্দুস্তান ছাড়, হিন্দুস্থান ফর হিন্দুজ। এই তথ্যের মধ্যে দিয়ে, উদ্ধৃতির মধ্যে দিয়ে তারা আজকে নতুন করে তাদের শক্তি সংহত করার চেষ্টা করছে। তা না হলে এলাহাবাদ হাইকোর্টের রায় যেটা সুপ্রিম কোর্টে বিচারাধীন তা এখনও নিষ্পত্তি হচ্ছে না কেন? আমি না বলেও থাকতেও পারছি না এই কারণে যে, একটা রায় এখনও পর্যন্ত বেরুল না কেন এবং এত বছর সত্ত্বেও কেন বিচার তরান্বিত হল না। এই ব্যাপারে যারা প্রস্তাব এনেছেন তাদের বিষয়টা ভাবার কথা বলছি। একটা কেস কত বছর ধরে চলছে তার এখনও সুষ্ঠ রায় বেরুল না। কেসটাকে জিইয়ে রাখা হল। ভারতবর্ষের হিন্দু এবং মুসলিমের যে ধারা এবং সংস্কৃতি, তা সম্রাট বাবরের আমল থেকে আরম্ভ করে ভারতবর্ষের ইতিহাসে বাহাদুরশা জাফরের যে পিরিয়ড, সেই পর্যন্ত একই স্রোতে মিলে চলেছিল। তারা যেন বন্ধুর মতো একই ছত্র ছায়ায় থেকে ভারতে মিশ্র সভ্যতা সৃষ্টি করেছিলেন। হিন্দু-মুসলমানের যে মন্দির, মসজিদের যে ফারাক তারা সেটা জানত না। আজকে বি. জে. পি. সরকার তার ওই অন্ধ, উগ্র ধর্মান্ধবোধ সেখানে সংঘাত এনেছেন। এবং সেখানে কুঠারাঘাত করেছে। ভারতের জাতীয় জনকের হত্যার একমাত্র কারণ হয়েছিল যে তিনি বলেছিলেন।" ঈশ্বর আল্লা তেরি নাম, সব কো সুমতি দে ভগবান"। তিনি ছিলেন সাম্প্রদায়িকতার ঊর্ধ্বে। সেই সময়ে দক্ষিণ ভারতে হরিজনদের উপরে দারুণভাবে অত্যাচার চলছিল, তিনি সেটা গভীরভাবে উপলব্ধি করে হরিজনদের পাশে গিয়ে দাঁড়ালেন। এরফলে তার উপরে আঘাত এল, তাকে খুন করা হল এবং সমস্ত কিছু তার প্রচেষ্টা ধুলিসাৎ হয়ে গেল।

আমাদের ভারতবর্ষের যে ঐতিহ্য, তার যে কৃষ্টি, সংস্কৃতি তার মূলে চরম কুঠারাঘাত হয়েছে। ধর্ম্ম নিয়ে মতভেদ থাকতে পারে, আজকে ধর্ম্মের মূল স্রোত কিন্তু একই। আমাদের বন্ধুরা জানেন, মুসলিম ভাইরা লা শরীর আল্লা বলেন, আল্লার কোনও শরীর নেই ; হিন্দু ভাইরা বলেন ব্রহ্ম এক, দ্বিতীয় নেই। আমি তো বুঝতে পারি না, ২টি কথার মধ্যে কোনও ফারাক আছে কিনা, যদিও উগ্র ধর্ম্মীয় পথে বি. জে. পি. পার্টির সহযোগীরা বিশ্ব হিন্দু পরিষদ, বজরং দল তারা কোর্টের আইন ধরেই নিয়েছে তাদের

পক্ষে যাবে না। তারা আজকে যদি বলেন ঐটা মানব না, ধর্ম্মীয় গুরুরা বিধান দিলে মানব। তার মানে ভারতবর্ষের সামনে একটা কালো দিন, কালো ঝড় আসন্ন। ভবিষ্যতে ওরা যদি ভারতবর্ষের মসনদে থাকে তাহলে ভারতবর্ষের ধর্ম্মীয় ভাব শুধু নয়, সমস্ত সম্প্রদায়ের যে মিলিত সংহতি সেটাকে ধূলিসাৎ করে দেবে। আজকে এর বিরুদ্ধে সর্বশক্তি দিয়ে আমাদের লড়াই করতে হবে। এই লড়াইটা হচ্ছে, আমাদের ধর্মের আচার আচরণ আলাদা থাকলেও—আমি একটু আগে যেটা বলেছি আমাদের মূল মন্ত্র কিন্তু এক ; বুদ্ধ, গান্ধী, বিবেকানন্দের এই মহান দেশে আমরা বসবাস করি, সেখানে এই যে আঘাত এটাকে কিছুতেই মেনে নিতে পারব না ; অর্থাৎ সম্রাট বাবর থেকে আরম্ভ করে মোঘল পিরিয়ড পর্যন্ত কথায় এবং বার্তায় যাদের অনুপ্রবেশকারী হিসাবে চিহ্নিত করে তাদের কাছে বিশেষ করে মুসলিম ধর্মের সংখ্যালঘু ধর্মের লোকেদের ব্যাপারে অস্তিত্ব না থাকতে পারে, কিন্তু শুধু এই ধর্ম্মকে কেন্দ্র করে যে প্রবণতা এই প্রবণতা ভারতবর্ষের ঐক্যকে ধ্বংসের দিকে নিয়ে যাবে। এটাও আমাদের হিন্দু মুসুলমান এর যে সম্প্রীতি, সেই সম্প্রীতির উপর বিরাট আঘাত। সাম্প্রদায়িক সংঘর্ষের পথে বারে বারে ঠেলে দিচ্ছে। '৪৭ সালে ভারতবর্ষের ইতিহাসে যে রক্তক্ষয় হয়েছিল, সেখানে হিন্দুদের রক্ত, মুসুলমানদের রক্ত এক হয়ে গিয়েছিল, যদিও রক্তের রঙ এক, আমরা সেদিন রক্তস্নাত হয়েছিলাম। কিন্তু '৯২ সালের ৬ই ডিসেম্বর ভারতবর্ষের মাটিতে একটা অধার্ম্মিক আচরণ ঘটে গেল, এটা খুবই দুঃখের। আজকে বিধানসভায় যে প্রস্তাব এসেছে, সেই প্রস্তাবের মধ্যে ঐ ঘটনার তীব্র নিন্দা করি এবং অন্যদিকে যে প্রচেষ্টা সরকারের থেকে সরকারি দলগুলি করছে, নূতন করে মন্দির বানাবার প্রচেষ্টা করছে, সেই প্রচেষ্টা নিন্দাজনক। এই নিন্দা আমরা করব। আমাদের পশ্চিমবঙ্গের জনগণের পক্ষে বিধানসভায় যে বক্তব্য উপস্থাপিত হয়েছে তা যথা স্থানে পৌঁছে দিতে পারলে আমরা মনে করছি আমাদের পবিত্র যে কাজ, সেই কাজকে সম্পূর্ণতা দিতে পারব। তাই বলছি, আমাদের এই যে প্রস্তাব এই প্রস্তাবকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি এবং যথা স্থানে এই প্রস্তাব পাঠিয়ে দেওয়ার আবেদন করে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের সরকারি দলের চিফ হুইপ রবীন মন্ডল এবং সহযোগী বন্ধুরা সর্বসম্মতভাবে যে প্রস্তাব উপস্থাপন করেছেন, তার সমর্থনে কিছু বলছি। প্রথমে আমাদের দেশের সামনে সংহতি বিরোধী, দেশের মানুষের ঐক্য বিরোধী যে কাজ, বাবরি মসজিদ ধ্বংসের ভেতর দিয়ে সংগঠিত হয়েছিল '৯২ সালের ৬ই ডিসেম্বর ১৯৯২ সালে বাবরি মসজিদ ভাঙ্গা হয়েছিল, সেখানে আজকে আবার নতুন করে মন্দির নির্মাণের যে কাজ শুরু হয়েছে এবং তার বিরুদ্ধে যে প্রস্তাব এসেছে তাকে আমরা সমর্থন করছি। আমরা সকলেই জানি আমাদের দেশের যে ঐতিহ্য সেটা আমাদের পরম্পরা ঐতিহ্য সেটা আমাদের পরম্পরা ঐতিহ্য হিন্দু মুসলমানের

মধ্যে ভ্রাতৃত্ব বোধ। আমরা বিদ্রোহী কবি নজরুল ইসলামের শতবর্ষ উদযাপন করছি, তিনি লিখেছিলেন—মোরা একই বৃন্তে দুটি কুসুম হিন্দু-মুসলমান। ১৯৪৬ সালে যে দাঙ্গা-হাঙ্গামা হয়েছিল, তারপরে দেশ স্বাধীন হয় এবং আমরা দেখেছি তখনকার দিনের জাতীয় নেতৃত্বরা তারাই প্রকৃতপক্ষে হিন্দু ও মুসলমান এই দুটি জাতির ভিত্তিতে দেশ ভাগ করেছিল। দেশের মানুষের মধ্যে যে ঐক্যবোধ ছিল সেটার মূলে সেদিন কুঠারাঘাত করা হয়েছিল। আজকে আমরা ঐক্যমতের ভিত্তিতে প্রস্তাব এনেছি, কিন্তু যখন বাবরি মসজিদ ভাঙ্গা হয় তখন যারা আমাদের দেশের রাষ্ট্র ক্ষমতায় ছিলেন তারা কিন্তু সেই দায়িত্ব কিছুতেই অস্বীকার করতে পারেন না। আমরা দেখেছি একেবারে ফ্রি ট্রেন, অঢেল ব্যবস্থা, কর সেবকরা সব অযোধ্যা যাচ্ছে। বাবরি মসজিদ ভাঙ্গাতে আমাদের সবচেয়ে বড় সর্বনাশ হয়েছিল আন্তর্জাতিক ক্ষেত্রে। পাকিস্তান বা বাংলাদেশে যেসব হিন্দুরা ছিল তাদের মধ্যে সাম্প্রদায়িক সম্প্রীতি নষ্ট হল, বিঘ্নিত হল। স্বাধীনতার আগে আমরা দেখেছি যখনই ব্রিটিশ বিরোধী সংগ্রাম গড়ে উঠেছে তখনই ব্রিটিশরা ডিভাইড অ্যান্ড রুল নীতি নিয়ে চলেছে। এখনও সেই নীতি নিয়ে চলা হচ্ছে। আজকে আমরা দেখতে পাচ্ছি কংগ্রেস এই প্রস্তাবকে সমর্থন করছে, তারা অন্যায় করেছিল তাই তারা আজকে প্রায়শ্চিত্য করছে। নইলে মানুষ আপনাদের ক্ষমা করবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমি যে কথা বলতে চাই আজকে বিশ্ব হিন্দু পরিষদ এবং বি. জে. পি., তাদের উত্তরাধিকার এবং পূর্বসুরী ছিলেন হিন্দু মহাসভা এবং জনসংঘ। পঞ্চাশ বছর হয়ে গেল আমাদের দেশ স্বাধীন হয়েছে, কিন্তু আমরা সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার যে ব্যবস্থা সেটা ঠিকমতো করতে পারিনি। সাধারণ মানুষ যখন ধনতন্ত্র বিরোধী, পুঁজিবাদের বিরুদ্ধে সংগ্রাম করেছে তখনই তাদের মধ্যে ডিভিসন আনার জন্য চেষ্টা করা হয়েছে। বাধ্য হয়েই আজকে কংগ্রেস প্রায়শ্চিত্য করছে। কংগ্রেসই ভারতবর্ষের ঐক্য সংহতিকে নষ্ট করে দিয়েছে। দেরিতে হলেও আজকে ওদের বোধোদয় হয়েছে এবং বুঝেছে সাম্প্রদায়িক সম্প্রীতিকে আমাদের রক্ষা করতে হবে, হিন্দু-মুসলমান ঐক্য আমাদের রক্ষা করতে হবে। সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করতে হবে। ঐক্য রক্ষা করতে হবে। হিন্দু মুসলমানের ঐক্য রক্ষা করতে হবে। এটা খুবই ভাল কথা। কিন্তু মনে রাখতে হবে যে, যারা কেন্দ্রে এসেছে, ঐ বিশ্ব হিন্দু পরিষদ এবং বি. জে. পি. দল, হনুমান যেমন লঙ্কা পোড়ায়, এরা তেমন গোটা দেশটাকে পুড়িয়ে দেবার চেষ্টা করছে। আজকে ওরা যেভাবে শুরু করেছে, বাবরি মসজিদকে নিয়ে যেভাবে ওরা শুরু করেছে, যেভাবে ওরা বোমা ফাটিয়েছে, তাতে সমস্ত ব্যাপারটায় মনে হচ্ছে জাতীয়তা বিরোধী এবং উগ্র হিন্দুত্ব এবং উগ্র ধর্মান্ধশক্তিকে সামনে নিয়ে এসেছে। এই ব্যাপারে থেকে তাদের প্রতিহত করতে হবে। এদের বিরুদ্ধে ঐক্যবদ্ধ আন্দোলন করতে হবে বি. জে. পি. সরকারের বিরুদ্ধে। যারা সুপ্রিম কোর্টের নির্দেশ অগ্রাহ্য করে, যারা বিচার ব্যবস্থা মানে না তাদের বিরুদ্ধে আন্দোলন করতে

হবে। যেখানে শতকরা ৩০ ভাগ মানুষ আজকে দারিদ্র্যসীমার নিচে বাস করে, ৫০ ভাগ মানুষ অসহায়, সেদিকে সরকারের দৃষ্টি নেই, খোঁজ নেই, একে প্রতিহত করার জন্য শুধু বিধানসভায় প্রস্তাব নয়, লোকসভায় নিন্দা নয়, ওয়াক আউট নয়, সংগ্রাম করতে হবে। আজকে বি. জে. পি. শাসিত ভারতবর্ষ যে অবস্থার সৃষ্টি করেছে, যেখানে ২২ টা দল নিয়ে চলছে আগামী দিনে উগ্র জাতীয়তাবাদ সারাদেশে ছড়াবে। এটা আমাদের মাথায় রাখতে হবে। শুধু বিধানসভার ভিতরে নয়, বাইরে আন্দোলন করতে হবে এদের বিরুদ্ধে। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-00 — 4-10 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আজকে এই রাম মন্দির নির্মাণের বিরোধিতা করে এখানে যে সর্বদলীয় প্রস্তাব আনা হয়েছে, তাকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাইছি। স্যার, একদিকে উগ্র জাতীয়তাবাদ এবং অপরদিকে হিন্দুত্ববাদের ধর্মীয় উন্মাদনা সৃষ্টি করে একটা ভয়ঙ্কর ফ্যাসিস্ট শক্তি হিসাবে যেভাবে ভারতের বুকে বি. জে. পি. দেশি বিদেশি মালিক শ্রেণীর মদতপুষ্ট হয়ে ভয়ঙ্করভাবে আত্মপ্রকাশ করেছে, তাতে ভারতের শুভবুদ্ধি সম্পন্ন মানুষ এবং গণতন্ত্র প্রিয় শান্তিপ্রিয় মানুষ আজকে এই শক্তি দেখে আতঙ্কিত না হয়ে পারে না এবং তাদের উদ্দেশ্য চরিতার্থ করার জন্য প্রত্যক্ষ করেছি যে, কিভাবে একদিকে পোখরাণে পরমাণু বিস্ফোরণ ঘটালো এবং অপর দিকে ওই ৬ই ডিসেম্বর ১৯৯২ সালে বিধ্বংসী বাবরি মসজিদের বিতর্কিত স্থানে আবার ওই রামমন্দির নির্মাণ করবার যড়যন্ত্র করছে এবং এতে তারা মদত দিচ্ছে। একদিকে প্রধানমন্ত্রী বলছেন যে, তারা আইন মোতাবেক কাজ করবেন, আর একদিকে সংঘ পরিবারগুলি নির্লজ্জভাবে প্রকাশ্যে নগ্নভাবে বলছে যে, তারা রামমন্দির নির্মাণ করবে। যদি সুপ্রিম কোর্টের রায় তাদের পক্ষে না যায়, তাহলে তারা নতুন করে আইন করবে এবং এই সমস্ত উগ্র হিন্দুত্ববাদ, উগ্র ধর্মীয় উন্মাদনা ছড়াচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই যে পরিস্থিতি সৃষ্টি হয়েছে, আমাদের দেশে রেনেসাঁ আন্দোলন, এর যুগ থেকে স্বদেশি আন্দোলন, স্বাধীনোত্তরকালে প্রগতিশীল আন্দোলন, ধর্মনিরপেক্ষ চিন্তা, চেতনার যে শক্তি গড়ে উঠেছিল তা আজ লুপ্তপ্রায়। সেই শক্তিকে আজকে শুধু পুনরুজ্জীবিত করাই নয়, তাকে শুধু রক্ষা করাই নয়, আজকে যুগের কারণে, সমাজের কারণে তাকে আরও প্রসারিত করা প্রয়োজন। এই বকম একটা পরিস্থিতির মধ্যে আজকে বি. জে. পি. এবং তার সহযোগী গোষ্ঠী তারা যেভাবে উগ্র ধর্মীয় উন্মাদনার সৃষ্টি তাতে জার্মানির হিটালারের ফ্যাসিস্ট উত্থানের কথা মনে পড়িয়ে দেয়। আজকে ভারতবর্ষ প্রগতিশীল আন্দোলনের পীঠস্থান, গণতান্ত্রিক আন্দোলনের পীঠস্থান ছিল আজকে সেই ভারতবর্ষের বুকে উগ্র ধর্মীয় উন্মাদনা, সাম্প্রদায়িক ফ্যাসিস্ট শক্তি, উগ্র জাতীয়তাবাদ সৃষ্টি করে, জমি তৈরি

করতে পারছে কি করে। আমরা যারা ধর্মনিরপেক্ষতার কথা বলি, গণতন্ত্রের কথা বলি, বামপন্থার কথা বলি আন্তরিকভাবে সেই আদর্শকে তুলে ধরার জন্য সংগ্রাম করছি না, ধর্মনিরপেক্ষতার নামে, গণতন্ত্রের নামে, বামপন্থার নামে আমরা ভন্ডানি করছি, প্রতারণা করছি। না হলে আমরা জনগণের আস্থা হারাচ্ছি কেন? আস্থা না হারালে আজকে সেই গণতান্ত্রিক আন্দোলন, ধর্মনিরপেক্ষ আন্দোলন জোরদার হত। আজকে কি এই দক্ষিণপন্থী শক্তি জায়গা করে নিতে পারত। ফলে শুধু সমালোচনা নয় আত্মসমালোচনার ভঙ্গিতে দেখা দরকার। আজকে ভারতবর্ষের বুকে দেশি-বিদেশি মালিক শ্রেণীর মদতপুষ্ট হয়ে উগ্র জাতীয়তাবাদ শক্তি, ফ্যাসিস্ট শক্তি মাথা চাড়া দিচ্ছে তা অত্যন্ত বিপজ্জনক। তাকে যদি রুখতে হয় তাহলে যথার্থ বামপন্থার চর্চা করতে হবে। ধর্মনিরপেক্ষতার কথা বলছি দুটো এক সঙ্গে হয় না। আজকে আমাদের যথার্থ বিপদকে উপলব্ধি করতে হবে। আজকে উদার অর্থনীতির নামে, শিল্পায়নের নামে ভারতবর্ষের কোটি কোটি শ্রমিক কৃষক, খেটে খাওয়া মানুষ এর জীবনে যে আক্রমণ নেমে আসবে তার বিরুদ্ধে গণ আন্দোলন শক্তিশালী করা দরকার মূল্যবোধ এর উদ্ধার, অন্য রুচি-সংস্কৃতির চর্চা, গণ আন্দোলন গড়ে তোলার মাধ্যমে আজকে সাম্প্রদায়িক শক্তিকে রোখা সম্ভব। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের দেশের সামনে আজকে বড় বিপদ। আমাদের দলের শ্রদ্ধেয় এক শিক্ষক একটি অত্যন্ত মূল্যবান কথা বলেছিলেন ফ্যাসিনিজম সম্বন্ধে। বলেছিলেন এপিকিউলিয়র ফিউশন বিটুইন স্পিরিচুয়ালিজম অ্যান্ড সায়েন্স। ফলে আমরা দেখতে পাচ্ছি যে একদিকে এ্যাসকিউম্যান টিসম আর একদিকে টেকনিক্যাল আসপেক্ট এই জিনিস নিয়ে আসা হচ্ছে। আরেকদিকে বিজ্ঞানের যে টেকনিক্যাল আসপেক্টকে কাজে লাগিয়ে যে যুক্তি বিজ্ঞান যে মরালিটি যে কার্য-কারণ সম্পর্ক সেগুলিকে মেরে দেওয়া হচ্ছে মানুষের মধ্যে। ফলে ভারতবর্ষের বুকে ফ্যাসিবাদের জমি তৈরি করতে সাহায্য করছে এবং বি. জে. পি. আজকে সেখানে স্লোগান নিয়ে ভারতবর্ষের মাটিতে ফ্যাসিবাদকে নিয়ে আসতে চাইছে। একে যদি রুখতে হয় তাহলে আজকে বাম ও গণতান্ত্রিক আন্দোলনকে শক্তিশালী করা যথার্থ ধর্ম নিরপেক্ষতার ঝান্ডা বহন করেই এটা সম্ভব।

**ডঃ শ্রীকুমার মুখার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, আমি রবীন দেবের আনা প্রস্তাবের সাথে সম্পূর্ণ একমত এবং সেই পরিপ্রেক্ষিতে আপনাদের সামনে কতগুলি তথ্য তুলে ধরার চেষ্টা করছি যে ঘটনা ১৯৯২ সালে ৬ই ডিসেম্বর একটা পর্যায়ে শেষ হয়েছে বলে আমরা মনে করি। কিন্তু আমি মনে করি শুরু কিন্তু তার অনেক আগে থেকেই। ভারতবর্ষকে যারা শাসন করে আসছেন আজ পর্যন্ত, শাসকগোষ্ঠী বার বার করে এই ইস্যুটিকে ব্যবহার করেছেন। সুলতান আমেদ সাহেব একটা পর্যায়ে আমাদেরকে নিয়ে গেলেন সেটা ১৯৪৮-৫০ সাল পর্যন্ত। আমি আপনাদেরকে আরেকটু পিছন দিকে নিয়ে যাচ্ছি ১৮৫৯ সালে। আমি যে বইটির কথা বলব সেই বইটি অত্যন্ত তথ্য নির্ভর, কিছু

দিন আগে বেরিয়েছে, এলাহাবাদ বিশ্ববিদ্যালয়ের ডঃ শ্রীবাস্তবের লেখা, বইটির নাম ডিসপিউটেড মস্কো হিস্টোরিক্যাল রিসার্চ। এর কয়েকটি জায়গা থেকে আপনাদের কাছে তুলে ধরার চেষ্টা করছি। ১৮৫৯ সালে সিপাই বিদ্রোহের পরে একদিন রাত্রে বেলা দেখা গেল যে ৯টি শরীর একটি বিশেষ সম্প্রদায়ের মানুষের শরীর ঝুলছে এবং প্রচার করা হল আরেকটি সম্প্রদায়ের মানুষ তাদেরকে দড়িতে ঝুলিয়ে দিয়েছে এবং যে শরীরগুলি সে দিন ঝুলেছিল আজকে অযোধ্যার বাবরি মসজিদ বলুন আর রাম জন্মভূমিই বলুন যার কোনও অস্তিত্ব নেই এই মুহূর্তে যেটা ধ্বংস হয়ে গেছে। সেই জায়গায় সামনে যে বেদি, যেখানে দাঁড়িয়ে বাঁদর নাচ নেচেছিলেন আদবানি সাহেবরা ৬ই ডিসেম্বর তারিখে। সেখানে ছিল একটা বটগাছ। সেই বটগাছের একটা ডালে ঝুলিয়ে দেওয়া হয়েছিল ওই শরীরগুলিকে। কারণ প্রমাণ করার চেষ্টা করেছিলেন ব্রিটিশ সরকার যে একটা সম্প্রদায়ের মানুষ অন্য সম্প্রদায়ের মানুষের উপর অত্যাচার করেছে, যেন অন্য সম্প্রদায়ের মানুষ ক্ষেপে যায়। আমরা দেখলাম তাতে কোনও ফল হয়নি। কারণ যে দেহগুলি ঝুলছিল তারা সবাই সিপাহি বিদ্রোহের ফৈজাবাদে যে ক্যান্টনমেন্ট ছিল সেখানকার নায়কদের মধ্যে অন্যতম মানুষ তারা। সমস্ত সম্প্রদায়ের মানুষ তাদেরকে ভালবাসত এবং হিন্দু-মুসলমান কোনও দ্বন্দ্ব হয়নি। সেই সময় থেকে ১৯৫৯ সালে ২৬শে নভেম্বর তারিখ থেকে কেউ প্রদীপ কেউ মোমবাতি জ্বালিয়ে দিয়ে আসতেন তাদের স্মৃতির উদ্দেশ্যে। চলছিল সেই অবস্থা, তার পরবর্তীকালে ব্রিটিশ সাম্রাজ্যবাদীরা দেখেছিল দেশ জুড়ে হিন্দু এবং মুসলমানের দ্বন্দ্ব যদি নতুন করে বাঁধানো যায়। এক দিকে বিদ্রোহী শক্তি মাথা চাড়া দিচ্ছে, জাতীয় কংগ্রেস সংহত হচ্ছে, অন্যদিকে সুভাষ বোসরা এগিয়ে আসছেন, সমস্ত বিপ্লবী যারা সহিংসবাদে বিশ্বাস করেন তারা এগিয়ে আসছেন। তখন তারা আবার কৌশল করেছিলেন, এটা কিন্তু ১৯৩১ সাল। ১৯৩১ সালে যখন নতুন করে ভারতবর্ষের বড়লাট আবার নতুন করে চিঠি লিখছেন। তিনি গোপন যে চিঠিটা লিখেছিলেন এই বইটিতে সেই চিঠির জেরক্স কপি খুব ভাল করে রয়েছে। সেই চিঠিতে বড়লাট লিখছেন আরেকবার চেষ্টা করা যাক রামজন্মভূমি এবং বাবরি মসজিদ ইস্যুটিকে নতুন করে নিয়ে আসা যায় কি না? এটা ভারতবর্ষের আজকের মানুষরা নতুন করে পাচ্ছেন। এই তথ্যের সঙ্গে দেখতে পাচ্ছি যে তখন নতুন করে তৈরি হল দুই মহান্তের মধ্যে ঝগড়া এবং সঙ্গে সঙ্গে হিন্দু-মুসলমান এই দ্বন্দ্ব নিয়ে আসা হল এবং চেষ্টা করা হল তৎকালীন ভারতবর্ষের বড়লাট-এর মাধ্যমে এবং সেটা তৈরি করলেন তখনকার ডি. সি.। যিনি ফৈজাবাদের কমিশনার ছিলেন তার মাধ্যমে। এমন একটা সময় এটা করা হয়েছিল তখন একদিকে চৌরিচোরা আন্দোলন একটা রূপ পাচ্ছে, যখন ভারতবর্ষে কমিউনিস্ট পার্টি তৈরি হয়েছে, যখন এ. আই. টি. ইউ. সি. প্রথম শ্রমিক সংগঠন জন্ম নিচ্ছে, যখন জালিয়ানওয়ালাবাগের হত্যাকান্ড ঘটে গেছে, রবীন্দ্রনাথ নাইটহুড উপাধি ছেড়ে দিয়েছেন।

এই রকম একটা সময়ে নতুন করে তৈরি করা হয়েছিল এই ইস্যু রামজন্মভূমি বাবরি মসজিদে। স্বাধীনতা পেল ভারতবর্ষ ১৯৪৮ সালে। আবার নতুন করে তৈরি হল এই ইস্যুটি ভারতবর্ষের শাসন ক্ষমতায় তখন যে জাতীয় কংগ্রেস ছিল সেই জাতীয় কংগ্রেস হিসাবে নয়, যে দলকে ভেঙে দেওয়ার কথা ছিল। গান্ধীজী যা সুপারিশ করেছিলেন, যার নামে জাতীয় কংগ্রেস, তারা ক্ষমতায় এলেন। সর্দার বল্লভভাই প্যাটেলের নেতৃত্বে থাকল, জওহরলাল নেহেরু প্রধানমন্ত্রী। ১৯৪৮ সালে আবার নতুন করে চারা বসানো হল। ১৯৫২ সালে নির্বাচন সামনে রয়েছে এবং এই ইস্যুটি তখন মানুষের সামনে আবার তৈরি করা হয়েছিল। আপনারা জানেন সেই চিঠিটি বল্লবভাই প্যাটেল নেহেরুকে বলেছেন আপনার যাওয়ার কোনও প্রয়োজন নেই।

[4-10 — 4-20 p.m.]

সেই চিঠিটা লেখা ২৬শে ফেব্রুয়ারি তারিখে। প্যাটেল বলছেন জওহরলালকে যে, আপনার যাওয়ার দরকার নেই। অযোধ্যায় কিন্তু তখন গন্ডগোল শুরু হয়ে গেছে। জওহরলাল নেহেরু যেতে চেয়েছিলেন। সেই সমস্ত দলিল এখন আমাদের জানা হয়ে গেছে। ১৯৫০ সালে, সুলতান আহমেদ সাহেব বললেন, সে কথা আমি আপনাদের কাছে রিপিট করব না ; একদিন রাত্রিবেলা হঠাৎ করে বোমার শব্দ পাওয়া গেল, দেওয়াল ভেঙ্গে পড়ল, রামলালার মূর্তি ওখানে তৈরি হয়ে গেল। আর, সেই সময় ডি. সি. ছিলেন নায়নার বলে এক ভদ্রলোক। আমরা সেই কুখ্যাত ডি. সি.-কে দেখেছি ১৯৫২ সালে ভারতীয় জনসংঘের পক্ষ থেকে নির্বাচনে প্রতিদ্বন্দ্বিতা করতে। তিনি ঐ অযোধ্যা থেকে প্রার্থী হয়েছিলেন এবং জয়লাভ করেছিলেন। কাজেই এদের চরিত্র আমাদের জানতে কোনও অসুবিধা নেই। তিনি কাজ করেছিলেন বিভিন্ন শাসক দলের পক্ষ নিয়ে। এক সময়, ১৯৪৮ সালে সর্দার বল্লভভাই প্যাটেল তাকে ব্যবহার করেছিলেন। তার পরে যা হয়েছে সে কথা আমি আজকের দিনে উল্লেখ করা উচিৎ নয় বলে করছি না। কারণ আজকে আমরা সবাই মিলে যদি মাননীয় রবীনদেবের প্রস্তাবের সঙ্গে একমত হতে পারি তাহলে ভাল ব্যাপার হবে। তাই আমি রাজীব গান্ধী এবং নরসিমা রাও-র সেই জায়গায় যেতে চাইছি না। কিন্তু আজকের দিনে নতুন করে, মাত্র তিন দিন আগে সংবাদ-পত্রে যে খবর এসেছে আমি সেই খবরের দিকে আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি যেটা এই হাউসে হয়নি। ১৩/১৪/১৫ তারিখে যে খবর বিভিন্ন সংবাদ-পত্র এবং টি. ভি.-তে এসেছে সেগুলো আপনাদের কাছে বলছি। ১৪ তারিখে 'জি' টি. ভি.-তে লালকৃষ্ণ আদবানির একটা টি. ভি. ইন্টারভিউ ছিল। তাতে তিনি বলছেন যে, 'ভারতবর্ষের মুসলমান সম্প্রদায়ের মানুষের কাছে একথা বলতে চেষ্টা করা উচিত যে, তারা যেন মথুরা এবং কাশীর বদলে রামজন্মভূমি করতে দেয়।' কিন্তু অশোক সিংহল তার বিরোধিতা

করে বলছেন যে, 'আদবানির এই প্রস্তাব আমরা মেনে নিচ্ছি না।' এছাড়াও ১৫ তারিখের স্টেটসম্যান পত্রিকায় তিনি আরও বলছেন যে, কোর্টের রায় বেরোতে দেরি হওয়ায় তিনি অত্যন্ত অখুশি এবং মানুষ যদি আউট অফ পেসেন্স হয়ে যায় তাহলে তাদের কিছু করার নেই। সঙ্গে সঙ্গে আপনাদের মনে করিয়ে দিতে চাই ১৯৯২ সালের ৬-ই ডিসেম্বর যখন বাবরি মসজিদ ভেঙ্গে গিয়েছিল তখন এই অশোক সিংহল একটা মন্তব্য করেছিলেন। তখন তিনি বলেছিলেন, 'এই মসজিদটা ভেঙ্গে গেল মানুষ আউট অফ পেসেন্স হয়ে গেছে বলে।' এখন আবার, অশোক সিংহল সুপ্রিম কোর্ট এবং এলাহাবাদ হাইকোর্টকে চ্যালেঞ্জ জানাচ্ছেন, মানুষ আউট অফ পেসেন্স হয়ে যেতে পারে বলে। এর পরিণাম সম্বন্ধে আমাদের সবার ভাবা দরকার। আজকে আমরা সমস্ত মানুষ, যারা যে সম্প্রদায়ের হই না কেন, যে রাজনৈতিক নীতিতে বিশ্বাসী হই না কেন, ডানপন্থী, বামপন্থী—কোনও ব্যাপার নেই ; কিন্তু মনুষ্যত্বে যদি বিশ্বাস করি, আমরা যদি মানুষ হয়ে থাকি, তাহলে নিশ্চয় করে ভারতবর্ষের সংবিধান যার উপর দাঁড়িয়ে তার একটা স্তম্ভ হচ্ছে সাংবিধানিক ব্যবস্থা, বিচার ব্যবস্থা, তাকে যারা চ্যালেঞ্জ করছে তাদের যদি সবাই মিলে কমব্যাক্ট করতে না পারি তাহলে আমাদের ভারতবর্ষের কোনও ভবিষ্যৎ নেই। এর পরে আসি ১৫ তারিখে। আমি আর দু জনের কথা আপনাদের কাছে বলব। 'রামজন্মভূমি ন্যাস' বলে একটা সংস্থা আছে। তার যিনি নেতা তার নাম রামকৃষ্ণ পরমহংস। তিনি বলছেন, প্রধানমন্ত্রী বা সুপ্রিম কোর্টের তিনি পরোয়া করবেন না, মন্দির তিনি করবেনই। এবার বি. জে. পি. দলের সহ-সভাপতি কৃষাণলাল শর্মার একটা উদ্ধৃতি পড়ে আমি শেষ করব। বলছেন, 'যদি সুপ্রিম কোর্টের রায় আমাদের বিরুদ্ধে চলে যায় তাহলে শাহবানু মামলার মতো আমরা নতুন করে আইন তৈরি করে নেব এবং মন্দির আমরা তৈরি করবই।' সুতরাং আজকে এই অবস্থার উপর দাঁড়িয়ে যারা নিজেদের মনুষ্য সম্প্রদায়ভুক্ত বলে অন্তত মনে করেন তাদের কাছে আমার আবেদন, গোটা ভারতবর্ষ জুড়ে আসুন আমরা মাননীয় রবীন দেবের প্রস্তাবের সঙ্গে একমত হই। ধন্যবাদ।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য রবীনবাবু যে রেজলিউশন এনেছেন আমি তাকে আমাদের দলের পক্ষ থেকে এবং ব্যক্তিগতভাবে সমর্থন করছি। রাম মন্দির তৈরি করা নিয়ে আজকে ভারতবর্ষের যে রাজনৈতিক পরিস্থিতি দাঁড়িয়েছে তার উপর এই আলোচনা হচ্ছে। এ বিষয়ে মাননীয় প্রধানমন্ত্রী এক রকম স্টেটমেন্ট দিচ্ছেন। উনি বলছেন, আদালতের রায় মেনে সমস্ত কিছু হবে, আইন মেনে সমস্ত কিছু হবে। অথচ তার যারা শাকরেদ, বিশ্বহিন্দু পরিষদ, অশোক সিংহল, আদবানি তারা হুঙ্কার দিচ্ছেন এবং বলছেন, আমরা আমাদের পথে চলব।

তারা বি. জে. পি. সম্পর্কে সংবাদপত্রে একটা স্টেটমেন্ট দিচ্ছেন, তারপর পরমহংস না রামচন্দ্র আরেক দিন আরেকটা স্টেটমেন্ট দিচ্ছেন। কি এমন ঘটনা ঘটল এই মুহূর্তে রামজন্মভূমিতে মন্দির করা নিয়ে? আপনারা জানেন, আজকে কেন্দ্রীয় সরকারে যারা ক্ষমতায় প্রতিষ্ঠিত, তারা হিন্দু মৌলবাদকে সম্বল করে ক্ষমতায় প্রতিষ্ঠিত হয়েছেন। আপনারা জানেন আজকে কেন্দ্রীয় সরকারে যারা ক্ষমতায় প্রতিষ্ঠিত আছেন তারা প্রায় ২২টি দল নিয়ে একটা সরকার চালাচ্ছেন। এবং সেই সরকার চালাতে গিয়ে কোথাও কোথাও তৃণমূলের নেত্রীর হুঙ্কার, কোথাও এ. আই. ডি. এম.-কে নেত্রীর হুমকি শুনতে হচ্ছে। এই সমস্ত নেত্রীদের হুঙ্কারে এই সরকার থাকবে কি থাকবে না সেটা আজকে ৯৫ কোটি মানুষের কাছে প্রশ্ন হয়ে দাঁড়াচ্ছে। আজকে রাম জন্মভূমিতে মন্দির করার নাম করে সারা ভারতবর্ষের বুকে বি. জে. পি.-র কিছু নেতা যাদের উস্কানিতে পর্দার আড়াল থেকে বলা হচ্ছে, মন্দির নিয়ে মানুষের মধ্যে উত্তেজনার সৃষ্টি কর, আর পার্লামেন্টের ফ্লোরে দাঁড়িয়ে নীতির কথা, আদর্শের কথা, আইনের কথা বলব, সুপ্রিম-কোর্টের রায়ের কথা বলব। যেখানে ভারতীয় জনতা পার্টি জানে না যে কেন্দ্রের এই সরকার ৩ মাস, না ৬ মাস না ৯ মাস থাকবে। সেখানে নতুন করে মৌলবাদী শক্তিকে মাথাচাড়া দেওয়ার চেষ্টা করছে। একদিকে পোখরাণে বিস্ফোরণ ঘটেছে এবং সেখানে শক্তিপীঠ করা হবে, আরেক দিকে অযোধ্যায় রামজন্মভূমিতে মন্দির করা হবে। এটা হিন্দু শভেনইজম, আজকে ক্ষমতায় এসে, মৌলবাদীরা ভারতবর্ষের বুকে নতুন করে বেইমানি করার চেষ্টা করছে। ৬ই ডিসেম্বর যে ঘটনা ঘটল, সেই ঘটনাকে সম্বল করে ২২ দলের সরকার, ভারতীয় জনতা পার্টি কেন্দ্রীয় সরকার চালাচ্ছে। হিন্দু মৌলবাদী শক্তিকে কাজে লাগিয়ে ভারতীয় জনতা পার্টি তাদের শক্তি সঞ্চয় করার চেষ্টা করছে। তৃণমূল নেত্রী বলেছেন, 'রামজন্মভূমিতে মন্দির নির্মাণ হলে দরকার হলে আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমাদের সমর্থন প্রত্যাহার করব।' এ. আই. ডি. এম. কে. নেত্রী জয়ললিতা বলেছেন, 'এই ইস্যুতে দরকার হলে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা সমর্থন প্রত্যাহার করব'। তাই ভারতীয় জনতা পার্টি ভারতবর্ষে ৯৫ কোটি মানুষের মধ্যে ৭০ কোটি মানুষ যারা মুসলিম ধর্ম গ্রহণ করেননি সেই ৭০ কোটি মানুষকে সম্বল করে, হিন্দু শভেনইজমকে সম্বল করে নতুন করে বাঁচার চেষ্টা করছে। তাই পোখরাণের বিস্ফোরণ ঘটানোর চেষ্টা করে পাকিস্তানের বিরুদ্ধে হিংসাকে আরও উস্কে দেওয়ার চেষ্টা করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আমার বক্তব্যের মধ্যে বলতে চাই, যারা আমাদের মধ্যে সাম্প্রদায়িক বীজ ছড়ানোর চেষ্টা করছে তাদের বিরুদ্ধে ১৮৫ ধারায় মাননীয় রবীনবাবু যে রেজোলিউশন এনেছেন তাকে আমরা সমর্থন করি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই সভার প্রথমার্ধে পোখরাণের পারমানবিক বিস্ফোরণ নিয়ে অনেক কথা হয়েছে। কিন্তু আমি এই প্রসঙ্গে একটা কথা বলতে চাই

যে, আজকে থেকে আড়াই শো বছর আগে ইংরাজ ভারতবর্ষের বুকে যে সাম্প্রদায়িকতার বীজ. বপন করে গেছে তা ঐ পরমাণবিক বিস্ফোরণ অপেক্ষা অনেক বেশি মারাত্মক। একটা পারমানবিক বোমা লক্ষ লক্ষ মানুষের জীবনে বিপদ নিয়ে আসে, লক্ষ লক্ষ মানুষের জীবনহানি হয়, এ কথা সত্য। কিন্তু আড়াই শো বছর কেটে যাবার পর, স্বাধীনতার ৫০ বছর কেটে যাবার পরেও আজ পর্যন্ত ভারতবর্ষের বুক থেকে আমরা সেই সাম্প্রদায়িকতার বিষকে উচ্ছেদ করতে পারিনি। এটা গোটা জাতির কাছে লজ্জার, ধিক্কারের বিষয়। আমরা বলি আমাদের দেশ এগিয়ে চলেছে, অথচ এখনও আমাদের মধ্যে সাম্প্রদায়িকতা রয়েছে। সেজন্য মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই রেজলিউশনকে সমর্থন করে আমরা বক্তব্য শেষ করছি।

[4-20 — 4-30 p.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রামমন্দির নির্মাণের বিরুদ্ধে যে প্রস্তাব এসেছে তাকে সর্বান্তকরণে সমর্থন করে কয়েকটা কথা আমি বলছি। স্যার, আমাদের দেশে একটা প্রচলিত কথা আছে—চোরকে বলা হয় চুরি করতে, আর গৃহস্থকে বলা হয় সজাগ থাকতে। বি. জে. পি. এবং তার দোসর দলগুলো আজকে ভারতবর্ষের চিরাচরিত ঐতিহ্যকে ম্লান করে চলেছে। ১৯৯২ সালের ৬ই ডিসেম্বরের পর থেকে বা শ্রীকুমারবাবু যে কথা বললেন, ১৯৪৯ সালের পর থেকে যা শুরু হয়েছে তা এখনও ক্রমাগত চলছে। ভারতবর্ষের ৯০ কোটি মানুষের ভাগ্যকে নিয়ে সাম্প্রদায়িক দল ছেলে-খেলা করছে, আগুন নিয়ে খেলা করছে। এটা আমাদের বুঝতে হবে। ভারতবর্ষে নানা জাতির মানুষ নানান মতামত নিয়ে একই সঙ্গে বসবাস করে। ওরা কিছু দিন আগে বলেছিল আমরা অযোধ্যায় কেবল মাত্র কর-সেবা করব, অন্য কিছু করব না। কি রকম কর-সেবা? ভারতের সনাতন ধর্ম এ বিষয়ে কি বলে,

"ভদ্রং কর্ণেভিঃ শৃণুয়াম

ভদ্রং চক্ষুভি অবলোকয়াম্

ভদ্রং বাহুভিঃ সাধয়ামঃ

ভদ্রং মনোভিশ্চিন্তয়ামঃ"

আমরা হাতের দ্বারা যে কাজ করব, সেটা পরের কল্যাণে লাগবে। আমরা চোখের দ্বারা যে দৃশ্য দেখব তা মঙ্গলজনক হবে। আমরা যা চিন্তা করব তা জগতের কল্যাণের জন্য। আমরা দেখলাম বি. জে. পি. কর-সেবক করল, মসজিদ ধ্বংস হয়ে গেল। আমরা এই বিধানসভা থেকে সে সময় কেন্দ্রীয় সরকারকে বলেছিলাম—আপনারা ওদের বিশ্বাস

করবেন না, কল্যাণ সিংকে বিশ্বাস করবেন না। নরসিমা রাও-এর উদ্দেশ্যে এই বিধানসভা থেকে যে কথা বলা হয়েছিল সেকথা তিনি তখন শোনেননি, আমি আপনাদের বলছি, আমরা কি দেখেছি, উত্তর প্রদেশে যত দিন মুলায়ম সিং যাদব মুখ্যমন্ত্রী ছিলেন ততদিন তিনি সাম্প্রদায়িক শক্তিকে ঐ কাজ করা থেকে বিরত রাখতে সক্ষম হয়েছিল। তিনি তাদের ঠেকিয়ে রেখেছিলেন। তারপর তিনি ক্ষমতা হারান এবং তখন থেকেই ওখানে কাজ শুরু হয়ে যায়। তারপরেই সেই অশনি সংকেত। ভারতবর্ষের বুকে অশনি সংকেত নেমে আসে। মসজিদ তো ভাঙা হয়েছেই, পত্র-পত্রিকার মাধ্যমে জানলাম যে, ১৯৯৫ সাল থেকে রামমন্দির নির্মাণ কার্য নাকি শুরু হয়ে গেছে। আমরা আশ্চর্য হব না যদি দেখি মাটির তলা দিয়ে সুড়ঙ্গ কেটে মন্দিরের ভিত্তি স্থাপিত হয়েছে। এটাই বি. জে. পি.-র কৃতিত্ব যে তারা দেশের সাম্প্রদায়িক সম্প্রীতির ঐতিহ্যকে ম্লান করে দিচ্ছে। আমরা ভারতবাসীরা চিরকাল পরমতের প্রতি সহানুভূতিশীল। এখানে আমরা হিন্দু-মুসলমান সকলে একত্রে মিলে মিশে বসবাস করছি। তাই তো গোস্বামী তুলসীদাস বলেছিলেন,

"দয়া ধরম, কি মূল হে
নরক মূল অভিমান
তুলসী মত্ ছড়িয়ে দয়া
যাও কণ্ঠাগত জান।"

অর্থাৎ দয়া হচ্ছে ধর্মের মূল কথা তা প্রাণ কণ্ঠাগত হলেও। আমাদের দেশের মহাপুরুষরা মানুষের ভালবাসা অম্লান রাখার জন্য চিরকাল সাধনা করেছেন। আজকে সেই মানুষের প্রতি, ভালবাসার প্রতি মর্যাদা দেওয়ার কথা বি. জে. পি. ভুলে গেছে। তাই তারা ঐ তান্ডবলীলা শুরু করেছে।

কারণ আমরা দেখছি, ন মানুষাৎ শ্রেষ্ঠতরং হি কিঞ্চিৎ। এটা কিন্তু ভারতবর্ষের কথা। সবার উপরে মানুষ শ্রেষ্ঠ, তার উপরে নাই। সেই মানবিকতাকে ধুলিসাৎ করে, জাতি ধর্মকে দৃঢ়পায়ে ধুলিসাৎ করে ভারতবর্ষকে সর্বনাশের পথে এগিয়ে নিয়ে যাচ্ছে। তাই এই মন্দির যাতে তৈরি না হয় তার জন্য সর্ব প্রকারের চেষ্টা করতে হবে। দেশে হাজার হাজার মন্দির-মসজিদ আছে। কিন্তু সেই বির্তকিত স্থান নিয়ে প্রধানমন্ত্রী শ্রী অটলবিহারি বাজপেয়ি নিজেই বলেছেন, হ্যাঁ ঠিকই, আমি বিতর্কিত স্থানে করব না, সুপ্রিম কোর্টের আইন মেনে কাজ করব। এদিকে আদবানি সাহেব বললেন, যদি কেউ বাইরে-দূরে এইসব কাঠামো তৈরি করে তাহলে আমি আইনগত দিক থেকে বাধা দিতে পারি না। এইভাবে ওরা মানুষের মনকে ধোঁকা দিয়ে কাজকর্ম করার চেষ্টা করছেন।

এটাই আমাদের কাছে আজকে মহা বিপদ এবং এই বিপদের সম্মুখীন সারা ভারতবর্ষের মানুষ হতে চলেছে, সারা ভারতবর্ষে তান্ডবলীলা বাড়তে চলেছে। তাই আমি আপনার মাধ্যমে এই কথা বলতে চাই, মানবিকতার বিরুদ্ধে যে কাজ সেই কাজ এখনই বন্ধ করা দরকার এবং ভারতবর্ষের যে ঐতিহ্য সেটাকে অম্লান রাখার জন্য সর্ব প্রকার প্রচেষ্টা চালিয়ে যেতে হবে। কারণ এই ভারতবর্ষ আচার্য শঙ্করাচার্যের দেশ, কাজি নজরুলের দেশ, রবীন্দ্রনাথ ঠাকুরের দেশ। সেই সম্মান ভুলুণ্ঠিত করা চলবে না। এই মানুষের হৃদয়ই প্রকৃত মন্দির। তাতে দয়া, প্রীতি, ভালবাসা প্রভৃতি সুকুমার বৃত্তিগুলি বাস করে এবং তারই প্রতিফলন ঘটায় মানুষ। মানুষের এই সুকুমার বৃত্তিগুলির বিচ্যুতি ঘটে তারই কৃত কার্যকলাপের ফলে।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শুধু আজকে নয়, গত ১৫ তারিখ থেকে যে আলোচনাগুলি শুরু হয়েছে সেগুলি সহ যে সমস্যা তা দূর করবার কোনও যুক্তি-সূত্র আমরা কেউই উপস্থিত করতে পারিনি। আজকে যে বর্ণ-উদ্দাম প্রলঙ্কর শক্তির বিরুদ্ধে আমরা শঙ্কিত এবং যে কথাগুলি সবাই বলছিলাম সেইসব কথাগুলি আমরা সবাই জানি, সেইসব কথাগুলি কারও অজানা নয়। কেউ ভালভাবে বললেন, কেউ গুছিয়ে বললেন, কিন্তু শেষ কথা কি দাঁড়ালো, এইসব ঠেকাবো কি করে, সেই জায়গায় সাহস করে কেউ কোনও যুক্তি বা কোনও পথ আমাদের সামনে হাজির করতে পারছেন না। যেমন, আনবিক বোমার বিরুদ্ধে বুদ্ধদেববাবু একটা প্রস্তাব দিলেন যে, ৬ই আগস্ট দলমত-নির্বিশেষে আমরা কলকাতায় সবাই মিলিত হয়ে প্রতিবাদ করি। ৬ কোটি পশ্চিমবাংলার মানুষ। এর মধ্যে কলকাতায় ২/৩ লক্ষ মানুষকে জড়ো করা আপনাদের কিছুই নয়। আপনারা দেখান যে পশ্চিমবাংলার মানুষ আজকে আনবিক বোমার বিরুদ্ধে সমস্ত সমবেত হয়ে প্রতিবাদ করেছেন। তা পারবেন না। আপনারা কি পারবেন—বাসন্তী থেকে ৬ই আগস্ট লোক নিয়ে আসতে? আপনারা কি পারবেন গ্রাম বাংলার যে লোকগুলি রক্তাক্ত, যে লোকগুলি আত্মীয়-স্বজন হারিয়েছেন তাদেরকে নিয়ে আসতে? পারবেন না। আজকে যে শক্তির বিরুদ্ধে শঙ্কিত হয়ে বলছেন যে আমাদের ঐক্যবদ্ধ ভাবে প্রতিরোধ করতে হবে আজকে নির্মল দাস বললেন, জনগণকে সাথে নিয়ে আমাদের ঐক্যবদ্ধভাবে চলতে হবে—কিন্তু নির্মলবাবু পারবেন, ঐ কালচিনি, মাদারিহাট কিম্বা ঐ চা-বাগান এলাকার বা ঐ বস্তিতে যারা আছে বা ফরেস্ট এলাকার সব শ্রমিককে জড়ো করতে ঐক্যবদ্ধভাবে? পারবেন না। কেন? আমি যা বলছি, আমি নিজেই শান্তিতে বিশ্বাস করি না আমি নিজেই আজকে সেই সব শক্তির বিরুদ্ধে যখন যে কথা বলি তাতে আমি বিশ্বাস করি না। যুদ্ধ চাই না, শান্তি চাই।

[4-30 — 4-40 p.m.]

৫০-এর দশকে, ৬০-এর দশকে গণ-নাট্য সংঘ গানে, যাত্রায় সেদিন সংস্কৃতিতে যে আবহাওয়া তৈরি করেছিল মানুষ তার উপর আস্থা রেখেছিল। মানুষ ভিয়েতনামের যুদ্ধের বিরুদ্ধে রুখে দাঁড়িয়েছিল। কারণ সেদিন যারা বলেছিলেন তারা সত্যিকারের বিপ্লবী ছিলেন বা বিপ্লবের পথ অনুসরণ করতে সচেষ্ট ছিলেন। তাই তাদের ডাকে পশ্চিমবঙ্গের মানুষ সাড়া দিয়েছিলেন। কিন্তু আজকে এখানে আমরা সবাই ভন্ড। আমরা মুখে যা বলছি কাজে তা করব না। আমরা শান্তির কথা মুখে বলব আবার নিজের এলাকায় অপর শক্তিকে বিনষ্ট করার জন্য চেষ্টা করব। এইভাবে কিন্তু মানুষের আস্থা অর্জন করা যাবে না। একটা কথা আমি বারে বারে জিজ্ঞাসা করেছি কিন্তু আপনাদের কাছ থেকে কোনও উত্তর পাইনি। বিশেষ করে পশ্চিমবঙ্গে বড় শক্তি সি. পি. এম. দলের কাছ থেকে উত্তর পাইনি, সেইজন্য আবার জিজ্ঞাসা করছি। '৯৬ সালের পর দেবগৌড়া সরকার যেদিন কেন্দ্রে ক্ষমতায় এলেন সেদিন এই বিধানসভা থেকে সেই সরকারকে সম্বর্ধনা জানানো হয়েছিল এবং তা জানিয়ে প্রস্তাব নেওয়া হয়েছিল। বি. জে. পি.-কে ঠেকানো গিয়েছে বলে সেদিন আপনারা আত্মসন্তুষ্টিতে ভুগছিলেন। সেদিন কিন্তু আমি জিজ্ঞাসা করেছিলাম এইভাবে কি বি. জে. পি.-কে ঠেকানো যাবে? বি. জে. পি. এবং তার সাথে যে শক্তিগুলি আছে তাদের ঠেকাবার জন্য কি কার্যকর ব্যবস্থা নেওয়া হয়েছে? সেদিন আমরা সন্তুষ্টি লাভ করেছি, নিজের বিবেকের কাছে পরিষ্কার থাকার জন্য বলেছি, আসুন আমরা প্রস্তাব নিই, রবীন্দ্রনাথের বাংলা—এই সব বড় বড় কথা বলেছি। কিন্তু তারপর আমাদের করণীয় কি আছে, কি কর্মসূচিটা থাকছে, কোন পথে যাব—বুদ্ধদেববাবু, আপনার নেতৃত্বে আমরা কোন পথে যাব. সে সম্পর্কে আপনাদের চিন্তাভাবনাটা কি, আপনাদের কর্মসূচিটা কি, দেশের মানুষের কাছে ইতিবাচক কথাটা কি—সেটা কিন্তু আপনারা রাখতে পারছেন না। আমি একটা কথা বলছি, এই করে কিন্তু বি. জে. পি.-কে ঠেকানো যাবে না। বুদ্ধদেববাবু, আপনার সরকার হাজার হাজার টাকা খরচ করে তিন বিঘা হস্তান্তরের সময় আমাকে বি. জে. পি. বলে নিন্দিত করার চেষ্টা করেছেন, চিহ্নিত করার চেষ্টা করেছেন। লক্ষ লক্ষ টাকা তার জন্য খবরের কাগজের পেছনে খরচ করেছেন কিন্তু আপনি দেখবেন এবারে কুচবিহারে বি. জে. পি. আসন পেয়েছে গ্রামপঞ্চায়েতে ১৪৯টি। আমার নির্বাচনী কেন্দ্রে কিন্তু বি. জে. পি. একটিও আসন পাইনি। আমাদের সমাজতান্ত্রিক ফরোয়ার্ড ব্লকের যেখানে শক্তি আছে, পায়ের তলায় মাটি আছে সেখানে তারা পায়নি। ১২টা ব্লকের মধ্যে ৫টা ব্লকে বি. জে. পি. মাত্র ১৫টা আসন পেয়েছে আর ১৪৪টা আসন পেয়েছে মাথাভাঙ্গা, কুচবিহার সদর ও তুফানগঞ্জে যেখানে আপনাদের এম. এল. এ., মন্ত্রীরা আছেন। বি. জে. পি.-কে আপনারা ঠেকাতে পারছেন না। কেন পারছেন না সেটা আপনাদের ভাবতে হবে।

আপনি বলছেন, সারা ভারতবর্ষের রাজ্যে রাজ্যে এই প্রস্তাব পাঠাতে, প্রতিটি বিধানসভায় এই প্রস্তাব পাঠাতে। তাতে কি বি. জে. পি.-কে ঠেকানো যাবে? বি. জে. পি.-র বিরুদ্ধে যদি সমস্ত মানুষকে আজকে এক জায়গায় দাঁড় করাতে হয় তাহলে আপনাদের সংকীর্ণতা ঝেড়ে ফেলতে হবে এবং সমস্ত মানুষের আস্থা অর্জন করতে হবে। বি. জে. পি. যদি আসল শত্রু হয়, দেশকে খারাপ অবস্থায় নিয়ে যাওয়ার জন্য যদি তাদের দায়ী করতে হয় তাহলে আপনাদের বলব, নিজেদের সংকীর্ণতা, নিজেদের সুবিধা কিছুদিনের জন্য অন্তত সরিয়ে রাখুন। যেদিন আণবিক বোমা ফাটান বি. জে. পি. সরকার সেদিন আপনারা বলেছিলেন এখনই ফাটানোর কি দরকার [illegible] সেদিন কিন্তু দ্বিধাহীন ভাষায় বলেননি এতে দেশের সর্বনাশ করছেন। দেশকে [illegible]লের দিকে নিয়ে যাচ্ছে একটা মধ্যযুগীয় শক্তি। এখানে কিন্তু মূল লক্ষ্যের বিষয়ে প্রশ্ন তুলেছে। আমি আপনাদের একথা বলতে চাই, এখানে আইন-শৃঙ্খলা নিয়ে কথা হয়েছে। কিন্তু পশ্চিমবঙ্গের চৌহদ্দির [illegible] যে ঘটনা ঘটছে এবং সারা ভারতবর্ষে আইন-শৃঙ্খলার যে ঘটনা ঘটছে তার ইতিবাচক কথা কি হবে? আমরা চাই কর্মিদের নিয়ে মানুষের কাছে গিয়ে তাদের কাছে পৌঁছে দেব যে, এই হচ্ছে একমাত্র পথ. এই পথেই পশ্চিমবঙ্গকে বাঁচানো যাবে। এখান থেকে প্রস্তাব নিয়ে সেটা হবে না। সাম্প্রদায়িক শক্তিকে হঠানো যাবে না। সেটা নিলে কিন্তু নিজেদের দায়িত্বটা স্বীকার করতে হবে। তাই অন্ততপক্ষে জয়প্রকাশ নারায়ণের মতো সর্বদলীয় নেতৃত্ব দেবার চেষ্টা করুন। এই বক্তব্য রেখে আমার বলা শেষ করছি।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের বিধানসভাতে বাবরি মসজিদ ধ্বংসের স্থানে রাম মন্দির গড়ে তোলার যে অশুভ প্রচেষ্টা ভেতরে ভেতরে তারা চালাচ্ছেন তার জন্য সর্বসম্মতভাবে নতুন প্রস্তাব নিয়ে সেই প্রচেষ্টাকে প্রতিহত করবার জন্য যে সর্বসম্মত সিদ্ধান্ত তাকে আমি বিশেষভাবে সমর্থন জানাচ্ছি। বর্তমানে কেন্দ্রের বি. জে. পি. জোট কেন্দ্রীয় সরকার এবং তাদের সহযোগী দলগুলি যে বিপজ্জনক খেলা শুরু করেছে তার হাত থেকে আমাদের ভারতবর্ষের ঐতিহ্যকে রক্ষা করতে হবে। ভারতবর্ষের সাম্প্রদায়িক সংহতি এবং সাম্প্রদায়িক সম্প্রীতিকে রক্ষা করতে হবে। জাতি-ধর্ম-বর্ণ-নির্বিশেষে মহামিলনের আমাদের যে ঐতিহ্য তাকে রক্ষা করতে হবে। বি. জে. পি.-র সহযোগী আর. এস. এস., বজরং দল এবং হিন্দু মহাসভা ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর যে খেলা খেলেছিল তার ফলে যে রক্তাক্ত সাম্প্রদায়িক সংঘর্ষ শুরু হয়েছিল তাতে বহু লোক প্রাণ হারিয়েছিল। সেই সময় বি. জে. পি. এবং তার সহযোগী দলগুলি সাম্প্রদায়িক সম্প্রীতি নষ্ট হয়ে যাচ্ছে দেখে গর্বের হাসি হেসেছিল। একের পর এক মানুষের প্রাণ যখন বলী হচ্ছে তখন তারা সাফল্যের হাসি হেসেছিল। এখানে একটি ঐতিহাসিক ঘটনার কথা মনে পড়ছে, যখন রোম পুড়ছিল তখন সম্রাট নীরো বসে বাঁশি বাজাচ্ছিলেন। বি. জে. পি. এবং তাদের সহযোগী দলগুলিও ঠিক সেইরকমভাবে

ভারতবর্ষের সাম্প্রদায়িক সম্প্রীতি নষ্ট হতে দেখে হেসেছিল। এবারে ক্ষমতায় আসার পর আবার তারা সেই ডিসেম্বরের খেলা শুরু করেছেন। মন্দির নির্মাণের জন্য তারা ভিতরে ভিতরে প্রস্তুতি চালাচ্ছেন। এই মন্দির নির্মাণকে কেন্দ্র করে বি. জে. পি. নেতারা এবং তাদের সহযোগী বজরং দল, আর. এস. এস. তারা দুমুখো নীতি গ্রহণ করেছেন। একদিকে সরকার থেকে বলা হচ্ছে যে, তাদের ন্যাশনাল এজেন্ডায় মন্দির নির্মাণের কোনও প্রসঙ্গ নেই, অন্যদিকে তারা নিজেদের মুখ ঘুরিয়ে নিজেদের সহযোগী দলগুলিকে মন্দির নির্মাণে উৎসাহিত করছেন।

যাতে তারা মন্দির নির্মাণের কাজ পুরোপুরি চালিয়ে যায়। আমাদের বর্তমান স্বরাষ্ট্রমন্ত্রী, লালকৃষ্ণ আদবানি, যিনি মসজিদ ভাঙার নায়ক ছিলেন, তিনি প্রচন্ড মিথ্যাবাদি। মিথ্যার মধ্যে দিয়ে ক্ষমতা দখল করবার চেষ্টা করেছিলেন এবং সেই চেষ্টা করে যাচ্ছেন। ব্রিটিশদের সেই ডিভাইডেড রুল, বিভাজন নীতি সেই নীতিকে হাতিয়ার করে ভারতবর্ষের মানুষকে ধর্মের ভিত্তিতে সাম্প্রদায়িকতার ভিত্তিতে বিভাজন করে ক্ষমতা দখল করতে চাইছেন। এই হচ্ছে বি. জে. পি.। বাম সাংসদরা সরজমিনে তদন্ত করে এসেছেন অযোধ্যার সেই বিতর্কিত জায়গা। সেখানে দেড় কিলোমিটারের মধ্যে শ্রমিকরা কাজ করে চলেছে। ১২৮ ফুট উচ্চতার রাম মন্দির নির্মাণ করার জন্য মডেল তৈরি করেছে। আমরা জানতে পেরেছি রাজস্থানের বিভিন্ন জায়গায় স্তম্ভ এবং খিলান তৈরির কাজ চলছে। এই ভাবে বি. জে. পি. সরকার, আদবানি বাজপেয়ির সরকার ওদের কর্মসূচি নিচ্ছে। এই যে দুই-মুখো অশুভ খেলা চলছে তার বিরুদ্ধে এবং এই স্পর্শকাতর বিষয়ে পশ্চিমবাংলার বিধানসভা থেকে দলমত নির্বিশেষে আমরা এক হয়ে যেভাবে প্রস্তাব এনেছি এটা পশ্চিমবাংলার একটা ঐতিহ্য। পশ্চিমবাংলা বারে বারে ভারতবর্ষকে পথ দেখিয়েছে। সেই জন্য একটা কথা আছে, হোয়াট বেঙ্গল থিংস টুডে ইন্ডিয়া থিংস টুমরো। আজকে আমরা এখানে হিন্দু মুসলমান এক সঙ্গে আছি এবং আমাদের ঐতিহ্য বজায় রাখতে পেরেছি। আশা করি আমাদের এই চেষ্টা সফল হবে। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 p.m.]

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই পবিত্র বিধানসভায় সর্বদলীয় যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি। আমরা সবাই শঙ্কিত যে ঘটনা ঘটতে চলেছে। আমাদের ভারতবর্ষের পবিত্র সৌধ ঐতিহাসিক সৌধ হচ্ছে বাবরি মসজিদ। যতদিন বাবরি মসজিদ ভাঙা যায়নি ততদিন সারা বিশ্বের কাছে ভারতবর্ষের গর্ব ছিল। ভারতবর্ষের কৃষ্টি সংস্কৃতি উজ্জ্বল ছিল। এই ভারতবর্ষে গৌতম-বুদ্ধের সাধনা স্থল, এই ভারতবর্ষ চৌতন্যদেবের মানব প্রেমের প্রেরণা স্থল। এই ভারতবর্ষে জন্মগ্রহণ

করেছেন বিশ্বকবি রবীন্দ্রনাথ ঠাকুর। এই ভারতবর্ষে জন্মগ্রহণ করেছেন গান্ধীজির মতো লোক যিনি জাতির জনক বলে পরিচিত। সেই ভারতবর্ষের মানুষ অত্যন্ত সচেতন, ভারতবর্ষে আর কেউ সাম্প্রদায়িক সম্প্রীতি নষ্ট করতে পারবে না, ভারতবর্ষের সম্মান ভারতবর্ষের বাইরে কিংবা ভেতরে নষ্ট করে দিতে পারবে না। আমাদের এই সম্মান কেউ শেষ করে দিতে পারবে না। কিন্তু আমাদের ধারণা ভুল হয়েছে। স্বাধীনতার পর উগ্র জাতীয়তাবাদী শক্তিগুলি যে শক্তিগুলি মৌলবাদিদের আশ্রয় দেয় ধর্মবাদিদের আশ্রয় দেয়, আমাদের মনে হয়েছিল সেই শক্তি শেষ হয়ে গিয়েছিল, দুর্বল হয়ে গিয়েছিল। কিন্তু আমাদের ধারণা ঠিক ছিল না। আমাদের দেশের মধ্যে সেই পবিত্র সৌধ এবং দেশের সাম্প্রদায়িক সম্প্রীতি কংগ্রেস বুক দিয়ে ধরে রেখেছিল, প্রথম থেকে মাহাত্মা গান্ধী বুক দিয়ে আগলে রেখেছিলেন।

ভারতবর্ষের অন্য রাজনৈতিক দলের নেতারা ভেবেছিলেন কংগ্রেসকে যদি দুর্বল করে দেওয়া যায়, তাহলে ভারতবর্ষকে আরও শক্তিশালী করা যাবে। কিন্তু আমরা কি দেখলাম? কংগ্রেস যখন ভারতবর্ষের এক প্রান্ত থেকে অপর প্রান্ত দুর্বল হয়েছে, তখনই আমরা দেখেছি জাতপাতের নামে, ধর্মের নামে দেশ দুর্বল হয়েছে। তাই ৬ই ডিসেম্বর-এর ঘটনায় ভারতবর্ষের সম্মান শুধু নয়, শুধু ভারতবাসীর কাছে নয়, বিশ্ববাসীর কাছে ভারতবর্ষের সম্মান কলঙ্কিত হয়েছে। আমরা সেদিন বিশ্বাস করেছিলাম। গণতান্ত্রিক রাষ্ট্রে কোনও পথ ছিল না। ভারতবর্ষ সব সময়ে গণতন্ত্রের কথা বলে এবং শেষ কথা হচ্ছে পার্লামেন্ট। বি. জে. পি. এবং তাদের দোসররা সেদিন পার্লামেন্টে দাঁড়িয়ে বলেছিল যে তারা এই পবিত্র সৌধকে ভাঙতে দেবে না। এলাহাবাদ হাইকোর্টে হলফনামা দিয়ে বলেছিল যে তারা এই পবিত্র সৌধকে রক্ষা করবে। কিন্তু সেদিন ভারতবর্ষের বুকে যে গণতান্ত্রিক ব্যবস্থা ছিল, তার সুযোগ নিয়ে ভারতবর্ষের সম্মানকে নষ্ট করে দিয়েছিল। ওরা ভারতবর্ষের সম্মানকে, হিন্দু মুসলমানের সম্মানকে শুধু নয়, ভারতবর্ষের সংস্কৃতি কৃষ্টিকে নস্যাৎ করে দিয়েছিল। আমরা সেদিন বুঝতে পারিনি যে, এই বজরং দল, বি. জে. পি., বিশ্ব হিন্দু পরিষদ এইভাবে সবকিছু ভেঙে গুঁড়িয়ে দিয়ে ভারতবর্ষের সম্মানকে ভুলুণ্ঠিত করবে। আমরা এখানে সর্বদলীয় প্রস্তাব নিয়ে জানাতে চাই এবং সকলের কাছে অনুরোধ করতে চাই, যে সাম্প্রদায়িক শক্তি মাথা চাড়া দিয়ে উঠেছে, ১৯৫০ সালের পর ভারতবর্ষে হিন্দু মুসলমান যে রক্তস্নাত হয়েছিলেন, আবার আমরা দেখতে পাচ্ছি, আবার ভারতবর্ষে হিন্দু মুসলমান রক্তস্নাত হবেন। মাত্র দু কি.মি., দূরে বিশ্ব হিন্দু পরিষদ, বজরং দল এল. কে. আদবানির সরাসরি মদতে, আর. এস. এস.-এর সরাসরি মদতে মন্দির নির্মাণের কাজ দ্রুত গতিতে চালাচ্ছে। আমি তাই বলতে চাই, আমাদের এই প্রস্তাবে বলা হয়েছে, ভারতবর্ষের সমস্ত গণতান্ত্রিক শক্তিকে আজকে তৈরি থাকতে হবে। শুধু প্রস্তাব পাঠ করে নয়। প্রস্তাব পাঠ করলে এবং প্রস্তাব গ্রহণ করলেই এই উগ্র

ধর্মীয়বাদকে ধর্মান্ধতাকে আটকানো যাবে না। তার জন্য প্রয়োজন ছিল, যেদিন এই পশ্চিমবাংলা থেকে করসেবা শুরু করেছিল, সেদিন যদি পশ্চিমবাংলায় তাকে ধ্বংস করা হত, তাহলে রাম মন্দিরের নামে বাবরি মসজিদ ভাঙত না। ভারতবর্ষে আজকে মহাত্মা গান্ধী নেই। ইন্দিরা গান্ধী ২৫শে জুন কেন এমার্জেন্সি জারি করেছিলেন? প্রেস মিডিয়া সব কিছুতেই তিনি জরুরি অবস্থা জারি করেছিলেন। সেদিন কি আপনারা বুঝতে পেরেছিলেন যে আকালি দল ভারতবর্ষে একটা শক্তি নিয়ে আসছে? খালিস্থানিরা মার্কিন সাম্রাজ্যবাদী শক্তিকে নিয়ে এসে স্বাধীন খালিস্তান ঘোষণা করবেন, এটা ইন্দিরা গান্ধী সেদিন বুঝতে পেরেছিলেন। তাই সেদিন জরুরি অবস্থা জারি করে ভারতবর্ষের একতাকে রক্ষা করেছিলেন। তাই আজকে ময়দানে নামতে হবে। সেই ময়দানে কে নামতে পারে? সেই ময়দানে কংগ্রেস ছাড়া আর কেউ নামতে পারে না। তাই কংগ্রেসের শক্তিকে আরও বাড়তে দিন, কংগ্রেসকে শক্তি দিন। কংগ্রেসকে আরও এগিয়ে দিন। বি. জে. পি. বিশ্ব হিন্দু পরিষদের যে ধর্মান্ধতা একে ভেঙে গুঁড়িয়ে দেওয়া যাবে তাহলে। এই কথা বলে, এই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-50 — 5-00 p.m.]

**শ্রী সৌগত রায় :** স্যার, রবীন দেব এবং অন্যান্যরা যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন জানাতে এখানে এসেছি, কিন্তু সমর্থন জানিয়ে আমি একটা সংশোধনী পড়ছি।

**মিঃ ডেপুটি স্পিকার :** আমাদের অনেকেই এক মিনিট করে নেওয়ার জন্য টাইম বেড়ে গেছে, সেই কারণে সভার অনুমতি নিয়ে আমি আরও আধ ঘন্টা সময় বাড়িয়ে দিলাম। আশা করি এতে সবার অনুমতি আছে।

**(সভার সম্মতিক্রমে আধ ঘন্টা সময় বাড়ানো হল)**

**শ্রী সৌগত রায় :** আমি আমার সংশোধনীটি মুভ করছি—Sir, I beg to move that in Para-4 starting with the words 'এলাহাবাদ হাইকোর্ট' and ending with the words 'বিচারাধীন রয়েছে' be omitted.

প্রস্তাবটির ৪ নং প্যারাগ্রাফে এলাহাবাদ হাইকোর্ট এবং সুপ্রিম কোর্টের সামনে এখনও মামলাটি বিচারাধীন রয়েছে—এই লাইনটা বাদ দিয়ে দিলে ভাল হয়, তার কারণ সুপ্রিম কোর্টের কাছে যে বিচারাধীন রয়েছে এই ব্যাপারটা বিতর্কিত। ১৯৯৪ সালে তখনকার সরকার ১৩৮ ধারা অনুযায়ী একটা প্রেসিডেন্সিয়াল রেফারেন্স করেছিলেন যে ওখানে মন্দির ছিল কিনা দেখার জন্যে, সুপ্রিমকোর্ট সেটা রিজেক্ট করে দিয়েছেন। তারপরে ১৯৯৪ সালে আবার আরেকটি মামলা রিভাইভড হয়েছে, অল পেন্ডিং টাইটেল

স্যুটস অ্যান্ড লিগ্যাল প্রসিডিং ইন হাইকোর্ট। কিন্তু সুপ্রিম কোর্ট বর্তমানে কোনও বাবরি মসজিদ সংক্রান্ত মামলা শুনছে না। এখনও বাবরি মসজিদ সংক্রান্ত মামলাটি রয়েছে এলাহাবাদ হাইকোর্টে। ১৯৮৯ সাল থেকে ৪টি টাইটেল স্যুট ফয়িজাবাদ ডিস্ট্রিক্ট কোর্টে হয়। যেটা এলাহাবাদ হাইকোর্টে রয়েছে তার টাইটেল স্যুট হিয়ারিং শুরু হয়েছে। একশ জন সাক্ষী এরই মধ্যে সাক্ষী দিয়েছেন। এছাড়া আরেকটি মামলা চলছে, সেটা হচ্ছে অ্যাডিশনাল স্পেশ্যাল সেশন কোর্ট, যে মামলায় আদবানি, মুরলি মনোহর যোশী, উমা ভারতী অভিযুক্ত, তাদের চার্জশিট হয়েছে। তাই আমি মনে করছি এই মামলার ব্যাপারটি রেফারেন্স হিসাবে এখান থেকে বাদ দেওয়া উচিত। আশা করি প্রস্তাবক সেটা মেনে নেবেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ দেব, আপনি কি এটা অ্যাকসেপ্ট করছেন?

**শ্রী রবীন দেব ঃ** যেহেতু বিষয়টি এলাহাবাদ হাইকোর্ট এবং সুপ্রিম কোর্টের বিচারাধীন দুটোই টোটাল রুলসের ব্যাপার, বিচারাধীন বিষয়, আলোচনা করা যায় না, তাই আমি বাদ দেওয়ার জন্য অ্যাকসেপ্ট করছি এবং বাদ দিচ্ছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** তাহলে গ্রহণ করছেন, আশা করি সবাই এই বিষয়ে একমত হবেন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, দ্বিতীয়ত, আমার বন্ধু এবং আমার ছোট ভাই সুলতান আহমেদ আমাদের দলের প্রথম বক্তা, তার বক্তব্যের সঙ্গে খুব মৃদু একটা দ্বিমত প্রকাশ করছি। সুলতান ভাই বলেছেন যে, ১৯৯২ সালে ৬ই ডিসেম্বর প্রধানমন্ত্রীর বাড়ির থেকে কোনও ফোন গিয়েছিল, তাতে তিনি বলেছিলেন হ্যাঁ, মসজিদ ভাঙ্গা হচ্ছে, কিন্তু এই ব্যাপারে কোনও ফ্যাকচুয়াল প্রমাণ নেই, এখনও পর্যন্ত নেই। তাতে টেলিফোনের লোকের কথা যে আপনি বললেন তাও তো কোথাও থাকেনি। উনি যে কথাটা বলেছেন তার রেকর্ডটা কি? সুতরাং এইগুলো হচ্ছে হিয়ারিং সে, সুতরাং এইগুলো এখানে না বলাই ভাল। অন্য যেটি পলিটিক্যাল কথা সেটা আমি এই হাউসে আগেই বলেছিলাম যে, কংগ্রেস কেন্দ্রীয় সরকারে থেকেও বাবরি মসজিদ ভাঙ্গাটা রুখতে পারেনি। এটা আমাদের ভুল, তার জন্য আমাদের মূল্য দিতে হচ্ছে। আমি এই কথাও বলেছি নরসিমা রাও প্রধানমন্ত্রী হিসাবে কল্যাণ সিংয়ের যে সুপ্রিম কোর্টের দেওয়া এফিডেফিট অনুযায়ী যে আমরা মসজিদ ভাঙ্গছি না, শুধু করসেবা মানে ভজন, কীর্তন হবে, এটায় বিশ্বাস করেন, এটা ভুল, এই জন্যই মূল্য দিতে হয়েছে। আমি হাউসে আগেই বলেছিলাম এটা বলেছিলাম। আমি হাউসে আরেকটা ধাপ এগিয়ে বলেছিলাম যে ১৯১৯ সালে প্রয়াত প্রধানমন্ত্রী রাজীব গান্ধী যে শিলান্যাসের অনুমতি দিয়েছিলেন বুটা সিংয়ের পরামর্শে,

সেটাও ভুল হয়েছিল। আজকে বুটা সিং বি. জে. পি.-র দিকে চলে গেছেন। বোঝাই যাচ্ছে তার সেদিনকার ওই উপদেশ ভাল উপদেশ ছিল না। আমি এটা হাউসে বলেছিলাম, আবার রিপিট করছি।

কিন্তু আমি কোনও আনফাউন্ডেড অ্যালিগেশন করতে চাই না অমুক ফোন করেছিল বলে। যেহেতু তার কোনও রেকর্ড নেই। আমি এটা ভেরিফাইড করার আগে, এটা গ্রহণ করতে রাজি নই। কারণ এটা সিরিয়াস ব্যাপার। আমি বলছি মিসটেক ইজ পলিটিক্যাল, কে কাকে [illegible] এটা নট রেলিভ্যান্ট। মিসটেক ইজ পলিটিক্যাল। [illegible] সুলতান ভাই, আপনি বোধ হয় একটা মিস করেছেন, আপনি বোধহয় একটা মিস করেছেন, আপনি মমতা ব্যানার্জির সমালোচনা করেছেন, ওরা হাততালি দিয়েছে, আমিও মমতা ব্যানার্জির রাজনীতির বিরোধী। কিন্তু এটা ঠিক নয়, মমতা রামমন্দির এর কনস্ট্রাকশনের ব্যাপারে প্রতিবাদ করেনি। [illegible] নিজে কানে পার্লামেন্টে শুনেছি, লোকসভায় উনি বলেছেন যে এটা হচ্ছে অন্যায় ; এবং সেইদিন স্টার টি. ভি.-তে এর সাক্ষাৎকারে মমতা বলেছে যে এই যে মন্দির নির্মাণ হচ্ছে এটা [illegible] সুতরাং [illegible] রাজনীতির আমরা সমালোচনা করব। কিন্তু যেটা সত্যি নয়, সেটা বলব না। আমি বলছি, মমতার ভুল হচ্ছে এমন সরকারকে সমর্থন করছে, যে সরকারের স্বরাষ্ট্রমন্ত্রী বাবরি মসজিদ ভাঙার কেসে অভিযুক্ত। সুতরাং আমি বাবরি মসজিদ নিয়ে প্রশ্ন জিজ্ঞাসা করব, রামমন্দির নিয়ে প্রশ্ন জিজ্ঞাসা করব, কিন্তু সেই ধর্মান্ধদের মন্ত্রিসভাকে সমর্থন করব, এই দুটো এক সাথে চলে না। এটা রাজনৈতিক ভুল। কিন্তু তত্ত্বের দিক থেকেও কোনও প্রতিবাদ করেনি। এটা ঠিক নয়, আমি অন রেকর্ড এটা রাখলাম। এই কথা বলি, আজকে যেটা সিরিয়াসলি ভাবার বিষয়, '৯২ সালের ৬ই ডিসেম্বর যেটা নিয়ে এই হাউসে আমরা আলোচনা করেছি এবং একটা মসজিদ ভাঙা নিয়ে প্রচন্ড দাঙ্গা হয়েছিল—শুধু বোম্বেতে ৪,০০০ জন লোক মারা গিয়েছিল, হাজার হাজার কোটি টাকার ক্ষতি হয়েছিল, শুধু তাই নয় ভারতবর্ষের মাথা সারা পৃথিবীর কাছে হেঁট হয়ে গিয়েছিল, ৬ই ডিসেম্বর '৯২ তাই ভারতবর্ষের ইতিহাসে একটা কালাদিন এই বিষয়ে কোনও সন্দেহ নেই ; এবং সকল ভারতবাসী তারা চান না এই দিনের পুনরাবৃত্তি হয়। কিন্তু দূর্ভাগ্যবশত যারা সেই কালা দিনের জন্য দায়ী ছিলেন, আজকে তারা কেন্দ্রীয় সরকারে বসেছেন, এটা বিপদের ব্যাপার। এবং তাদের কথার যে কোনও মূল্য নেই তা '৯২ সালের ৬ই ডিসেম্বর সেটা প্রমাণ হয়ে গিয়েছে। আজকে বিপদ হচ্ছে, এখানে বি. জে. পি.-র নির্বাচনী ইস্তাহারে যেটা ছিল তাদের ১ নম্বর পয়েন্ট ছিল, রাম মন্দিরের ঐ জায়গায় কনস্ট্রাকশন করা হবে। পরবর্তীকালে যখন বি. জে. পি. একা, সংখ্যালঘিস্ট দল, তখন বলেছিলেন না এই রকম মেনিফেস্টো থেকে ন্যাশনাল এজেন্ডা ফর গভর্নেস থেকে ঐ রকম ঐ বির্তকিত ৩টি পয়েন্ট রাম মন্দির, আর্টিকেল ৩৫৬ এবং ইউনিফর্ম সিভিল কোর্ট তারা বাদ

দিয়েছেন। কিন্তু বরাবর আমরা কংগ্রেস থেকে বলছি যে বি. জে. পি.-র এটা ন্যাশনাল এজেন্ডা, আর পিছনে একটা হিডেন এজেন্ডা আছে, সেটাকে ওরা বার করবে যখন ওরা দূর্বল হবে। যেমন এবারে ওরা অ্যাটম বোম্ব ফাটিয়েছেন, এটা ওদের ন্যাশনাল এজেন্ডায় ছিল না। ওরা যেই দেখল বাজপেয়ি সরকারের কুর্সি একটু কাঁপিয়ে দিল জয়ললিতা, অমনি হিডেন এজেন্ডা বার হল। আমি আপনাদের বলছি, আবার বি. জে. পি. সরকার যখন বিপদে পড়বে তখন ওরা আবার রাম মন্দির এর ইস্যুটা নিয়ে আসবে। কারণ এটা ওদের হিডেন এজেন্ডা তার প্রস্তুতি চলছে। স্যার, আপনি নিশ্চয় জানেন, একটা রিপোর্ট বেরিয়েছে, ওরা কতদূর এগিয়েছে। ওরা ইতিমধ্যে গ্রাউন্ড ফ্লোরের ফ্লোরিং কমপ্লিট করেছে, ৪৪টি পিলার একদম রেডি আছে, অযোধ্যায়, ঠিক ঐ ডিসপিউটেড বিতর্কিত জায়গা থেকে দেড় দুই কি. মি. এর মধ্যে। ৬২টি পিলার তিন মাসের মধ্যে হয়ে যাবে। মন্দিরে মোট ২১২টি পিলার হবে। তার মানে ৪৪ আর ৬২টি মোট ১০৬টি ওরা ৩ মাসের মধ্যে করবে, অর্ধেকটা করবে। একটা ফ্লোর কমপ্লিট করার মতো ব্যবস্থা আছে, এবং ওদের যে আর্টিটেক্ট চন্দ্রকান্ত সমপুরা তার ছেলে একটা ইন্টারভিউতে স্বীকার করেছেন যে আমরা তিন বছরের মধ্যে ২০০১ সালের মধ্যে মন্দির বানিয়ে ফেলব। কেন এই টার্গেট? কারণ পরের নির্বাচনে ওরা রাম মন্দিরের কনস্ট্রাকশনকে মেন অ্যাজেন্ডা করতে চায়। আমাদের ভয় এখানেই। বি. জে. পি. যে হিডেন এজেন্ডা বার করবে তাতে দেশে আবার একটা সাম্প্রদায়িক অশান্তির পরিবেশ তৈরি হবে।

[5-00 — 5-10 p.m.]

এবং সংখ্যালঘুরা নিরাপত্তার অভাব বোধ করবেন, এইজন্য এখান থেকে ওদের বিরুদ্ধে প্রতিবাদ সংগঠিত করা উচিত। আমি প্রধানমন্ত্রীর বক্তৃতা শুনেছি, প্রধানমন্ত্রী বলেছেন সুপ্রিম কোর্টের রায় আমরা মেনে চলব। প্রধানমন্ত্রী সোনিয়া গান্ধীকে বলেছেন, সুপ্রিম কোর্ট না বললে আমরা ওখানে কিছু হতে দেব না, হতে দিচ্ছি না। কিন্তু আমি সেদিন অ্যাকসিডেন্টলি 'আপ কি আদালত' দেখছিলাম। সেখানে অশোক সিংঘল, বি. এইচ. পি. প্রধান তাকে বার বার জিজ্ঞাসা করা হচ্ছে আপনারা কি ঐ জায়গায় মন্দির বানাচ্ছেন? উনি একই কথা বলেছেন, হিন্দুরা আর কতদিন ধৈর্য ধরবে। আমরা খবর পেয়েছি ১০৬টি পিলার হয়ে গেছে। কিন্তু প্রধানমন্ত্রী বার বার করে বলার চেষ্টা করেছেন আমরা রায়ের বিরুদ্ধে কিছু করব না। কিন্তু এই কথা বিশ্ব হিন্দু পরিষদ একবারও বলেনি। বিশ্ব হিন্দু পরিষদ বলছে " ইয়ে তো এক ঝাঁকি হ্যায়"। মানে মথুরা এবং কাশীতে ওরা ভাঙ্গবেন। মানে এটা ওদের লংটার্ম এজেন্ডা করে রেখেছে। বাইরে আমরা বাজপেয়ির মডারেট রূপ দেখি, কিন্তু ভেতরে কন্ট্রোল করে আর. এস. এস.। ঠিক ছিল যশবন্ত সিং ফিনান্স মিনিস্টার হবে, পরে আর. এস. এস. হেড কোয়ার্টার

থেকে নির্দেশ আসে যশবন্ত সিং নয়, যশবন্ত সিন্‌হাকে ফিনান্স মিনিস্টার করতে হবে। বি. জে. পি. যখনই বুঝবে বিপদ, তখনই রাম মন্দিরের ইস্যু বার করবে। মন্দিরের পিলারগুলো ওখানে নিয়ে যেতে পারলে এক বছরের আগেই মন্দিরের কাজে সম্পূর্ণ হয়ে যাবে। পিলারগুলো নিয়ে যেতে শুরু করলেই সারা দেশে একটা হালচাল শুরু হয়ে যাবে। আমাদের দল এই ব্যাপারে লোক সভাতেও উদ্বেগ প্রকাশ করেছে, দেশের মানুষকে এখন থেকেই সচেতন করা উচিত। কমলবাবু বক্তৃতা করার সময় তিনি একটা গুরুত্বপূর্ণ সাজেশন দিয়েছেন, বলেছেন আমরা সাম্প্রদায়িকতার বিরুদ্ধে, আর এদিকে সি. পি. এম. অন্য দলের লোকেদের মারছে। যদি সাম্প্রদায়িকতার বিরুদ্ধে মানুষকে আপনাদের এক করতে হয়, সমস্ত দলকে এক করতে হয়, তাহলে মারামারি বা ন্যারো পলিটিকাল অ্যাইম আপনাদের পরিত্যাগ করতে হবে। ভারতবর্ষের সেকুলারিজিম ইজ আন্ডার থ্রেট, ভারতবর্ষের বেসিক স্ট্রাকচার, ভারতের সংবিধানের মৌলিক ব্যাপরাটা আজকে বি. জে. পি. কেন্দ্রীয় সরকারে যাওয়াতে বিপন্ন হয়ে গেছে। আজকে যদি ওদের হাতে রাজনীতিটা যায় তাহলে ভারতবর্ষের ভবিষ্যত সঙ্কটে পড়বে। আপনাকে একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই, ১৯৮৪ সালে বি. জে. পি.-র দুটি আসন ছিল। তারপরে অনেক ভেবে রামের ইস্যু আরম্ভ করল, ৭১টি যজ্ঞ করল। আমি এখনও বুঝতে পারি না ওরা রাম নিয়ে এত হৈ-চৈ করে কেন। আমরা রামকে জেনেছি কৃত্তিবাসের রামায়ণের মহাকাব্যের একটি চরিত্র হিসাবে। আর হিন্দি হার্টল্যান্ডে রাম সম্বন্ধে ধারণাটা হল তুলসী দাসের রামায়ণ থেকে। হিন্দি হার্টল্যান্ডে সেই রামকে নিয়ে এত হৈ-চৈ হচ্ছে। ১৯৮৪ সালে ওরা হেরে যাবার পরে স্থির করল আমরা রামকে নিয়ে এগোব। তবে প্রথম ভুল আমরা করেছিলাম মন্দিরের তালা খুলিয়ে ; দ্বিতীয় ভুল আমরা করেছি শিলান্যাস করতে দিয়ে ; তৃতীয় ভুল আপনারা করেছেন বাজপেয়িকে সঙ্গে নিয়ে মিটিং করে; চতুর্থ ভুল আমরা করেছি কল্যাণ সিংকে বিশ্বাস করে। পঞ্চম ভুল যাতে না হয়—যারা সেকুলার লোক আছে, তাদের সেটা বুঝতে হবে। এই যে এরা প্ল্যান করে এগোচ্ছে—এরা প্ল্যান করে একটা ন্যারও পার্টিশন অ্যান্ড নিয়ে, একটা পুরো সাম্প্রদায়িক ধাঁচ তৈরি করছে এবং যেটা আমি দেখে শঙ্কিত ভোর্ট পাই কি না পাই—মিডল ক্লাস, আপার মিডল ক্লাস-এর অ্যাফ্লুয়েন্ট লোকরা তারা কমিউনালাইজড হয়ে যাচ্ছে। বলছে—না, হিন্দু আইডেন্টিটি অ্যাসার্ট করা দরকার। হিন্দু হতে কাউকে বাদ দেয়নি। আজকে বিদেশে যারা আছে—এন. আর আই., তারা কোটি কোটি টাকা এবার ইলেকশন এ বি. জে. পি.-কে সাহায্য করেছে। এই যে এত বিজ্ঞাপন দিয়েছে, এই যে স্টেবল গভর্নমেন্ট এবং প্রাই মিনিস্টার—এটা এই কমিউনাল স্লোগানের ভিত্তিতে উঠেছে। আমরা বলছি যে, পশ্চিমবঙ্গের শিক্ষিত লোকরা আপার মিডল ক্লাস, তারা কমিউনালাইজড হয়ে যাচ্ছে। আমরা ঠেকাতে পারছি না। আমরা ন্যারো পার্টিশন পলিটিক্স, সংকীর্ণ দলীয় রাজনীতি করে যাচ্ছি। আজকে সবারই

সোল সার্চিং দরকার আছে। আজকে খুব একটা সত্যি কথা বলেছে শঙ্কর যে বুরাক্রেসির একটা বড় সেকশন এবং পুলিশের একটা বড় সেকশন—টপে আছে, তারা বি. জে. পি. হয়ে যাচ্ছে। আপনার সরকারের ডি. জি. থেকে রিটায়ার্ড করে বি. জে. পি.-তে জয়েন করেছে। আমরা কেন এই সম্বন্ধে আরও সচেতন হতে পারছি না? তা আজকে হাউসে এই যে প্রস্তাব এনেছেন, এটা খুবই সময়োপযোগী হয়েছে। যখন সারা দেশে রাম মন্দির নির্মাণ হইচই হচ্ছে, কংগ্রেস হই চই করছে, বাম সাংসদরা করছেন তখন পশ্চিমবাংলা থেকে লেট দ্য ভয়েস অফ রিজন অফ সেকুলারিজম প্রিভেল। এবং সকলে মিলে আওয়াজ ওঠাই যে ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর আর যেন রিপিটেশন না হয়। তার কারণ আগে আমাদের গর্ব ছিল যে, রাজ্যে দাঙ্গা হয় না। ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর এন্টালিতে ট্যাংরাতে দেখেছি কি হয়েছে। গার্ডেনরিচে দেখেছি যে, কি হয়েছে। এখানেও দাঙ্গা পৌঁছে যায়। দাঙ্গাবাজরা সর্বত্রই আছে। বি. জে. পি. সর্বত্র আছে এবং কমলবাবু বলছেন যে, তাদের আমরা সব জায়গায় ঠেকাতে পারি না। তাই সকলে সোল সার্চিং করে এই সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে মানুষকে এক করতে হবে। এক জায়গায় এক প্ল্যাটফর্মে থাকতে হবে, এটা আমি মনে করি এবং এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-10 — 5-20 p.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই প্রস্তাবের সমর্থনে কয়েকটি কথা বলব। আমার প্রথম কথা আমি আগের প্রস্তাবে বলেছি। এই প্রস্তাবের ক্ষেত্রেও আমরা সব দল ঐক্যমতের ভিত্তিতে আনতে পেরেছি। এটা আমাদের রাজ্যের ক্ষেত্রে সারা ভারতের ক্ষেত্রে একটা উজ্জ্বল দৃষ্টান্ত হয়ে থাকল বিশেষ করে দেশ যখন একটা ভয়ঙ্কর সংকটের মুখোমুখি। ভয়ঙ্কর একটা সংকট ক্রমান্বয়ে বাড়ছে। সেখানে পশ্চিমবাংলায় আমাদের ঐতিহ্য, রামমোহন, বিদ্যাসাগর, রবীন্দ্রনাথের উত্তরাধিকার সেই উত্তরাধিকারকে নিয়ে আমরা দলমত নির্বিশেষ এই প্রস্তাব গ্রহণ করতে পেরেছি, এটা খুব আনন্দের কথা। আমরা বিতর্ক করছি সাম্প্রতিক কালের কয়েকটা কাগজের অযোধ্যা সম্পর্কে এলাকা নিয়ে যে সমস্ত খবর বেরোচ্ছে, তাদের উপর আমাদের প্রতিক্রিয়াই এই প্রস্তাবের মূল বয়ান। ৯২ সালের ৬ই ডিসেম্বর, আমরা আমাদের দেশের কাগজে, সারা পৃথিবীর কাগজে, ইলেক্ট্রনিক্স মিডিয়াতে ভারতবর্ষের আমাদের দেশের কাগজে, সারা পৃথিবীর কাগজে, ইলেক্ট্রনিক্স মিডিয়াতে ভারতবর্ষের সেই কালা দিনটি পৃথিবীর মানুষের সামনে এসেছিল উত্তর ভারতের অযোধ্যায় একটি মসজিদ ভেঙে গুঁড়িয়ে দেওয়া হল। সারা পৃথিবীর মানুষ জানলেন, শুনলেন, বি. বি. সি.-তে দেখলেন। সারা পৃথিবীতে আমাদের মাথা নিচু হয়ে গেল। সারা দেশে আগুন জ্বলল, পশ্চিমবঙ্গে সেই আগুনের

হলকা আমাদের গায়েও এসেছিল। আমার এখনও মনে আছে আমার জীবনে সেই প্রথম সারা রাত্রি আমাকে রাইটার্স বিল্ডিংে থাকতে হয়েছিল। সব বিরোধী দল সেদিন ছুটে গিয়েছিলেন। পরের দিন সকালে আমরা এক সঙ্গে বসেছিলাম, আলোচনা করেছিলাম। সারা রাত্রি ধরে সেদিন গোটা কলকাতায় চরম উত্তেজনা কিন্তু আমাদের রাজ্যে সেদিন এই সাম্প্রদায়িক সংকট সেদিন হয়নি। কিন্তু সারা দেশে সেদিন আমাদের মাথা নিচু হয়ে গিয়েছিল। সেই বিতর্ককে আবার নতুন করে তৈরি করা হয়েছে। সেই বিতর্ক যা নিয়ে হয়েছিল, সেই বিতর্ককে আবার টেনে চলা হচ্ছে। টেনে চলেছেন কারা। তারা বলছেন যে ওখানে রামের জন্মস্থান, রাম ওখানে জন্মেছেন অতএব ওখানে রামের মন্দির করতে হবে। সৌগতবাবু বলেছেন, আমিও বলছি যে, এই যে বি. জে. পি.-র কথাটা তার সঙ্গে ইতিহাসের কোনও সম্পর্ক নেই। রামায়ণ মধ্যে কতটা ইতিহাস, কতটুকু কিংবদন্তি এই পার্থক্য করার প্রয়োজন তারা মনে করে না। রবীন্দ্রনাথ একটি কবিতায় সঠিকভাবেই বলেছেন "কবি তব মনোভূমি অযোধ্যার চেয়ে সত্য যেন। কবির মনোভূমিতেই রামের জন্ম এবং রামের ঐতিহাসিকতা নিয়ে তথাকথিত বি. জে. পি.-র ঐতিহাসিকদের যে বিতর্ক সেই বিতর্কের কোনও বৈজ্ঞানিক ভিত্তি নেই। বি. জে. পি.-র ভাষায়, আদবানির ভাষায় এটা হচ্ছে হিন্দুদের ভাবনা। হিন্দুদের ভাবনা যে রাম ওখানেই জন্মেছিলেন অতএব ওখানেই মসজিদ ভাঙতে হবে। সেই মসজিদ ভাঙার জন্য তারা যে কান্ড করেছিলেন সেই পুরনো ঘটনায় আমি যাচ্ছি না। শুধু একটা মসজিদ ভেঙে ফেলা হল তাই না, একটা ধর্ম সম্প্রদায় শুধু না, সারা দেশের মানুষকে আতঙ্কিত করল। প্রতিটা রাজনৈতিক দল সেদিন ইন্টিগ্রেশন কাউন্সিলে সেদিন দাঁড়িয়ে বলেছিলেন—এ জিনিস বন্ধ করুন। এই জিনিস করবেন না।

সৌগতবাবু বললেন একটা কথা, সুলতান আহমেদকে সংশোধন না করে দিলেন কিন্তু একটা কথা উনি ঠিকই বলেছেন। জ্যোতিবাবু ফোন করেছিলেন, পরপর দু দিন এবং এক দিন আমি সাক্ষী ছিলাম। তিনি বলেছিলেন আমি শুনছি কি ভয়ঙ্কর কান্ড হচ্ছে। ওখানে আপনি আর্মি পাঠান। কল্যাণ সিং সরকারকে ভেঙে দিন। আমরা সবাই সমর্থন করব। উনি বলেছিলেন আমি দেখছি। ভাঙার পরের দিন জ্যোতিবাবু ফোন করেছিলেন তখনও উনি বলেছিলেন আমি দেখছি। ভেঙে গিয়েছিল সেদিন। মসজিদ রক্ষা করা যায়নি। শুধু মসজিদ ভাঙল তাই নয়, আমাদের ধর্মনিরপেক্ষতা ভাঙল তাই নয়, আমাদের সংবিধানের একটা ভিত্তিকে ভেঙে দেওয়া হল। এখানেই হচ্ছে মূল সমস্যা। সংবিধানের মূল ভিত্তিকে তথাকথিত বি. জে. পি.-র হিন্দুত্বের ভাবনা এবং রামায়ণের একটু বিকৃত, অবৈজ্ঞানিক বিশ্লেষণের ভিত্তিতে ভেঙে দেওয়া হল। আশ্চর্যের কথা এই যে, সেই বিতর্ককে বাঁচিয়ে রাখা হয়েছে, আবার নতুন করে তৈরি করা হচ্ছে। আমরা জানি এদের প্রধান শক্তি কারা। বি. জে. পি.-র আসল শক্তি হচ্ছে আর. এস. এস., বিশ্ব হিন্দু

পরিষদ এবং বজরং দল—হনুমানের দল, তারাই হচ্ছে আসল শক্তি। এরা আমাদের দেশের ইতিহাস মানে না। তারা বলছে যে আমাদের দেশের ইতিহাস হচ্ছে হিন্দুদের ইতিহাস। ভারতের ইতিহাস হচ্ছে হিন্দুদের ইতিহাস আর সব বিদেশি। ভারত এর ইতিহাসের মূল নির্যাসকে এরা স্বীকার করে না। ভারতের ইতিহাসের সত্যকে স্বীকার করে না। এর সঙ্গে ইতিহাসের মিল নেই। আর. এস. এসের তথাকথিত বক্তারা যা বলেন, তারা আমাদের দেশের সংস্কৃতিকে মানে না। যদি মহাবলিপুরম আমাদের হয়, কোণারকের সূর্য মন্দির আমাদের হয়, তাহলে তাজমহল কাদের? তাজমহল ভারতের নয়? ওরা মানে না। পন্ডিত আলি আকবর, ওস্তাদ রবিশঙ্কর আর এক সাথে বলে বাজাবে না? ভারতবর্ষকে আলাদা করতে হবে। এই হচ্ছে তাদের সংস্কৃতির ভাবনা। এখন আমাদের তাদের কাছ থেকে হিন্দু ধর্মের ব্যাখ্যা শুনতে হচ্ছে।

আমাদের এখানে হিন্দু ধর্মের ব্যাখ্যা শুনতে হচ্ছে বি. জে. পি. নেতা আদবানি, বাজপেয়ি, অশোক সিংহলদের কাছ থেকে তারা ভাবেন যে তারা রবীন্দ্রনাথের থেকেও বড় আধ্যাত্মিক, বাজপেয়ি ভাবেন তিনি বিবেকানন্দের থেকেও বড় হিন্দু। এই অজুহাত নিয়ে তারা ধর্মকে ব্যবহার করছেন। বাজপেয়ি সাধারণ ভাবে প্রচার আছে তিনি নাকি মর্ডারেট। নির্বাচনের ঠিক আগে অবজার্ভার বলে একটা পত্রিকা আছে সেখানে বাজপেয়ি একটা ইন্টারভিউতে বলেছেন এবং ইন্টারনেটেও সেটা প্রকাশিত হয়েছে। ঘাবড়ে গিয়ে পরে বাজপেয়ি বলেছিলেন না আমি ঠিক ওই ভাবে বলিনি। তিনি প্রবন্ধ লিখেছিলেন। সংঘ ইজ মাই সোল, আর. এস. এস. হচ্ছে আমার আত্মা এবং এটা হিন্দুদের দেশ। সংখ্যালঘুদের এখানে থাকতে হলে তাদের ক্লিনজিং করতে হবে মানে সংস্কার করতে হবে। সংস্কারের জন্য আমরা ঠিক করেছি ওই বাবরি মসজিদ করে দেখিয়ে দিচ্ছি, কি করে সংস্কার করতে হবে। আমরা বললাম এটা ধর্মের নামে মৌলবাদ। ধর্ম বিশ্বাস এক জিনিস আর মৌলবাদ এক জিনিস। আমাদের উপমহাদেশে তাকিয়ে দেখি কি ভয়ঙ্কর কান্ড হচ্ছে, যেমন আফগানিস্তানে ধর্মের নামে করছে। এটা কি ধর্ম তালিবানরা যে ভাবে করছে এখানেও ঠিক সেই ভাবে আর. এস. এস. ও বজরং দল এরা তালিবানদের যমজ ভাই, এক ধরনের মৌলবাদের প্রবক্তা। এরা ইতিহাস মানে না, সংস্কৃতি মানে না, তারা একটা অন্ধ শক্তি দিয়ে সব কিছু ভেঙে চুরমার করে দেবেন। প্রফেসার অমর্ত্য সেন তিনি রাজনীতি নিয়ে বিশেষ কিছু লেখেন না সাম্প্রতিক তিনি একটা প্রবন্ধ লিখেছেন অযোধ্যার ঘটনা নিয়ে তিনি তথ্য দিয়ে লিখেছেন বাবরি মসজিদ যারা ধ্বংস করেছেন সেই ধ্বংসকারিদের ওই হনুমানের দল বজরংদের যে জায়গা থেকে রিক্রুট করা হয়েছে সেই জায়গায় নিরক্ষরতার হার সব চেয়ে বেশি। এই অন্ধ শক্তিই হচ্ছে আমাদের কাছে সব থেকে বেশি বিপদ। এরা সব কিছু ভাঙতে প্রস্তুত। আজকে যে একটা কথা উঠেছে সংবিধান নিয়ে, আমরা কথাটা শুনছি কথাটা চলছে ন্যাশনাল এজেন্ডা ফর গভর্নমেন্টস,

আর একটা হচ্ছে হিডিন এজেন্ডা। প্রধানমন্ত্রী বলার চেষ্টা করছেন যে আমাদের কোন কিছু নেই, তাহলে বোমাটা কি হল? সেখানে রামমন্দির তৈরি হচ্ছে সেটা কি হচ্ছে? ওদের ম্যানিফেস্টোতে যা ছিল সেটা করার সাহস ওদের নেই, কমন সিভিল কোড বলুন বা কাশ্মীর অধিকার বলুন। নরখাদক বাঘ মানুষের রক্ত পেলে ছেড়ে দেয়? এখন এই যে কথাটা উঠেছে আদবানি বলছেন আমরা নতুন করে সংবিধান আলোচনা করতে চাই। একি খুব সাদামাটা কথা। ওদের আক্রমণের মূল লক্ষ্যই হচ্ছে সংবিধান। ওদের আক্রমণের লক্ষ্যই হচ্ছে জাতীয় সংহতি, ধর্মনিরপেক্ষতা। আমরা চিরকাল জানি মন্দিরে কাঁসর-ঘন্টা বাজবে, মসজিদে নমাজ পড়বে, গির্জায়, গুরুদ্বারে প্রার্থনা হবে। সকলের সমান অধিকার থাকবে, কেউ সংখ্যা গরিষ্ঠ হতে পারেন, কেউ সংখ্যালঘু হতে পারেন। কিন্তু সকলের সমান অধিকার থাকবে। এটা ওই আর. এস. এস., বি. জে. পি. ওরা বিশ্বাস করেন না, এখানেই হচ্ছে মূল সমস্যা। ওরা জোর করে করতে চায়। তারা আইনের শাসন মানতে রাজি নয়, যে ভাষায় ওরা বক্তব্য রাখছেন। আপনারা জানেন নির্বাচনে মহারাষ্ট্রে ওদের পরাজয় হয়েছে। বি. জে. পি. ও শিবসেনা জোটের পরাজয়ের পর সেখানকার মুখ্যমন্ত্রী পরিষ্কার বলছেন বোম্বাইতে পাকিস্তান দলকে খেলতে দেব না, পাকিস্তান সরকারের সঙ্গে আমাদের বিরোধ হতে পারে এবং হওয়ার কারণও আছে, কিন্তু তাই বলে পাকিস্তান দল খেলতে পারবে না বোম্বাইতে। পাকিস্তান ক্রিকেট দলের ওয়াসিম আক্রামকে এখানে খেলতে দেব না, গোলাম আলি বোম্বাইতে গান গাইতে পারবে না। আমি ঠিক করেছি গোলাম আলিকে এখানে এনে সংবর্ধনা জানাব, গান গাওয়াব, দেখি কি হয়।

[5-20 — 5-30 p.m.]

এত ফ্যাসিবাদের কথা। কে গান গাইতে পারবেন না, কে খেলতে পারবেন না—এটা ঠিক করে দিচ্ছে শিবসেনা, বাল থ্যাকারে আর বি. জে. পি.। এই কণ্ঠস্বর শুনতে শুনতে আমরা দেখছি অবস্থাটা এখন এমন জায়গায় এসে দাঁড়িয়েছে যে, প্রকাশ্যে পার্লামেন্টে বিতর্ক এসে গিয়েছে। এটা ঠিক যে, কংগ্রেসের পক্ষ থেকে বিতর্কটা জানতে চাওয়া হয়েছে ; শ্রীমতী সোনিয়া গান্ধী প্রশ্ন করে চিঠি দিয়েছিলেন বাজপেয়িকে যে, 'আমরা কাগজ পড়ে জানতে পারছি মন্দির তৈরি করা হচ্ছে। এর উত্তর কি?' উনি বললেন, 'সরকার আইনের শাসনের বাইরে কিছু করবে না।' ঐ একই দিনে বিশ্ব হিন্দু পরিষদের সিংহল বলছেন, 'আমরা মন্দির করবই।' তার পরের দিন আর. এস. এসের রাজেন্দ্র সিং না কে, একটা লোক বলছেন যে, 'আমরা মন্দির করবই, কে প্রধানমন্ত্রী? এটা আমাদের আলাদা ব্যাপার, আমরা এটা করবই, কেউ আমাদের ঠেকাতে পারবে না।' আমাদের বামপন্থী এম. পি.-রা পরশুদিন অযোধ্যায় গিয়েছিলেন, দেখে এসেছেন। অযোধ্যার

অদূরে কয়েকটা জায়গায় যে মন্দির তৈরির চেষ্টা হচ্ছে সেসব তারা দেখে এসেছেন। দেখে এসে বললেন, এটা তো ভয়ঙ্কর কান্ড। পার্লামেন্টের মধ্যে দাঁড়িয়ে যখন বিতর্ক হচ্ছে, কংগ্রেস এম. পি.-রা আমাদের এম. পি.-রা, এক সঙ্গে জিজ্ঞাসা করেছেন—বাসুদেব আচার্য, ভাইলার রবি—যে, আপনি বলুন মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী, যদি খবর পান কেউ গোপনে মন্দির করছে তাকে গ্রেপ্তার করবেন কিনা? শাস্তি দেবেন কিনা? আদবানি উঠে বলছেন, না তাকে গ্রেপ্তার করতে পারব না। এই হচ্ছেন স্বরাষ্ট্রমন্ত্রী শ্রী আদবানি। পার্লামেন্টের রেকর্ডের মধ্যে এগুলো রয়েছে। আমরা বলছি, এই হচ্ছে বিপদ। এই সরকার কে চালাচ্ছে? ন্যাশনাল এজেন্ডার চলছে না হিডন অ্যাজেন্ডায় চলা শুরু হয়ে গেছে? বাজপেয়ি আজকে আর. এস. এস., বিশ্বহিন্দু পরিষদ, বজরং দলের হাত থেকে বেরতে পারবেন না। তাই জানবেন, দেশের আজকে সত্যিই বিপদ। কিন্তু আমাদের কথা হচ্ছে, যারা আজকে দিল্লিতে সরকার করেছেন তাদের সমর্থন কত? শ্রী রবীন দেব বলেছেন একথা। ওরা ২৫ ভাগ ভোট নিজেরা পেয়েছেন। আর, টাকা-পয়সা দিয়ে যে দল করেছেন, সব রাজ্যের দল-ছুট-দল নিয়ে, কিছু খরচ হয়েছে করতে—সব মিলিয়ে ১২ শতাংশ ভোট। তার মানে সব মিলিয়ে এই সরকারের পিছনে সমর্থন আছে ৩৭ ভাগ মানুষের। ৬৩ ভাগ মানুষ কিন্তু এখনও সাম্প্রদায়িকতার পক্ষে ভোট দেয়নি, বিরোধিতা করেছে। এটাও আমাদের একটা আশার কথা। আর, এই শক্তির উপর দাঁড়িয়েই আমরা ঐ ভয়ঙ্কর শক্তিকে রুখতে চাই, মোকাবিলা করতে চাই। এখানে মাননীয় সৌগতবাবু মাননীয় সদস্য কমলবাবুর বক্তব্যের রেশ টেনে কিছু কথা বলেছেন। যদিও আমি আজকের দিনে এই বিতর্কে যেতে চাইছিলাম না, তবুও বললেন বলে বলছি। শরিকতো তাই সৌগতবাবু ওনার বক্তব্যের রেশ ধরে বললেন, মারামারিটা বন্ধ করতে হবে। আজকে প্রশ্নটা শুধু মারামারির নয়। আজকে কংগ্রেসকে গভীরভাবে ভাবতে হবে কে তাদের মূল শত্রু? আর. এস. এস. না বামপন্থীরা এই প্রশ্ন আজকে কংগ্রেসকে ভাবতে হবে। আমাদের নীতি প্রকাশ্য-নীতি, কিছু গোপন করি না। যা করি প্রকাশ্যে করি। আপনাদের ভাবতে হবে যে, মাননীয় জ্যোতিবাবু কার সঙ্গে মিটিং করেছেন—এটা তো প্রকাশ্য, পাবলিক মিটিং। কিন্তু কংগ্রেস নেতারা বি. জে. পি.-র সঙ্গে গোপনে গোপনে কি করেন সে সব দেশের মানুষ সব জানেন। সে সব কথা তুলবেন না। সে সব কথা তুলে কোনও লাভ নেই।

**(গোলমাল)**

**(কংগ্রেস বেঞ্চ থেকে সদস্যদের প্রতিবাদ।)**

বসুন, বসুন, আপনারা এসব কথা জানেন না। মাননীয় সৌগতবাবু জানেন যে, কে তখন পার্লমেন্টের স্পিকার ছিলেন। প্রধানমন্ত্রী কি ছিলেন, বুটা সিং কি ছিলেন। আর,

তাদের সঙ্গে আর. এস. এস.-র কি সম্পর্ক ছিল।

(গোলমাল)

আরেকটা কথা মাননীয় সৌগতবাবু বলেছেন যে, এটা কি করে হচ্ছে, অফিসাররা সব চলে যাচ্ছে? যাক না। শুধু আপনাদের বলছি, কংগ্রেস থেকে যেন বি. জে. পি.-তে না যায়। কংগ্রেস থেকে যেন বি. জে. পি.-র সঙ্গে বন্ধুত্ব না করে। এটা একটা বড় কথা। কিন্তু গেছেন। মঙ্গলম গেছেন। ভাবতেই অবাক লাগে। আপনারাও তাকে চেনেন, আমরাও চিনি। এখন তিনি দিল্লিতে বিদ্যুৎমন্ত্রী হয়েছেন। ভাবতে পারেন ; মাথা নিচু হয়ে গেল। এই ধরনের কংগ্রেস নেতারা তো গেলেন বি. জে. পি.-তে। এটাত বড় কথা। আপনাদের থেকে দল-ছুট হয়ে একদল বি. জে. পি.-তে চলে গেল। মাননীয় কমলবাবুকে বলব, এটা হতাশায় জায়গা শুধু নয় খুব কঠিন জায়গায় এসে গেছে। কিন্তু দেশে আমাদের জমি আছে। ধর্মনিরপেক্ষতা পরাজিত হয়নি। ধর্মনিরপেক্ষতার অগ্নিপরীক্ষা আমাদের দিতে হবে। আপনি চাইছেন এই মুহূর্তে ডাইরেক্ট অ্যাকশন। কিন্তু আমরা চাইছি এটা মতাদর্শগত সংগ্রাম, অনেক সময় লাগবে। এই রাজ্যে বিপদ। এই বিষবৃক্ষ এখানে পা ফেলেছে। এই বিষবৃক্ষ একটা দল তাদের টেনে এনেছে এই রাজ্যে, কোনও দিন শ্যামাপ্রসাদ মুখার্জি যা পারেননি। এই রাজ্যে কংগ্রেস একটা দল, ছুঠ দল, তারা বি. জে. পি.-কে ডেকে নিয়ে এসেছে। তার ফলে আমাদের বিপদ আছে। সেই বিপদের জন্য আমাদের লড়াই, দীর্ঘস্থায়ী লড়াই, মতাদর্শের সঙ্গে সংগ্রাম, আদর্শের সঙ্গে সংগ্রাম। এই সংগ্রামে সময় লাগবে। এই সংগ্রামে যদি আমরা আন্তরিক হই, তাহলে আমরা নিশ্চয়ই আর. এস. এসের মতো এই ধর্মীয় ফ্যাসিস্ট শক্তিকে বিরোধিতা করতে পারব। আশা করছি সেই পথে এই প্রস্তাব আমাদের সামনে সাহস জোগাবে, ঐক্যবদ্ধ হতে সাহস দেবে। এই কথা বলে আমি এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন দেব ঃ** যারা এই প্রস্তাবের পক্ষে বক্তব্য রেখেছেন তাদের সকলকে ধন্যবাদ জানাচ্ছি। আমি মাননীয় কমল গুহ মহাশয়কে বলার জন্য অনুরোধ করেছিলাম। তিনি বললেন, সংকীর্ণতার উর্ধ্বে আমরা এই লক্ষ্য নিয়ে এখানে সর্বসম্মত প্রস্তাব নেওয়ার পক্ষে আমরা এখানে প্রস্তাব উত্থাপন করেছি। এটা সুস্পষ্ট যে ১৯৯২ সালের ১৫ই ডিসেম্বর আমরা সংকীর্ণতার উর্ধ্বে উঠে এখানে মিছিল করেছি এবং এই বিধানসভায় সর্বদলীয় আলোচনার পর রবীন্দ্রসদন হলে সর্বদলীয় মিটিং ডাকা হয়েছিল। ঐ সময় গোটা দেশে কঠিন পরিস্থিতি ছিল। যে প্রশ্ন বলা হল যে এর উৎস কোথায়? এখানে মাননীয় সৌগতবাবু বলেছেন। আমি অন্য আলোচনায় যাচ্ছি না। একটা মৌলবাদী শক্তির অংশকে প্রথম রাজীব গান্ধী সমর্থন জানিয়েছিলেন মুসলিম মহিলা বিলের ১২৫

ধারার সংশোধনের মধ্যে দিয়ে। তার পরে একটার পর একটা ঘটনা ঘটে। শুধু আপনাদের মনে করিয়ে দিই ১৪ই আগস্ট ১৯৮৯ এলাহাবাদ হাইকোর্টের রায়, তারপর ২৭শে সেপ্টেম্বর সেখানকার কংগ্রেসের সাথে বুটা সিংয়ের মধ্যস্থতায় বি. জে. পি.-র চুক্তি, তারপর ১৩ই অক্টোবর ১৯৮৯ সংসদের উভয় কক্ষে প্রস্তাব গ্রহণ করা হয়েছিল।

তারপর ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর বাবরি মসজিদ ভাঙা হল। ১৯৯০ সালের ৬ই ডিসেম্বর কর-সেবকদের কর-সেবা করার জন্য খুলে দিয়েছিল কারা? এটা মাননীয় সদস্য সৌগতবাবু ও অন্যান্য মাননীয় সদস্যদের মনে রাখতে বলছি যে, সেই সময় প্রধানমন্ত্রী কে ছিলেন? সেই সময়ে কার সমর্থনে প্রধানমন্ত্রী ছিল? এই ঘটনাগুলো মনে রাখা দরকার। যাতে এই ধরনের সব উনি বলেছেন এক, দুই, তিন, চার করে সেগুলোর যাতে পুনরাবৃত্তি না হয়। মিটিং করেছেন, ছবি উঠেছে, জ্যোতিবাবু-বাজপেয়ি একমঞ্চে। কিন্তু একবারও বলছেন না, ১৯৯০ সালের ১৯শে নভেম্বর জ্যোতিবাবু আডবানির সঙ্গে যে আলোচনা করেছিলেন, তারপরের দিন গিয়ে রাজীব গান্ধীর সঙ্গে আলোচনা করেছিলেন। তার ছবিও বেরিয়েছিল। হাতজোড় করে বলেছিলেন যে, 'আপনারা কেন মিটিং-এ যাচ্ছেন না, ২৩শে নভেম্বরের ন্যাশনাল ইন্টিগ্রেশন কাউন্সিলের মিটিং কেন বয়কট করলেন'? এগুলো একটু জানা দরকার। মনে রাখা দরকার যাতে এগুলোর পুনরাবৃত্তি না হয়। তাই এই জায়গা থেকে দাঁড়িয়ে বলছি যে, বিপদ, আমাদের লজ্জা ১৯৯২ সালের ৬ই ডিসেম্বরের পুনরাবৃত্তি যাতে ঘটতে না পারে। এখন দিল্লিতে সংঘ পরিবার যে ভাবে, আসছে, যে ভাবে তাদের গোপন অ্যাজেন্ডাকে সামনে আনছে আমাদের দেশের সার্বভৌমত্ব, আমাদের ধর্মনিরপেক্ষতাকে নষ্ট করার জন্য, তার বিরুদ্ধে ঐক্যবদ্ধভাবে দাঁড়ানোর জন্য এই প্রস্তাব। এই প্রস্তাব সংঘ পরিবারের বিরুদ্ধে আমাদের এই ধর্মনিরপেক্ষ শক্তির হুঁসিয়ারি হিসাবে গণ্য হোক। আপনারা তাকে সমর্থন করবেন। মাননীয় সৌগতবাবু যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তাকে গ্রহণ করে, এটা আপনাদের গ্রহণের জন্য আমি আপনাদের সামনে রাখছি।

The motion of Shri Saugata Roy that in Para 4 starting with the words এলাহাবাদ হাইকোর্ট and ending with the words বিচারাধীন রয়েছে be omitted—was then put and agreed to.

The motion of Shri Rabin Deb, as amended—

এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে, ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর বিধ্বস্ত বাবরি মসজিদের বিতর্কিত স্থানে বে-আইনিভাবে রামমন্দির নির্মাণের প্রস্তুতি গোপনে এবং পরিকল্পনামাফিক চলছে এবং ভারতীয় জনতা পার্টির ঘনিষ্ঠ সহযোগী

কট্টর ধর্মীয় ও ফাসিস্ট সংগঠন রাষ্ট্রীয় স্বয়ংসেবক সঙ্ঘ, বিশ্বহিন্দু পরিষদ ও বজরংদল সেই কাজের সঙ্গে যুক্ত এবং প্রকাশ্যে এই সব সংগঠনগুলি রামমন্দির নির্মাণে বদ্ধপরিকর বলে ঘোষণা করেছে ; এবং

কেন্দ্রের শাসকদল ভারতীয় জনতা পার্টির গোপন কর্মসূচি অনুসারে অযোধ্যায় রামমন্দির নির্মাণের উদ্দেশ্যে তিনটি ভিন্ন ভিন্ন জায়গায় মন্দির নির্মাণের কাজ ইতিমধ্যে শেষ হয়ে গেছে বলে জানা গেছে।

এই সভা অবগত আছে যে, বাবরি মসজিদ ধ্বংসের অভিযোগে ভারতীয় জনতা পার্টি এবং তাদের সহযোগী সঙ্ঘ পরিবারের ষড়যন্ত্রমূলক কার্যকলাপের অভিযোগ খতিয়ে দেখতে একটি কমিশন গঠন হয়েছিল ; এবং

এলাহাবাদ হাইকোর্ট এবং সুপ্রিম কোর্টের সামনে এই বিষয়টি নিয়ে মামলা এখনও বিচারাধীন রয়েছে।

এই সভা মনে করে যে, বাবরি মসজিদ ইস্যু খুবই সংবেদনশীল এবং বে-আইনিভাবে রামমন্দির নির্মাণের কারণে সাম্প্রদায়িক সংঘর্ষের বিস্ফোরক পরিস্থিতির উদ্ভূত হচ্ছে এবং ভারতের সংবিধানের ধর্মনিরপেক্ষতাকে চ্যালেঞ্জ করা হয়েছে।

সেই হেতু, এই সভা দেশের সকল শ্রেণীর মানুষের ঐক্য সংহতি ও সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে অবিলম্বে বে-আইনিভাবে রামমন্দির নির্মাণের কার্যকলাপ বন্ধ করার জন্য প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণের জন্য দৃঢ়ভাবে দাবি জানাচ্ছে।

was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 5.30 p.m. till 11 a.m. on Thursday, the 18th June, 1998, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 18th June, 1998 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 10 Ministers, 9 Ministers of State and 125 Members.

[11-00 — 11-10 a.m.]

### Starred Questions
### (to which oral answers were given)

**রাজ্যে বন্ধ ও রুগ্ন চা বাগান**

*১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫২) **শ্রী আব্দুল মান্নান ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে বন্ধ ও রুগ্ন চা বাগানের সংখ্যা কত ;

(খ) উক্ত বাগানগুলি চালু করার জন্য কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি না ;

(গ) হয়ে থাকলে, তা কি ; এবং

(ঘ) পশ্চিমবঙ্গে চা উন্নয়ন কর্পোরেশন পরিচালিত চা বাগানগুলি কি কি?

**শ্রী আব্দুল মান্নান ঃ**

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে রুগ্ন এবং অথবা বন্ধ চা বাগানের সংখ্যা ৩৪টি।

(খ) এ বিষয়ে পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী ও বিভিন্ন সময়ে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেন। রুগ্ন/বন্ধ চা বাগানগুলি বিশেষত টী ট্রেডিং কর্পোরেশন অফ ইণ্ডিয়ার অধীনস্থ বাগানগুলির পুনরুজ্জীবনকল্পে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ করেছেন।

(গ) সমগ্র বিষয়টি সম্পর্কে টি বোর্ড একটি সাব-গ্রুপ গঠন করেছে। রুগ্ন / বন্ধ

*চা বাগানগুলির পুনরুজ্জীবনকল্পে আর্থিক ও অন্যান্য সহায়তাদান সম্পর্কে এদের সুপারিশগুলি Tea Board খতিয়ে দেখছে।*

পশ্চিমবঙ্গ সরকার বিভিন্ন সময়ে কয়েকটি রুগ্ন / পরিত্যক্ত চা বাগান অধিগ্রহণ করেছে। বর্তমানে এদের সংখ্যা ৬টি।

(ঘ) দার্জিলিং জেলায় তিনটি চা বাগান যথা ঃ—

(i) Rang Mook / Cedars T. E.

(ii) Pandum T. E.

(iii) Rangaroom T. E.

এবং জলপাইগুড়ি জেলায় তিনটি চা বাগান যথা ঃ—

(i) Hilla T. E.

(ii) Mahum T. E.

and (iii) Sonali T. E.

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি রুগ্ন এবং বন্ধ মিলিয়ে ৩৪টা বললেন। আমি আপনার কাছে জানতে চাইছি কতগুলো সম্পূর্ণ বন্ধ আছে ; কতগুলো রুগ্ন এবং তার জন্য কি পরিমাণ প্রোডাকশন হ্যাম্পার হচ্ছে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** ৩৪-টির মধ্যে তিনটি একদম বন্ধ আছে এবং বাকিগুলো রুগ্ন বা সিক্।

**শ্রী আব্দুল মান্নান ঃ** কি পরিমাণ প্রোডাকশন হ্যাম্পার হচ্ছে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** ঐভাবে ভাগ করে হিসাব করা হয়নি।

**শ্রী আবদুল মান্নান ঃ** যে চা-বাগানগুলো বন্ধ আছে সেগুলোয় নিশ্চয়ই চা উৎপাদন হচ্ছে না, ফলে চা উৎপাদনে ক্ষতি হচ্ছে। সে জন্যই আমি জানতে চাইছি এবং রুগ্ন চা-বাগানগুলোর জন্য চা-এর প্রোডাকশন কত পরিমাণ হ্যাম্পার হচ্ছে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** তিনটে একেবারে বন্ধ আছে, বাকিগুলো বন্ধ হয়নি, সেগুলো নানা কারণে সিক্।

**শ্রী আবদুল মান্নান ঃ** যে চা-বাগানগুলো বন্ধ আছে সেগুলোয় নিশ্চয়ই উৎপাদন হচ্ছে না, উৎপাদনের ক্ষতি হচ্ছে। সেই ক্ষতির পরিমাণটা কি, সেই প্রশ্নের আপনি উত্তর

দিতে পারছেন না! এই যদি অবস্থা হয় তাহলে অতিরিক্ত প্রশ্ন করে লাভ কী?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** আমি উত্তর দিয়েছি, ৩৪-টা চা-বাগানের মধ্যে তিনটে কমপ্লিট বন্ধ, বাকিগুলো চালু আছে, কিন্তু খুবই বড়ভাবে সেগুলো রুগ্ন হয়েছে। তবে প্রোডাকশনের খুবই সামান্য, খুবই স্বল্প পরিমাণ।

**শ্রী আবদুল মান্নান ঃ** আপনার তিনটে চা-বাগান বন্ধ আছে। সেই চা-বাগানগুলো চালু থাকলে সেখানে নিশ্চয়ই চা উৎপাদন হ'ত। বন্ধ থাকায় সে উৎপাদন হ্যাম্পার করছে। আমি তাই জিজ্ঞাসা করছি, বেশ কিছু চা-বাগান বন্ধ এবং রুগ্ন থাকার ফলে উৎপাদন কতটা কমে গেছে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** এটা দেখে বলতে হবে। তবে সামগ্রিকভাবে উৎপাদন কমেনি। অন্য জায়গায় উৎপাদন বেড়েছে। সামগ্রিকভাবে উৎপাদন যে কমেছে তা নয়।

**শ্রী আবদুল মান্নান ঃ** আমি স্পেসিফিক্যালি জিজ্ঞাসা করছি, আপনি হয়তো প্রশ্নটা বুঝতে পারেননি, নয়তো আমি আপনাকে বোঝাতে পারছি না। আমি স্পেসিফিক্যালি জানতে চাইছি, এই ৩৪টি বন্ধ এবং রুগ্ন চা-বাগানগুলি থেকে যে চা উৎপাদন হত তা কি কমে গেছে? অন্য জায়গা থেকে উৎপাদন বাড়িয়ে মেক-আপ দেওয়া বড় কথা নয়। এই বন্ধ এবং রুগ্ন চা-বাগানগুলি থেকে যে চা উৎপাদন হত সেই উৎপাদন কতটা হ্রাস পেয়েছে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** বন্ধ এবং রুগ্ন চা-বাগানগুলিতে বেশ কিছু পরিমাণ উৎপাদন হ্রাস পেয়েছে। কিন্তু সামগ্রিক উৎপাদনে এর প্রতিফলন হয়নি। সুনির্দিষ্টভাবে বাগানভিত্তিক বলতে গেলে আমাকে দেখে বলতে হবে।

**শ্রী আবদুল মান্নান ঃ** এই ৩৪টি চা-বাগান থেকে কত চা উৎপাদন হত?

**মিঃ স্পিকার ঃ** ২ জনে একসঙ্গে কথা বলবেন? আপনি প্রশ্ন করে বসে পড়ুন, তারপর উনি তার উত্তর দেবেন।

**শ্রী আবদুল মান্নান ঃ** আমি প্রশ্ন করছি, এই ৩৪টি বন্ধ এবং রুগ্ন চা-বাগানগুলির মধ্যে ৩টি বন্ধ আছে আর ৩১টি চা-বাগান রুগ্ন হয়ে আছে। এই চা-বাগানগুলি থেকে কত চা উৎপাদন হত এবং উৎপাদন ব্যাহত হওয়ার জন্য কত হ্রাস পেয়েছে সেটা আমি জানতে চাইছি? মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন কিছু কম বেশি হয়েছে। আমি জিজ্ঞাসা করছি এই ৩৪টি চা-বাগানে কত চা উৎপাদন হত। উনি একজন সিনিয়র মন্ত্রী হয়ে এই প্রশ্নের উত্তর দিতে পারছেন না।

***শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ*** *আমি উত্তর দিচ্ছি। যে ৩৪টা চা-বাগান* বন্ধ এবং রুগ্ন আছে তার লিস্ট আমার কাছে আছে। কিন্তু বাগানভিত্তিক প্রডাকশন এবং লস অফ প্রোডাকশন যেটা, সেটা এখনই বলতে পারছি না। আমি যেটা বলেছি, এই ৩৪টি চা-বাগানের মধ্যে ৩টি সম্পূর্ণ বন্ধ আছে। বাকি চা-বাগানগুলিতে কিছু না কিছু প্রোডাকশন হয়। টোটাল প্রোডাকশন ইন ওয়েস্টবেঙ্গল যা হয়েছে তাতে সামগ্রিকভাবে ক্ষতিগ্রস্ত হয়নি।

**শ্রী আবদুল মান্নান ঃ** আমি কিন্তু উত্তর পেলাম না।

**মিঃ স্পিকার ঃ** হোয়াট ইজ ইওর কোয়েশ্চেন? আপনার তো প্রশ্ন ছিল কত বন্ধ এবং রুগ্ন চা-বাগান আছে। তার উৎপাদন কত তা কিভাবে উনি উত্তর দেবেন? এই কোয়েশ্চেন আসে না।

**শ্রী আবদুল মান্নান ঃ** সাপ্লিমেন্টারি প্রশ্ন এতে আসে না?

**মিঃ স্পিকার ঃ** উৎপাদনের সঙ্গে এর কি সম্পর্ক আছে?

**শ্রী আবদুল মান্নান ঃ** এটা কি রেলেভেন্ট কোয়েশ্চেন নয়?

**মিঃ স্পিকার ঃ** না, দিস ইজ নট রেলেভেন্ট, আই অ্যাম সরি। আপনি রুগ্ন ও বন্ধ চা-বাগানের কথা জিজ্ঞাসা করেছিলেন। তার সঙ্গে প্রোডাকশনের কি সম্পর্ক আছে? হাউ দি মিনিস্টার উইল গিভ দি রিপ্লাইজ?

**শ্রী আবদুল মান্নান ঃ** এতগুলি চা-বাগান রুগ্ন হওয়ার জন্য কত লস হচ্ছে তা আমি জিজ্ঞাসা করব না? এতগুলি বাগান বন্ধ এবং রুগ্ন থাকার জন্য কত লেবার ক্ষতিগ্রস্ত হচ্ছে, কত প্রোডাকশন কমে গেছে, কত বৈদেশিক মুদ্রা আয় কমে গেছে এটা জিজ্ঞাসা করব না?

**মিঃ স্পিকার ঃ** অ্যানুয়াল রিপোর্ট সাবমিট করা হয়। সেখানে ব্যালেন্স শিট থাকবে, সেখান থেকে দেখে নেবেন।

**শ্রী আবদুল মান্নান ঃ** সেখানে প্রফিট অ্যাণ্ড লস সম্বন্ধে দেখানো থাকে। সেটা তো ১ বছরের অডিট থাকে।

**মিঃ স্পিকার ঃ** রুগ্ন চা-বাগান থেকে কত উৎপাদন হয়েছে সেটা কিভাবে বলবেন উনি? ছেড়ে দিন।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দিতে পারছেন না। উনি রেডি নন, প্রস্তুত নন। উনি যদি উত্তর দিতে না পারেন, আমরা মেনে নিতে রাজি আছি।

কিন্তু আপনি বলছেন এটা রেলেভেন্ট কোয়েশ্চেন নয়। একথা যদি আপনি বলেন, তাহলে ওনার সমস্ত কোয়েশ্চেন আমরা বয়কট করব ইন ফিউচার।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** কোয়েশ্চেনটা কিন্তু রেলেভেন্টই ছিল স্যার।

**মিঃ স্পিকার ঃ** আমি তো তা বলি নি। উনি জিজ্ঞাসা করছেন কোন বাগানে কত উৎপাদন আছে, কোন সালে। (noise) ... Please take your seat. We are in Parliament. We are not gathering in road side meeting. However, questions are technical. You are asking the minister certain technical details আপনি জিজ্ঞাসা করছেন কোন বাগানে কত উৎপাদন? কি উত্তর দেবেন উনি? হাউ can it be. এইভাবে হয় না। আই অ্যাম সরি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** একটা শিল্প যদি রুগ্ন হয়ে যায় বা বন্ধ হয়ে যায় তাহলে তাতে প্রোডাকশনের কত ক্ষতি হল এবং কত লোকের চাকরি গেল এটা তো রেলেভেন্ট স্যার।

**মিঃ স্পিকার ঃ** আমি তো বলিনি ইরেলিভেন্ট। You have to pin point. এখানে প্রোডাকশন মানে কি? ১০ বছরের প্রোডাকশন, না লাস্ট ইয়ারের প্রোডাকশন? আপনাকে তো পিন পয়েন্ট করে বলতে হবে। তা না হলে কি উত্তর দেবেন উনি? ব্ল্যাঙ্ক কোয়েশ্চেন। হয় নাকি? দেবপ্রসাদ বাবু, আপনি সাপ্লিমেন্টারি করুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমরা যে অভিযোগটা শুনি যে গরিব চাষি, প্রান্তিক চাষি তাদের জমি নিয়ে বে-আইনিভাবে চা-বাগান গড়ে উঠছে। এইরকম বে-আইনি চা-বাগানের সংখ্যা কত? এরা সরকারের কাছ থেকে লাইসেন্স পাচ্ছে না। এরা একদিকে লেবারদের ফাঁকি দিচ্ছে অপরদিকে গভর্নমেন্টের রেভিনিউ নষ্ট হচ্ছে। এরকম বে-আইনি চা-বাগান কত গড়ে উঠছে, সরকারকে ফাঁকি দিচ্ছে, লেবাররা ক্ষতিগ্রস্ত হচ্ছে সে ব্যাপারে কোনও তদন্ত করেছেন কি, কোনও হিসাব আছে কি? যদি তদন্ত হয় তার ফলাফল কি তা জানাবেন কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গে চা-বাগান সম্প্রসারণের জন্য চেষ্টা হচ্ছে। চায়ের উৎপাদন এবং রপ্তানি বৃদ্ধির জন্য চেষ্টা হচ্ছে। মাননীয় সদস্য যেটা বলেছেন সেটা ঠিকই যে কিছু কিছু জায়গায় বা চা-বাগান এলাকায় জমি বেশি দামে কিনে চা বাগান করা হচ্ছে। এর সংখ্যাটা কত এবং তাদের ভবিষ্যৎটাই বা কি হবে সেগুলি আমাদের ভূমি সদ্বব্যবহার দপ্তরের বিশেষজ্ঞরা তদন্ত করে দেখছেন। এই তদন্তের কাজ এখনও সম্পূর্ণ হয়নি। এই তদন্তের রিপোর্ট সরকারের কাছে জমা পড়লে তবেই ঠিক হবে এই বাগানগুলি নিয়ে কি করা হবে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, রাজ্যে যে সমস্ত চা-বাগান রুগ্ন এবং বন্ধ হয়ে গিয়েছে সেগুলি রুগ্ন এবং বন্ধ হবার কারণ কি এবং কখন থেকে সেগুলি বন্ধ হয়েছে বা রুগ্ন হয়েছে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** এটাকে দু-ভাগে ভাগ করা যায়। বন্ধ এবং রুগ্ন বাগানগুলির একটা হচ্ছে, ভারত সরকারের টি ট্রেডিং কর্পোরেশনের যে কটা চা বাগান ছিল সেগুলি খুব বেশি লোকসানে চলছে, কিন্তু আইনগত জটিলতাও আছে। ভারত সরকার কাগজে বিজ্ঞাপন দিয়ে এই বাগানগুলি বিক্রি করার চেষ্টা করেছিলেন কিন্তু সেটা সফল হয়নি। টি. টি. সি. আই—হোল্ডিং কোম্পানি, স্টেট ট্রেডিং কর্পোরেশন, তারা যথাযথবভাবে বাগানগুলির উন্নতির পরিবর্তে, টি. টি. সি. আই বাগানগুলিকে একটা প্রতিযোগিতামূলক দৃষ্টিভঙ্গিতে দেখার ফলে অবস্থার আরো অবনতি হয়েছে। আর যে সব বাগান আছে সেগুলি বেসরকারি। এই ৫টি বাগান ছাড়া বাকি যেসব বাগান রুগ্ন হচ্ছে, ৩।৪টি বন্ধ হয়েছে, সেগুলির বেশির ভাগ হচ্ছে মালিকদের শিল্পবিরোধ মনোভাব থেকে। তারা ৫০।৬০ বছরের পুরানো যে বুশ সেই বুশগুলি ব্যবহার করছে। তারা আধুনিকীকরণের চেষ্টা করছে না, কারখানা সম্প্রসারণের চেষ্টা করছে না, গুণগত মান উন্নয়নের চেষ্টা করছে না যাতে রপ্তানি বৃদ্ধি করে। এই সব কারণে আস্তে আস্তে রুগ্ন হয়ে যাচ্ছে, বন্ধ হয়ে যাচ্ছে। এগুলি পুনরুজ্জীবনের জন্য পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রীয় সরকারের কাছে বারে বারে আবেদন করেছে, লিখিতভাবে টি বোর্ডের মাধ্যমে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বলেছেন যে, ৩টি চা-বাগান পুরোপুরি বন্ধ হয়েছে ; আর ৩১টি চা-বাগান রুগ্ন অবস্থায় আছে। এই ৩টি কারখানায় কত শ্রমিক আছে, আর ৩১টি কারখানায় কত শ্রমিক আছে সেটা জানাবেন কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** এই প্রশ্নের উত্তর দেওয়া আজকে আমার পক্ষে খুবই কঠিন। আপনি যদি নোটিশ দেন তাহলে আমি সামনের সপ্তাহে উত্তর দিয়ে দেব।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, যে সমস্ত চা বাগান ব্যক্তিগত মালিকানাধীনে আছে তারা ৫০ বছর ধরে যে বুশ ব্যবহার করছে, সেগুলিতে নতুন চারাগাছ না লাগিয়ে যেগুলি আছে সেগুলিই ব্যবহার করছে। এই যে উৎপাদনের পক্ষে অসহযোগী মনোভাব, সেই সম্পর্কে আপনি কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগের কথা বললেন, এটা ঠিক আছে। কিন্তু রাজ্য সরকারের পক্ষে যাতে এই মালিকরা নতুন বুশ লাগাতে বাধ্য হয় সেই ধরনের কোনও ব্যবস্থা নেওয়া যায় কিনা সেটা বলবেন কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি** ঃ আমাদের দেশের যে আইন তাতে কোনও রাজ্য সরাসরি কোনও ব্যবস্থা নিতে পারে না। আমরা এটা নিয়ে টী বোর্ড এবং কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে অবস্থার উন্নতির জন্য চেষ্টা করছি। সরাসরি হস্তক্ষেপ করার কোনও ক্ষমতা আমাদের হাতে নেই।

**Shri Gyan Singh Sohanpal :** Mr. Speaker Sir, being a member of this House for quite sometime I am really confused at the observations made by you in respect of the questions asked by Mr. Mannan. Sir, the Hon'ble ministers of this House are already in the habit of not facing the Assembly. They try to avoid giving answers and your observations this day might encourage them to avoid giving answers in the House. And it is only in this context that I would like to have a clarification from you Sir so that it might not damage the Parliamentary system in future. Sir, as you know a provision has been made for supplementaries and I know it well that this supplementary must be within the ambit of the question. Now take for instance the case of Mr. Mannan. He has suitably questioned and the Hon'ble minister has replied.—that there are 34 sick gardens and 3 gardens totally closed. Now autometically, Sir, a question arises; as a result of these sickness and closure, if the Hon'ble Member would like to know from the Minister what is the enrolled production loss as a result of this sickness and closure, will he be wrong, Sir ?

Again, Sir, if the Hon'ble Member asks another supplementary, as a result of production loss what is the financial loss annually, will he be wrong, Sir ? Sir, this has to be taken into account that such supplementaries can always come and the Minister, if he is not prepared, if he has no information, he can always take time an give a reply later on. But saying that the question is irrelevant, the supplementary does not arise, perhaps will not be in order, Sir. This is my submission.

**Mr. Speaker :** Mr. Gyan Singh Sohanpal, the question read as follows :

(ক) রাজ্যে বন্ধ ও রুগ্ন চা বাগানের সংখ্যা কত ; (খ) উক্ত বাগানগুলি চালু করবার জন্য কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি না ; (গ) হয়ে থাকলে তা কি ; (ঘ) এবং পশ্চিমবঙ্গে চা উন্নয়ন কর্পোরেশন পরিচালিত চা বাগানগুলি কি কি?

Now the whole question rises as what are the total number of closed and sick tea gardens, whether any attempt has been made to reopen them and the Tea Trading Corporation or Tea Development Corporation whatever it is পরিচালিত বাগানগুলি কত দিন বন্ধ আছে। This is the relevant question. Mr. Mannan wanted to know what is the total production loss of certain gardens. And that is a loaded question in the sense that it has not been pointed out for what years of the tea gardens—for what period of time—because one tea garden may be closed for 10 years, one may be for 20 years, one may be for 30 years and another one may be for 6 months. And there may be varying degrees of loss of profit.

...(noise)...

...(Please, please, no running commentary.)...

Now being a loaded question, the Minister can't answer that. If that has been a specific question that what are the total production loss of these closed and sick gardens or what is the loss of this garden or a number of tea gardens, by name, it is understable. But there was no clarification, i.e., for what period of time, for what years and for which tea gardens. How can one answer the question then ? Since it is a loaded question, I had to protect the Minister. I am sorry, Mr. Gyan Singh Sohanpal.

[11-20 — 11-30 a.m.]

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জিজ্ঞাসা করায় মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে, ৩৪টি টি গার্ডেন রুগ্ন ও বন্ধ রয়েছে যার মধ্যে ৩টি বন্ধ রয়েছে এবং ৩১টি সিক হয়ে রয়েছে। আমি তাকে জিজ্ঞাসা করেছি যে, এই সিক ও বন্ধ থাকবার জন্য আমাদের টোটাল লস কত হয়েছে। এটা রেলেভেন্ট কোয়েশ্চেন নয়? আপনি যদি এরকম রুলিং দেন তাহলে কিভাবে সাপ্লিমেন্টারি করব?

**Mr. Speaker :** I don't say anything 'relevant or irrelevant.' ...(noise)...You can't ask any question which is not related.

**শ্রী আবদুল মান্নান ঃ** স্যার, অনেক সময় মন্ত্রী মহাশয় তৈরি থাকতে হয়ত নাও পারেন। সে সময় তিনি সময় নেন এবং পরে জানিয়ে দেবেন বলেন। আমি এখানে সাপ্লিমেন্টারিতে জিজ্ঞাসা করেছি যে, যে চা বাগানগুলি বন্ধ রয়েছে তার জন্য কত লস হয়েছে। এটা তো রেলেভেন্ট কোয়েশ্চেন।

**Mr. Speaker :** Do you have any statement with you showing the total loss or profit of these 31 closed and sicks gardens ?

**Shri Bidyut Ganguli :** Not now Sir, If you permit it I can submit it next week.

**শ্রী আবদুল মান্নান ঃ** আমি যখন জানতে চেয়েছিলাম তখন আপনি বললেন কোয়েশ্চেন ইরেলিভেন্ট। মন্ত্রী মহাশয় দরকার হলে তৈরি হয়ে বলতে পারেন। আপনি যখন বলছেন যে কোয়েশ্চেন রেলিভেন্ট তখন আমাদের কিছু প্রশ্ন আছে।

**Mr. Speaker :** It is a loaded question. It is not a specific question. I an sorry.

**শ্রী আবদুল মান্নান ঃ** রুগ্ন চা বাগানগুলির জন্য টি বোর্ড একটা সাব গ্রুপ গঠন করেছেন। তারা কিছু রেকমেন্ড করেছে। সেই রেকমেন্ডেশনটা নিয়ে টি বোর্ড বিবেচনা করছে। এই রেকমেন্ডেশনটা কি এই ব্যাপারে সরকার কি অবগত আছেন?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** সাব গ্রুপ যেটা টি বোর্ড গঠন করেছে তার যে সুপারিশ সেটা আমরা এখনও পাইনি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, টি ট্রেডিং কর্পোরেশন যেটা আছে তার পরিচালনায় ৫টি বাগান আছে আপনি বললেন, এই টি ট্রেডিং কর্পোরেশনের এখানকার শ্রমিক বন্ধুরা গত ১৯৯৭ সালের ফেব্রুয়ারি থেকে মাইনে পাচ্ছে না। এই ব্যাপারে আপনি কিছু ভাবনা-চিন্তা করেছেন?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** টি ট্রেডিং কর্পোরেশনের বাগানগুলি সম্পর্কে এবং এখানকার অফিস সম্পর্কে এই বিধানসভা থেকে আমরা একটা বেসরকারি প্রস্তাব সর্বসম্মতিক্রমে অনুমোদন করেছি। তার আগে মাননীয় মুখ্যমন্ত্রী অনেক বার দিল্লির সরকারের সাথে দেখা করে কথা বলেছেন এবং চিঠিও দিয়েছেন। কিন্তু দুঃখের সঙ্গে জানাচ্ছি একটুও অগ্রগতি হয়নি।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে রাজ্যে ৩টি কমপ্লিটলি বন্ধ হয়ে আছে এবং ৩১টি রুগ্ন হয়ে আছে। এর কারণটা কি? এই যে চা বাগান বন্ধ হয়ে যাচ্ছে রুগ্ন হয়ে যাচ্ছে এর কারণটা কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** অন্যান্য কারখানা রুগ্ন হওয়ার যে কারণ চা বাগান রুগ্ন হওয়ার সেই একই কারণ। কৃষি ভিত্তিক শিল্পে বা অন্য যে কোনও শিল্পে যদি সময়মতো কারিগরি দক্ষতা বাড়ানো না হয় বা গবেষণা ঠিক মতো না হয় বা নূতন নূতন বাজার সৃষ্টি করার চেষ্টা করা না হয় তাহলে সেই শিল্পগুলি রুগ্ন হতে বাধ্য। তীব্র প্রতিযোগিতার মধ্যে চা বাগানগুলি আধুনিকিকরণ না করার ফলে, লাভের টাকা পুনরায় বিনিয়োগ না করার ফলে, কারিগরি দক্ষতা না বাড়ানোর ফলে চা বাগানগুলি রুগ্ন হয়েছে। আমরা এই সমস্ত অভিযোগ সমস্ত চা-বাগানের মালিকদের করেছি। যে সমস্ত চা-বাগানের মালিক সেটা শুনেছে তারা বেঁচে গেছে যারা শুনেনি তারা রুগ্ন হয়ে গেছে। অবশ্য কিছু কিছু ব্যতিক্রম আছে। অবস্থান গত দিক থেকে অনেক চা-বাগানের উন্নয়ন সম্ভব হয়নি। এক সময় এই চা-বাগানটি উপযুক্ত জায়গায় ছিল, কিন্তু এখন সেখানে লোকালয় হয়ে যাওয়ার ফলে চা-বাগান আর চলেনি। প্রতিটি ক্ষেত্রেই আলাদা আলাদা ভাবে বিচার বিবেচনা করতে হবে।

## রাজ্যে আর. আই. এ.-র শূন্যপদ

*১৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫২৩) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান রাজ্যে আর. আই. এ.-তে শূন্যপদের সংখ্যা কত ; এবং

(খ) উক্ত পদগুলি পূরণের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ**

(ক) ৮৯৯।

(খ) মোট পদের ২৫ শতাংশ পদে সরাসরি নিয়োগ করা হয়। এ বাবদ শূন্যপদের সংখ্যা ৫৭টি যাতে নিযুক্তি সম্পন্ন হয়েছে। ট্রেনিং চলছে। শীঘ্রই প্রশিক্ষণ অন্তে পোস্টিং দেওয়া হবে।

৭৫ শতাংশ পদ প্রমোশনের মাধ্যমে পূরণ করা হয়। এ বাবদ শূন্য পদের সংখ্যা ৮৪২ এবং এগুলি পূরণ করার জন্য ব্যবস্থা চলছে।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** আমাদের শূন্য পদের সংখ্যা ৪৯৯। এছাড়া মোট আর. আই. পদের সংখ্যা কত দয়া করে বলবেন কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** ৩,৩০৫টি।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** প্রোমোশনের মাধ্যমে ৮৪২ জন নিযুক্ত হবেন, যেখানে প্রোমোশনের ভিত্তিতে হবে, সেখানে তাদের নিয়োগ করতে এত দেরি হচ্ছে কেন?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি আগেই বলেছি যে, প্রোমোশনের মাধ্যমে অনেকগুলো আমরা পূরণ করেছি। এখন ৮৪২টি বাকি আছে। তার বড় কারণ হচ্ছে, যাদের নিয়ে প্রোমোশন হবে তার উপরে একটা মামলা হয়েছিল। মামলাটি দীর্ঘদিন ধরে চলে। লোকসভা নির্বাচনের পরে সেটির ফয়শালা হয়েছে। আরও কিছু জটিলতা ছিল, সেগুলো আমরা কাটিয়ে উঠেছি। এখন আমরা উদ্যোগ নিচ্ছি। আশা করছি যে এটি শীঘ্রই আমরা করতে পারব।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম নিয়ে ২৫ শতাংশ পূরণ করা হয়েছে। আমার ধারণা, চার পাঁচ বছর আগে নামগুলো নিয়ে ইন্টারভিউ হয়েছে। এই যে প্যানেলটা হয়েছে, এটা কতদিন পর্যন্ত ভ্যালিড থাকবে?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** ভ্যালিড থাকার কোনও প্রশ্ন নেই, যা দেবার তা আমরা দিয়ে দিয়েছি।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় শূন্য পদের সংখ্যা বললেন ৪৯৯। অত্যন্ত আশ্চর্যের কথা, যেখানে বামফ্রন্ট সরকার বলছে যে, ভূমি সংস্কারকে আমরা খুব জোরদার করেছি, আমি যতটুকু জানি, আর. আই.-রা বি. এল. আরও অফিসে কাজ করেন। ওটাই হচ্ছে প্রধান অফিস। ল্যান্ড অ্যান্ড ল্যান্ড রেভেনিউয়ের গ্রামের অফিসগুলোতে এত পদ খালি রাখা হয়েছে যে, তার ফলে যাদের জমি রেকর্ড করা দরকার, বর্গাদারের নাম রেকর্ড করা দরকার বা পাট্টা দেওয়া দরকার, এইসব কাজ ব্যহত হচ্ছে। সমস্ত বি. এল. আরও অফিসগুলো অচল হয়ে যাচ্ছে। সেখানে কোনও টেলিফোন নেই, কোনও গাড়ি নেই। আমার প্রশ্ন হচ্ছে, তাহলে এই দপ্তরটা রাখার কি দরকার আছে?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় সদস্য এটা অবগত নন যে আর. আই.-রা বি. এল. এল. আরও অফিসে কাজ করে না। আর. আই.-রা গ্রাম পঞ্চায়েতে আছে। বি. এল. আরও হচ্ছে ব্লকস্তরের অফিস। কাজেই এটা ঠিক নয়।

[18th June, 1998]

**শ্রী পরেশনাথ দাস ঃ** আর. আই.-রা গ্রাম পঞ্চায়েত স্তরে প্রভাবশালী লোকের বাড়িতে থেকে গেছে। যার ফলে কাজকর্মের অনেক অসুবিধা হচ্ছে। এর পরে পঞ্চায়েতে বা আলাদা ভাবে অফিস করা যায় কি না?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** গ্রাম পঞ্চায়েত স্তরেই তো আছে। আলাদা অফিস আছে। আমি আপনার প্রশ্নটা ঠিক বুঝলাম না।

**শ্রী পরেশনাথ দাস ঃ** না, পঞ্চায়েতের সাথে যুক্ত আছে ঠিকই, কিন্তু অনেক সময় দেখা যায় যে অফিসে না থেকে গ্রামের প্রভাবশালী লোকের বাড়িতে থাকছে।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** হ্যাঁ, পঞ্চায়েতের সঙ্গে যুক্ত করার জন্য আমি গ্রাম পঞ্চায়েতগুলোকে বলেছি, যেখানে সম্ভব সেখানে যেন তারা জায়গা দেন। পঞ্চায়েত অফিসে অনেক জায়গা আছে। তবে অন্য জায়গায় যেখানে জায়গা নেই, সেখানে আমাদের ভাড়া নিতে হয়। আপনি যদি সুনির্দিষ্ট ভাবে বলেন যে বিশেষ ভাবে কিছু দেখা দরকার, কিছু অভিযোগ থাকলে সেটা আমি নিশ্চয়ই দেখব।

**শ্রী বিপ্লব রায়চৌধুরি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে প্রশ্ন জানতে চাই যে, সরকারি কর্মচারিদের যে রকম ধারাবাহিক ভাবে বদলির নিয়ম আছে, আর. আইদের সেইরকম নির্দিষ্ট বছর অন্তর বদলির নিয়ম ঠিকমতো ফলো করা হচ্ছে কিনা, কারণ বহু জায়গায় এই আর. আই.-রা ১০-১২-১৫ বছর করে আছেন, এদের বদলি করার নির্দিষ্ট নিয়ম স্ট্রিক্টলি ফলো করার কথা চিন্তা করেছেন কি না?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আর. আইরাও আমাদের দপ্তরের। আমাদের দপ্তরের যত কর্মচারী আছে তাদের বদলির একটা পদ্ধতি, পলিসি বা নীতি আমরা সকলের সঙ্গে আলোচনা করে করেছি, সেটা কার্যকর করার চেষ্টা করছি। কয়েকটি জেলায় ইতিমধ্যেই হয়েছে। তবে নির্বাচন এসে যাবার জন্য কাজ কিছুটা বিঘ্নিত হয়। তারপরে আবার চেষ্টা চালিয়ে যাচ্ছি। আপনার যদি সুনির্দিষ্ট অভিযোগ থাকে বিশেষ কোনও ক্ষেত্রে, তাহলে আপনি দেবেন, আমি নিশ্চয় দেখব, ন্যায়সঙ্গত হলে তা করা হবে।

**শ্রী মানিক মন্ডল ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় মন্ত্রীর কাছে প্রশ্ন করতে চাই যে, আমাদের রাজ্যে ইন্ট্রিগেটেড সেট আপ চালু হবার পর থেকে আর. আই. অফিস চালু হয়। আর. আইদের নিজেদের অফিসের অভাবে ভাড়া অফিসে আছে। ভূমি সংক্রান্ত সব কিছু রেকর্ড সংরক্ষণ করা এদের কাজ, এই ব্যাপারে এদের নির্দিষ্ট অফিস করার কোনও পরিকল্পনা আছে কি না এবং রেকর্ড সংরক্ষণের জন্য কি কি ব্যবস্থা নিয়েছেন?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি আগেই বলেছি যে গ্রাম পঞ্চায়েত এলাকায় আপনারা যত সম্ভব আপনাদের বেশি জায়গা থাকলে সেগুলো দেবেন আর. আই. অফিসের জন্যে। তাছাড়া আমরা একটা আলোচনা করে একটা পরিকল্পনা নিয়েছি, কিন্তু কাজটা করতে সময় লাগছে কারণ এতগুলো অফিস প্রত্যেকটি গ্রামপঞ্চায়েতে করতে হবে। আমাদের ৩,৩২৯টি গ্রাম পঞ্চায়েত, সুতরাং এটা একটা দীর্ঘমেয়াদি ব্যাপার, সেইজন্য সময় লাগছে। তবে আমরা এটা করছি ধাপে ধাপে। আর রেকর্ডপত্র সেসব তো অফিসেই আছে।

## Rehabilitation of Hawkers

*22. (Admitted question No. *469) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of Municipal Affairs Department be pleased to state—

Progress achieved in rehabilitation of hawkers displaced in operation Sunshine.

**Shri Ashoke Bhattacharya :**

Rehabilitation of hawkers displaced in operation Sunshine has been made under two schemes :—

**(I) Scheme for temporary rehabilitation of evicted hawkers**

Calcutta Municipal Corporation made arrangements for temporary rehabilitation of evicted hawkers numbering 3762 in the sites as detailed below :—

| Name of the sites | No. of hawkers |
|---|---|
| 1. Rash Behari Connector in front of Siemens | 1,400 |
| 2. Sukanta Setu | 600 |
| 3. Bidhannagar Road | 360 |
| 4. Tallah by the side of 10 MG Reservoir | 600 |
| 5. Bijan Setu | 200 |
| 6. Galiff Street without shed | 600 |
| Total : | 3,762 |

**(II) Scheme for permanent rehabilitation of evicted hawkers**

The Calcutta Municipal Corporation has been constructing/ constructed 3776 permanent stalls in the 13 sites/markets as noted below :—

| Name of the sites | No. of hawkers |
|---|---|
| 1. Bijan Setu | 160 |
| 2. Galiff Street (Ph-I) | 840 |
| 3. Galiff Street (Ph-II) | 600 |
| 4. Aurobinda Setu | 26 |
| 5. 134/1, Southern Avenue | 200 |
| 6. 242 Kalighat Road | 400 |
| 7. Bagha Jatin Station Rd. (Unit-I) | 190 |
| 8. Bagha Jatin Station Rd. (Unit-II) | 230 |
| 9. Raja S. C. Mallick Rd. in front of State General Hospital | 200 |
| 10. Chittaranjan Colony on Raja S. C. Mallick Rd. | 180 |
| 11. Gariahat market | 241 |
| 12. Sakher Bazar Market | 209 |
| 13. Jodhpur Park | 300 |
| Total : | 3,776 |

The Calcutta Municipal Corporation has a scheme of Rs. 10.82 crores for temporary and permanent rehabilitation of hawkers in Calcutta. Out of this a sum of Rs. 4.86 crore has been spent by them.

Moreover, another 4 sites are being developed by the CIT for permanent rehabilitation of 800 hawkers as noted below :—

| Name of the sites | No. of hawkers |
|---|---|
| 1. 16No. Bus Stand on Gariahat Road (South) | 100 |
| 2. C. I. T. Sch. No. VIII Plot No. 19A of Bidhan Nagar Road | 63 |
| 3. Near B. R. S.—IV on B.M. Bye Pass | 46 |
| Total : | 209 |

[11-40 — 11-50 a.m.]

**শ্রী সৌগত রায় :** সাপ্লিমেন্টারি স্যার, আমি মাননীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই, উত্তরে দু-একটা জায়গায় খুব অস্পষ্টভাবে। আপনি একটা জায়গায় লিখেছেন, পার্মানেন্ট রিহ্যাবিলিটেশন-এর ব্যাপারে সি. এম. সি. হ্যাজ বিন কনস্ট্রাক্টিং/কনস্ট্রাক্টেড এই রকম কোনও ইংরাজি হয় না। হয় তৈরি হয়েছে না হলে হয়নি। আপনি এটা ক্লিয়ারলি বলবেন তৈরি হয়েছে কিনা, এটা অলটারনেটিভ হতে পারে না। আমি মাননীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই, আপনারা কতকগুলি তৈরি করেছেন, কতকগুলি অ্যারেঞ্জমেন্ট করতে পেরেছেন বলছেন, টেম্পোরারি রিহ্যাবিলিটেশন-এ কতজন হকার গিয়েছে? ৩,৭৬২-এর মধ্যে পার্মানেন্ট রিহ্যাবিলিটেশন-এর জায়গায় কত জন হকার গিয়েছে? আমার খবর হচ্ছে, সুকান্ত সেতুর ওখানে টেম্পোরারি রিহ্যাবিলিটেশন যেমন করেছেন, হকার মেলা করেছিলেন, সিমেন্স এর উল্টোদিকে, ওখানে সিমেন্স আপত্তি করেছে। গ্যালিফ স্ট্রিটে হকারদের জন্য কি ব্যবস্থা করেছেন? আমি স্পেসিফিক জানতে চাইছি, কতজন হকার অপারেশন সানসাইনে অ্যাফেক্টেড হয়েছিল, তার মধ্যে কতজন হকার-এর টেম্পোরারি রিহ্যাবিলিটেশন করেছেন, আর কতজন হকার-এর পার্মানেন্ট রিহ্যাবিলিটেশন করেছেন?

**শ্রী অশোক ভট্টাচার্য :** এখানে আপনি হ্যাজ বিন কনস্ট্রাক্টিং/কনস্ট্রাক্টেড যেটা জানতে চেয়েছেন এই ব্যাপারে বলি, গ্যালিফ স্ট্রিটে ফেজ ওয়ানে ৮৪০টির কাজ শেষ হয়ে গেছে, গড়িয়াহাট মার্কেটে ২৪৯টির কাজ শেষ, এখানে হকারদের পুনর্বাসন হয়েছিল, অরবিন্দু সেতু এখানেও হকারদের জন্য ২৬টি কাজ শেষ হয়ে গেছে। হকারদের জন্য বন্টন করে দিয়েছি। সখের বাজার মার্কেটে ২০৯টির কাজ শেষ হয়ে গেছে। এটা

*হকারদের জন্য ডিস্ট্রিবিউশন করতে পারিনি। আশা করছি কিছু দিনের মধ্যে করতে পারব।*

**শ্রী সৌগত রায় ঃ** আপনি এখানে ক্লিয়ারলি উত্তর দিন, কত জন হকার-এর পার্মানেন্ট রিহ্যাবিলিটেশন করতে পেরেছেন?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** যেগুলি অস্থায়ীভাবে আমরা করেছিলাম মেলার মাধ্যমে, শেড করে—৩,৭৬২ জনের, অস্থায়ী রিহ্যাবিলিটেশনে যত জনের জন্য সেখানে ব্যবস্থা রেখেছিলাম ওরা প্রথমে সেখানে গিয়েছিল, কিন্তু এখন আমার কাছে যা খবর আছে, এখানে অনেকে ব্যবসা করছে না। বেশিরভাগই চলে এসেছে। বিভিন্ন জায়গা থেকে। বিশেষ করে রাসবিহারি কানেক্টারে সেখানে ৩০০ জনের মতো আছে, বেশি নেই, অন্যান্য জায়গার মধ্যে সুকান্ত সেতু ওখানে ৬০২ জনের জন্য করা হয়েছিল।

**শ্রী সৌগত রায় ঃ** আপনি তো কর্পোরেশনের মন্ত্রী, আপনি অ্যাকজাক্ট ফিগারটা দিন কত জন গিয়েছিল, কত জন এখন আছে, কত জন ফিরে এসেছে। আমরা তো রাস্তা থেকে দেখতে পাচ্ছি, হকার মেলা হয়েছে, কিন্তু কত জন হকার একচুয়ালি রিহ্যাবিলিটেশন পেয়েছেন, টেম্পোরারি এবং পার্মানেন্টভাবে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** ৩০০ জন এখনও রয়েছে সিমেন্স-এর পাশে, অন্য জায়গায় কত জন আছে, এখনি বলতে পারব না।

**শ্রী সৌগত রায় ঃ** আপনি যদি এখনি বলতে না পারেন, তাহলে পরের সপ্তাহে উত্তরটা দিন।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** নেকস্ট উইকে আমি এটার উত্তর দিয়ে দেব। গ্যালিফ স্ট্রীটে হকারদের জন্য যে ৮৪০টি শেড, এই ব্যাপারে হকারদের সঙ্গে আলোচনা হয়েছে, চুক্তি হয়েছে, ৮০ জন টাকা দিয়েছে, বাকিরা টাকা জমা দেবে। এর জন্য অল্প টাকা ব্যবস্থা করেছি, আশা করছি কিছু দিনের মধ্যে ৮৪০ জন চলে যাবেন। ২৪২ জন গড়িয়াহাট মার্কেটে, যাদের গড়িয়াহাটের বুনেভার্ড থেকে সরানো হয়েছিল। সখের বাজারে ২০৯টি রেডি আছে কিন্তু সেখানে কেউ যায়নি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমার স্পেসিফিক কোয়েশ্চেন, অপারেশন সানসাইনে ডিসপ্লেসড হকারের সংখ্যা কত?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আমি আগেই বলেছি এই রকম সংখ্যাটা বলা যাবে না, আমি পরে দিয়ে দেব।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, সরকারের কোনও ধারণা ছিল না, এই ব্যাপারে কোনও সার্ভেও করা হয়নি যে কতজন হকার ফুটপাথে বসেছিল। এবং কত হকারের স্টল আপনারা নির্বিচারে গুঁড়িয়ে দিলেন। তারপরে আপনারা একটা ব্যবস্থা করলেন, কিন্তু সেটা হকারদের পছন্দমতো নয়। তারপরে আপনারা কিছু টেম্পোরারি, পার্মানেন্ট ব্যবস্থা করলেন ইস্টার্ন বাইপাশে, গ্যালিফ স্ট্রীটে, কিন্তু সেই সব জায়গায় কেউ গেল না। এই ব্যাপারে আপনারা দশ কোটি টাকা বরাদ্দ ছিল, আপনারা চার কোটি টাকা বরাদ্দ ছিল, আপনারা চার কোটি টাকা খরচ করেছেন। কিন্তু বাকি যে ছয় কোটি টাকা আছে তা দিয়ে আর কত হকারকে আপনি রি-হ্যাবিলিটেড করবেন এবং এই যে বিরাট সংখ্যার হকারের .পুনর্বসতি হচ্ছে না তাদের ব্যাপারে কি ভাবছেন? তাদের কি আপনারা ফুটপাথে বসতে দেবেন, না উঠিয়ে দেবেন?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** হকারদের পুর্নবাসনের কাজ যেটা আমরা শুরু করেছি সেই কাজগুলো শেষ হয়ে গেলে আমরা পাঁচ হাজারের মতো হকারের পার্মানেন্ট ব্যবস্থা করতে পারব। কিন্তু এটা ঠিকই, অনেক জায়গায় আমরা দেখতে পাচ্ছি তারা ঐ সমস্ত স্টল থেকে সরে এসে আবার রাস্তাতে বসছে। তবে আমাদের ঘোষিত যে নীতি, ২১টি রাস্তা আমরা হকার মুক্ত করব, সেই নীতিতে আমরা অবিচল রয়েছি।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি এর আগেও প্রশ্ন করেছিলাম, বিশেষ করে গ্যালিফ স্ট্রীটে হকারদের স্টলের দাম আপনি দশ হাজার টাকা দিলেন। আমি তখন বলেছিলাম কেউ নেবে না। তারপর কমিয়ে পাঁচ হাজার টাকা করলেন। এখনও কেউ নেবে না। কিন্তু মূল সমস্যাটা যে জায়গায়, আপনারা যেখানে স্টল করছেন সেখানে হকাররা যাচ্ছে না কেন? হকাররা সেখানে কাকে বিক্রি করবে? যেখান দিয়ে বেশি মানুষ যাতায়াত করে সেখানেই হকররা বসে। কিন্তু সেই বিশ্লেষণগুলো আপনারা করলেন না কেন। গ্যালিফ স্ট্রীটে লোকে যাবে কেন, ওখানে কোনও বাস সার্ভিস আছে? আমাদের কাছে শোনার পরেও আবার আপনি ওখানে টাকা খরচ করছেন। এই ব্যাপারে ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের সঙ্গে কথা বলা হল না, আমি ওখানকার বিধায়ক আমার সঙ্গে কথা বলা হল না। ইরিগেশন ডিপার্টমেন্ট কি কোনওদিন ঐ খাল সংস্কার করতে পারবে। আপনারা কত হকারকে স্টল দিতে পারবেন সেই ব্যাপারে কোনও বিশ্লেষণ করেছেন কি? খাল ধারে লোক যাবে কেন? আমার প্রশ্নের উত্তর দিন।

[11-50 — 12-00 Noon]

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আমি আপনার প্রশ্নের উত্তরে বলছি যে, আপনি বলছেন লোকালয় নয় এমন জায়গায় হকারদের স্টল হচ্ছে। আমি গ্যালিফ স্ট্রীট কি লোকালয় নয়?

**মিঃ স্পিকার ঃ** উনি ওখানকার লোকাল এম. এল. এ.। হকারদের ব্যাপারে ওনার সঙ্গে আলোচনা হয়নি বলেই উনি প্রশ্নটা করছেন।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আপনি বলছেন লোকালয় নয়, আমি বলতে চাইছি যে, কলকাতার গ্যালিফ স্ট্রীট, কালিঘাট, গোলপার্ক অঞ্চল, রাসবিহারী অঞ্চল এগুলি লোকালয় এবং এখানে মানুষ থাকে। এগুলি গ্রাম নয়। আবার আপনি বলছেন যে, এগুলির মধ্যে এত বেশি গাড়ি চলাচল করে, তাহলে বাস চলাচল বন্ধ হয়ে যাবে। প্রশ্নটা তাহলে থেকে গেল। আপনার মূল বিষয়টা হচ্ছে যে, আপনার সঙ্গে পরামর্শে যায়নি বলে। সমস্ত হকার্স অ্যাশোসিয়েশনের সঙ্গে পরামর্শ করেই ঠিক করেছি। গ্যালিফ স্ট্রীটে সমস্ত হকাররা আমাদের সঙ্গে পরামর্শ করেই চুক্তিবদ্ধ হয়েছে এবং রাজি হয়েছে যে, সেখানে তারা যাবে।

(গোলমাল)

(At this stage Shri Tapas Banerjee rose to speak on a point of Privilege and Continued to speak incessantly)

(Noise)

**মিঃ স্পিকার ঃ** রুলস হচ্ছে কোয়েশ্চেন আওয়ার হচ্ছে ১ ঘন্টা। টাইম যদি থাকে, এবং মেম্বার প্রথম কোয়েশ্চেনের সময় যদি অনুপস্থিত থাকেন, তাহলে তাকে সময় থাকলে সেকেন্ড কল করা যেতে পারে।

(At this stage Shri Tapas Banerjee was still shouting)...Please take your Seat.

(At this stage, Shri Saugata Roy stood in his seat to put his supplementary. At the same time, Shri Tapas Banerjee was seen still shouting)

**Mr. Speaker :** Mr. Tapas Banerjee, it is enough. Please, take your seat. For the last time, I say, you take your seat. Otherwise, I will apply the rule. (At this stage, Mr. Speaker was seen finding out the appropriate rule to apply from the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, standding on his legs.)

(At this stage, Shri Banerjee took his seat and Shri Saugata Roy rose to put his supplementary)

## Renovation of Town Hall

*18. (Admitted question No. *373) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Municipal Affairs Department be pleased to state—

(a) whether the Town Hall in Calcutta has been recently renovated and reconstructed ; and

(b) if so, to what use the Hall will be put to in future ?

**Shri Ashok Bhattacharya :**

(a) Town Hall has been recently renovated.

(b) Calcutta Municipal Corporation has been considering setting up of an Art Gallary and Calcutta Museum at the Town Hall which will highlight different aspects of culture, scientific achievements, participation of this city in freedom movement of India etc. The Calcutta Municipal Corporation has been considering other future use in consultation with a committee. A committee has been set up by Govt. of West Bengal to closely study these aspects and place the recommendation for setting up this art gallery and museum.

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি জিজ্ঞাসা করতে চাই যে, এই টাউন হল নতুন করে তৈরি করা হয়েছে। এটা বেশ কিছু বছর ধরে তৈরি করা হচ্ছিল। এটা সরকারের টাকায় নয়, এটা কোনও একটা প্রাইভেট হোমেজ ট্রাস্ট, তারা ১০ কোটি টাকা তুলেছিল, সেই টাকায় টাউন হল রেনোভেট করা হয়েছে। এই টাউন হল তৈরি হওয়ার পরেও ফাঁকা পড়ে আছে। আপনি জানেন না যে, কি ব্যবহার করবেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি রেনোভেটেড টাউন হল ইনঅগারেট করার আগে সেখানে কি ব্যবহার করা হবে, সে ব্যাপারে আপনারা সিদ্ধান্ত নিলেন না কেন? এখন তৈরি হয়ে ফাঁকা পড়ে আছে, এখন আপনি কমিটি করছেন?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** *এটা আপনি ঠিক বললেন না।* টাউন হল কমিটি বহুদিন করা হয়েছে। মুখ্যমন্ত্রীকে সভাপতি এবং মেয়রকে সহসভাপতি করে। সেই কমিটি টাউন হল রেনোভেশনে সিদ্ধান্ত গ্রহণ করেছিলেন। পরবর্তীকালে একটি হোমেজ ট্রাস্ট এগিয়ে আসে। তার আগে পেন্টার বিকাশ ভট্টাচার্যের ছবি বিক্রি করে কিছু অর্থ সংগৃহীত হয়েছে। এক কোটি ৮০ লক্ষ টাকা খরচ করে টাউন হল রেনোভেট করা হয়েছে। কলকাতা কর্পোরেশনও ৩ কোটি টাকা দিয়েছে। আগামী ১৫ই আগস্ট কর্পোরেশন এর উদ্বোধন করবে। এটা আর্ট গ্যালারি মিউজিয়মের মতো ব্যবহার করা হবে।

**শ্রী সৌগত রায় ঃ** কাদের নিয়ে কমিটি হয়েছে, কারা এই কমিটিতে মেম্বার?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** এটা আরেকটা কমিটি। এখানে একটা অভিযোগ আছে টাউন হলে পাশে একটা বিল্ডিং হচ্ছে। অভিযোগটা হচ্ছে যে টাউন হলের পাশে এই বিল্ডিংটা হলে টাউন হলের সৌন্দর্য নষ্ট হতে পারে। এই অভিযোগের ভিত্তিতে নিমাইসাধন বসুর নেতৃত্বে আরেকটি কমিটি করা হয়েছে। এই কমিটি সমস্ত কিছু পর্যালোচনা করছে, তারা এখনও রিপোর্ট দেয়নি। তারা যে সুপারিশ করবে, সেই সুপারিশ ক্রমে সিদ্ধান্ত নেওয়া হবে।

**শ্রী সৌগত রায় ঃ** তাহলে আমরা কাগজে দেখছি টাউন হলের পাশে যে বিল্ডিং হচ্ছে তাতে টাউন হলের সৌন্দর্য বিঘ্নিত হচ্ছে। বিভিন্ন সংগঠন সেখানে গিয়ে ভাঙার চেষ্টা করছে, বিক্ষোভ দেখাচ্ছে। আমি আবার বলছি যে টাউন হল কিন্তু এখনও পর্যন্ত তার পারপাস ঠিক হল না। ৬ মাস ধরে ফাঁকা পড়ে আছে। এখন বলছেন আর্ট গ্যালারি হবে। এই যে সময়টা আন ইউজড হয়ে থাকছে। ঠিক একইভাবে টাউন হলের পাশে বাড়ি হওয়া উচিত কিনা, বিল্ডিংটা তো প্লিনথ লেভেল পর্যন্ত হয়েছে, তারপর বন্ধ আছে। টাউন হলকে বিউটিফায়েড করার জন্যই তো এত টাকা খরচ করছেন। তা সরকার থেকে সিদ্ধান্ত নিয়ে বিল্ডিংটা ভেঙে ফেলতে পারেন। কারণ নিমাইসাধন বসু তো হিস্টোরিয়ান, তিনি আর্কিটেক্ট বা ইঞ্জিনিয়ার নন।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** বিষয়টা হচ্ছে যে টাউন হল রেনোভেশনের প্রয়োজন ছিল। ৯৬ সালে কাজ শেষ হয়। এই প্লট দুটো আলাদা প্লট ছিল। আজকাল পরিস্থিতিতে ওই বিল্ডিং এর আদৌ প্রয়োজন আছে কিনা, এটা টাউন হলের পরিবেশ নষ্ট করছে কি না সেটা এই কমিটি দেখবে। ওই কমিটি যদি বলে তাহলে কলকাতা কর্পোরেশন ভেঙে দেবে। অবশ্য ইতিমধ্যেই ১ কোটি টাকা খরচ হয়েছে।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### কলকাতা কর্পোরেশন পরিচালিত প্রাথমিক বিদ্যালয়

*২০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩৫) **শ্রী সঞ্জয় বক্সি ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা কর্পোরেশনের পরিচালনাধীন প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা কত ;

(খ) উক্ত বিদ্যালয়গুলিতে ছাত্র-ছাত্রীর সংখ্যা কত ;

(গ) এটা কি সত্যি যে, উক্ত সংখ্যা ক্রমশ হ্রাস পাচ্ছে ; এবং

(ঘ) সত্যি হলে, কারণ কি?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কলকাতা কর্পোরেশনের পরিচালনাধীন প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা ৩০৮।

(খ) উক্ত বিদ্যালয়গুলির মোট ছাত্র-ছাত্রী সংখ্যা প্রায় ৪৩,০০০ জন।

(গ) সত্য নয়। এই সংখ্যা হ্রাস পায়নি বরং বৃদ্ধি পেয়েছে।

(ঘ) প্রশ্ন ওঠে না।

### Construction of building at the premises of Calcutta Town Hall

*21. (Admitted question No. *684) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of Municipal Affairs Department be pleased to state—

(a) whether the C. M. C. authority has any plan to constructing any building at the premises of Calcutta Town Hall ; and

(b) if so, the present position thereof.

**Minister-in-charge of the Municipal Affairs Department :**

(a) No.

(b) Calcutta Municipal Corporation has no scheme of constructing

*any building at the Town Hall Premises i.e. at 4, Esplanade Row (West).*

**উদ্বাস্তু কলোনিতে পৌর কর**

*২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৬) **শ্রী পঙ্কজ বন্দ্যোপাধ্যায় ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা কর্পোরেশনের অন্তর্গত উদ্বাস্তু কলোনিতে সরকার কোনও রকম পৌর কর ধার্য ও আদায় করার সিদ্ধান্ত গ্রহণ করেছে কি না ;

(খ) করে থাকলে, তা কিসের ভিত্তিতে ; এবং

(গ) উক্ত কলোনিগুলিতে পাকা বাড়ি তৈরি করার জন্য সরকার কি কোনও বিধিনিষেধ আরোপ করেছে?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, করা হয়েছে।

(খ) শহরের অন্যান্য অংশে যে হারে কর ধার্য করা হয়, সেই ভিত্তিতেই কর ধার্য হয়েছে। তবে সাম্প্রতিক আদেশ অনুযায়ী যে সমস্ত বাসিন্দা জমির পাট্টা পেয়েছেন তাদের ক্ষেত্রে কর নির্ধারণের জন্য বার্ষিক মূল্যায়ন ঠিক করা হয় তাদের বর্তমান প্রদত্ত কর অংশের ভিত্তিতে।

(গ) কলোনি এলাকায় গৃহ নির্মাণের ব্যাপারে কলকাতা পৌরসভা কোনও নিষেধাজ্ঞা আরোপ করেনি।

কলকাতা কর্পোরেশনের অ্যামেন্ডমেন্ট অ্যাক্ট ১৯৯৬ (তারিখ ৪ ডিসেম্বর, ১৯৯৫)-এর ৪১৩-এ ধারা অনুযায়ী কলোনি এলাকায় কোনও বাড়ি যদি ৪.১২.৯৫-এর আগে তৈরি হয়ে থাকে এবং কলোনি বাসিন্দারা সমস্ত নথিপত্র দিয়ে পুরসভায় ডিসেম্বর, ১৯৯৮-এর মধ্যে আবেদন জানায় তাহলে ঐসব বাড়িগুলি যথাযোগ্য নির্মাণের স্বীকৃতি পাবে। কিন্তু কোনও বাড়ি এই সংশোধনী আইনের পর নির্মাণ করা হলে এখনকার বিল্ডিং রুল (সি. এম. সি. অ্যাক্ট, ১৯৮০ এবং সি. এম. সি. বিল্ডিং রুল ১৯৯০) অনুযায়ী নক্সার অনুমোদন নিতে হবে। অর্থাৎ ৪. ১২. ১৯৯৮ এর পর নক্সা অনুমোদন ব্যতীত কলোনি এলাকায় যে কোনও গৃহ নির্মাণকে বে-আইনি ধরা হবে।

## ADJOURNMENT MOTION

[12-00 — 12-10 p.m.]

**Mr. Speaker :** To-day I have received one notice of Adjournment Motion from Shri Kamal Mukherjee on the subject of reported in Telenipara industrial belt in Hooghly after the last Lok Sabha Election.

The Subject matter of the Motion is not of recent occurance as required Under Rule 61(iii) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

I, therefore, reject the Motion.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received four notices of Calling Attention on the following subjects, namely :

| Subjects | Name |
|---|---|
| i) Deplorable condition of Bauria Maylapukur Road in Uluberia North Assem bly Constituency. | : Shri Ramjanam Manjhi, Shri Kamal Mukherjee, Shri Shashanka Shekhor Biswas |
| ii) Reported exchange of a new born baby in the Calcutta medical College & Hospital. | : Shri Sanjib Kumar Das |
| iii) Reported withdrawal of Land Calling Act, 1974 by the Union Government. | : Shri Nirmal Ghosh, Shri Ashok Kumar Deb, Shri Ramjanam Manjhi, Shri Shyamadas Banerjee, Shri Gopal Krishna Dey, & Shri Sudhir Bhattacharjee |

iv) Reported arrest of a person carrying Uranium & Heroin at Dandua, Burdwan. : Shri Jyoti Krishna Chattopadhyay and Shri Abu Ayes Monal

I have selected the notice of Shri Jyoti Krishna Chattopadhyay & at Shri Abu Ayes Mondal on the subject of Reported arrest of person carrying Uranium & Heroin at Dandua, Burdwan..

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 30th June, 1998.

## PRESENTATION OF REPORTS

### The Report of the All Party Committee in connection with the visit to the Tornado-stricken areas of Midnapore district in West Bengal

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I beg to present the Report of the All Party Committee in connection with the visit to the Tornado-stricken areas of Midnapore district in West Bengal, which was presented to you on the 15th May, 1998 as the House was not in Session.

### The Third Report of the Subject Committee on Environment and Co-operation (1997-98) on Pre-Voting Budget Scrutiny, 1998-99

**Shri Md. Yakub :** Sir, I beg to present the Third Report of the Subject Committee on Environment and Co-operation (1997-98) on Pre-Voting Budget Scrutiny, 1998-99.

### The 20th Report (on Pre-Voting Budget Scrutiny) of the Subject Committee on Agriculture, Agriculture (Marketing), Food & Supplies, Food Processing & Horticulture and Fisheries

**Shri Saugata Roy :** Sir, I beg to present the 20th Report of the Subject Committee on Agriculture, Agriculture (Marketing), Food & Supplies etc. on Pre-Voting Budget Scrutiny of the Demands for Grants of the Department of Food & Supplies, 1998-99.

## LAYING OF REPORTS

### Reports of the Comptroller and Auditor General of India

**Dr. Asim Kumar Dasgupta :** Sir I beg to lay—

(a) Report of the Comptroller and Auditor General of India for 1996-97 (Revenue Receipts) No. 1;

(b) Report of the Comptroller and Auditor General of India for 1996-97 (Commercial) No. 2;

(c) Report of the Comptroller and Auditor General of India for 1996-97 (Civil) No. 3;

(d) Report of the Comptroller and Auditor General of India for 1996-97 (Civil) No. 4;

(e) Report of the Comptroller and Auditor General of India for 1996-97 (Civil) No. 5;

(f) Finance Accounts for 1996-97; and

(g) Appropriation Accounts for 1996-97.

## MENTION CASES

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আজকে সংবাদ-পত্রে যা দেখলাম তাতে এই রাজ্যে বামফ্রন্ট সরকারের স্থায়িত্ব সম্বন্ধে আমরা গভীর ভাবে উদ্বিগ্ন। সংবাদপত্রে দেখলাম, দিল্লিতে সি. পি. এম.-র সাধারণ সম্পাদক বলছেন যে, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী শীঘ্রই নাকি তার পদ থেকে অবসর চেয়েছেন এবং আগামী চার মাসের মধ্যেই হয়ত তিনি তার দায়িত্ব ছেড়ে দেবেন। সাথে সাথে এটাও সংবাদে বেরিয়েছে যে, মাননীয় বুদ্ধদেববাবু মুখ্যমন্ত্রী হবেন। সি. পি. এম. পার্টির কেন্দ্রীয় কমিটির সম্পাদক আরও বলেছেন, আমাদের

মুখ্যমন্ত্রীর শরীর খারাপ, বুকে-পিঠে ব্যাথা হচ্ছে, বসতে পারছেন না তাই কাজ করতে চাইছেন না, মুখ্যমন্ত্রী থাকতে চাইছেন না। তাকে জোর করে রাখা হচ্ছে। তিনি পার্টি থেকে অব্যহতি চাইছেন। উনি বাংলার মুখ্যমন্ত্রী, এই হাউসের নেতার পদ উনি ছেড়ে দেবেন। উনি মুখ্যমন্ত্রী থাকবেন কি থাকবেন না তা জানার আশা আমরা এই হাউসে প্রথম করতে পারি যখন কিনা বিধানসভা চলছে। আমাদের ২১ বছরের মুখ্যমন্ত্রী ৫০ বছর বিধানসভায় থাকার পর চলে যাবার সিদ্ধান্ত নিয়েছেন। এটা যদি উনি এই হাউসে আগে জানাতেন তাহলে একটা কার্টসির ব্যাপার হত, এবং আমরাও তাঁকে আনুষ্ঠানিক ভাবে বিদায় জানাতে পারতাম। তাই আজকে সি. পি. এম.-র সাধারণ সম্পাদকের বক্তব্য ঠিক কিনা, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী সত্যিই চলে যাচ্ছেন কিনা, বামফ্রন্টের স্থায়ীত্ব সংকটে কিনা এবং মাননীয় বুদ্ধদেববাবু মুখ্যমন্ত্রী হচ্ছেন কিনা এ বিষয়ে একটা ক্লারিফিকেশন দেওয়া দরকার।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমাদের বহু আকাঙ্খিত দীঘা-তমলুক রেলপথ তৈরির জন্য বাজেটে সংস্থান না থাকার জন্য গতকাল গণতান্ত্রিক যুব ফেডারেশনের সমর্থকরা ডি. আর. এম. অফিসে বিক্ষোভ দেখায় এবং ডেপুটেশন দেয়। আগামী ২০ তারিখে দীঘা-তমলুক রেল পথের দাবিতে বিভিন্ন জায়গায় বিক্ষোভ সমাবেশ হবে এবং হাজার হাজার যুবক তাতে অংশ গ্রহণ করবে। কেন্দ্রের ঐ জনবিরোধী বাজেট, বিশেষ করে রেল বাজেটের বিরোধিতা করে রেল রোকো কর্মসূচিও করা হবে। দীঘাতে গত বছর ১৪.৯৭ লক্ষ দেশি-বিদেশি ট্যুরিস্ট গিয়েছিল। কিন্তু পর্যটকরা বাস ইত্যাদি পরিবহনের ক্ষেত্রে কঠিন অবস্থার মুখোমুখি হচ্ছে। এই দীঘা-তমলুক রেল রেল পথের জন্য বাংলার মানুষ উদ্বেল হয়ে উঠেছে। যুক্তফ্রন্ট সরকার যখন ক্ষমতায় ছিল, গৌড়া সরকার এ জন্য সবচেয়ে বেশি বরাদ্দ করেছিলেন। এজন্য পশ্চিমবাংলার মানুষ কৃতজ্ঞ। আজকে ঐ রেল পথ যাতে দ্রুত সম্পন্ন করা হয় তার দাবি আমি রাখছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের এই রাজ্যে আনএমপ্লয়মেন্ট অ্যাসিস্ট্যান্স স্কীম ১-লা এপ্রিল ১৯৭৮ সালে ইন্ট্রোডিউস হয়েছিল। এই আন-এমপ্লয়েমেন্ট অ্যাসিস্ট্যান্স স্কীমকে ইমপ্লিমেন্ট করার জন্য, ফিন্যান্স করার জন্য সরকার পশ্চিমবাংলায় যারা ট্রেড প্রফেশন কলিং-এ আছে তাদের উপর একটা বৃত্তিকর বসিয়েছিলেন যার জন্য ওয়েস্ট বেঙ্গল স্টেট ট্যাক্স অন প্রফেশন, ট্রেডস কলিং অ্যান্ড এমপ্লয়মেন্ট অ্যাক্ট '৯৭ হয়। আমার বক্তব্য হচ্ছে, এই ২০ বছরে আন-এমপ্লয়মেন্ট অ্যাসিস্ট্যান্স স্কীম কার্যত নন-একজিসটেন্ট পর্যায়ে এসে গেছে। এটাকে কমাতে কমাতে এমন একটা জায়গায় নিয়ে আসা হয়েছে যে ৫০ টাকা করে দেওয়া হয়। সেটাও ৫০০ টাকা যাদের ইনকাম তাদের

ক্ষেত্রে সেটা আরও কমিয়ে আনা হচ্ছে। একদিকে আন-এমপ্লয়মেন্ট অ্যাসিস্ট্যান্স স্কীম গুটিয়ে নিয়ে আসছেন এবং তার জন্য এক্সপেন্ডিচার কমে যাচ্ছে। আবার, অপর দিকে প্রফেশনাল ট্যাক্স, হিউজ অ্যামাউন্টের, বছরে ১০০ কোটি টাকার উপর অন অল প্রভিশন্স নেওয়া হয়। সেই টাকা আরও ওয়াইডেন করছেন।

আমার বক্তব্য যে উদ্দেশ্যে আপনারা বৃত্তিকর বসিয়েছিলেন সেই উদ্দেশ্য আস্তে আস্তে লুপ্ত হয়ে যাচ্ছে। অথচ বৃত্তিকর স্প্যান বাড়াচ্ছেন। এটা ডিসেপশনের জায়গায় চলে যাচ্ছে। তাই আমি মাননীয় অর্থমন্ত্রীকে জিজ্ঞাসা করছি, হয় আপনারা আপনাদের রেজিস্টার্ড আন-এমপ্লয়িদের এটাকে আরও ওয়াইডেন করুন। কিন্তু আপনারা এটাকে গুটিয়ে দিচ্ছেন। বৃত্তিকর দেবেন আমাদের রাজ্যের স্যালারিড পিপল, এটা জাস্টিফায়েড নয়। এই সম্পর্কে আমি আপনার সুস্পষ্ট বক্তব্য চাইছি। আপনি এই অ্যাক্ট রিসিন্ড করুন। ওয়েস্ট বেঙ্গল স্টেট ট্যাক্স অন প্রফেশন, ট্রেডস, কলিং এমপ্লয়েমন্ট অ্যাক্ট ১৯৭৯ অনুযায়ী পিপলের কাছ থেকে বৃত্তিকর আদায় করা হচ্ছে। আপনারা সমস্ত আন-এমপ্লয়েডদের অ্যাসিস্ট্যান্স ওয়াইডেন করার ব্যবস্থা করুন। এই সম্পর্কে আমি আপনার বক্তব্য জানতে চাই।

[12-10 — 12-20 p.m.]

**শ্রী সাধন পান্ডে ঃ** রাজ্যের আইনশৃঙ্খলা পরিস্থিতি কতটা খারাপ তা নিয়ে বিধানসভায় আলোচনা হয়েছে। আজকে ভেবেছিলাম মুখ্যমন্ত্রী, পুলিশ মন্ত্রী এখানে উপস্থিত থাকবেন। ২১ বছর পর এই রাজ্যে একটা সেন্ট্রাল টিম আসছে, এই রাজ্যের আইনশৃঙ্খলা পরিস্থিতি দেখার জন্য। অন্যান্য পলিটিক্যাল পার্টির টিম এলে আমি বলতাম না। কিন্তু যেখানে সেন্ট্রাল টিম আসছে সেখানে রাজ্যের উচিত হল সহযোগিতা করা। সমস্ত কিছু তাদেরকে খুলে দেখানো উচিত। আমার মনে হয় যেভাবে মানুষকে হত্যা করা হচ্ছে, একটা বিশেষ রাজনৈতিক দল এই রাজ্যে সন্ত্রাস সৃষ্টি করছে—আজকে সেন্ট্রাল টিম, যারা হোম মিনিস্ট্রির টিম এখানে এসেছে, তাদেরকে রাজ্যের এই অবস্থাগুলো দেখানো দরকার। আমি আশা করব এখানে ম্যাড্রাসের মতো ঘটনা ঘটবে না। কারণ সেখানে টিম গিয়ে সেখানকার সরকারকে সার্টিফিকেট দিল, এটা এখানে যেন না হয়। এখানে নাগরিকদের সম্পত্তি যাতে রক্ষা পায়, তাদের মান-সম্মান যাতে বাঁচে, নারীর ইজ্জত যাতে বাঁচে সেদিকে লক্ষ্য রাখতে হবে। গতকাল পুলিশমন্ত্রী বললেন যে থানায় তোলা তোলা হয়। এখানে এই ধরনের ভাষণে তিনি কাকে কটাক্ষ করলেন? তিনি কটাক্ষ করলেন যিনি স্বরাষ্ট্রমন্ত্রী ছিলেন তাকে। তিনি কটাক্ষ করলেন মুখ্যমন্ত্রীকে। যাই হোক যে সেন্ট্রাল টিম এখানে আসছে তাদের সঙ্গে আপনারা সহযোগিতা করবেন। নতুবা অগ্নিগর্ভ পরিস্থিতি আরও অগ্নিগর্ভের দিকে চলে যাবে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮৮-৮৯ সালের আর্থিক বছরে দেনুর-মন্তেশ্বর সড়ক নির্মাণ করার জন্য রাজ্যে পরিকল্পনা গ্রহণ করা হয়। কিন্তু আজ ১০ বছর হল সেই সড়ক নির্মাণের কাজ শুরু হল না। ঐ এলাকাটা দুর্গম এলাকা। ঐ রাস্তাটা তৈরি না হওয়ার ফলে হাজার মানুষ অসুবিধার মধ্যে পড়েছেন। এর জন্য ঐ এলাকার মানুষের মধ্যে বিক্ষোভ, অসন্তোষের সৃষ্টি হয়েছে। ঐ এলাকার মানুষ বলছেন, "আমাদের বঞ্চনা ও অবহেলা করা হচ্ছে"। এ ব্যাপারে আমি বারে বারে বিধানসভায় বলেছি। গত ৩০শে মার্চ প্রশ্ন-উত্তরের সময় মাননীয় মন্ত্রী বললেন যে ঐ রাস্তাটা তৈরির জন্য অনুমোদন নেওয়া হয়েছে। কিন্তু আজ ১০ বছর অতিক্রান্ত হল এখনও ঐ রাস্তার কাজ শুরু হয়নি। অবিলম্বে ঐ দেনুর-মন্তেশ্বর রাস্তার নির্মাণের কাজ শুরু করার জন্য আমি মাননীয় পূর্তমন্ত্রীর কাছে আবেদন করছি ও দাবি জানাচ্ছি।

**শ্রী সঞ্জয় বক্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ১০/৬/৯৮ তারিখে জগদ্দল থানার শ্যামনগর রহুবা বি. আর. এস. কলোনির রবীন্দ্রনাথ ব্যাপারি তার ৭ বছরের ছেলে বিধান ব্যাপারিকে মেডিক্যাল কলেজ হাসপাতালের শিশু বিভাগে ভর্তি করছিলেন। ১৫ তারিখে বিধানের বাবা-মা কলকাতা মেডিক্যাল কলেজ হাসপাতালে গিয়ে দেখেন তাদের ছেলে হাসপাতালে নেই। তাদের ছেলে উধাও হয়ে গেছে। তারপর তারা হাসপাতালের সুপারের কাছে অভিযোগ জানান এবং বহুবাজার থানায় ডায়রি করেন। কিন্তু এখন পর্যন্ত সেই ছেলেটির কোনও হদিশ নেই। তাই আমি বিষয়টির প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতা মেডিক্যাল কলেজ হাসপাতালের আজকে এই হচ্ছে অবস্থা—একদিকে দেখছি কোনও মায়ের পুত্র হয়েছে, তাকে কন্যা দেওয়া হচ্ছে, অপর দিকে ৭ বছরের শিশু হাসপাতালের শিশু বিভাগ থেকে হারিয়ে যাচ্ছে। এই অবস্থায় আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীকে অনুরোধ করছি, তিনি আমাদের বিধায়কদের মধ্যে থেকে একটা প্রতিনিধি দল গঠন করে তাদের মেডিক্যাল কলেজ হাসপাতালে পাঠিয়ে পুঙ্খানুপুঙ্খ তদন্ত করার ব্যবস্থা করুন। ধন্যবাদ।

**শ্রীমতী রুবি নুর ঃ** মাননীয় স্পিকার, স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে জানাচ্ছি যে, আমার সুজাপুর কেন্দ্রের অন্তর্গত মসিমপুর বামনগ্রামে গত পঞ্চায়েত নির্বাচনের আগের দিন, ২৭শে মে সি. পি. এম. পার্টির লোকেরা মিছিল করে এসে উক্ত গ্রামের নিরীহ গ্রামবাসীদের ওপর অযথা হামলা চালায়। এই ঘটনার কথা সাথে সাথেই কালিয়াচক থানায় জানানো হয় এবং পুলিশও সা. [illegible] থে আসে। কিন্তু আক্রমণকারিদের পুলিশ বাহিনী বাধা না দিয়ে বরং তাদের হামলা চালাতে সাহায্য করে। তারা গ্রামের বহু ঘর-বাড়ি ভাঙচুর করে, অনেককে জখম

করে। এমন কি মহিলাদের ওপরও ওরা আক্রমণ চালায়। এই বিষয়টি সম্বন্ধে যথাযোগ্য ব্যবস্থা নেবার জন্য আমি মাননীয় পুলিশ মন্ত্রীকে অনুরোধ করছি। স্যার, শুধু সুজাপুরেই এই ঘটনা ঘটেনি, আজকে প্রত্যেক জায়গায় এ-রকম জিনিস ঘটছে। গুন্ডারা যতটা না করছে, তার চেয়ে অনেক বেশি আক্রমণ করছে পুলিশ। মাননীয় পুলিশ মন্ত্রী, আপনি দয়া করে এই ব্যাপারটা একটু দেখুন। থ্যাঙ্ক ইউ স্যার।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে একটা কারখানা 'ইস্টেন্ড পেপার ইন্ডাস্ট্রিজ লিমিটেড কলকাতা' হাইকোর্ট থেকে লিকুইডেশনে গিয়ে নিলাম হবার বিষয়ের প্রতি মাননীয় শ্রমমন্ত্রী, শিল্প মন্ত্রী এবং সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। অফিসিয়াল লিকুইডেটর সি. ডি. পাইক, হাইকোর্ট, ক্যালকাটা, ৯, ওল্ড পোস্ট অফিস স্ট্রীট, একটা নোটিশ জারি করেছেন—৬/৫/৯৮ তারিখের হাইকোর্টের আদেশ মোতাবেক উক্ত কোম্পানিকে কারবার গুটিয়ে নেওয়ার নির্দেশ দেওয়া হয়েছে। স্যার, আমার বিধানসভা কেন্দ্রের 'ইস্টেন্ড পেপার ইন্ডাস্ট্রিজ লিমিটেড' কলকাতা হাইকোর্টে নিলাম হচ্ছে, আর পশ্চিমবাংলায় যে সরকার নিজেদের শ্রমিক শ্রেণীর সরকার বলে পরিচয় দেন তারা তা চুপ করে বসে দেখছেন। ঐ কারখানাটিতে ৬০০ স্থায়ী শ্রমিক এবং ৪০০ অস্থায়ী শ্রমিক আছে। আমি আপনার মাধ্যমে রাজ্যের অর্থমন্ত্রীকে অনুরোধ করছি, সরকার ঐ নিলামে অংশ গ্রহণ করে কারখানাটি ক্রয় করে নিয়ে উপযুক্ত প্রমোটর খুঁজে কারখানাটি আবার চালু করার ব্যবস্থা করুন। গতকাল শ্রমিক প্রতিনিধিরা রাজ্যের শিল্প পুনর্গঠন মন্ত্রী মৃণাল ব্যানার্জির সঙ্গে দেখা করেছেন। তিনি অর্থমন্ত্রী অসীম দাশগুপ্তের কাছে একটা ফাইলও পাঠিয়েছেন। পশ্চিমবাংলায় কারখানা নিলাম হচ্ছে, অথচ বামফ্রন্ট সরকার, যারা নিজেদের শ্রমিক শ্রেণীর প্রতিনিধি হিসাবে পরিচয় দেন তারা এর কোনও প্রতিবাদ করছেন না। ওখানে শ্রমিকরা অর্ধাহারে, অনাহারে জীবন যাপন করছে। ইতিমধ্যে ২৫ জন শ্রমিক আত্মহত্যা করেছে। এই অবস্থায় আমি এই কাগজের কপিটা আপনার কাছে দিচ্ছি।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র গোঘাট সহ আরামবাগ মহকুমায় রাস্তাঘাটের অবস্থা অত্যন্ত শোচনীয় হয়ে পড়েছে। রাস্তাগুলি এমনই খানা-খন্দ, যানবাহন চলাচলের অযোগ্য হয়ে পড়েছে। এখন জুন মাস চলছে, বর্ষা আগত প্রায়। বিশেষ করে আরামবাগ থেকে কোতুলপুর ভায়া জয়রামবাটি এই রাস্তাটি এতই খারাপ যে মাঝে মাঝে বাস বন্ধ হয়ে যাচ্ছে। এ ছাড়া আরামবাগ থেকে কলকাতা রাস্তার অবস্থাও খুবই খারাপ। যদিও কিছু কিছু রাস্তায় ধীর গতিতে কাজ

চলছে, কিন্তু এখনই দ্রুততার সঙ্গে যাতে রাস্তাগুলির মেরামতি কাজ শেষ করা হয় তার জন্য আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এর আগে বারবার বিধানসভায় বলেছি, গত দেড় বছর ধরে আমার বিধানসভা এলাকায় ২৭ জন মানুষ খুন হয়েছে। গত কয়েকদিন আগে কাটোয়া পৌরসভার ৯ নম্বর ওয়ার্ডে কংগ্রেসের যে অফিসটি আছে সেই কংগ্রেসের অফিসটি মার্কসবাদী কমিউনিস্ট পার্টির গুন্ডারা পুড়িয়ে দেয় এবং ফ্ল্যাগটি উড়িয়ে দেয়। অফিসের মালপত্রগুলি লুট করে নিয়ে যায়। এ ব্যাপারে পুলিশকে জানানো সত্ত্বেও কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। তাই আমি অনুরোধ করছি, ওখানে আইনশৃঙ্খলা যাতে ফিরে আসে এবং ঐ অফিসটি যাতে পুনরায় কংগ্রেসের হাতে আসে তারজন্য ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

**Shri Gaulan Lepcha :** Hon'ble Speaker, Sir, through you I would like to draw the attention of the Hon'ble Minister of the Land and Land Revenue Department regarding the existence of two parallel offices in Kalimpong. The Development Department and the Land and Land Reform Departments function simultaneously claiming to have superiority upon one another in the matter of management, administration and control of land in Kalimpong. Confusion is created which brings about irregularities and difficulties in solving matters of outmost importance such as land disputes, etc. The development Area Department was abolished decades ago but the same still continue to exist in Kalimpong. Sir, the proper management, control and administration of Land has now become highly imperative to bring entire land and land Reforms Department including the Development Area under the West Bengal Land Acquisition Act, 1953 and West Bengal Land and Land Reforms Act, 1955. As the Land and Land Reforms Department is a transferred subject the same including the Development Area should be transferred to the D.G.H.C. thereby honuring the D.G.H.C. Act 1988 in true spirits.

**শ্রী ইউনুস সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নির্বাচনের আগে কংগ্রেস, বি. জে. পি. এবং তৃণমুল

যুক্তভাবে আক্রমণ করেছিল এবং মুর্শিদাবাদ জেলায় একটা কঠিন অবস্থা সৃষ্টি করেছিল। নির্বাচনের পর তারা ধারাবাহিকভাবে আক্রমণ চালিয়ে যাচ্ছে। আপনি জানেন, এই মুর্শিদাবাদ জেলায় ২৮ তারিখে নির্বাচনের পরের দিন ২৯ তারিখে বিভিন্ন বুথে জোর করে সার্টিফিকেট লিখে নেওয়ার মধ্য দিয়ে সন্ত্রাস শুরু করে। ৩০ তারিখে জলঙ্গি থানার দঃ ঘোষপাড়ায় কংগ্রেসিরা সশস্ত্রভাবে ১৭টি বাড়ি ভাঙচুর—লুটপাট এবং মারপিট করে। শিশু, বৃদ্ধ, মহিলা কেউ এই আক্রমণ থেকে বাদ পড়েনি। ঠিক তার পরের দিন ৩১-৫ তারিখে জলঙ্গি থানার পাকুড়দিয়াড় গ্রামে ১১টি বাড়ি ভাঙচুর, লুটপাট এবং বাড়ির লোকজনকে মারধোর করে। শুধু পুরুষদের নয়, মহিলা বীনা দাস তাকেও মারধোর করার পর তার বাড়ি থেকে সেলাই মেশিন নিয়ে গেছে। ঠিক তার পরের দিন, গত ১-৬-৯৮ তারিখে লোটি থানার মধুবোনা গ্রামের সমের মন্ডল যার বয়স ৭০ বছর তার উপরও জঘন্যভাবে আক্রমণ করেছে। থানায় অভিযোগ করার দায়ে পুনরায় তাকে মারধোর করা হয়।

৯ তারিখে হরিহরপাড়াতে একজনকে কিডন্যাপ করা হয় তার নাম সাইদুল, ১২ তারিখে তার মৃতদেহ পাওয়া যায়। জলঙ্গিতে ৩৬ হাজার ভোটের ব্যবধানে স্যার, আমরা পঞ্চায়েত ভোটে জয়ী হয়েছি, কংগ্রেস এবং তৃণমূল কংগ্রেস দু/এক জায়গায় জিতেছে এবং তাতেই তারা এই অবস্থা করছে।

**শ্রী নৃপেন গায়েন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমাদের রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে একটি বিষয় তুলে ধরছি কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে জানানোর জন্য। বিষয়টি নতুন নয়, বহুবার বলা হয়েছে কিন্তু তা সত্ত্বেও কোনও ব্যবস্থা না হওয়ায় আবার বলছি। গতকালও এ বিষয়ে একজন মাননীয় সদস্য বলেছেন। স্যার, আপনি জানেন, আমাদের সুন্দরবন এলাকা হচ্ছে সীমান্ত এলাকা এবং এখানে মানুষ ও পণ্য নদীপথে যাতায়াত করে। সেখানে সীমান্ত চৌকি ছেড়ে দিয়ে বি. এস. এফ. এবং কাস্টম বাহিনী ১০/১২ কিঃ মিঃ, কোথাও কোথাও ১৫/১৬ কিঃ মিঃ ভেতরে ঢুকে পাহারা দিচ্ছে এবং নদীপথে যেসব পণ্য যাচ্ছে সেগুলি ধরে পয়সা আদায় করছে, ছিনতাই করছে। বহুবার বলা হলেও এর কোনও সুরাহা হয়নি। তাহলে কি স্যার, মানুষের প্রয়োজনীয় ভোগ্যপণ্য এবং এমন কি ঔষুধ পর্যন্ত নদীপথে যেতে পারবে না? তাদের সঙ্গে বৈধ কাগজপত্র থাকা সত্ত্বেও, ট্রেড লাইসেন্স ও লগ বুক থাকা সত্ত্বেও বি. এস. এফ. এবং কাস্টম বাহিনী তাদের ধরছে এবং সেখানে বি. এস. এফ. ও কাস্টম বাহিনীর মধ্যে প্রতিযোগিতা চলছে কে কত ধরতে পারে। সঙ্গে সঙ্গে এদের যোগসাজসে সীমান্ত বরাবর এলাকায় চোরাকারবারও চলছে। বি. এস. এফ. এবং কাস্টমসের কিন্তু সে দিকে লক্ষ্য নেই, তাদের তারা ধরছে না। তারা সীমান্ত ছেড়ে দিয়ে ভেতরে ঢুকে সাধারণ মানুষকে হয়রানি করছে। আমি দাবি করছি, সর্বস্তরে বিষয়টি নিয়ে আলোচনা করা হোক এবং

কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলে সমস্যার সমাধান করা হোক।

**শ্রী রামপ্রবেশ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রী ও মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ভুতনিতে গিয়ে জনসভা করে মন্ত্রী মহাশয়রা বলেছিলেন যে গঙ্গার ভাঙ্গন প্রতিরোধের জন্য সেখানে প্রয়োজনীয় বেড বার এবং ড্রেজিং করা হবে কিন্তু আজ পর্যন্ত তার কোনও পরিকল্পনা নেই। এ বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয় বলুন যে কি করছেন। আমার বিধানসভা কেন্দ্রের পুরোটাই হচ্ছে বন্যায় ভাঙ্গনের এলাকা। সেখানে গোপালপুরের শান্তির মোড়ের কাছ থেকে গোলকতলা পর্যন্ত ৫ কিঃ মিঃ বোল্ডার পিচিং হবার কথা কিন্তু দুর্ভাগ্যের বিষয় মাত্র দু কিঃ মিঃ-এর কা শুরু হয়েছে। বাকি তিন কিঃ মিঃ-এর আদেশ কোথায় গেল আমি মন্ত্রী মহাশয়ের কাছে তা জানতে চাই পরিশেষে গঙ্গার ভাঙ্গনের প্রতিরোধের জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

## ZERO HOUR

[12-30 — 12-40 p.m.]

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় সভায় তুলতে চাই। স্যার, আমার নির্বাচনী কেন্দ্রে হীরাপুরে কয়লাখনি এবং অনেকগুলি কারখানা আছে। এই প্রখর রোদ্রের তাপে সেখানকার গ্রামের সাধারণ মানুষ পানীয় জল পাচ্ছেন না। আমার এলাকার ৩৭টি মৌজার ১৪৭টি গ্রাম ও পাড়ায় পানীয় জল পাওয়া যাচ্ছে না। কালাঝরিয়াতে যে পাম্প হাউস আছে সেটি আমার বিধানসভা এলাকার মধ্যে হলেও সেখান থেকে রাণীগঞ্জে জল যায়, আমার এলাকায় সেখান থেকে জল দেওয়া হয় না। এখানে ৪টি পি. এইচ. ই.-র রিজার্ভার আছে—ধ্রুবডাংগোল, গোবীনপুর, নরঘাটি এবং বড়তরিয়া, এখানে জল ভাল হয় না। এখান থেকে মানুষ জল পাচ্ছে না। এর পাইপগুলি খারাপ হয়ে গেছে। এগুলি যদি পরিবর্তন করে নুতন পাইপ না দেওয়া যায় তাহলে মানুষ জল পাবে না। কাজেই এই পাইপ লাইনগুলি পরিবর্তন করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি। আর একটা অনুরোধ জানাচ্ছি যে, শীতলা, বিনোদখাম, মরিচ কোটা এবং কুইলাপুর, এখানে ৪টি নুতন রিজার্ভার করা হোক এবং সেখান থেকে পাইপ লাইনের মাধ্যমে যদি পানীয় জল দেওয়া হয় তাহলে সাধারণ মানুষ জল পাবে। আর একটা কথা হচ্ছে, আমার হীরাপুর বিধানসভা কেন্দ্র আগে পঞ্চায়েতের মধ্যে ছিল, কিন্তু এখন সেটা কুলটি পৌরসভার মধ্যে যুক্ত হয়েছে। সেখানে অন্যান্য কোনও কাজ হচ্ছে না। অথচ মাননীয় মন্ত্রী বলেছিলেন যে ওখানে নুতন যে এলাকা যুক্ত করা হবে সেখানে উন্নয়ন করার জন্য আলাদা টাকা দেওয়া হবে। সেখানে মানুষ পানীয় জল পাচ্ছে না। আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী

মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি যে, সেখানে পানীয় জলের ব্যবস্থা করা হোক।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ সমস্যার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, রাজ্যের সমস্ত জায়গায় বৃষ্টি এখনও পর্যন্ত নামেনি। সেচের জন্য বিদ্যুতের খুবই প্রয়োজন। কিন্তু গ্রামে ব্যাপক হারে লোডশেডিং চলছে এবং তার ফলে সেচ ব্যবস্থা প্রায় ভেঙ্গে পড়েছে। তাছাড়া আর একটা গুরুত্বপূর্ণ বিষয় হচ্ছে বিশ্বকাপের খেলা চলছে। কলকাতার কয়েকটি জায়গায় এই খেলা দেখতে পারলেও মুর্শিদাবাদ সহ বিভিন্ন জেলায় বিদ্যুৎ-এর অবস্থা খারাপের জন্য টি. ভি. চলছে না। ফলে সেই সব জায়গার মানুষেরা এই খেলা দেখা থেকে বঞ্চিত হচ্ছে। কাজেই আমি বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করব যে, অবিলম্বে এই বিদ্যুতের ভোল্টেজের ব্যাপারে, ডিস্ট্রিবিউশন যে সিস্টেম সেটা পরিবর্তন করে জেলা পরিষদের মাধ্যমে যাতে ডিস্ট্রিবিউশন ব্যবস্থা ভাল করা যায়, বিদ্যুতের সরবরাহ ব্যবস্থা যাতে গ্রামের চাহিদা অনুযায়ী দেওয়া যায়, যাতে ছেলে-মেয়েদের লেখাপড়ার ক্ষতি না হয় সেজন্য ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**ডাঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের ৫০ বছর হয়ে গেল স্বাধীনতার পর থেকে কিন্তু এখনও পর্যন্ত আমার খেজুরি থানায় বিদ্যুৎ গেল না। ১৯৮৯ সালে একটা পোল বসানো হয়েছিল তারপরে ৯ বছর কেটে গেল। ১৯৯৭ সালে বিদ্যুৎমন্ত্রীর কাছ থেকে অনুমোদন পাওয়া গিয়েছিল এবং কাজও শুরু হয়েছিল। কিন্তু আবার ২ মাস ধরে কাজ বন্ধ হয়ে আছে। যদিও একটা সাব-স্টেশন হচ্ছিল, কিন্তু সেটা হতে হতে আবার বন্ধ হয়ে গেল। এটা একটা গুরুত্বপূর্ণ ব্যাপার, কিন্তু কেন বন্ধ হয়ে গেল জানি না। কাজেই এটার সমাধানের জন্য আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পূর্ত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের এখান থেকে দীঘা যেতে গেলে দুটি ন্যাশনাল হাইওয়ে পার হয়ে যেতে হয়। একটা হচ্ছে, এন. এইচ-৬, আর একটা হচ্ছে, এন. এইচ-৪১। এই ব্যাপারে মাননীয় পূর্ত দপ্তরের মন্ত্রীর কাছে বার বার দাবি করেছি। যদিও ন্যাশনাল হাইওয়ে কেন্দ্রীয় সরকারের ব্যাপার, কিন্তু রাস্তা সারানোর কাজ পূর্ত দপ্তরের। এন. এইচ.-৬ এবং এন. এইচ.-৪১—এই দুটি রাস্তা অত্যন্ত শোচনীয় অবস্থায় রয়েছে। আমরা দেখছি যে কিছু কিছু জায়গায় কাজ হচ্ছে। কিন্তু কাজ হচ্ছে তো হচ্ছেই, শেষ আর হচ্ছে না। আবার বর্ষা আসছে, সমস্ত জলে ভর্তি হয়ে যাবে। আপনি যদি সেখানে যান তাহলে দেখবেন

যে কি অবস্থা হয়েছে। তাই আপনার মাধ্যমে পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে দ্রুত ব্যবস্থা নেওয়া হয়। আমরা দেখছি যে রাস্তাগুলি সারানোর অভাবে সেখানে প্রতি বছর যান-বাহন চলাচলে অসুবিধা হচ্ছে, বাস অ্যাক্সিডেন্ট হচ্ছে, লোক মারা যাচ্ছে, যান-জটের সৃষ্টি হচ্ছে। হাওড়া থেকে দীঘা যেতে যেখানে ৫ ঘন্টা লাগে সেখানে এই যান-জটের ফলে ৭ থেকে ১০ ঘন্টা সময় লাগছে। এই অবস্থা দাঁড়িয়েছে আমাদের রাজ্যের দুটি ন্যাশনাল হাইওয়ে এন. এইচ. ৬ এবং এন. এইচ. ৪১-এর অবস্থা। এর ফলে নিত্যযাত্রী সহ হাজার হাজার ট্যুরিস্ট, যারা ঐ রাস্তা দিয়ে যাতায়াত করেন, দীঘায় যান, তারা দুর্ভাগ্যের সম্মুখীন হন। তাই এন. এইচ. ৬ এবং ৪১ রাস্তা দুটির যাতে অবিলম্বে সংস্কার করা হয় তারজন্য আপনার মাধ্যমে আমি পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি কৃষি এবং শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন পান উৎপাদনে মেদিনীপুর জেলা ভারতবর্ষের মধ্যে একটা উল্লেখযোগ্য ভূমিকা পালন করছে, বিশেষ করে তমলুক ও কাঁথি মহকুমা। আমি শুনেছি, হাওড়া জেলায় পান থেকে তেল তৈরি করবার জন্য প্রসেসিং সেন্টার তৈরি হয়েছে এবং ঐ তেল দেশজ শিল্পে একটা মূল্যবান বস্তু। তাই আমার অনুরোধ, মেদিনীপুর জেলার পান চাষীরা যাতে লাভবান হতে পারেন তারজন্য তমলুক মহকুমায় পান থেকে তেল তৈরি করবার জন্য প্রসেসিং সেন্টার তৈরি করা হোক।

**শ্রী সৌগত রায় ঃ** (অনুপস্থিত।)

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাদ্রাসা শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৯১ সালের পর থেকে আজ পর্যন্ত কুচবিহার জেলায় কোনও নতুন মাদ্রাসা স্কুল অনুমোদন পায়নি বা কোনও স্কুলকে আপগ্রেডেড করা হয়নি। ঐ জেলার বিভিন্ন ব্লকে প্রায় ৭৫টি মাদ্রাসা স্কুল দশ-পনের-বিশ বছর ধরে মাদ্রাসা শিক্ষা পরিচালনা করে আসছে। তাই মাদ্রাসা শিক্ষার স্বার্থে, ছাত্রদের স্বার্থে ঐ জেলায় অবিলম্বে কিছু মাদ্রাসা স্কুলের অনুমোদন দেবার জন্য আমি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মানিক উপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি জনস্বাস্থ্য কারিগরি বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বারবনি বিধানসভা কেন্দ্রে প্রচন্ড গরম। এই গরমে সেখানে পানীয় জলের যে দুরবস্থা সেটা কিন্তু বিশেষ করে এই সময়ে দেখা দরকার। কিন্তু আজ পর্যন্ত সেটা দেখা হয়নি। দীর্ঘদিন ধরে পি. এইচ. ই.-র যে পাইপ লাইনের মাধ্যমে গ্রামে গ্রামে এবং পাড়ায় পাড়ায় জল সরবরাহ করে থাকে তার স্ট্যান্ড দিয়ে কোনও জল বেরোচ্ছে না। এই হাউসে এটা জানাবার

পরও ডিপার্টমেন্ট কোনও ব্যবস্থা নেয়নি। ১৯৭২, ১৯৭৩ সালে বসানো পাইপ লাইনগুলির অস্তিত্ব বর্তমানে আছে কিনা সেটা দেখা হচ্ছে না। এছাড়া দিনের পর দিন জল সরবরাহের এলাকা বৃদ্ধি পেয়ে চলেছে, তারজন্য ওভার-হেড ওয়াটার ট্যাঙ্কের ক্যাপাসিটি বৃদ্ধি করা দরকার। যার ক্যাপাসিটি ১,৫০০ গ্যালন, সেটা বাড়িয়ে ২,০০০ গ্যালন ; যার ক্যাপাসিটি ৩,০০০, সেখানে ৩,৫০০ গ্যালনের ট্যাঙ্ক যদি করা না হয় তাহলে মানুষজন কি করে পানীয় জল পাবেন?

তাহলে এক্সটেনশন কি করে করা যাবে, মানুষের কাছে কিভাবে জল যাবে? তাই আমি আপনার মাধ্যমে কর জোড়ে এইটুকু নিবেদন করতে চাই যে জনস্বাস্থ্য দপ্তরকে এই সময় একটু নড়ে-চড়ে বসতে বলুন, ডিপার্টমেন্টকে নড়ে-চড়ে বসতে বলুন। এই সময় যা অবস্থা মানুষগুলো মরে যাচ্ছে। সাধারণ মানুষ এই গরমের তাড়নায় কোথায় থাকবে তার জায়গা নেই। এটা একটা কোল্ড ফিল্ড এরিয়া, এখানে পুকুরে জল থাকছে না কুয়োর জল থাকছে না। লাইন থাকা সত্ত্বেও, ট্যাঙ্ক থাকা সত্ত্বেও সেখানে কেন পানীয় জলের ব্যবস্থা হবে না। এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে জনস্বাস্থ্য এবং কারিগরি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এটা জুন মাস, বর্ষা প্রায় আগত। আমার নির্বাচনী এলাকায় তিনটি অতি গুরুত্বপূর্ণ রাস্তা, দেবগ্রাম থেকে কালিগঞ্জ, দেবগ্রাম থেকে তেহট্ট এবং হিজলি থেকে মাটিগাড়া, এই রাস্তাগুলির অবস্থা অত্যন্ত খারাপ। স্যার, এই রাস্তাগুলি বাস চলাচলের অযোগ্য হয়ে গিয়েছে। এই রাস্তাগুলি দিয়ে বাস চললে মনে হয় যেন ঝড়ে সমুদ্র দিয়ে ডিঙি নৌকা যাচ্ছে। এখানে প্রায় প্রতিদিন দুর্ঘটনা ঘটছে। এই রাস্তাগুলি যদি এখনই মেরামত না করা হয় তাহলে বর্ষাকালে এই রাস্তা একেবারে অচল হয়ে যাবে। দেবগ্রাম থেকে কালিগঞ্জ, দেবগ্রাম থেকে তেহট্ট এবং হিজলি থেকে মাটিগাড়া, এই তিনটি রাস্তা অবিলম্বে মেরামত করার দাবি জানাচ্ছি।

**শ্রী মৃনালকান্তি রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সংবিধানের সমস্ত রীতি-নীতিকে ভেঙে-চুরে দিয়ে আজকে কেন্দ্রে একটি ডেলিগেশন আসছে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা দেখবার জন্য, মহিলাদের উপর অত্যাচার হচ্ছে কি না দেখবার জন্য আমাদের সরকারকে কিছু না জানিয়ে অগণতান্ত্রিক উপায় অবলম্বন করে এই দল পাঠানো হল। কেন্দ্রের এই সংখ্যা লঘু সরকারের কুকীর্তি ঢাকবার জন্য, সাধারণ মানুষের দৃষ্টি অন্য দিকে ঘুরিয়ে দেবার জন্য এই দল পাঠানো হয়েছে। বামফ্রন্ট সরকার অযোধ্যায় মন্দির ঘুরিয়ে দেবার জন্য

এই দল পাঠানো হয়েছে। বামফ্রন্ট সরকার অযোধ্যায় মন্দির নির্মাণের পরিকল্পনা তুলে ধরার জন্য তার বদলা নিতে এই দল পাঠিয়েছে। যেতে যদি হয় যান না উত্তরপ্রদেশে, যেখানে ঘন্টায় ঘন্টায় খুন হচ্ছে, দিনের পর দিন ধর্ষণ হচ্ছে। যেতে যদি চান চান না মহারাষ্ট্রে, যেখানে সব সময় অসামাজিক কাজ চলছে। যেতে যদি যান না রাজস্থানে, গুজরাটে যেখানে সাধারণ মানুষের উপর অত্যাচার হচ্ছে, অসামাজিক কাজ চলছে। আর এই দেখে অট্টহাসি হাসি হাসছে তৃণমূল কংগ্রেস। তারা সাধারণ মানুষের জন্য কোনও কিছু বলে না। তারা কিছু দিনের জন্য সমর্থন স্থগিত রাখছে আবার কিছু দিনের জন্য সমর্থন করছে কেন্দ্রীয় সরকারকে। পশ্চিমবাংলার মানুষের জন্য কিছু করার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের উপর চাপ দিচ্ছে না। আমি এই বিধানসভা থেকে দাবি জানাচ্ছি, আজকের এই দিনটি কালা দিবস হিসাবে চিহ্নিত করা হোক। কেন্দ্রের এই সংখ্যা লঘু সরকার মানুষের উপর অত্যাচার চালিয়ে যাচ্ছে এবং যা খুশি তাই করে যাচ্ছে। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে সতর্ক করার দরকার আছে। এই সরকার দায়িত্বজ্ঞানহীনের মতো ছেলেখেলা করে যাচ্ছে। আজকে যে টিম এসেছে তার বিরুদ্ধে জেহাদ ঘোষণা করা হোক। বিগত যে ৪টি পঞ্চায়েত নির্বাচন হয়ে গেল তাতে শাতি-শৃঙ্খলা কোনও ভাবেই বিঘ্নিত হয়নি। আজকে এই তৃণমূল এবং বি. জে. পি. জোট জন-জীবন বিপর্যস্ত করে তুলেছে। নানা ভাবে সাধারণ মানুষকে বিভ্রান্ত করছে। তৃণমূল কংগ্রেস এবং বি. জে. পি. পশ্চিমবাংলায় হিংসার আগুন ছড়াচ্ছে এবং জনসাধারণের মধ্যে বিভ্রান্তির সৃষ্টি করছে।

**শ্রী অশোককুমার দেব ঃ** স্যার, আমি আমার বিষয়টা চেঞ্জ করছি। আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ইংলিশ চালু করার জন্য রাজ্য সরকার চেষ্টা করেছিলেন। হঠাৎ দেখা যাচ্ছে, যাকে দিয়ে কমিশন গঠন করা হল, পবিত্র সরকার, যিনি চেয়ারম্যান হয়েছেন, তিনি এককালে ইংরাজির বিরুদ্ধে বিভিন্ন পত্র পত্রিকায় অনেক কিছু লিখেছেন। তাই আমরা চিন্তা করছি, রাজ্য সরকার ঘুরিয়ে যাকে দায়িত্ব দিয়েছেন, এমন চেষ্টা হবে যাতে ইংরাজি চালু না হতে পারে। আমার অনুরোধ, সেই কমিশনকে বাতিল করতে হবে। যাকে দায়িত্ব দেওয়া হয়েছে, সেই পবিত্র সরকারের জন্য সরকারের ভূমিকা পালন করতে হবে। নতুবা আমার মনে হয়, অনেক এম. এল. এ. আছেন, আমরা কথা বলছিলাম, হয়ত একটা তর্কে যেতে পারেন। রাজ্য সরকার এইভাবে কাজ করলে, আমরা বুঝতে পারছি, আপনারা বলছেন, ইংরাজি চালু না করে বাংলা চালু করলে সুবিধা হবে, যথাযথ হবে না। এমন একজন লোককে কি করে দায়িত্ব দিলেন? আমি অনুরোধ করব সেই কমিশনকে বাতিল করা হোক।

**শ্রী চিত্তরঞ্জন দাস ঠাকুর ঃ** অনারএ্যাবল স্পিকার স্যার, আমি আমার পাঁশকুড়া বিধানসভা এলাকার মানুষের দুঃখ, অসহায় আর্তনাদের প্রতিকারের আশায় আপনার

কাছে ছুটে এসেছি। নির্বাচনের পর কলিযুগের রাম, রাম সামন্ত, সে কংগ্রেস, না তৃণমূল, না বি. জে. পি. তা জানি না। তার নেতৃত্বে বজরং দল পাইকারি হারে মানুষের উপরে জরিমানা ধার্য করে। সেই জরিমানা যারা দিতে অস্বীকার করেছিল তাদের উপরে রাত্রিবেলা আক্রমণ করছে। বামপন্থী শুধু নয়, নিরীহ সাধারণ মানুষের উপরে আক্রমণ করছে। হাউইয়ের মাথায় তীর বেঁধে দিয়ে ছুঁড়ছে দিনের বেলায়। রাত্রিবেলায় বোমা মারছে। অনেকের বাড়ি ধ্বংসস্তূপে পরিণত করে দিয়েছে। লোকেদের বাড়ির সোনাদানা যাবতীয় আসবাপত্র, চালের বাঁশ, এমন কি গরু, ছাগল পর্যন্ত নিয়ে যাচ্ছে। কোনও কিছুই তার তান্ডবলীলা থেকে, ঐ বাহিনীর হাত থেকে রেহাই পাচ্ছে না। ঐ সমস্ত ঘটনার পরিপ্রেক্ষিতে ওখানে পুলিশ পিকেট বসেছে। আমার দাবি রাম সামন্তকে গ্রেপ্তার করা হোক। যখনই তার বিরুদ্ধে ব্যবস্থা নিতে যাওয়া হচ্ছে তখনই সে পাশের থানা পিঙ্গলায় চলে যাচ্ছে। পুলিশের কাছে তাকে গ্রেপ্তারের জন্য আবেদন জানানো হয়েছে। রাম সামন্ত ১৫/১৬টি কেসের আসামী। আমার জেলার সমস্ত বিধায়কই তার ইতিহাস জানেন। অতীতে সে বহু তান্ডব চালিয়েছে। রাম সামন্ত যাতে অবিলম্বে গ্রেপ্তার হয় এবং এলাকায় যাতে শান্তি বিরাজ করে, তারজন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণের দাবি জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, মাধ্যমিক পরীক্ষার ফল শীঘ্রই প্রকাশ পাবে বলে আমরা কাগজে দেখেছি। এর আগেও আমরা বলেছি, কাটোয়া মহকুমায় দীর্ঘ ২০ বছর কোনও উচ্চ মাধ্যমিক বিদ্যালয় স্থাপিত হয়নি। যে সমস্ত ছাত্রছাত্রী মাধ্যমিক পরীক্ষায় পাশ করবে, তাদের ভর্তি নিয়ে সমস্যা দেখা দেবে। সেজন্য আমি দাবি করছি যে, কাটোয়া বিধানসভা এলাকায় ছাত্রদের জন্য একটি উচ্চ মাধ্যমিক বিদ্যালয় এবং ছাত্রীদের জন্য একটি উচ্চ মাধ্যমিক বিদ্যালয় স্থাপন করা হোক, যাতে মাধ্যমিক পরীক্ষায় পাশ করার পরে ছাত্রছাত্রীদের সুরাহা হতে পারে।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার সাবজেক্ট ম্যাটারটা চেঞ্জ করছি। আজকে এখানে ভূমি সংস্কার মন্ত্রী আছেন, তিনি একটু মন দিয়ে শুনবেন যে আপনার ডিপার্টমেন্টের অকর্মণ্যতা এবং অপদার্থতার কথা। স্যার, আমি আপনার মাধ্যমে ওই দপ্তরের মন্ত্রীর একটি কলঙ্কময় অধ্যায়ের কথা জানাতে চাই। বেকার যুবক-যুবতীদের কর্মসংস্থানের নাম করে এই ডিপার্টমেন্ট থেকে সরকারি নিয়ম অনুযায়ী গত ২-৬-৯৭ তারিখে সমস্ত রেজিস্ট্রি অফিসে টাঙিয়ে দেওয়া হল যে কপি রাইটার এবং ডিড রাইটার নিয়োগ করা হবে। এরজন্য প্রত্যেক দরখাস্তকারিকে ১০ থেকে ১৫ টাকা করে

ট্রেজারিতে জমা দিতে হল। ওই দরখাস্ত জমা দেবার তারিখ ছিল ১৩. ৬. ৯৭ থেকে ১৫. ৭. ৯৭। কিন্তু দেখা গেল যে ১৯৯৭ সাল গেল, ১৯৯৮ সালও চলে যাচ্ছে, তখন বেকার যুবক-যুবতীরা রেজিস্ট্রি অফিস বা ডি. এমের কাছে যায়। সেখানে গিয়ে জানতে পারে যে সার্কুলার যেটা বেরিয়েছিল কপি রাইটার, ডিড রাইটার নেওয়া হবে, এখন আর তা নেওয়া হবে না। আমি এই ব্যাপারে একটি কথা বলতে চাই যে, এই বেকারদের যে লক্ষ লক্ষ টাকা নেওয়া হল এর কি ব্যবস্থা আপনারা নেবেন। এর থেকে নির্লজ্জতার আর কি থাকতে পারে। সেই কারণে আমার দাবি শীঘ্র ওদের চাকুরি দিতে হবে এই কথা বলে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। পশ্চিমবঙ্গে দুটি স্টিল ফ্যাক্টরি আছে—একটা হচ্ছে দুর্গাপুর স্টিল ফ্যাক্টরি আরেকটা হচ্ছে বার্ণপুর স্টিল ফ্যাক্টরি বা ইস্কো। বর্তমানে ৩০ হাজার উৎপাদন হচ্ছে ওই ইস্কোতে এবং ওই উৎপাদনের সঙ্গে জড়িত ৩ লক্ষ কর্মচারী। ওই অঞ্চলের ৩ লক্ষ লোকের রুজি-রোজগার ওই কারখানা থেকে হয়। বিগত মন্ত্রিসভায় কেন্দ্রে যে সরকার ছিলেন তারা তো পশ্চিমবঙ্গ সরকারের বন্ধু সরকার ছিলেন, তাতে আমরা আশা করেছিলাম যে, এই রুগ্ন শিল্পটি বাঁচানোর জন্য মডার্নাইজেশনের ব্যবস্থা হবে। কিন্তু দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম যে গত মন্ত্রিসভাতে ইস্কোর মডার্নাইজেশনের কোনও অর্থ সংস্থান বাজেটের মধ্যে করা হয়নি। এবার নতুন সরকার এলেন, তাতে আমরা আশা করেছিলাম হয়ত ইস্কোর মডার্নাইজেশনের ব্যবস্থা হবে। কিন্তু এবারও কিছু হল না। ওই এলাকার ৩ লক্ষ লোকের রুজি-রোজগার ওই কারখানার থেকে হয় এবং তাদেরকে বাঁচানোর ব্যবস্থা হয়। কিন্তু দুর্ভাগ্যের বিষয় এবং পরিতাপের বিষয় যে, এবারকার বাজেটেও লক্ষ্য করলাম যে এর মডার্নাইজেশনের জন্য কোনও ফান্ড অ্যাপ্রুভ করা হল না। এরফলে ইস্কো ধ্বংস হয়ে যাবে এবং ওই শহরাঞ্চল ধ্বংস হয়ে যাবে। এদিকে সমস্ত ছোট-বড় কারখানা তো বন্ধ হয়ে গেছে। সেই কারণে আমার দাবি যে একটা সর্বদলীয় কমিটি করে এখান থেকে কেন্দ্রীয় মন্ত্রিসভার কাছে ইস্কোর মডার্নাইজেশনের ব্যাপারে যাওয়া হোক।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী তথা সভার দৃষ্টি আকর্ষণ করছি। গত ৮-৫ তারিখে মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের আশ্বস্ত করেছিলেন, যে ডানলপ অধিগ্রহণ করার ব্যাপারে সিদ্ধান্ত নিলেন স্যার, ১৬ তারিখের ইকনোমিক টাইমস পত্রিকাতে দেখছি বি. আই. এফ. আর.-এ ডানলপের ব্যাপারে হিয়ারিং হবে। ৩১/৪ তারিখে বি. আই. এফ. আর. থেকে একটা অর্ডার জারি করেছে, আই. ডি. বি. আই. ইজ অ্যান অপারেটিং এজেন্সি অ্যান্ড ইজ স্ক্রুটিনাইজ। কিন্তু আই. ডি. বি. আই.

অলরেডি রিপোর্ট সাবমিট করে দিয়েছে এবং ২৩ তারিখে বি. আই. এফ. আর.-এ ডানলপে হিয়ারিং হবে। ডানলপের ব্যাপারে রাজ্যের মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রী যে সিদ্ধান্ত সেই সিদ্ধান্ত কেন এখন পর্যন্ত কার্যকর হল না। ৮ মাস হল, ডানলপের শ্রমিকরা মাহিনা পাচ্ছে না। সমস্ত জিনিসপত্র বিক্রি করে দিয়ে তারা সংসার চালাচ্ছেন। তাই মুখ্যমন্ত্রীর সিদ্ধান্ত যাতে সত্ত্বর কার্যকর করা হয়, সেইজন্য আপনার মাধ্যমে রাজ্যের মুখ্যমন্ত্রী জ্যোতিবাবুর দৃষ্টি আকর্ষণ করছি ; রাজ্যের অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে বি. আই. এফ. আর. থেকে ছাড়পত্র নিয়ে ডানলপ যাতে অধিগ্রহণ করা হয় তার ব্যবস্থা করা হোক।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গ্রাম এলাকায় বিদ্যুৎ-এর বেহাল অবস্থা এবং সুন্দরবন এলাকায় অবস্থা আরও খারাপ। ভোল্টেজ ঘাটতি, এটা নিয়ে অনেক সদস্য বলেছেন। সি. ই. এস. সি. গোয়েঙ্কাদের হাতে যাওয়ার পর ফুয়েল সারচার্জ-এর নামে জিজিয়া কর বসাচ্ছেন, কিন্তু কলকাতার বিদ্যুৎ সংকট এমন অবস্থায় পৌঁছেছে, সেখান থেকে পবিত্র বিধানসভা, এম. এল. এ. হোস্টেল এই লোডশেডিং এর আওতা থেকে বাদ যাচ্ছে না। মহাকরণ, কলকাতা হাসপাতাল কোনও কিছুই বাদ যাচ্ছে না। কাগজে দেখছি দিল্লির বিদ্যুৎ সংকট মেটাতে আমাদের রাজ্য সরকার পাওয়ার গ্রিড কর্পোরেশনের মাধ্যমে বিদ্যুৎ সরবরাহ করবেন। নিজেদের সমস্যার সমাধান করতে পারছে না, আজকে যখন সারা বিশ্বে ফুটবলের জ্বরে ভুগছে, যখন দূরারোগ্য ব্যাধিতে আক্রান্ত হয়ে চিকিৎসার জন্য হাসপাতালে যাচ্ছে, তখন দেখা যাচ্ছে বিদ্যুৎ সেখানে নেই। সেইজন্য বলব, রাজ্যের স্বার্থে যাতে সঠিকভাবে বিদ্যুৎ পৌঁছে দেওয়া হয় সেচ ব্যবস্থার জন্য, এইটা দেখার জন্য বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সুন্দরবন এলাকায় বিদ্যুৎ সরবরাহ এবং দ্বীপান্তরগুলিতে সৌর ব্যবস্থার মাধ্যমে বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থা করলে আমরা বাধিত হব, এই আবেদন আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর কাছে করছি।

**শ্রী সমর মুখার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল ১৭/৬ তারিখে রকেট বাসে করে রতুয়ার জালাউদ্দিন, স্কুল হেড মাস্টার, তিনি এম. এল. এ. হোস্টেলে আসছিলেন, তখন গ্রান্ড হোটেলের সামনে কিছু দুষ্কৃতি তার কাছ থেকে ছিনতাই করে এবং ই. এম. বাই-পাস এর ধারে মালদার একজন ব্যবসায়ী, আমার কেন্দ্রের লোক, স্বপন সাহা, সে ১০.৪০ মিঃ বাইপাস দিয়ে আসছিলেন, তাকে রিভালবার দেখিয়ে ৬ জন লোক ছিনতাই করে। মালাহারিতে সি. পি. আই. এম. বিজয় মিছিলের নাম করে একজন লোককে পিটিয়ে হত্যা করে। বলল ছেলে ধরা। আমার কেন্দ্রের ধুবুড়ি অঞ্চলে তারা পাইপ গান দেখিয়ে গুলি চালায়। রতুয়ার ১০টি অঞ্চলের মধ্যে ৮টি পঞ্চায়েত সমিতি আমাদের। ওখানে

মার্কসবাদি কমিউনিস্ট পার্টির লোকেরা মিছিলের উপর ইঁট পাটকেল ছোঁড়ে এবং পুলিশ ১৬ রাউন্ড গুলি চালায় এতে ২ জন আহত হয়। স্যার, পশ্চিমবাংলার আইনশৃঙ্খলার অবস্থা বেহাল। এরা কংগ্রেসিদের বিজয় মিছিলের উপর লাঠি চালাবে, গুলি চালাবে, আমাদের লোকেরা আহত হবে।

[1-00 — 2-00 p.m.] **(Including Adjournment)**

ই. এম. বাইপাশের সামনে স্বপন সাহাকে মেরে সমস্ত কিছু ছিনতাই করে নেয়। রতুয়ার মালাহারের একজন মাস্টারমশাই যখন রকেট বাসে করে এসে এম. এল. এ হোস্টেলের দিকে যাচ্ছিল তখন গ্র্যাণ্ড হোটেলের সামনে তার কাছ থেকে সমস্ত কিছু ছিনতাই করে নিয়ে তারা ছুরি মারে, মালদহে ছেলেধরা বলে পিটিয়ে একজনকে মারা হয়, কিন্তু সে কংগ্রেস কর্মী। গতকাল পুলিশ কংগ্রেসি আন্দোলনের উপরে ষোল রাউণ্ড গুলি চালাল এবং কংগ্রেসিরা আহত হল। এই ব্যাপারে আমি পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই ব্যাপারে উনি বিবৃতি দিন। সেদিন মন্ত্রী মহাশয় বাজেট বক্তৃতার সময় বললেন, পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা খুবই ভাল। এই ব্যাপারে পুলিশ মন্ত্রী বিবৃতি দেন। পশ্চিমবাংলায় আর কতদিন জঙ্গলের রাজত্ব চলবে। মফস্বল এলাকা থেকে যেসব লোক আসবে তাদের নিরাপত্তা থাকবে কি থাকবে না।

**(At the Stage the House was adjourned till 2-00 p.m.)**

**(AFTER RECESS)**

[2-00 — 2-10 p.m.]

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANT
### Demand No. 44

**Mr. Deputy Speaker :** There are 5 cut motions on Demand No. 44. All the cut motions are in order and taken as moved.

**Shri Abdul Mannan, Shri Ashok Kumar Deb, Shri Tusher Kanti Mondal & Shri Shyamadas Banerjee :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-.

**শ্রী আবু সুফিয়ান সরকার :** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আজকে ত্রাণ দপ্তরের ব্যয়-বরাদ্দ অনুমোদনের জন্য যে বাজেট প্লেস করেছেন ১১৫ কোটি ৪৬ লক্ষ টাকার, আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের আনীত কাটমোশনগুলিকে সমর্থন

করে কয়েকটি কথা বলছি। গতবারের তুলনায় এবারের বাজেট দ্বিগুণ। তবুও এই বাজেটকে সমর্থন করতে পারছি না। যখন কোন প্রাকৃতিক বিপর্যয় ঘটে, তখন আপনাকে ছোটাছুটি করতে দেখি। আপনার আন্তরিকতার অভাব নেই ঠিকই কিন্তু যেখানে ত্রাণগুলি পৌঁছায়, সেখানে সমস্ত পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদ, গ্রাম পঞ্চায়েতগুলি, দেখাশোনা করে। সেখানে আপনি দলবাজি বন্ধ করতে পারেন না। আজকে আমরা জানি যে, প্রাকৃতিক বিপর্যয় মানুষের হাতে নয়। দুঃস্থ এবং পিছিয়ে পড়া মানুষগুলি যারা কষ্ট পাচ্ছে, সেই মানুষগুলিকে যে ত্রাণ সামগ্রী দেওয়া হয় সেগুলি নিয়ে দলবাজি করা হয়। এখানেই আপনি সুষ্ঠ ব্যবস্থা করতে পারেননি। দার্জিলিং-এ যে সমস্ত ঘটনা ঘটেছে বা ধ্বস নেমেছে, তারজন্য আপনি ব্যবস্থা করেছেন। কিন্তু দলবাজি বন্ধ করতে পারেননি। সাম্প্রতিককালে মেদিনীপুরের দাঁতনে যে ঘটনা ঘটে গেল, এগরা এবং মোহনপুরের প্রত্যেক মানুষজনকে এবং সেখানকার বিধায়ক এবং ক্ষুদ্রসেচ দপ্তরের মন্ত্রী নন্দলাল ভট্টাচার্য, তিনি নিজে বলেছেন যে, বিশেষ রাজনৈতিক দল—বাইরে থেকে যারা ভলেন্টারি সার্ভিস দিতে গিয়েছিলেন, সেই সমস্ত জায়গায়, তাদের বিলি করতে দেওয়া হয়নি। অথচ ওপেন মার্কেটে বিক্রি হয়েছে। এটা আমাদের কথা নয়, একজন রাজ্য সরকারের মন্ত্রী এই কথা বলেছেন। কংগ্রেস ত্রাণ পেয়েছে কিনা সেটা বড় কথা নয়, মন্ত্রী হিসাবে নিশ্চয় উত্তর দেবেন যে, সি পি আই এমের লোক দুর্নীতি করল এবং ত্রাণ নিয়ে দলবাজি করল। ২৪ তারিখে ভয়াবহ ঝড় নেমে আসল এবং দুটো তিনটার পর ৪৮ জন নিহত হল। বহু মানুষ ক্ষতিগ্রস্ত হল। তাই এই দলবাজি সমর্থন করতে পারছি না। আমি ইরিগেশন সাবজেক্ট কমিটি সদস্য হিসাবে মেদিনীপুরের বেশ কয়েকটি জায়গা দেখেছি। কংসাবতী নদীতে যখন জলোচ্ছ্বাস হল, তখন কাঁসাই নদীর বাঁধ ভেঙে গিয়ে সমস্ত জায়গা প্লাবিত হল। সমস্ত মেদিনীপুর জলে প্লাবিত হল। বিস্তারিত অঞ্চল প্লাবিত হল। পান চাষি থেকে শুরু করে সেখানকার সমস্ত মানুষ ক্ষতিগ্রস্ত হল। কাঁসাই নদীর জল ভেঙে গ্রামে ঢুকেছে, সমস্ত বালিতে ভরে গেছে, সেই জায়গা অন্ধকারে ভরে গেছে। তিনি বলেননি এর জন্য তিনি কি ব্যবস্থা নিয়েছেন? তাঁর ভাষণে তিনি সেকথা বলেননি। ৩০।৩২টি ফ্যামিলি জলের তলায় চলে গেল, তাদের পুনর্বাসনের জন্য কি ব্যবস্থা করেছেন সেকথা তার ভাষণের মধ্যে তিনি জানান নি। তাঁর ভাষণে বলেছেন যে প্রাকৃতিক দুর্যোগের কারণে অনেক সাহায্য করে থাকেন কিন্তু অনেক দলবাজি হয়। পদ্মার ভাঙনজনিত কারণে সেই এলাকায় ত্রাণের জন্য ব্যবস্থা করেছেন। ৩ হাজার ৮ জন ক্ষতিগ্রস্ত হয়েছে বলে উল্লেখ করেছেন কিন্তু কটা ফ্যামিলিকে, কত টাকা করে দিয়েছেন তার কোন পরিসংখ্যান দেননি। আমরা জানি ওঁর আন্তরিকতার অভাব নেই। উনি ছুটে গেছেন মালদা, মুর্শিদাবাদ, কিন্তু আখরিগঞ্জে পদ্মার ভাঙন কবলিত এলাকায়—শিবনগর, আলিপুর পদ্মার গর্ভে চলে গেল। নির্মলচর—উনি সেখানে গিয়েওছিলেন। সেখানে মানুষ বন্যায় হাবুডুবু খাচ্ছে কিন্তু সেখানে নৌকার টাকা পর্যন্ত

তিনি দিতে পারেননি। সেখানে সি. পি. এম. পরিচালিত পঞ্চায়েত সমিতি, সেখানকার সভাপতি একটা কংগ্রেসের মানুষকে সাহায্যের হাত বাড়িয়ে দেয়নি। ভগবানগোলা এক নম্বর ব্লকে, হনুমন্তনগরে ২৩৮টা বাড়ি ভাঙল। দুঃখের সময়ে মানুষ বাঁচতে চায় কিন্তু তাদের বাঁচানোর জন্য সরকার হাত বাড়িয়ে দেয়নি। তিনি তার ভাষণে বলেছেন ২ হাজার ২ টন খাদ্যশস্য বিলি করেছেন, সেখানেও দলবাজি হয়েছে। ৬৯ হাজার ৮শো ত্রিপল বিলি হয়েছে। কিন্তু আমি বলছি ভগবানগোলা দু নম্বরে ৪শোর বেশি ত্রিপল পায়নি। এক নম্বর ব্লকেও তাই হয়েছে। লালগোলা সেখানেও একই ঘটনা ঘটেছে। সেখানে সি. পি. এম. রাজনীতি করছে। আপনি ১ কোটি ১৫ লক্ষ টাকা খরচ করেছেন বলে দাবি করেছন। ত্রাণের জন্য গ্রামের গরিব মানুষদের যে শাড়ি, ধুতি, জামা দেওয়া হয়, সেগুলি কি পরবার যোগ্য? কি দরকার এই টাকা অপচয় করার। কারা এই টাকাগুলো আত্মসাৎ করছে।

[2-10 — 2-20 p.m.]

আপনারা এমন ভাব করেন যে বামফ্রন্ট সরকার সংগ্রোমে হাতিয়ার, সাধারণ মানুষের জন্য কাঁদেন। মাননীয় মন্ত্রী মহাশয়-এর কাছে অনুরোধ বিধায়করা যে কাপড়গুলি দেয় সেগুলি যেন ঠিকমতো হয়, তাদের পরার মত হয়। বন্যা, খরা, ভূমিক্ষয় এই সব প্রাকৃতিক দুর্যোগ আমাদের খবর দিয়ে আসে না, ন্যাচরাল ক্যালামিটিজকে আমরা হাত দিয়ে ঠেলে দূরে সরিয়ে দিতে পারি না। সেই জন্য বলছি সরকারি সাহায্যের হাতকে সরকার আরও প্রসারিত করুন, প্রসারিত করতে গিয়ে যেন আবার টেনে না নেন। মাননীয় মন্ত্রী মহাশয়কে স্মরণ করিয়ে দিচ্ছি আপনি অন্ধ, খোঁড়া যে সমস্ত মানুষ তাদের দিকেও সাহায্যের হাত বাড়িয়েছেন, কিন্তু আপনি যে পরিসংখ্যান দিয়েছেন সেটা হিসাব দিয়ে বলেননি। আপনি শুধু হিসাব দিয়েছেন যে ৫ লক্ষ, ৭ লক্ষ টাকা খরচ করা হয়েছে। আপনি বলেননি যে তাদেরকে কত করে টাকা সাহায্য দেওয়া হয়েছে, এতে কত মানুষ উপকৃত হয়েছে? আমরা দেখছি আপনি শুধু একটা হিসাব দিয়েছেন যে ১১৫ কোটি ৪৬ লক্ষ টাকা মাত্র। ভগবানগোলায় ১৯৮৯ সালে যে ভয়াবহ ভাঙন হয়েছিল একদিনে সব পদ্মার গর্ভে চলে গিয়েছিল, সেখানে প্রতি বাড়ি পিছু ৫০০ টাকা করে সাহায্য দেওয়ার কথা, কিন্তু ১৯৯৩, ১৯৯৪ সালের টাকা তারা আজও পায়নি। আপনি মুর্শিদাবাদের ডি. এমের কাছে খবর নেবেন ৮৫ লক্ষ টাকা ফেরত গেছে মানুষকে দেওয়া হয়নি। তাই আমি আপনাদের এই বাজেটকে সমর্থন করতে পারছি না। যে মানুষগুলির বাড়িঘর ভেঙে রাস্তায় পড়ে ছিল তাদের পুনর্বাসনের ব্যবস্থা হয়নি, অথচ সরকারি সাহায্য হিসাবে তাদের এক হাজার করে টাকা পাওয়ার কথা, সেই টাকা তারা কেন পেল না? সেই টাকা ঘুরে এলো কেন? একথা আপনি আপনার বাজেট বর্ক্তৃতায় বলেন নি। আজকে মালদার

জলঙ্গী থেকে পদ্মার ভাঙনের কথা আপনি বলেন নি, তারা কবে টাকা পাবে সে কথাও আপনি আপনার বাজেট বক্তৃতায় উল্লেখ করেননি। সেই জন্য বলছি এই বাজেট পূর্ণাঙ্গ বাজেট হয়নি। আপনি যে টাকার অঙ্ক এই বাজেটে দেখিয়েছেন যদিও আপনার আন্তরিকতা আছে, কিন্তু আপনার সাহায্য আপনার সহযোগিতা সাধারণ মানুষের কাছে পৌঁচ্ছাচ্ছে না। টাকা নিয়ে দলবাজি হচ্ছে। সেইজন্য আমি এই বাজেটকে সমর্থন করতে পারছি না, আমাদের আনীত কাটমোশনের সমর্থনে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জাহাঙ্গীর করিম ঃ** স্যার, মাননীয় ত্রাণমন্ত্রী ১৯৯৮-৯৯ সালে আর্থিক বছরের ত্রাণ দপ্তরের ভোট অন অ্যাকাউন্ট বাজেট ১১৫ কোটি ৪৬ লক্ষ টাকা এখানে উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন জানিয়ে এবং বিরোধীদের আনা কাটমোশনের বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। আপনি জানেন স্যার পশ্চিমবাংলায় একটা বৈচিত্রময় আবওয়া অবস্থান করছে, স্বাভাবিকভাবেই এখানে বন্যা, খরা, সমুদ্রের জলোচ্ছ্বাস সব মিলিয়ে প্রতি বছরই কিছু না কিছু প্রাকৃতিক বিপর্যয়ের মধ্যে বাংলার মানুষকে বিপন্ন হতে হচ্ছে। ঠিক সেই জায়গায় দাঁড়িয়ে ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার তৈরি হওয়ার পর থেকে ধারাবাহিকভাবে প্রাকৃতিক বিপর্যয়ের সম্মুখীন হচ্ছে এবং সেখানে আমাদের ত্রাণ দপ্তর আন্তরিকতার সঙ্গে মানুষের পাশে দাঁড়িয়ে তাদের পুনরুজ্জীবিত, পুনর্বাসন দেওয়ার ক্ষেত্রে তাদের আন্তরিক প্রয়াসের এতটুকু অভাব পরিলক্ষিত হয়নি।

আমরা আজকে অন্তত এটার জন্য গর্বিত, আনন্দিত যে, ১৯৭৭ সালের পর থেকে প্রাকৃতিক দুর্যোগে গ্রামের মানুষ সহায়-সম্বলহীন হয়ে শহরে সাহায্যের জন্য ভীড় করেছি। এই ঘটনা আজকে শহরে দেখা যায়না। এবং এর প্রকৃষ্ট উদাহরণ হিসাবে বলতে হয় কয়েকদিন আগে মেদিনীপুরের দাঁতন, এগরা ও মোহনপুর ব্লকের উপর দিয়ে বিধ্বংসী টর্নেডো বয়ে যায়। ২০-টির মতো গ্রাম এতে ক্ষত-বিক্ষত হ'ল। এই অবস্থায় সাথে সাথে ত্রাণ দপ্তর ক্ষতিগ্রস্ত মানুষের পাশে যেভাবে দাঁড়িয়েছে, আন্তরিকভাবে মানুষকে পুনরুজ্জীবিত করার চেষ্টা করেছে, পুনর্বাসন দিয়েছে তাতে দলবাজির কোনও ব্যাপার ছিলনা। মাননীয় বিরোধী দলের সদস্য ত্রাণ বিলি বণ্ঠন নিয়ে দলবাজির যে অভিযোগ করেছে তা সত্য নয়। মানুষ যখন বন্যা বা প্রাকৃতিক দুর্যোগের কবলে পড়ে তখন রিলিফ দপ্তর থেকে রেসকিউ করার সময় কে সি. পি. এম. আর. কে কংগ্রেসের তা জানা যায় না, কারো গায়ে লেখা থাকে না। একজন মানুষ যখন দুর্যোগের কবলে পতিত হয় তখন তাকে উদ্ধার করাই হচ্ছে সবচেয়ে বড় মানবিক ধর্ম। এখানে দলবাজির কোনও প্রশ্ন নেই। আজকে আবার ত্রাণ বন্টনের জন্য সর্বদলীয় কমিটি করার কথা বলা হচ্ছে। কিন্তু আজকে দেখা যাবে ১০৭-টা

মামলার মধ্যে ওঁদের দলের নেতা এম. এল. এ., এম. পি., মন্ত্রীরা ৮২-টায় জড়িত। স্বাভাবিকভাবেই ওঁদেরকে যদি ত্রাণ বণ্টনের কমিটির মধ্যে অন্তর্ভুক্ত করা হয়, তাহলে দেখা যাবে কোন দিন সিমেন্টের বস্তা মাথায় নিয়ে চলে যাবে। তাই এটা করা যাচ্ছে না। টর্নেডোর ব্যাপারে মাননীয় ত্রাণমন্ত্রী বলেছেন, ওখানে চিড়ে ৬০ কুইন্টাল, চাল ১০০ কুইন্টাল, ডাল ৩০ কুইন্টাল, গুড় ১২ কুইন্টাল, গুড়ো দুধ ১০০ কিলোগ্রাম, কম্বর ১৫০০-টি, পোশাক ৯০০-টি, শাড়ি ১২০০-টি, ধুতি ১২০০-টি, লুঙ্গি ১০০০-টি এবং ত্রিপল ৩৫০০-টি ৩০ হাজার ক্ষতিগ্রস্ত মানুষের মধ্যে বিলি করা হয়েছে। স্বাভাবিকভাবে এটা বলা যায় না যে মানুষের কাছে সাহায্য পৌঁছে দিতে পারা যায়নি। কিন্তু আরেকটা বিষয়ে দৃষ্টি আকর্ষণ করব। সেটা হচ্ছে, ইরিগেশনের জন্য প্রাকৃতিক বিপর্যয় নয়। কিন্তু কখনও কখনও ইরিগেশনের কাজের ঘাটতির ফলেও বন্যা দেখা যায়। এক্ষেত্রে মাইনর ইরিগেশন এবং রিলিফ দপ্তরের মধ্যে একটা কো-অর্ডিনেশন করা উচিত। বন্যা আসার আগে নদী বাঁধগুলো মেরামত করার ক্ষেত্রে কোথাও নিশ্চয় ঘাটতি থেকে যাচ্ছে। আমার ডেবরা ব্লকের কংসাবতী জলাধারে জল ধরে রাখা যাচ্ছে না। নদীর বাঁধ ভেঙে যাচ্ছে। মোকরিমপুর নদী বাঁধও আমার এলাকার মধ্যে অবস্থিত এবং মাননীয় মন্ত্রী মহাশয় সেখানে গিয়ে অবস্থা দেখেও এসেছেন।

[2-20 — 2-30 p.m.]

তিনি নিজে জীবনের ঝুঁকি নিয়ে নৌকা করে সেই সব জায়গায় গিয়ে দেখে এসেছেন যে, সেখানে ৮০০ ফিট্ নদীর বাঁধ ভেঙে গিয়ে কংসাবতী নদীর জল ঐ ভাঙা বাঁধ দিয়ে বেরিয়ে ডেবরা ব্লকের ৪টে জি. পি. এলাকার ৫০ হাজার মানুষকে ১৩ দিন ধরে জলবন্দি করে রেখেছিল। এই জল ২২-২৩ ফুট উঁচু পর্যন্ত ছিল। কিন্তু এই জলবন্দি মানুষের উদ্ধার করে, তাদের পুনর্বাসন দিয়ে জীবনকে রক্ষা করার বিষয়টিতে ঘাটতি দেখা যাচ্ছে, দুর্বলতা দেখা যাচ্ছে। ইরিগেশন ডিপার্টমেন্ট যদি এই বাঁধকে আগে থেকে মেরামত করতেন, ধারাবাহিকভাবে বাঁধে মাটি ফেলার ব্যবস্থা যদি ত্রাণ দপ্তর করতে পারতেন তাহলে আমার মনে হয় এই বন্যা, প্লাবন থেকে মানুষকে রক্ষা করা যেত। ফলে রিলিফ দপ্তরকেও এতবড় দুর্ভোগের মধ্যে পড়তে হত না। আরেকটা আমলাতান্ত্রিক প্রতিবন্ধকতার কথা বলছি। সেটা হল রাইটার্স বিল্ডিং থেকে ত্রাণ ব্যবস্থার জন্য যে অর্ডারটা হচ্ছে সেটা লাল ফিতের বাঁধনে আটকে যাচ্ছে। এর ফলে ত্রাণের কাজে দেরি হয়ে যাচ্ছে। এই ব্যাপারটা দেখা উচিত। এছাড়া এম. এল. এ.-দের কোটায় পোষাক বিলি-বিতরনের জন্য যে পোষাক আমাদের দেওয়া হয় তার কোয়ালিটি নিম্নমানের। এই সমস্ত পোষাক গরিব মানুষের মধ্যে বিলি-বন্টন করা হয়। কিন্তু এই পোষাকের মান এত নিম্নমানের যে এই পোষাকগুলো গরিব মানুষের মধ্যে বিলি করতে গেলে তাদের মধ্যে ক্ষোভের সৃষ্টি হচ্ছে। আমি ত্রাণ মন্ত্রীর কাছে আবেদন করছি যাতে এই পোষাকগুলোর

কোয়ালিটি ভাল করা হয় এবং যে কাপড়গুলো দেওয়া হয় তার পরিমাণ যেন বৃদ্ধি করা হয়। পরিশেষে আরেক্টা কথা বলে আমি শেষ করব যে আগামীদিনে ত্রাণ দপ্তরের সঙ্গে পঞ্চায়েতের যোগাযোগ যেন আরও নিবিড় হয়, যে জি. আর. বিলি হয় সেটা যেন সঠিকভাবে করতে পারে এবং জি. আরে যে জিনিসগুলো দেওয়া হয় যেমন কাপড় ইত্যাদি জিনিসগুলোর কোয়ালিটি ভাল হয়। কারণ নিম্নমানের কাপড় ইত্যাদি দিলে মানুষ নিতে চায় না। এই জিনিসগুলোর পরিবর্তে অর্থ দেওয়া যায় কিনা সেটা দেখা দরকার আমি মনে করি এইভাবে ত্রাণ দপ্তরকে আরও সঠিকভাবে মানুষের কাজে লাগানো যাবে। এই আবেদন করে এই ব্যয়-বরাদ্দের সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন মুখার্জিঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকার ত্রাণদপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী সত্যরঞ্জন মাহাতো মহাশয় যে ১১৫ কোটি ৪৬ লক্ষ টাকার যে বাজেট পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের আনা কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। এই ১১৫ কোটি ৪৬ লক্ষ টাকার মধ্যে উনি ২৯৪ জন এম. এল. এ.দের জন্য ১ কোটি ৩০ লক্ষ টাকা রেখেছেন। অথচ এক একজন এম. পি. প্রত্যেক বছর ১ কোটি টাকা করে পান। আর উনি সারা পশ্চিমবঙ্গের ২৯৪ জন বিধায়কের জন্য ১ কোটি ৩০ লক্ষ টাকা রেখেছেন। এই ১ কোটি ৩০ লক্ষ টাকার কাপড়, লুঙ্গি, শাড়ি ইত্যাদি গরিব মানুষের মধ্যে বিলি করার জন্য ২৯৪ জন বিধায়ককে দেওয়া হবে। এই এত অল্প টাকার জিনিস বিলি করার জন্য বিধায়কদের দিয়ে, বিধায়কদের বিপদে ফেলা ছাড়া আর ওঁনাদের কোনও কাজ নেই বলে আমার মনে হয়। এই বরাদ্দ ৫ কোটি টাকা করা হোক, যাতে এম. এল. এ.-রা তাদের বিধানসভা এলাকার গরিব, খেটে-খাওয়া মানুষ, শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইব মানুষ, দারিদ্র-সীমার নিচে যে সব মানুষ থাকেন তাদেরকে একটু ভাল মানের কাপড়, লুঙ্গি, শাড়ি দিতে পারেন। এই জন্য বরাদ্দ বাড়ানোর জন্য আমি ওঁনার কাছে আবেদন করছি। ত্রাণ বণ্টনের ক্ষেত্রে পশ্চিমবাংলায় কোনও বিধায়ককে কোনও ক্ষমতা বামফ্রন্ট সরকার দেয়নি। ক্যারেক্টার সার্টিফিকেট এবং হাসপাতালে ফ্রি চিকিৎসার সার্টিফিকেট দেওয়া ছাড়া বিধায়কদের আর কোনও যোগ্যতা নেই। আমাদের বিধায়কদের প্রিভিলেজ আছে, সুযোগ-সুবিধা আছে, কিন্তু জনগণের জন্য কাজ করবার কোনও ক্ষমতা নেই। এ রাজ্যের আমলাতান্ত্রিক মুখ্যমন্ত্রী আমাদের কোনও ক্ষমতা দেননি। আমরা দেখছি দারিদ্র-সীমার নিচের মানুষদের জন্য দেয় জি. আর.-এর টাকা বিভিন্ন ব্লকে, বিভিন্ন পৌর এলাকায় সঠিক সময় পৌঁছায় না। নির্দিষ্ট সময়ের ৩/৪ মাস পরে সেই টাকা পৌঁছায় এবং শাসকদলের লোকেরা বলপ্রয়োগ পূর্বক নিজেদের ইচ্ছামতো জি. আর.-এর টাকা ভাগ করে দেয়। এটা সম্পূর্ণ নীতি বিরোধী। তাই এই বিষয়টির প্রতি মাননীয় ত্রাণ মন্ত্রীর দৃষ্টি

আকর্ষণ করছি। মাননীয় মন্ত্রী নিশ্চয়ই জানেন যে আজকে গোটা পশ্চিমবাংলায় ত্রাণ বণ্টনকে•কেন্দ্র করে ব্যাপক দলবাজি এবং দুর্নীতি চলছে। মেদিনীপুরের দাঁতন এবং এগরায় যে ঘূর্ণি ঝড় হল সেই ঝড়ে ব্যাপক ক্ষয়-ক্ষতি হয়েছে। বিরোধী দলের নেতা অতীশ সিনহা থেকে শুরু করে আমরা বিরোধী সদস্যরা যখন সরকারকে এই বিধানসভায় চেপে ধরলাম—আমরা যখন বললাম, ওখানে ত্রাণ বন্টন হচ্ছে না, ত্রাণ নিয়ে ব্যাপক দলবাজি হচ্ছে, তখন মুখ্যমন্ত্রী চাপে পড়ে দায়সারাভাবে হেলিকপ্টারে দাঁতন গেলেন। সবচেয়ে লজ্জা এবং পরিতাপের বিষয়, বিরোধী দলের এম. এল. এ.-বা সাধারণ এম. এল. এ-দের কথা না হয় বাদ দিলাম, সি. পি. আই. দলের নেতা এবং মন্ত্রী তথা দাঁতনের এম. এল. এ. নন্দগোপাল ভট্টাচার্য পর্যন্ত মুখ্যমন্ত্রীর দাঁতন সফরের খবর জানতে পারলনা! রাজ্যের মুখ্যমন্ত্রী রাজ্যেরই একজন মন্ত্রীর কেন্দ্রে যাচ্ছেন ক্ষয়ক্ষতি এবং ত্রাণ ব্যবস্থা পরিদর্শনে, অথচ তাঁকে কিছুই জানানো হল না! মুখ্যমন্ত্রী সঙ্গে নিলেন অর্থমন্ত্রী অসীম দাশগুপ্তকে আর জেলার নিজের দলের মন্ত্রী সূর্যকান্ত মিশ্রকে। অবশ্য ত্রাণ মন্ত্রীকে সঙ্গে নিয়েছিলেন। কিন্তু সি. পি. আই. দলের মন্ত্রী, যাঁর এলাকায় ক্ষয়ক্ষতি এবং ত্রাণ ব্যবস্থা দেখতে গেলেন তাঁকে কিছু জানান হল না! ত্রাণ বন্টন নিয়ে কি পরিমাণ দলবাজি এবং নোংরামি আমাদের রাজ্যের শাসক দল, বিশেষ করে মার্কসবাদি কমিউনিস্ট পার্টি করছে, এটা তার একটা জ্বলন্ত দৃষ্টান্ত। এই প্রসঙ্গে এখানে অনেকেই [illegible] .ন. প্লাবনের কথা বললেন, ঝড়-বৃষ্টির কথা বললেন, ঘূর্ণি ঝড়ের কথা বললেন। [illegible] বিগ[illegible] প[illegible] [illegible]নের পরে মার্কসবাদি কমিউনিস্ট পার্টির জল্লাদদের হাতে যারা আহত বা নিহত হয়েছে[illegible] [illegible] [illegible]বিবা[illegible] পবিজনকে ত্রাণ দেওয়ার কথা কেউ বললেন না। রাজীব গান্ধীর নির্মিত পঞ্চায়েত আইনে [illegible]শিডিউল কাস্ট [illegible]শিডিউল্ড ট্রাইব এবং মহিলাদের জন্য আসন সংরক্ষিত হয়েছে। ফলে ঐ সমস্ত সম্প্রদায়ের মানুষরা এবং মহিলারা পঞ্চায়েত নির্বাচনে অংশগ্রহণের সুযোগ পেয়েছেন। কিন্তু বিগত পঞ্চায়েত নির্বাচনের পর মার্কসবাদি কমিউনিস্ট পার্টির জল্লাদরা সারা পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের মানুষদের ওপর এমন আক্রমণ শুরু করেছে যে, আজকে কয়েক লক্ষ মানুষ গৃহ ছাড়া। বেশ কয়েক হাজার বাড়ি ঘর আগুন দিয়ে জ্বালিয়ে দিয়েছে। বেশ কিছু গরিব মানুষ, শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইব মানুষ এবং মহিলা বাড়ি ছাড়া হয়ে রয়েছেন। মাননীয় [illegible] মন্ত্রী এটা শুধু আজকে আমাদের কথাই নয়, আর. এস. পি., দলের একজন মন্ত্রী আজকেই একটা বিবৃতি প্রকাশ করেছেন, তাতে দেখা যাচ্ছে শত শত লোকের নাম রয়েছে, যাদের বাড়ি পুড়ে গেছে। মার্কসবাদি কমিউনিস্ট পার্টির জল্লাদরা তাদের বাড়িঘর পুড়িয়ে দিয়েছে। বিশেষ করে দক্ষিণ ২৪-পরগনার বাসন্তী এলাকায় এই ঘটনা ঘটেছে। এই সমস্ত মানুষদের ত্রাণ দেওয়ার জন্য, রিলিফ দেওয়ার জন্য, হাউস বিল্ডিং গ্রান্ট দেওয়ার জন্য আমি মাননীয় ত্রাণ মন্ত্রীকে অনুরোধ করছি। আজকে গোটা পশ্চিমবাংলায়

মার্কসবাদী কমিউনিস্ট পার্টির জল্লাদরা শুধুমাত্র বিরোধী পক্ষের সমর্থকদের ওপরই আক্রমণ চালাচ্ছে, তা নয়। তারা সি. পি. আই., আর. এস. পি. ফরোয়ার্ড ব্লক প্রভৃতি বামফ্রন্টের শরিক দলের সদস্য, সমর্থকদের ওপরও আক্রমণ চালাচ্ছে ; তাদেরও বাড়ি-ঘর ভেঙে দিচ্ছে, পুড়িয়ে দিচ্ছে। সেই সমস্ত মানুষদের জন্য কি ত্রাণের ব্যবস্থা করা হয়েছে তা আমি মাননীয় ত্রাণ মন্ত্রীর কাছে জানতে চাইছি। এ ছাড়া এ রাজ্যে বিভিন্ন প্রকার প্রাকৃতিক বিপর্যয় জনিত কারণে যে সমস্ত মানুষরা ক্ষতিগ্রস্ত হচ্ছেন বা মারা যাচ্ছেন তাদের পরিবারের পক্ষ থেকে যখন এক্সগ্রাসিয়া গ্রান্টের জন্য যখন সদর মহকুমা শাসকের কাছে দরখাস্ত করতে হয় তখন সেই দরখাস্তের সঙ্গে পোস্ট মোর্টেম রিপোর্ট, পুলিশ রিপোর্ট, ক্রিমেশন সার্টিফিকেট বা ডেথ সার্টিফিকেট দিয়ে আবেদন করতে হয়।

[2-30 — 2-40 p.m.]

এবং এই আবেদন করার পরেও এই মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতৃত্বাধীনে গ্রাম পঞ্চায়েত এবং পঞ্চায়েত সমিতির কর্তা-ব্যক্তিরা, পঞ্চায়েত সমিতির চেয়ারম্যান সেই দরখাস্ত রেকমেন্ড না করলে, পঞ্চায়েত সমিতির ত্রাণ কমিটি রেকমেন্ড যদি না করে তাহলে ডি. এমের রিপোর্টই বলুন, পুলিশের রিপোর্টই বলুন এবং ডেথ সার্টিফিকেট, থাকা সত্ত্বেও আপনি মন্ত্রী হয়েও এক্স-গ্রাসিয়ার ২০ হাজার টাকা দিতে পারবেন না। আমরা জানি, এই ত্রাণ বন্টনে কি ধরনের দলবাজি চলছে। এই রকম দলবাজির ঘটনার কেস হাজার হাজার আছে। তারমধ্যে আমি ১০টি কেস দিয়েছিলাম। যেহেতু আমি কংগ্রেসের বিধায়ক সেহেতু পঞ্চায়েত সমিতির চেয়ারম্যান সেই কেসগুলি রেকমেন্ড করেনি। ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট স্পট ভেরিফিকেশন করে বলেছেন দিজ কেস ইজ জেনুইন অ্যান্ড রেকমেন্ডেড। কিন্তু পঞ্চায়েত সমিতির চেয়ারম্যান যেহেতু সেই কেস রেকমেন্ড করছে না অতএব এম. এল. এ. বলুন ... এম. বলুন, এস. ডি. ও. বলুন কিম্বা বি. ডি. ও. বলুন আর মন্ত্রীই বলুন সে ত্রাণ পাবে না। এই জিনিস কি আপনি বরদাস্ত করবেন? তাহলে আমাদের এম. এল. এ. করে রেখেছেন কি করতে? আমরা তো জনপ্রতিনিধি, জনগণ আমাদের ভোট দিয়ে দাঁড় করিয়েছেন। আমরা জেনুইন কেস পাঠালেও সেটা হবে না? কারণ আমরা বিরোধী দলে আছি বলে। আমরা প্রাকৃতিক বিপর্যস্ত মানুষের কথা আপনাদের কাছে বলি এবং উপযুক্ত তথ্য দিয়ে, উপযুক্ত রেকর্ড দিয়ে, ডি. এমের রেকমেন্ডেশন করে আপনাদের দেওয়া সত্ত্বেও আপনার দপ্তর থেকে এক্স-গ্রাসিয়া গ্রান্ট দিচ্ছে না। হাউস বিল্ডিং গ্রান্ট যেটা ১০ হাজার টাকা গ্রামের লোকেদের পাওয়ার কথা, এই প্রাকৃতিক বিপর্যয়ে বিভিন্ন ব্লকে বিভিন্ন লোকের ঘর-বাড়ি ভেঙে

আমরা রেকমেন্ড করলাম বিধায়ক হিসাবে, সমস্ত বিধায়করাই এই সব দরখাস্তগুলিতে রেকমেন্ড করেন। তারপর সেটা এস. ডি. ও. ডি. এমের কাছে যায়। এস. ডি. ও. খোঁজ নিয়ে দেখেন যে এই দরখাস্তটি জেনুইন কিনা। ঘটনাটি সত্য হলে পঞ্চায়েত সমিতির

কাছে প্রেসড করে। পঞ্চায়েত সমিতির মিটিং-এ সেই কেসগুলি দেখা হয়। যেহেতু আমরা বিরোধী দলের সদস্য, অতএব জেনুইন কেস হওয়া সত্ত্বেও পঞ্চায়েত সমিতি তা রেকমেন্ড করে না। যদিও তারমধ্যে কিছু কেস রেকমেন্ড হলেও প্রাপ্য ক্যাস টাকা পঞ্চায়েত সমিতির চেয়ারম্যানের বদান্যতায় ছাড় পায় না। সেই টাকা আটকে রেখে দেওয়া হয়। আমি আপনাকে এই কথা বলতে চাই, ত্রাণ নিয়ে যদি সত্যিই দলবাজি না করতে চান তাহলে সঠিক তথ্য অনুযায়ী এবং এম. এল. এ.-র রেকমেন্ডেশন অনুযায়ী যারা ভিকটিম, যারা দরখাস্ত করেছেন তাদের হাতে যেন ডায়রেক্ট টাকা যায়, আপনাদের পার্টির ক্যাডাররা এই ১০ হাজার টাকা থেকে ৫ হাজার টাকা যেন পকেটস্থ করতে না পারে তার ব্যবস্থা করুন। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কমলাক্ষ্মী বিশ্বাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে আমাদের মন্ত্রীর আনীত ডিমান্ড নম্বর ৪৪, মেজর হেড ২২৪৫—যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে আমি সমর্থন করে দু-চারটি কথা বলছি। ত্রাণ নিয়ে অনেকেই বললেন পঞ্চায়েত সমিতির রেকমেন্ড করে না। আমার ক্ষেত্রেও এই রকম ব্যাপার প্রযোজ্য হয়েছিল। আমাদের পঞ্চায়েত সমিতির সভাপতি শ্রী অশোক সরকার, তিনি আমার অনেকগুলি কেস রেকমেন্ড করেননি। সুতরাং পঞ্চায়েত সমিতির সভাপতি এটা করবেই। যাইহোক, ঝড়, জল, বন্যা এবং খরা বিভিন্ন সময়ে হয়। পশ্চিমবাংলার এক প্রান্তে ঝড় হয়, আবার ঠিক তার পরেই এক জায়গা জলে ভাসে। এগুলি প্রাকৃতিক কারণে হয়। ত্রাণ দিয়ে আমরা তাদের সাহায্য করব।

আমি একটা ঘটনার কথা বলি। ১লা জৈষ্ঠ্য, ১৬ই মে, শনিবার আমার ওখানে ঝড় হল। তারপর দিন রবিবার। ঐ দিন স্পটে, ঝড়ের সময় আমি ছিলাম। একটা ফাঁকা জায়গায়, বারান্দায় দাঁড়িয়েছিলাম। সেখানে বেড়া নেই। দেখলাম ১০ মিনিটের ঝড়ে সমস্ত গাছপালা, ফসল নষ্ট হয়ে গেল আমরা কিছুই করতে পারলাম না। এস. ডি. ও.-র কাছে গেলাম দেখলাম তিনি নেই, ডি. ডি. ও. নেই, পঞ্চায়েত নির্বাচনের কাজে তিনি ব্যস্ত, কোথায় আছেন জানতে পারলাম না। সোমবার দিন ডি. এমের কাছে গেলাম, মন্ত্রী মহাশয়কে জানালাম যে আমার এলাকায় বিরাট ঝড় হয়ে গিয়েছে ব্যবস্থা করুন। শনিবারের ঝড়ে সমস্ত কিছু তছনছ হয়ে গেল কিন্তু মানুষকে ত্রিপলও সেদিন দিতে পারলাম না। মঙ্গলবার দিন কিছু কম্বল গেল। সেখানে ব্যাপকহারে ফসলের ক্ষতি হয়েছিল। লক্ষ লক্ষ কলাগাছ ঝড়ে ধ্বংস হয়ে গেল। কৃষক যারা জমি বন্ধক দিয়ে, স্ত্রীর গহনা বন্ধক দিয়ে হাজার হাজার টাকা খরচ করে গাছ লাগিয়েছিল এনকোয়ারিতে স্বীকৃত হল যে সমস্ত নষ্ট হয়ে গিয়েছে কিন্তু তারা সাবসিডি পেল না। মাননীয় মন্ত্রি মহাশয়কে বলব, আপনি কৃষি দপ্তরের সঙ্গে কথা বলে প্রতিটি কৃষিপণ্যের যাতে বাধ্যতামূলক বিমার ব্যবস্থা হয় তার ব্যবস্থা করুন। এক বিঘা জমি কলা বাগান করতে

যেখানে কৃষকের ১০/১৫ হাজার টাকা খরচ হয়েছিল সেখানে ঝড়ে সমস্ত গাছ পড়ে গেলেও একটা পয়সাও তারা পাচ্ছে না। মাননীয় ত্রাণমন্ত্রীর কৃষিমন্ত্রীর সঙ্গে কথা বলে এইসব ক্ষেত্রে ফসল বিমার যদি ব্যবস্থা করতে পারেন তাহলে কৃষকদের খুবই উপকার হবে। সেদিনের ঝড়ের পর চারিদিকে কালো মেঘ ছেয়ে ছিল, গাছপালা পড়ে সমস্ত রাস্তাঘাট অবরুদ্ধ হয়ে গিয়েছিল, বাস চলছিল না, তারমধ্যেও এদিক ওদিক করে এসে আমরা খবর দিয়েছি। একজন মাননীয় সদস্যদের মাধ্যমে বিলি করা কাপড়ের গুণগত মানের কথা উল্লেখ করে বললেন যে এগুলি খুবই নিম্নমানের। এ প্রসঙ্গে আমি বলব, এর গুণগত মানও যেমন বাড়ানো দরকার তেমনি পরিমাণও বাড়ানো দরকার। মাননীয় মন্ত্রী মহাশয় তার ভাষণে বলেছেন যে এরজন্য ১.৩ কোটি টাকা খরচ করা হয়েছে। স্যার, ২৯৪ জন বিধায়কের জন্য এই ১.৩ কোটি টাকা অপর দিকে এক একজন এম. পি. তার এলাকার উন্নয়নের জন্য এক কোটি টাকা করে পান। এবারে শুনছি সেটা দু কোটি টাকা করা হচ্ছে। ৭টি বিধানসভা কেন্দ্রের জন্য যেখানে ২ কোটি টাকা করে দেওয়া হচ্ছে সেখানে ২৯৪ জন এম. এল. এ.-র জন্য ১.৩ কোটি টাকায় কি হবে আমি বুঝতে পারছি না। এটা অতি নগণ্য টাকা, এ দিয়ে কিছু হতে পারে না। আমি বলব, এক একজন এম. এল. এ.-র জন্য কমপক্ষে ১০ লক্ষ টাকা বরাদ্দ করা দরকার। একটা গ্রামে ধরুন ৪ জন একই ক্যাটাগরির লোক, সেখানে যদি দু'খানা কাপড় দিতে হয় তাহলে গোপনেই তা দিতে হবে। সেটা যাতে করতে না হয় তারজন্য পরিমাণটা বাড়াবার কথা ভাবার জন্য মন্ত্রী মহাশয়কে বলছি। তারপর দপ্তর থেকে কিছু কিছু ঘরবাড়ি তৈরি করা হয়। যাদের ঘর হচ্ছে তারা যদি নিজেরা শ্রম দিয়ে করে তাহলে অনেক ভাল ঘর হতে পারে কন্ট্রাক্টররা যা করে দেয় তার থেকে। তারপর জি. আর যেটা দেওয়া হয় তার গম কলকাতা থেকে যেটা পাঠানো হয় তাতে যেতে অনেক গম নষ্ট হয়ে যায়। যখন গমের সাহায্য বস্তায় করে পাঠাচ্ছে তখন দেখা যায় যে কোনও বস্তায় কে. জি.-তে ২০ গ্রাম, কোনও বস্তায় কে. জি.-তে ৫০ গ্রাম করে কম যাচ্ছে। কাজেই গমের পরিবর্তে যদি টাকা পাঠিয়ে দেওয়া হয় তাহলে এই যে কম গম যাচ্ছে সেটা হবে না। আর একটা কথা হচ্ছে, রাজনৈতিক ভাবে যখন কোনও খুন হয় তখন তাদের পরিবারবর্গকে দপ্তর থেকে মাসিক কিছু সাহায্য করা যায় কিনা সেটা দেখার জন্য অনুরোধ করছি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী সুভাষ গোস্বামী** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের ত্রাণ মন্ত্রী মহাশয় তার দপ্তরের কাজকর্মের জন্য ব্যয়-বরাদ্দের যে দাবি উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন করছি। আমাদের মতো রাজ্যে এই দপ্তরের গুরুত্ব অপরিহার্য। কারণ খরা, বন্যা, প্রাকৃতিক দুর্যোগ, দুর্বিপাকের মধ্যে বসবাস করে এই সমস্ত সমস্যার সঙ্গে লড়াই করে আমরা

টিকে আছি। আমি অতীত অভিজ্ঞতায় দেখেছি যে দপ্তর যেই ভাবেই হোক এই সমস্ত প্রাকৃতিক দুর্যোগের মোকাবিলা করেছে। তবুও মাঝে মাঝে অভিযোগ ওঠে। সেই অভিযোগের নিরীখ কি ভাবে করা যায় সেটা বিশ্লেষণ করতে চাই। যখনই এই সমস্ত দুর্যোগ হয় দুর্বিপাক হয়, বন্যা হয়, জলোচ্ছ্বাস হয়, ঘূর্ণিঝড় হয় তখনই মানুষ বিপদগ্রস্ত হয়ে পড়ে। সকলেই প্রত্যাশা করে ত্রাণের সাহায্য সে ক্ষেত্রে আমরা দেখেছি যে সেই ত্রাণের সাহায্য সময়মতো পৌঁছায় না। যে সমস্ত অ্যাফেক্টেড এরিয়া, সেই সমস্ত জায়গায় সেগুলি পৌঁছায় না। স্বাভাবিক ভাবে মানুষের মধ্যে ক্ষোভ বাড়ে এবং তাতে কিছু অঘটন ঘটে যায়। সরকারি কর্মী, অফিসার কোথাও কোথাও নিগৃহীত হন কারণ সময়মতো সেখানে কেউ পৌঁছায় না, সময়মতো তাদের উদ্ধারের কাজ না হওয়ার জন্য এগুলি ঘটে যায়। প্রথমে আমি এই ব্যাপারে একটা প্রস্তাব দিতে চাই। সমস্ত ব্যাপারগুলি মোকাবিলা করার জন্য এই দপ্তরের অধীনে একটা র‍্যাপিড অ্যাকশন স্কোয়াড গঠন করা যায় কিনা সেটা মন্ত্রী মহাশয় সম্ভব যদি না হয়, এক একটা রিজিয়ন ধরে কিছু কর্মীকে এক্সক্লুসিভলি মোতায়েন রাখা যাতে তৎক্ষণাৎ মোকাবিলা করা যায়। এই রকম একটা বাহিনী ত্রাণ দপ্তরের অধীনে করা যায় কিনা সেটা আপনি দেখবেন। দ্বিতীয়ত, যে অভিযোগ আসে সেটা ত্রাণ বন্টনের বৈষম্যের অভিযোগ, ত্রাণ সামগ্রী বাজারে বিক্রি অভিযোগ আসে সেটা ত্রাণ বন্টনের বৈষম্যের অভিযোগ, ত্রাণ সামগ্রী বাজারে বিক্রির অভিযোগ। ত্রাণের কাজ একটা বিরাট বড় দায়িত্বের কাজ। এটা সরকারের পক্ষে তার নিজস্ব মেশিনারি দিয়ে, নিজস্ব সংগতি দিয়ে মোকাবিলা করা সম্ভব নয়। স্বাভাবিক ভাবে এই সমস্ত কাজে এগিয়ে আসেন বিভিন্ন স্বেচ্ছাসেবী সংস্থা, পঞ্চায়েত, পৌরসভা, বিভিন্ন স্থানীয় ক্লাব, এবং সমস্ত মিলে সকলে ঝাঁপিয়ে পড়ে। এটা একটা মানবিকতার দায়। সেই দায়ের কথা মনে করে এই সমস্ত স্বেচ্ছাসেবী সংস্থাগুলি তাদের নিজস্ব সূত্র থেকে যা সংগ্রহ করে সেই ত্রাণ সামগ্রী নিয়ে তারা সেখানে যান। ফলে কোনও ত্রাণ সামগ্রী সম্পর্কে অভিযোগ উঠেছে, কোনটা খোলা বাজারে বিক্রয় হচ্ছে সেটা আইডেন্টিফাই করা মুস্কিল। সেখানে আমার দ্বিতীয় প্রস্তাব হচ্ছে, এক্ষেত্রে এই যে বেসরকারি সংস্থা বিভিন্ন ত্রাণ সামগ্রী নিয়ে অ্যাফেকটেড এরিয়ায় যাচ্ছে, এগুলির যদি একটা সমন্বয় করা যায়, এগুলিকে যদি রেগুলেট করা যায় তাহলে আমার মনে হয় এই অভিযোগগুলি শুনতে হবে না। কারণ অভিযোগগুলি মূলত সরকারের দিকে এবং সেটা হল, এসব ত্রাণসামগ্রী খোলা বাজারে বিক্রি হচ্ছে, লুটপাট হচ্ছে। কিন্তু ঘটনা তা নয়। ঐ সমস্ত বেসরকারি সংস্থার সাহায্য সামগ্রী চলে যাচ্ছে খোলা বাজারে, কিন্তু দুর্নাম শুনতে হচ্ছে সরকারকে। কাজেই এটা দেখবেন। প্রাকৃতিক দুর্যোগে যারা হঠাৎ করে গৃহহীন হয়ে পড়েন তাদের জন্য টারপোলিন ইত্যাদি সরবরাহ করা হয়। কিন্তু আমি দেখেছি, টারপোলিনগুলি এত ছোট যে, তা দিয়ে দুর্গতদের ভাঙা বাড়িঘর ঢাকা দেওয়া সম্ভব হয় না। কাজেই টারপোলিনের মাপটা যাতে আর একটু বড় করা যায় সেটা দেখবেন। একটু আগে এক

মাননীয় বিধায়ক সাহায্য বস্ত্রের কথা বলছিলেন। আমি বলছি, এসব বস্ত্র-সামগ্রীর সঙ্গে কিছু গামছাও সরবরাহ করুন। কারণ গামছা দিয়ে তারা শুধু গা-মোছেন তা নয়, তারা পরেনও সেটা। কাজেই এক্ষেত্রে গামছা সরবরাহ করুন। আর ক্লথ গার্মেন্টের ক্ষেত্রে তো কোনও মাপের বালাই নেই। একটি ১০ বছরের ছেলের প্যান্টের সঙ্গে দেওয়া হ'ল একটা ১৫ বছরের ছেলের জামা। অর্থাৎ কারও সাথে কারও মিল নেই। একটা প্যান্ট দেওয়া হ'ল ; দেখা গেল তার একটা পা ছোট, একটা পা বড়। এই ত্রাণ সামগ্রী বন্টন করতে গিয়েও আমাদের বিড়ম্বনার মধ্যে পড়তে হয়, এরজন্য আমাদের মাস্টার রোল সাবমিট করতে হয়। এই কাজটা অত্যন্ত বিড়ম্বনা কর। কারণ কাজটা আমরা করি না, মেশিনারি দিয়ে করাতে হয়। ফলে সেটা সব জায়গা থেকে আসে না। তারজন্য এক্ষেত্রে আমরা ডিসবার্সমেন্ট সার্টিফিকেট অর্থাৎ ঐসব ত্রাণসামগ্রী বন্টিত হয়েছে বলে সার্টিফিক্টে দিতে পারি কি না? বিষয়টা একটু ভেবে দেখবেন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, [* * * * * *] এই সঙ্গে বিরোধী দলের আনা কাট মোশনের বিরোধিতা করছি এবং তাদের বক্তব্যের জবাব দেবার চেষ্টা করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের ভৌগোলিক পরিস্থিতি অত্যন্ত বৈচিত্র্যপূর্ণ, সেজন্য আমাদের যেভাবে পূজা-পার্বন এসে থাকে, তেমনি ভাবে খরা বন্যা ইত্যাদিও লেগেই থাকে। এখানে বিরোধী পক্ষ থেকে যে সব কথা বলা হয়েছে তার মধ্যে অনেক কথাই সত্যি। তবে যেখানে প্রাকৃতিক বিপর্যয়ের ঘটনা ঘটছে সেখানেই আমরা সেগুলো সমাধান করবার চেষ্টা করছি, সঠিক সময়ে সেখানে পৌছাবার চেষ্টা করছি। এখানে এক মাননীয় সদস্য ত্রাণের পোশাক সম্বন্ধে কথা তুলেছেন।

[2-50 — 3-00 p.m.]

সারা পশ্চিমবাংলার বুকে এম. এল. এ.-দের যে পোশাক পরিচ্ছদ দেওয়া হয় তার মানের উন্নতি হয়েছে। দক্ষিণবঙ্গে যারা রয়েছেন তারা নিশ্চয়ই উপলব্ধি করেছেন। তার কারণ একটাই, পুরানো যে কাপড় স্টক ছিল সেইগুলি বিলি হয়ে গেছে, উত্তরবঙ্গে পাঠিয়ে দিয়েছি। পরবর্তীকালে নূতন করতে পেরেছি যেগুলি দক্ষিণবঙ্গে দিতে পেরেছি। ১৯৯৭ সালে কয়েকদিন ক্রমাগত বর্ষণের ফলে দার্জিলিং জেলায় সুখিয়া, তাকদা বিজবাড়ি, এই তিনটি ব্লকে ও দার্জিলিং পৌরসভা এলাকায় ভয়াবহ বর্ষণের ফলে ১৭ জনের প্রাণ হানি হয়েছে ও অনেক ক্ষয়-ক্ষতি হয়েছে। ১৯৯৭ সালের ১০ই জুলাই থেকে ১৬ই

Note : * Expunged as ordered by the Chair.

জুলাই প্রবল বর্ষণে দক্ষিণ দিনাজপুর জেলায় পুনর্ভবা টাঙ্গন ও আত্রেয়ী নদীতে প্লাবন দেখা দেয়। ফলে তপন গঙ্গারামপুর বালুরঘাট কুশমন্ডি ও বংশীহারী এই পাঁচটি ব্লকে ও গঙ্গারামপুর ও বালুরঘাট পৌরসভার বিস্তীর্ণ অংশ প্লাবিত হয়। ফলে ২ জন মারা যান, ঘর-বাড়ির ক্ষয়-ক্ষতি হয় ২৮৪৬টি এবং মোট ১,০৫,৫০০ জন মানুষ বন্যা কবলিত হয়। ১৯৯৭ সালে মেদিনীপুর জেলায় পর পর ৪ বার প্লাবন হয়। ফলে ২৯টি ব্লক. ৮৮টি গ্রাম পঞ্চায়েত ১২৭৯টি মৌজা এবং দুটি পৌরসভার ৩টি ওয়ার্ড ক্ষতিগ্রস্ত হয়। তার ফলে ১৯ জনের মৃত্যু হয় এবং ১৮,২৮০টি বাড়ি সম্পূর্ণ নষ্ট হয়ে যায় এবং ৩৬,৭৫০টি বাড়ি আংশিক ক্ষতিগ্রস্ত হয়। ২৮. ৮. ৯৭ তারিখে সামুদ্রিক জলোচ্ছ্বাসের ফলে উত্তর ২৪-পরগনা এবং দক্ষিণ ২৪-পরগনার সমুদ্র উপকূলবর্তী অঞ্চলের মৎসজীবী এবং মানুষের সম্পত্তির প্রভূত ক্ষতি হয়। ফলে দক্ষিণ ২৪-পরগনার ৮টি ব্লকে ৪১টি গ্রামপঞ্চায়েত এলাকায় ৪.৩ লক্ষ লোক ক্ষতিগ্রস্ত হয়। সুন্দরবন ছাড়া বজবজ ২ নম্বর ব্লক মহেশতলা পৌরসভা এলাকা ক্ষতিগ্রস্ত হয়। ২১. ৮. ৯৭ তারিখের ঘূর্ণি ঝড়ে কলকাতা পৌরসভার অন্তর্গত ঠাকুরপুকুর এলাকায় বেশ কিছু ওয়ার্ডে কিছু বাড়ি ক্ষতিগ্রস্ত হয়। ১৯৯৭ সালের আগস্ট মাসে উত্তর ২৪-পরগনায় প্রবল বর্ষণে প্লাবন দেখা দেয়। ফলে ওখানকার ৫টি ব্লকে এবং ২টি পৌরসভায় বেশ কিছু ক্ষয়-ক্ষতি হয়। ২১. ৮. ৯৮ এবং ২২. ৮. ৯৭ তারিখের ঘূর্ণিঝড়ে বসিরহাট মহকুমায় হিঙ্গলগঞ্জ হাড়োয়া বসিরহাট-১ ও স্বরুপনগর ব্লকে প্রচুর ক্ষয়-ক্ষতি হয়। তার ফলে ২,৫৬৩টি বাড়ি সম্পূর্ণ নষ্ট হয়ে যায় এবং ৫,৩৪০টি বাড়ি আংশিক নষ্ট হয়ে যায় এবং তাতে ৪৮,৩৭২ জন মানুষ ক্ষতিগ্রস্ত হন। গঙ্গা নদীর ভাঙনের ফলে মালদা জেলায় মানিকচক কালিয়াচক-১ এবং ২ নম্বর ব্লকে ২১,০০৭টি বাড়ি ক্ষতিগ্রস্ত হয় এবং ১ লক্ষ লোক ক্ষতিগ্রস্ত হয়। অন্যদিকে মুর্শিদাবাদ জেলায় লালগোলা ভগবানগোল-২ ও ফারাক্কা ব্লকে ৫০০টি বাড়ি, ১ টি স্কুল এবং ৩,০০০ জন লোক ক্ষতিগ্রস্ত হয়। রাজ্যের বন্যা পীড়িত জেলাগুলোতে যে সমস্ত ত্রাণ সামগ্রী বিলি করা হয় তা স্থানীয় জেলা পরিষদ পঞ্চায়েত সমিতি এবং গ্রাম পঞ্চায়েতের নির্বাচিত প্রতিনিধিদের নিয়ে জেলা প্রশাসনের মাধ্যমে সম্মিলিত ভাবে উদ্ধার ও ত্রাণ কার্য পরিচালনা করে থাকেন। ত্রাণ দপ্তর ১৯৯৭ সালের আর্থিক বছরে ১২. ৩. ৯৮ তারিখ পর্যন্ত ২০০২ মেট্রিক টন গম ৬৯,৮০০টি ত্রিপল এবং আনুমানিক ৩০.২০ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে।

এছাড়া ধুতি, শাড়ি এবং পোশাক পরিচ্ছদ আবন্টন করা হয়েছে। বন্যা সম্পর্কে কেন্দ্রীয় সরকারের কাছে একটা স্মারকলিপি পাঠানো হয়েছে। তাতে বন্যা এবং অন্যান্য প্রাকৃতিক দুর্যোগে ৩৯২ কোটি টাকার যে ক্ষয়ক্ষতি হয়েছিল এবং ১৮৬.৩২ কোটি টাকা অতিরিক্ত সাহায্যের কথা উল্লেখ ছিল। কিন্তু এ পর্যন্ত কেন্দ্রীয় সরকারের কাছ থেকে অতিরিক্ত অর্থ পাওয়া যায়নি। গত বছরের ১১ই নভেম্বর মেদিনীপুর এবং দক্ষিণ চব্বিশ

পরগনার সার্বিক ক্ষতিগ্রস্ত এলাকা কেন্দ্রীয় সমীক্ষক দল পরিদর্শন করেন। দশম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী ১৯৯৭-৯৮ সালে আর্থিক সাহায্যের পরিমাণ ছিল ৫৪.৬ কোটি টাকা। তার মধ্যে ১২/৩/৯৮ পর্যন্ত আমরা ৩৬.৪৪ টাকা ত্রাণ দপ্তরের মাধ্যমে আবন্টন করেছি। এই টাকার বেশিরভাগ প্রাণীসম্পদ, স্বাস্থ্য ও পরিবার কল্যাণ, আরক্ষা এবং স্বাস্থ্য কমিটির যে অনুসন্ধান, বন্যা উন্নয়ন বিভাগ এদের দেওয়া হয়েছে। এছাড়া সরকারকে প্রাকৃতিক দুর্যোগে এগিয়ে আসতে হয় গ্রামের যারা অসহায় মানুষ রয়েছে, অন্ধ খঞ্জ রয়েছে তাদের সাহায্যার্থে। ১৯৯৭-৯৮ সালে ১২/৩/৯৮ পর্যন্ত তাদের ৬.৩৪ কোটি টাকা আবন্টন করা হয়েছে। অক্ষয় ও কুষ্ঠ রোগীদের জন্য আমরা ৩৬ লক্ষ ৪৬ হাজার ৪৯ টাকা আবন্টন করেছি। গ্রাম বাংলার দরিদ্রদের জন্য এম. এল. এ.-দের যে পরিমাণ টাকা দেওয়া হয়—সুতি, কম্বল, পোষাক পরিচ্ছদ, লুঙ্গি ইত্যাদি বাবদ সর্বমোট আমরা ১ কোটি ৩০ লক্ষ টাকা দিতে পেরেছি। এম. এল. এ.-দের বক্তব্যের মধ্যে যে কথা শুনলাম, সত্যিই এটা নগণ্য, আমিও মনে করি এটা নগণ্য। এটাকে বাড়ানো উচিত বলে মনে করি। আর্থিক দিক দিয়ে পশ্চাদপদ মানুষের সামাজিক পুনর্বাসনের জন্য আমরা যে টাকা দিয়ে থাকি, পুনর্বাসনের জন্য আমরা যেটা অনুদান হিসাবে দিই। মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি, যক্ষ্মা রোগীদের যারা রোগমুক্ত হন, যারা সমাজের দুর্বলতর লোক, তাদের সাহায্যার্থে ত্রাণ দপ্তর থেকে ১২/৩/৯৮ পর্যন্ত আর্থিক অনুদান ৫ লক্ষ টাকা আবন্টন করেছি। যারা অবহেলিত যারা দুস্থ, সেই যক্ষ্মা রোগীদের যারা সুস্থ হয়ে বাড়িতে ফিরে টাকার অভাবে নিজেদের সংসার চালাতে পারেন না—অনেক সদস্য হয়ত এটা জানেন না—তাদের সাহায্য করা হয়। এমন কি ত্রাণ দপ্তর বেহালায় রেপসিডে আক্রান্ত যে লোকগুলো আছেন, তাদের সাহায্যের জন্য প্রতি বছর আমরা টাকা দিই। তাদের ৬ লক্ষ ১১ হাজার ৯০০ টাকা আবন্টন করা হয়েছে। ১৯৮৮ সালের ১লা মে কেন্দ্রীয় সরকারের আনুকূল্যে ত্রাণ দপ্তর থেকে কুটির বিমা প্রকল্পে বাড়ি নির্মাণের জন্য টাকা দেওয়া হয়েছে। ১৯৮৮ সালের ১লা মে থেকে কেন্দ্রীয় সরকারের আনুকূল্যে ও পশ্চিমবঙ্গ সরকারের ত্রাণ বিভাগের তত্ত্বাবধানে রূপায়িত কুটির বিমা প্রকল্পের মাধ্যমে গ্রামে দুর্ঘটনা জনিত অগ্নিকান্ডে ক্ষতিগ্রস্ত ঘরবাড়ি নির্মাণের উদ্দেশ্যে অর্থ সাহায্য করা হয়। এ পর্যন্ত ৫১,১৪৬টি পরিবারকে আর্থিক সাহায্য মঞ্জুর করা হয়েছে। পৌর এলাকায় দুর্ঘটনা জনিত অগ্নিকান্ডে ক্ষতিগ্রস্ত পরিবারকে ত্রাণ বিভাগ কুটির নির্মাণ প্রকল্প অনুদান দিয়ে থাকে। বিগত আর্থিক বছরে ১২.৩.৯৮ পর্যন্ত মোট ৪৮,৫০০ টাকা ক্ষতিপূরণ মঞ্জুর করা হয়েছে।

[3-00 — 3-10 p.m.]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমাদের যা সময় নির্দিষ্ট ছিল তার থেকে বেশি সময় লাগবে, সেই কারণে আরও আধ ঘন্টা সময় বাড়ানো হল। আশা করি এতে সবার

সম্মতি আছে।

**(সভার সম্মতিক্রমে সময় সীমা বাড়ানো হল।)**

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** ত্রাণ দপ্তরের বাজেট বরাদ্দ মূলত পরিকল্পনা বহির্ভূত খাতে ধরা হয়।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি যে সাবজেক্ট কমিটির রিপোর্ট পেয়েছেন সেই সম্পর্কে বলুন।

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** এই মাত্র আমার হাতে সাবজেক্ট কমিটির রিপোর্ট এল, সেই জন্য আমি মনে করছি এই বিষয়ে পরবর্তী সময়ে জানিয়ে দেব।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিগত কয়েক বছর ধরে পরিকল্পনা খাতে কলকাতায় ত্রাণ ভান্ডার নির্মাণ, বন্যাশ্রয় নির্মাণ, ত্রাণ ভান্ডার নির্মাণ, আর্থ সামাজিক কারণে বিপর্যস্ত ও দুস্থ পরিবারের পুনর্বাসনের জন্য এবং প্রাকৃতিক দুর্যোগ সতর্কীকরণ ব্যবস্থা হিসাবে ১৯৯৭-৯৮ আর্থিক বছরে ১২. ৩. ৯৮ পর্যন্ত মোট ১৫০ লক্ষ টাকা আর্থিক বরাদ্দের মধ্যে ৭০.১৭ লক্ষ টাকা বন্টন করা হয়েছে। এই পাঁচ প্রকল্পের মধ্যে ত্রাণ ভবন নির্মাণের কাজ সম্পন্ন হয়েছে। ১৯৯৮-৯৯ সালেও ৫টি প্রকল্প চালু থাকবে। যদিও ত্রাণ ভবন নির্মাণ সম্পন্ন হয়েছে, নির্মাণ কাজের জন্য বকেয়া পাওনা মেটাতে ৩০ লক্ষ টাকা ব্যয় বরাদ্দের জন্য প্রস্তাব রাখা হয়েছে। সমুদ্র উপকূল দুর্যোগ পূর্বাভাস নির্ণায়ক একটি বন্ড স্থাপনের প্রস্তাব দেওয়া হয়েছে। মেদিনীপুরে যে টর্নেডো হয়েছিল ২৪. ৩. ৯৮ তারিখে তাতে ১৮টি গ্রাম বিধ্বস্ত হয়েছে। গবাদি পশু নষ্ট হয়েছে ১,৫৮৩, বাড়ি ঘরের যে ক্ষতি হয়েছে তার মূল্য হচ্ছে ১২ লক্ষ। আমাদের মোট টাকা হচ্ছে ১,০৬,৭২৫ লক্ষ, তার মধ্যে পেয়েছি ৬৯৮,৮৭ লক্ষ টাকা। বিভিন্ন ত্রাণ প্রকল্পের যথাযথ রূপায়ণের জন্য আমি যে ব্যয় মঞ্জুরির প্রস্তাব মাননীয় সদস্যগণের কাছে রাখছি তা ১৯৯৮-৯৯ সালে বিভিন্ন ত্রাণ কাজের জন্য ব্যয়িত হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিগত আর্থিক বছরে এ রাজ্যে ত্রাণের কাজে সভার মাননীয় সদস্যগণ যে অকুণ্ঠ সমর্থন ও সহযোগিতার হাত বাড়িয়েছেন, সেই একটি সমর্থন পাওয়ার আশা রেখে ১৯৯৮-৯৯ সালে ৪৪ নং অনুদানের অন্তর্গত ২২৪৫ নং প্রাকৃতিক বিপর্যয় জনিত ত্রাণ খাতে ব্যয় বরাদ্দের প্রস্তাব গ্রহণের জন্য আমি সবিশেষ অনুরোধ রাখছি এবং বিরোধীদের আনীত কাট মোশনের বিরোধিতা করছি।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা অ্যাপিল করছি, আপনি ত্রাণমন্ত্রীর হাত থেকে আমাদের পরিত্রাণের ব্যাপারে। আজকে যে স্পিচ মাননীয়

মন্ত্রী পড়লেন সেটা রিটিন স্পিচ, এটা হাউসে নজির হল যে রিটিন স্পিচ পড়া হল। এই নজির হাউসে চালু হল।

**মিঃ ডেপুটি স্পিকার :** আপনার পয়েন্ট অফ অর্ডারটা বলুন।

**শ্রী আবদুল মান্নান :** [* * * *]

**মিঃ ডেপুটি স্পিকার :** এটা পয়েন্ট অফ অর্ডার হয় না, ঐগুলি সব বাদ যাবে।

**শ্রী আবদুল মান্নান :** আমার যেটা পয়েন্ট অফ অর্ডার সেটা হচ্ছে, মাননীয় মন্ত্রী মহাশয় তার এই ডিবেটে পার্টিসিপেট করার প্রথমেই শুরু করলেন, আমি মাননীয় রাজ্যপালের সুপরিশক্রমে এই খাতে এই ডিমান্ডে ১১৫ কোটি ৪৬ লক্ষ টাকার ব্যয় বরাদ্দর দাবি পেশ করছি। মাননীয় মন্ত্রী মহাশয় এটা বললেন। আমি এটা ঘর থেকে শুনছিলাম ; মন্ত্রী মহাশয় যখন এই কথা বলছেন। স্যার, আমি আপনাকে জিজ্ঞাসা করছি, এই ডিমান্ড মুভ করেছে-কে অসীম দাশগুপ্ত নাকি ত্রাণমন্ত্রী? মন্ত্রী মহাশয় তিনি যেটা বলেছেন এটা এক্সপাঞ্জ করুন, এটা মন্ত্রী মহাশয় মুভ করেননি। এটা অর্থমন্ত্রী মুভ করেছেন।

**মিঃ ডেপুটি স্পিকার :** আপনার প্রথম পয়েন্টটা হয় না। উনি পয়েন্ট নোট করে নিয়ে এসেছেন, সেটা দেখে উনি বক্তব্য রেখেছেন। আর দ্বিতীয় কথা হচ্ছে, অসীম দাশগুপ্ত মহাশয় মুভ করেছেন, উনি মুভ করেননি, এটা সুপারফ্লুয়াস উনি বলে ফেলেছেন।

The motion of Shri Abdul Mannan, Shri Ahok Kumar Deb, Shri Tusher Kanti Mondal and Shri Shayamadas Banerjee that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 115,46,00,000 be granted for expenditure under Demand No. 44, Major Head : "2245—Relief on account of Natural Calamities" during 1998-99.

(This is inclusive of total sum of Rs. 46,20,00,000 already voted on account.) was then put and agreed to.

**শ্রী কমল গুহ :** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। আমি একটা বিষয়ে জানতে চাইছি, আপনি বলেছেন, এই ডিমান্ডটা অর্থমন্ত্রী অসীম দাশগুপ্ত মুভ

Note : * Expunged as ordered by the Chair.

করেছিলেন, ওর উপরে উনি আবার মুভ করেছেন। তাহলে অসীম দাশগুপ্ত যে সন্তান এর জন্ম দিলেন সেটা কি উনি ধাত্রী হিসাবে পালন করছেন?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনিও কাউন্সিল অফ মিনিস্টার ছিলেন। আপনি এটা জানেন। উনি এটা সুপারফ্লুয়াস বলে ফেলেছেন, আমি ঐটা বাদ দিয়ে দিয়েছি।

[3-10 — 3-20 p.m.]

**Demand No. 7 & 61**

**Mr. Dy. Speaker :** There are six cut motions to Deamd No. 7 by Shri Gopal Krishna Dey (cut motions No. 1 & 2), Shri Nirmal Ghosh (cut motion No. 3) and Shri Shyamadas Banerjee (cut motion nos. 4-6). All the cut motions are in order. Members may move their Motions.

**Shri Gopal Krishna Dey :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

**Shri Gopal Krishna Dey, Shri Nirmal Ghosh, Shri Shyamadas Banerjee :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Demand No. 61**

There are fourteen cut motions to Deamd No. 61 by Shri Ashok Kumar Deb (Cut motion nos. 1-5), Shri Rabindranath Chatterjee (Cut motion no. 6), Shri Abdul Mannan (cut motions no. 7-9), Shri Saugata Roy (Cut motion No. 10). Shri Deba Prasad Sarkar (Cut motion no. 11), Shri Shyamadas Banerjee (Cut motions nos. 12-14). All the Cut motions are in order. Members may move their Motions.

**Shri Ashok Kumar Deb, Shri Rabindranath Chatterjee, Shri Abdul Mannan, Shri Saugata Roy, Shri Deba Prasad Sarkar, Shri Shyamadas Banerjee :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভূমি সংস্কার দপ্তরের মন্ত্রী মাননীয় সূর্যকান্তবাবু যে বাজেট বরাদ্দ আমাদের সামনে পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের তরফ থেকে যে কাট মোশনগুলো এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। আপনি জানেন এবং পরে আমি পরিসংখ্যানগুলো দেব তা থেকে পরিষ্কার হবে ভূমিসংস্কারের কাজ পশ্চিমবাংলায় প্রায় শেষ হয়ে গিয়েছে। নতুন করে আর জমি বন্টন হচ্ছে না, হলেও সামান্য, তার পরিসংখ্যান আমি দেব। নতুন করে জমি ন্যস্ত হচ্ছে না, নতুন করে বর্গা রেকর্ডিং হচ্ছে না। সুতরাং ভূমি সংস্কার বলতে আমরা যা বুঝি তার কাজ মোটামুটি প্রায় শেষ হয়ে এসেছে। তা সত্ত্বেও আমরা আশ্চর্যের সঙ্গে লক্ষ্য করছি প্রতি বছরই বাজেট বরাদ্দ বেড়ে যাচ্ছে, আগের বছরের থেকে এই বছরের বাজেট বরাদ্দ বেড়েছে। এবারে আপনি ১৯৯.৪৩ কোটি টাকা চেয়েছেন। পরিসংখ্যান দিয়ে আমি দেখাব জমি সংক্রান্ত ব্যাপারে কত ভুল ত্রুটি আছে, কত জমির ব্যাপারে কারচুপি আছে এবং মন্ত্রী মহাশয়ের কাছে আমি এর উত্তর দাবি করব। গত কয়েক বছরের বাজেটের মধ্যে আমরা কতগুলো অ্যানামলি দেখতে পাচ্ছি। ১৯৯৪-৯৫ সালে ভূমি রাজস্ব আদায় ছিল ৫৯৩ কোটি টাকা, ১৯৯৫-৯৬ সালে ছিল ৭৫৫ কোটি টাকা, ১৯৯৬-৯৭ সালে কমে হল ৪৬৬ কোটি টাকা এবং ১৯৯৭-৯৮ সালে সেটা বেড়ে হল ৭৩৩ কোটি টাকা। ভূমি রাজস্ব আদায়ের এই ওঠানামার কারণটা আমরা বুঝতে পারছি, মাননীয় মন্ত্রী মহাশয় তার জবাবি ভাষণ দেবার সময়ে এটা বলবার চেষ্টা করবেন। ৪৬৬ কোটি টাকা থেকে হঠাৎ করে বেড়ে ৭৩৩ কোটি টাকা কেন হল তার কারণটা আমরা বুঝতে পারছি না। গত বছর রয়ালটি আদায় হয়েছিল ৩ কোটি ৬৭ লক্ষ টাকা, হঠাৎ রয়ালটি আদায়ের পরিমাণ এই বছরে বেড়ে হল ২৩ কোটি ০৭ লক্ষ টাকা। এটা কেন বাড়ল সেটা আমরা জানি না, এর ব্যাখ্যা নিশ্চয় তিনি দেবেন। চা-বাগানগুলো উত্তরবঙ্গে হয়েছে তাদের কাছ থেকে রয়ালটি আদায়ের জন্য এটা বেড়েছে কিনা জানি না। ১৯৯৬-৯৭ সালে সেস আদায় হয়েছিল ৫ কোটি ৭২ লক্ষ টাকা, ১৯৯৭-৯৮ সালে সেটা বেড়ে হল ৮ কোটি ৯২ লক্ষ টাকা। ভূমি রাজস্ব আদায় ১৯৯৬-৯৭ সালে ছিল এক কোটি টাকা, ১৯৯৭-৯৮ সালে সেটা বেড়ে হল ১ কোটি ৫০ লক্ষ টাকা। আমরা জানি চার একর, ছয় একর জমির মালিকদের আপনারা ভূমি রাজস্ব মকুব করে দিয়েছেন। ভূমি রাজস্ব আদায় হয়নি বললেই চলে, কিন্তু এই আদায়ের জন্য কত কর্মচারী আছে সেটা বলবেন। আরেকটি খুব ইন্টারেস্টিং পয়েন্ট, গত বছরের বাজেট বক্তৃতায় সময় আপনি বলেছিলেন, আমি আপনার বাজেট বক্তৃতা থেকে কোট করছি—স্মলার ফার্মস পুট আপ সুপিরিয়ার প্রডাকশন পারফরমেন্স, অর্থাৎ ছোট জোতের জমিতে প্রোডাকশন বেশি হয়। এটা এবারেও বলেছেন।

১৫ কাঠা জমিতে উচ্ছে হচ্ছে, ৩-৪ রকমের ফসল হচ্ছে, দেখতে পাবেন ক্রপ

ইন্টেন্সিটি কত বেড়ে গেছে এটা বলেছিলেন। একই জমিতে উচ্ছে হচ্ছে, হলুদ হচ্ছে, আদা হচ্ছে। আপনি ১৫ কাঠা জমিতে হচ্ছে বললেন, আবার সেই জমিতে লাউ হচ্ছে। তারপর কুঁদুলি হচ্ছে, এবং এটা এদিকে হয় না, উত্তর বাংলায় হয়। এই ভাবে ৩২ হাজার টাকা পেয়েছে কৃষক সেগুলি বিক্রি করে। আপনি বলতে চাইছেন যে ১৫ কাঠা জমিতে গড় উৎপাদন হচ্ছে বছরে ৩২ হাজার টাকা। মাননীয় মন্ত্রী মহাশয়, এটা এক্সসেপশন হতে পারে যে, একজন চাষী সব রকম উচ্চ ফলনশীল বীজ লাগিয়ে করতে পারেন, কিন্তু এটা কখনই বলতে পারবেন না যে, এটা পশ্চিমবাংলার সাধারণ চিত্র। এটা কখনই সাধারণ চিত্র নয়। আমি এটা হলফ করে বলছি। আমি জানি যে একটা ১৫ কাঠা জমি থেকে ৩২ হাজার টাকা ফসল উৎপাদন হতে পারে না। আর যদি এটা সাধারণ নিয়ম হয়ে থাকে, তাহলে আপনার প্রশ্নের উত্তরে আপনাকে জিজ্ঞাসা করব যেটা কয়েকদিন আগে কোয়েশ্চেন ফর রিটন অ্যানসার, মান্ডেতে যেটা আবু আয়েশ মন্ডল আপনাকে সর্বশেষ নির্ধারিত সমীক্ষার তালিকা অনুযায়ী রাজ্যের গ্রামাঞ্চলে বসবাসকারী দারিদ্র্যসীমার নিচে পরিবারের সংখ্যা কত জিজ্ঞাসা করেছিলেন। তার উত্তরে আপনি বলেছেন, আপনার দপ্তর বলেছেন, সর্বশেষ নির্ধারিত সমীক্ষা প্রকাশিত হয়েছিল অষ্টম পরিকল্পনার শেষে। অষ্টম পরিকল্পনাকালে সমীক্ষায় জানা যায় ৯৫ লক্ষ ৯৯ হাজার ২৩৬টি গ্রামীণ পরিবার এর মধ্যে দারিদ্র্যসীমার নিচে বসবাস করে ৪৩ লক্ষ ৮৯ হাজার ৬৮৬। অর্থাৎ ৪৫.৭৩ শতাংশ গ্রামীণ পরিবার। আপনি বলছেন যে, ১৫ কাঠা জমি থেকে ৩২ হাজার টাকা ইনকাম হচ্ছে। আপনি উত্তর দিচ্ছেন যে, গ্রামে এখনও ৪৫.৭৩ শতাংশ লোক দারিদ্র সীমার নিচে বসবাস করছে। দুটো কি পরস্পর বিরোধী হয়ে যাচ্ছে না মাননীয় মন্ত্রী মহাশয়? এটা আমার পরিসংখ্যান নয়। এটা মন্ত্রী মহাশয়ের পরিসংখ্যান। আপনি বলছেন ছোট জোতে। ৩২,০০০ টাকার প্রোডাকশন হতে পারে। কিন্তু একটা সাধারণ এবং অসাধারণের মধ্যে পার্থক্য তো করবেন? আপনি এই সম্পর্কে জেনারেল হিসাব তুলে দিলেন, তাহলে এটা নিশ্চয় আপনার মন্ত্রীর মতো যোগ্য কাজ হল না। সুতরাং স্ববিরোধী কথা বলে, মানুষকে ভুল বুঝিয়ে লাভ নেই। ছোট জোত মানে কি? এটা বুঝতে পারছি না যে, ছোট জোতে বেশি প্রোডাকশন মানে কি। ছোট জোত কি ১৫ কাঠা, না ১ বিঘা, না ৩ বিঘা, না ৪ বিঘা, তার কোনও সংজ্ঞা আপনি দেননি। ছোট জোত বলতে কি বুঝতে পারছি না। সুতরাং আপনি নিশ্চয় আপনার বক্তব্যের মধ্যে রাখবেন। আপনি নিশ্চয় এগুলি পরিষ্কার করে বলবেন। এবার আমি আসি ভেস্টেড জমির ব্যাপারে। ভেস্টেড জমিতে যে কি রকম কারচুপি হচ্ছে সেটা আমি তুলে ধরতে চাইছি। এবার আপনি নিজে বাজেট ভাষণে বলেছেন যে, কৃষি, অকৃষি জমি মিলিয়ে এ পর্যন্ত ২৯.১৭ লক্ষ একর জমি সরকারে ন্যস্ত হয়েছে। যা গত বছরে ছিল ২৯.০২ অর্থাৎ এই বছর গতবারের তুলনায় ১৫ হাজার একর জমি কৃষি এবং অকৃষি মিলিয়ে সরকারে ন্যস্ত হল। এবার তার মধ্যে আপনি বলছেন যে, আপনার বাজেট

ভাষণে আছে অকৃষি এবং কৃষি জমির মধ্যে কৃষি জমি কত—না কৃষি জমি হচ্ছে ১৩.৪৮ লক্ষ।

[3-20 — 3-30 p.m.]

২৯.১৭ লক্ষর মধ্যে কৃষি জমি ১৩.৪৮ লক্ষ। গত বছর ছিল ১২.৮৭ লক্ষ অর্থাৎ এই বছর আপনি যেখানে বলছেন কৃষি এবং অকৃষি মিলিয়ে ১৫ হাজারের বেশি জমি ন্যস্ত হয়েছে সেখানে কৃষি জমির ক্ষেত্রে দেখা যাচ্ছে গত বছর ছিল ১২.৮৭ লক্ষ আর এ বছর ১৩.৪৮ লক্ষ অর্থাৎ ৬১ হাজার কৃষি জমি সরকারের হাতে ন্যস্ত হয়েছে যেখানে কৃষি অকৃষি মিলিয়ে হল ১৫ হাজার একর সেখানে কৃষি জমি কি করে ৬১ হাজার হয় আমি বুঝতে পারছি না। আপনি এর সর্বজনবিদিত একটা ব্যাখ্যা দেবেন। এবার বাকি অকৃষি জমি থেকে কৃষি যদি বাদ দেওয়া হয় যেটা দাঁড়ায় ১৫.৬৯ লক্ষ একর। ১৫.৬৯ লক্ষ একর জমি এখনও সরকারের হাতে ন্যস্ত হয়ে আছে। কতটা কৃষি জমি, কতটা অকৃষি, কতটা বন্টনযোগ্য আমরা এখনও জানি না এটা আপনি আমাদের জানাবেন। এই যে জমি নিয়েছেন এর মধ্যে ক্ষতিপূরণ কত দিয়েছেন। বিনয়বাবু যখন মন্ত্রী ছিলেন তখন তিনি একটা বই বার করেছিলেন, বইটার নাম হচ্ছে ল্যান্ড রিফর্মস ইন ওয়েস্ট বেঙ্গল পাবলিশড বাই ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট। তাতে উনি এক জায়গায় বলছেন যে ফাইভ ল্যাখস এইট থাউজেন্ড একারস অব ল্যান্ড আর বিয়িং ভেরিফায়েড উইথ দি হেলপ অব দি লোকাল পঞ্চায়েত টু ফর দি এগ্রিকালচার উনি কেবল ৫ লক্ষ ৮০ হাজার একরের কথাই বলেছেন কিন্তু আপনার হাতে ১৫ × ৬৯ লক্ষ একর জমি, এগুলো কোথায় গেল? কৃষিতে ব্যবহার করা হচ্ছে কোথায় আছে? আমি আপনার কাছে জানতে চাইছি। এবারে বলি টোটাল কৃষি জমির পরিমাণ হচ্ছে প্রায় ১ কোটি ৩০ লক্ষ একরের মতো। ৭২ এর নভেম্বর পর্যন্ত, যখন আমরা মন্ত্রিসভাতে ছিলাম, তার আগে পর্যন্ত জমি সরকারের হাতে ন্যস্ত ছিল ৯ লক্ষ একর। স্ট্যাটিস্টিকাল অ্যাপেন্ডিক্স ৭২/৭৩, পেজ ১১। জুলাই ৭৭ সরকারে ন্যস্ত হয়েছিল ১০.৭৫ লক্ষ একর। এটা হচ্ছে স্ট্যাটিস্টিকাল অ্যাপেন্ডিক্স ৭৭/৭৮, পেজ ৪১। তাহলে আমাদের পাঁচ বছরে সরকারে ন্যস্ত হল ১০.৭৫। ৯ লক্ষ একর বাদ দিলে ১ লক্ষ ৭৫ হাজার একর আর আপনাদের ২১ বছরে সরকারে ন্যস্ত হল ১৩.৪৮ লক্ষ একর তার থেকে ১১৭৫ বাদ দিলে ২ লক্ষ ৭৩ হাজার একর জমি সরকারে ন্যস্ত হল। আমাদের ৫ বছরে ১ লক্ষ ৭৫ হাজার একর আর আপনাদের ২১ বছরে ২ লক্ষ ৭৩ হাজার একর। সেজন্য আমি বলছিলাম যে ভূমিরাজস্ব দপ্তর এর কাজ প্রায় শেষ হয়ে এসেছে।

আমার কথা হচ্ছে ভূমি রাজস্ব দপ্তর অর্থাৎ ল্যান্ড ইউটিলাইজেশন দপ্তরের কাজ প্রায় শেষ হয়ে এসেছে, নতুন করে ভূমি আর ভেস্টেড করতে পারছেন না, বর্গা

রেকর্ডিং করতে পারছেন না, অথচ এর ... বাজেট প্রতি বছরই বেড়ে যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে প্রত্যেক বারেই আমি কোট করে বলি, এবারেও কোট করে বলার লোভ সংবরণ করতে পারলাম না। আপনারা মুখার্জি-ব্যানার্জি কমিশন করেছিলেন, তারা পঞ্চায়েতের কাজ কর্ম সম্পর্কে মানে কি করা উচিত আর কি করা উচিত নয় সেটা ঘোষণা করেছিলেন— "নিউ হরিজন ফর ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েতস", তাতে তারা বলেছেন—Land reforms was one such programme. But it is new seen as a squeezed lemon with little surplus land to distribute and few Bargadars left to be recorded, not counting the cases held up in the Court. The virtual exit of land reform from the agenda of the panchayats has left them with a feeling that there is nothing worthwhile left today. এই হচ্ছে আপনাদের নির্ধারিত মুখার্জি-ব্যানার্জি কমিশনের রিপোর্ট যা ১৯৯৩ সালে পেশ হয়েছিল। আরেকটা চ্যাপ্টারে ওনারা বলছেন যেটা আমি এর আগে বলেছিলাম যে জমির হিসাব নিয়ে তার মধ্যে কারচুপি হচ্ছে, most disturbing is the fact that the second and third amendments to the West Bengal Land Reforms Act have not yielded any addition to the quantum of vested agricultural land. The latest official statistics in fact indicate a diminution from the December, 1981 figure by 79,675.4 acres. During our district visits everywhere the figure of vested agricultural land was shown as less than the corresponding figure in the published statistical report of 1981. No satisfactory explanation of forth coming for the discrepancies. The amount of vested agricultural land still undisturbed and the vested land which has disappeared 391.18 acres. জমি কেউ জোর করে নিতে পারে না, এত আর গলার হার নয়। জমি যেভাবে ছিল সেই ভাবেই আছে, শুধু আপনাদের হিসাবে গোলমাল। কত জমি সরকারে ন্যস্ত হয়েছে আর কত বাকি আছে তার একটা পরিসংখ্যান আমি দেব। আপনাদের ২১ বছরে সরকারে জমি ন্যস্ত হয়েছে ২.৭৩ লক্ষ একর, আর আমাদের সময় ৫ বছরে হয়েছে ১.৭৫ লক্ষ একর। এবারে বন্টনের কথায় আসি, স্ট্যাটিস্টিক্যাল অ্যাপেন্ডিক্স, পেজ নং ১৪-তে আছে, ১৯৭২ সালের নভেম্বর মাস পর্যন্ত ৩.৭৫ লক্ষ একর, ১৯৭৭ সালের জুন মাস পর্যন্ত ৬ লক্ষ ৩৫ হাজার একর। স্ট্যাটিস্টিক্যাল অ্যাপেন্ডিক্স ১৯৭৭-৭৮, পেজ নং ৪১-তে আছে আমাদের ৫ বছরে জমি বন্টন হল ২ লক্ষ ৬০ হাজার একর, আর আপনাদের ২১ বছরে জমি বন্টন হল ১০.২৪ থেকে ৬.৩৫ বাদ দিলে হচ্ছে ৩.৮৯ লক্ষ একর। মন্ত্রী মহাশয়ের স্পিচ থেকে আমি কোট করছি ১০.২৪ হাজার একর আপনারা বন্টন করেছেন জুলাই ১৯৭৭ পর্যন্ত, কিন্তু যা হয়েছিল সেটা বাদ দিয়ে আপনাদের জমি বন্টন দাঁড়ায়

৩ লক্ষ ৮৯ হাজার একর। আর আমাদের আমলে হয়েছিল ২ লক্ষ ৬০ হাজার একর।

[3-30 — 3-40 p.m.]

এবারে মাননীয় মন্ত্রী মহাশয় যদি ফিগার সংক্রান্ত হিসাব দেন তাহলে জমির কারচুপির হিসাব, কোথায় গড়বড় হচ্ছে সেটা বোঝা যাবে। এ পর্যন্ত জমি ভেস্টেড হয়েছে ১৩.৪৮ লক্ষ একর কৃষি জমি। বন্টিত হয়েছে ১০.২৪ লক্ষ একর। আর, গতবারে আপনি বলেছিলেন, ইঞ্জাংশনে আবদ্ধ আছে ১ লক্ষ ৮৮ হাজার একর জমি। তাহলে যা বন্টন হয়েছে এবং ইঞ্জাংশনে আবদ্ধ হয়েছে, দুটো মিলিয়ে ১২ লক্ষ ১২ হাজার একর। আর এ পর্যন্ত ১৩.৪৮ লক্ষ একর কৃষি জমি ভেস্টেড হয়েছে। তাহলে ঐ ১ লক্ষ ৩৬ হাজার একর জমি কোথায় গেল? এই জমিগুলো ইঞ্জাংশনেও নেই, বন্টিতও হয়নি। তাহলে কি উবে গেল? আপনি নিশ্চয় এর একটা সদুত্তর দেবেন। এ সম্বন্ধে মুখার্জি-ব্যানার্জি কমিশন বলেছে, ল্যান্ড ডিসঅ্যাপিয়ার করে যাচ্ছে। তাহলে এই হিসাব তো মিলছে না। ১৯৭৭ সালের জুন পর্যন্ত ৯ লক্ষ ৮৪ হাজার লোককে জমি বন্টন করা হয়েছিল। আপনাদের যুবমানস পত্রিকার ১৯৯৬ সালের পূজোর সংখ্যার ১০৩ পাতায় বেরিয়েছে, আপনারা ২১ বছরে ২৫ লক্ষ ৭ হাজার লোককে জমি বন্টন করেছেন। তাহলে আমরা করেছিলাম ৯ লক্ষ ৮৪ হাজার। মোট ২৫ লক্ষ ৭ হাজার একর থেকে যদি এটা বাদ দেওয়া হয়ে তাহলে দাঁড়াচ্ছে ১৫ লক্ষ ২৩ হাজার। তাহলে দেখা যাচ্ছে, আপনারা ২১ বছরে ৩ লক্ষ ৮৯ হাজার জমি ১৫ লক্ষ ২৩ হাজার লোকের মধ্যে বিলি-বন্টন করেছেন। তাহলে মাথাপিছু পড়ল ১৫ কাঠা করে। ঐ ১৫ কাঠা থেকে কি প্রত্যেকটা লোক উপরে উচ্ছে, নিচে আদা লাগিয়ে ৩২ হাজার টাকা পাচ্ছে? আমি অ্যাভারেজে ধরছি, এই যে ১৫ লক্ষ লোককে ১৫ কাঠা বিলি করেছেন তারা কি ৩২ হাজার টাকা পাঁচটা ফসল থেকে পাচ্ছে? নিশ্চয় তা নয়। কেননা তা যদি হ'ত তাহলে আপনাদের পরিসংখ্যান অনুযায়ী গ্রাম-বাংলার ৫০ ভাগ লোক আজকে দারিদ্রসীমার নিচে বাস করত না! এটা জলের মতো পরিষ্কার। এর মধ্যে কোথাও কোনও অসত্য লুকিয়ে আছে। এটা আজকে আপনাকে স্বীকার করতে হবে। আপনারা বলছেন, গ্রামে ভূমি সংস্কারের মাধ্যমে বিরাট পরিবর্তন এনেছেন। পরিবর্তন খানিকটা যা আনতে চেয়েছিলেন তা ঐ ১৯৭৭/৭৮ সালে। তার পর নতুন করে কিছু হয়নি। তাহলে দ্বিতীয়, তৃতীয় সংশোধনী কেন করা? এর মানে কি সবাইকে বলা যে, তোমাদের আরও জমি দেব? কটা লোককে দেবেন? আর, এই ভাবে জনগণতান্ত্রিক বিপ্লব সফল করার কথা আপনারা ভাবলেও ভাবতে পারেন কিন্তু সাধারণ মানুষ তা ভাবে না। বর্গা রেকর্ডের ব্যাপারে আপনি ১৪ লক্ষ্যের গন্ডি পেরতে পারেননি। বিনয়বাবু যখন ছিলেন বলেছিলেন, পশ্চিমবঙ্গে মোট বর্গাদরের সংখ্যা প্রায় ৩০ লক্ষ। তারপর এস্টিমেট করে দেখলেন ৩০ লক্ষ কোনও মতেই রিচ করা যাচ্ছে না, তখন এটা কমিয়ে বললেন, না

বর্গার সংখ্যা ২৫ লক্ষ হবে। ১৯৮৭/৮৮ সালে বর্গাদার ছিল ১৩ লক্ষ ৭৫ হাজার। আর, ১৯৯৬ সালে ডিসেম্বর হয়েছে ১৪ লক্ষ ৭৫ হাজার।

এবারের হিসেবে আপনারা বলছেন যে, ১৯৯৭ সালের ডিসেম্বরে ১৪ লক্ষ ৮১ হাজার বর্গা রেকর্ডিং হয়েছে। মানে গত এক বছরে ৬ হাজার বর্গা রেকর্ডিং হয়েছে। প্রত্যেক বছর তিন হাজার, চার হাজার, পাঁচ হাজার, ছয় হাজার করে বর্গা রেকর্ডিং করছেন। আপনারা আপনাদের যে টার্গেট—২৫ লক্ষ বর্গাদার পশ্চিমবঙ্গে আছে, সেই ২৫ লক্ষে আপনারা আদৌও পৌছাতে পারবেন কিনা—সেটা জানি না। পশ্চিমবঙ্গে আদৌও সত্যিকারের ২৫ লক্ষ বর্গা আছে কিনা তাও আমরা জানি না। পশ্চিমবাংলায় কত বর্গা হতে পারে, কতখানি টার্গেট আপনারা রিচ করেছেন এবং আরও কত শতাব্দী লাগবে আপনাদের এই টার্গেটে পৌছাতে সেটা আপনাদের কাছ থেকে জানতে চাই। বর্গা রেকর্ডিং হচ্ছে ভাল কথা, কিন্তু সেই বর্গাদারদের আর্থিক সাহায্যের ব্যাপারে আপনি যদিও মেনশন [illegible] যে নানারকম ইন্সটিটিউশন থেকে আপনি তাদের সাহায্য দেওয়ার চেষ্টা করছেন, কিন্তু আমরা জানি, বাস্তব ক্ষেত্রে বর্গাদারদের সাহায্য দেওয়া হচ্ছে না। ব্যাঙ্ক থেকে তারা ঋণ পাচ্ছেন না, সমবায় দপ্তর প্রায় উঠে গেছে। কোথা থেকে এরা ঋণ পাবেন? হয় সেই বর্গা তারা অন্যের কাছে বিক্রি করে দিচ্ছেন, অথবা তারা সেই বর্গা মালিকের কাছে গিয়ে হাত জোড় করে দাঁড়াচ্ছেন, গ্রামের যারা বড় বড় মহাজন তাদের কাছে হাতজোড় করে দাঁড়াচ্ছেন। সুতরাং গ্রামের চিত্র পাল্টাতে গেলে যে গতিশীলতা দরকার, যে অধ্যবসায় দরকার, যে কার্যপ্রণালী দরকার, আমার মনে হয় না যে সেগুলো আপনার দপ্তরের মারফৎ হচ্ছে। এ ব্যাপারে একটা ইনকংগ্রুইটি আছে। আপনাকে বলতে চাই, আপনি জানেন যে ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস অ্যাক্টের ১৯৫৫-র যে বর্গা রেকর্ডিং-এর যে ধারা আছে তাতে দুই রকমের বর্গাদার আছে। একরকম হচ্ছে যদি জমির মালিক কিছু না দেয় শুধু যদি বসে সে জমির ফসল ভোগ করে তাহলে সে ফসলের ২৫ ভাগ পাবে অর্থাৎ শতকরা ২৫ ভাগ পাবে, আর বর্গাদার ৭৫ ভাগ পাবে। আরেক ধরনের বর্গাদার আছে যেখানে জমির মালিক টাকা দেয়, বীজ দেয়, জলের জন্য ব্যবস্থা করে, লাঙল দেয়, সেখানে ভাগ হবে ৫০-৫০। এই দুটো ক্যাটেগরির বর্গাদার আছে। কিন্তু আপনারা যখন বর্গা রেকর্ডিং করছেন তখন কিন্তু আপনারা কোন শ্রেণীর বর্গাদার তা রেকর্ডিং করছেন না। ফলে সমস্ত বর্গাদারই ঐ ৭৫-২৫ এর ভাগে রেকর্ডিং হয়ে যাচ্ছে। কিন্তু সব জায়গায় তা ঠিক নয়। এবং এটাও ঠিক আমি আপনাদের বলছি, আপনারা বর্গাদারদের যে নিয়ম করেছেন ৭৫-২৫ হবে, বহু জায়গায় বর্গাদার জানে যে, 'আমরা সাহায্য পাব না, আমরা নিজের পায়ে দাঁড়াতে পারছি না', সরকারও অনেক জায়গায় তাদেরকে সাহায্য করছেন না। তার ফলে মালিক এবং বর্গাদারের মধ্যে মিউচুয়াল আন্ডারস্ট্যান্ডিং-এ সাবেক গ্রাম বাংলায় যে পদ্ধতিতে ফসলের ভাগাভাগি হত

এখনও সেই পদ্ধতিতে ফসলের ভাগাভাগি হচ্ছে। ৫০-৬০, কি ৫০-৫০ বা ৬০-৪০ এই ভাবে ভাগাভাগি হচ্ছে। আমি আবেদন করব, আমি আপনার কাছে দাবি করব, যেখানে বর্গা রেকর্ডিং হয়ে যাওয়ার পরেও জমির মালিক এখনও ৫০-৫০ ভাগ নিচ্ছে তাদেরকে ধরুন এবং যাতে আপনার এই আইনটা কার্যে পরিণত করা যায় সেটা দেখুন। যেখানে বর্গাদারদের ন্যায্য দাবি আছে ৭৫ ভাগ ফসল পাওয়ার সেখানে সে যেন ন্যায্য ভাগ অর্থাৎ ৭৫ ভাগ ফসল পায়। তবে এটাও আপনাকে দেখতে হবে যেন বর্গাদাররা অযথা মালিকদের উপর উৎপাত না করে। আমি মালিকদের হয়ে ওকালতি করছি না। কিন্তু আপনি জানেন যে, আজকে গ্রামের মধ্যবিত্ত বাঙালিদের অবস্থা খুব সঙ্গীন। তারা সব জমি বিক্রি করতে পারছে না। একটা ল্যান্ড কর্পোরেশন করার কথা বলেছিলেন, আইনেও আছে। কিন্তু করেননি। যারা জমি বিক্রি করতে চায় তারা পারছে না জমি বিক্রি করতে। মেয়ের বিয়ে দেবে, কিন্তু জমি বিক্রি হচ্ছে না, বর্গা রেকডিং হয়ে আছে। তাও জলের দামে জমি বিক্রি করে আজকে সেই সব মানুষ শহরে চলে যাচ্ছে। পঞ্চায়েত দপ্তর আপনারই হাতে, পঞ্চায়েত কি হচ্ছে সেটা আপনারা জানেন। পঞ্চায়েত নিয়ে আলোচনা হয়েছে, আইনশৃঙ্খলার ব্যাপারে আলোচনা হয়েছে। গ্রামে যারা একটু ধোয়া জামাকাপড় পরে তারা সব গ্রাম ছেড়ে শহরে এসে উপস্থিত হচ্ছে। আপনি যদি দেখেন তাহলে দেখবেন যে আজকাল আমার কান্দি শহরে, বহরমপর শহরে, বেলডাঙ্গাতে ইত্যাদি যে কোনও শহরে জনসংখ্যা হু-হু করে বেড়ে যাচ্ছে। যেখানে কিছুদিন আগে ঝোপঝাড়, জঙ্গল ছিল সেখানে এখন দোতলা, তিনতলা বাড়ি হয়ে যাচ্ছে। এদের এই প্রবণতা হচ্ছে কেন? গান্ধীজি বলেছিলেন, 'গ্রামে ফিরে যাও, গ্রামের উন্নতি হোক'। কিন্তু গ্রামের উন্নতি হচ্ছেই না। গ্রামে এখন অরাজক অবস্থার সৃষ্টি হয়েছে নানাভাবে।

[3-40 — 3-50 p.m.]

পঞ্চায়েত নির্বাচন করে বাবার সঙ্গে ছেলের ঝগড়া, ভাই-এর সঙ্গে ভাই-এর ঝগড়া, ছেলের সঙ্গে মায়ের ঝগড়া—এই অবস্থার সৃষ্টি করেছেন। আবার বর্গা হবার পরে আর এক রকমের সমস্যার সৃষ্টি হয়েছে। ফলে গ্রামে শান্তি-শৃঙ্খলা নেই। উপরন্তু বোমা, পিস্তল এবং অন্যান্য আগ্নেয় অস্ত্রের কুটির শিল্প গড়ে উঠেছে। এই অবস্থার অবসান ঘটাতে না পারলে আগামী দিনে পশ্চিমবাংলা বাঁচবে কিনা সে বিষয়ে যথেষ্ট সন্দেহ আছে। আর একটা পয়েন্টে যাচ্ছি। আপনি বলেছেন, 'মানুষের উপকার করছি, জমি বন্টন করছি। এত লক্ষ মানুষকে জমি দিয়েছি।' কার্য ক্ষেত্রে দেখছি ভুমিহীন মানুষের সংখ্যা প্রতি বছরই বাড়ছে। ১৯৭৯ সালের সেন্সাস অনুযায়ী গ্রামে ওয়ার্ক ফোর্সের ২৬.৪% ছিল ক্ষেতজুরের সংখ্যা। ১৯৯১ সালের সেন্সাসে, ২০ বছর পরে ওয়ার্ক ফোর্সের মধ্যে হার বেড়ে দাঁড়াল ৩২.২৪%। অর্থাৎ ক্ষেত-মজুর, এগ্রিকালচারাল লেবারারস, যাদের জমি নেই সেই ভুমিহীনের সংখ্যা বাড়ছে। যেটা ছিল ২৬.৪%, সেটা

হয়ে গেল ৩২.২৪%। আপনারই দেয়া স্ট্যাটিস্টিকাল অ্যাপেন্ডেক্স থেকেই আমি কোট করছি। তাহলে আপনার কাছে আমার প্রশ্ন ওদের সংখ্যা বাড়ছে কেন? জমি দিয়ে আপনি ওদের ক্ষুধা মেটাতে পারছেন না। সম্ভবও নয়। জমি ইলাস্টিক রাবার নয়—আপনার ১ কোটি ৩০ লক্ষ একর চাষ-যোগ্য জমি আছে পশ্চিমবাংলায়, আপনি ইচ্ছে করলেই তাকে ২ কোটি ৩০ লক্ষ একর করতে পারবেন না। সে রকম কোনও ক্ষমতা আপনার নেই। একমাত্র উৎপাদন বাড়াবার পথ হতে পারে সেই জমিতে ৩/৪-টে করে ফসল উৎপাদন করা। ১৫ বিঘা করে যে জমি আছে তাতে যদি আপনি তিন চারটে করে ফসল উৎপাদন করতে চান তাহলে আপনাকে সেখানে জলের ব্যবস্থা করতে হবে, ঠিক মতো উচ্চ ফলনশীল বীজ সরবরাহ করতে হবে, সঠিক সার ব্যবহারের ব্যবস্থা করতে হবে। তা যদি করতে পারেন, তাহলেই পশ্চিমবাংলায় খাদ্য উৎপাদন বাড়বে। পশ্চিমবাংলার চাষীরা দু'বেলা খেয়ে বাঁচবে। কিন্তু তা হচ্ছে না। আজকে পশ্চিমবাংলায় যে খাদ্য-শস্য উৎপাদন হচ্ছে সে সম্পর্কে আমি অনেক স্ট্যাটিস্টিক্স দিতে পারি, আমি দেখাতে পারি যে, আপনাদের সময় আপনারা এমন কিছু বিপ্লব সাধন করতে পারেননি। আজকে যে খাদ্য-শস্য উৎপাদন হচ্ছে তা চাষীরা যেভাবে বোরো ধানের চাষ করছে তারই ফল। আপনি গ্রামে যান—আপনি নিশ্চয়ই যান—আপনি দেখতে পাবেন যে জলের কি অভাব। ২০ ফুট, ৩০ ফুট নিচে শ্যালো টিউবওয়েল বসিয়ে কিভাবে প্রাণপাত করে মাটির জল তুলে চাষী বোরো ধান চাষ করার চেষ্টা করছে। এমন অবস্থা হয়েছে যে, আজকে মাটির তলার জল নিঃশেষ হতে বসেছে। অথচ এ সম্পর্কে আপনার সরকার নিশ্চুপ হয়ে জেগে ঘুমচ্ছে। এ বিষয়ে আপনারা বলছেন জেলা পরিষদের পারমিশন চাই। চাষীদের জেলা পরিষদের কাছে যেতে বলছেন। প্রত্যেকটা জেলায় এক জন করে জিওলজিক্যাল মানুষের পোস্ট করে দিয়েছেন। আপনাদের কাছে ঐ বিষয়ে চিঠি লিখলেই আপনারা বলেন, 'জেলা পরিষদের পারমিশন নিয়ে এস'। অথচ জেলা পরিষদের কাছে মাথা-কুটলেও পারমিশন পাওয়া যায় না। তবে আপনাদের লোকেরা গেলে সঙ্গে সঙ্গেই সেই পারমিশন পেয়ে যায়। এই পরিস্থিতিতে যদি সমানে চলতে থাকে তাহলে আগামী দিনে অবশ্যই বিপ্লব সাধিত হবে, মানুষ আর বেশি দিন চুপ করে থাকবে না। হ্যাঁ, আপনাদের রাজত্বে ঘুস দিলেই সঙ্গে সঙ্গে সব কিছু পাওয়া যায়। ঘুস দিলে সঙ্গে সঙ্গে ইলেক্ট্রিক কানেকশন পাওয়া যাচ্ছে, ঘুস না দিলে পাওয়া যাচ্ছে না। এই হচ্ছে গ্রামের অবস্থা। চাষীরা মাথার ঘাম পায় ফেলে উৎপাদন করছে। অথচ আপনারা তাদের সাহায্য করছেন না। তারা নিজেদের সংসারকে বাঁচাতে, নিজেদের ছেলে-মেয়েদের বাঁচাতে ফ্রম পিলার টু পোস্ট বোরো চাষ এবং অন্য ধান চাষ করে জীবিকা নির্বাহ করছে। আর আপনারা দাবি করছেন, 'ভূমি সংস্কার আমরা করেছি, তাই উৎপাদন বাড়ছে।' আমি আপনাদের বার বার বলছি, আপনাদের ভূমি সংস্কারে উৎপাদন বাড়েনি, উৎপাদন বাড়েনি, উৎপাদন বাড়েনি। আমি যখন প্রথম কান্দিতে

রাজনীতি করতে যাই ১৯৬৮-৬৯ সালে তখন আমি ওখানে আমাদের হিজল অঞ্চলের একজন চাষীকে বলেছিলাম—তুমি শ্যালো টিউবওয়েল বসাও তাহলে গ্রীষ্মকালে ফসল হবে। সে প্রথমে আমার কথা বিশ্বাস করেনি। সে বলেছিল, "সে আবার কি, বর্ষাকাল ছাড়া ফসল হয় নাকি।" আমি নিজের পকেট থেকে তাকে ৫,০০০ টাকা দিয়ে শ্যালো টিউবওয়েল বসিয়ে দিয়েছিলাম। সে গ্রীষ্মকালে ফসল উৎপাদন করেছিল। তার দেখাদেখি পরবর্তীকালে অন্যান্য চাষীরাও শ্যালো টিউবওয়েল বসিয়ে ফসল উৎপাদন করছে। সেই ১৯৬৮ সাল থেকে আজ ১৯৯৮ সাল, অনেক পরিবর্তন হয়েছে। আগে চাষী এক বিঘায় সারা বছরে ৫ মনের বেশি ধান চাষ করতে পারত না। আজকে উচ্চফলনশীল বীজ, সার এবং শ্যালো টিউবওয়েলের সাহায্যে চাষীরা এক বিঘায় ২৫ মন ধান উৎপাদন করছে। এইসব কি আপনাদের ক্রেডিট? কোথায় আপনাদের এক্সটেনশন অফিসাররা আছেন? তাদের তো পাত্তা পাওয়া যায় না। চাষীরা রেডিওর কথা শুনে, বিভিন্ন বৈজ্ঞানিকদের কথা শুনে তারা নিজেরা এইসব করে বিঘায় ২৫ মন ধান ফলাচ্ছে। সুতরাং যেসব ক্রেডিটের কথা বলছেন সেই সমস্ত ক্রেডিট অলিক, বাস্তবে তার কোনও সম্পর্ক নেই। তাই স্যার, এই বাজেটের তীব্র বিরোধিতা করছি এবং আমাদের আনীত যে সমস্ত কাট-মোশনগুলি আছে সেগুলিকে সমর্থন করার জন্য আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নাজমুল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের ভূমি ও ভূমি সংস্কার দপ্তরের মাননীয় মন্ত্রী ৭ নম্বর এবং ৬১ নম্বর দাবি দুটিতে মোট ১৯৯ কোটি ৪৪ লক্ষ টাকার যে ব্যয়-বরাদ্দ আমাদের অনুমোদনের জন্য এখানে উপস্থাপন করেছেন আমি তা আন্তরিকভাবে সমর্থন করছি এবং যে সমস্ত ছাঁটাই প্রস্তাব আমাদের এখানে বিরোধীদল থেকে আনা হয়েছে সেগুলির বিরোধিতা করছি। স্যার, বিরোধী দলের শ্রদ্ধাভাজন নেতা অতীশদার বক্তব্য আমি মনোযোগ দিয়ে শুনেছি। আমার সময় কম, তাই সংক্ষেপে কয়েকটি কথা আমি এখানে উপস্থাপন করছি বিনীতভাবে। প্রথম কথা, তথ্যের ছোট-খাঠ কয়েকটি ভুল-ভাল উনি বলেছেন। যেমন উনি বলেছেন, নতুন করে বর্গাদার নথিভূক্ত হচ্ছে না। এটা ঠিক নয়। ১৯৯৪-৯৫ আর্থিক বছরে ১০ হাজার ৮৬১ জন বর্গাদার নথিভূক্ত হয়েছে। ১৯৯৫-৯৬ সালে ৬ হাজার ৭০২ জন বর্গাদার নথিভূক্ত হয়েছে। ১৯৯৬-৯৭ সালে ৬ হাজার ৪৩৩ জন বর্গাদার হিসাবে স্বীকৃতি লাভ করতে পেরেছে। এ ছাড়া উনি বললেন, নতুন করে আর জমি ন্যস্তকরণ হচ্ছে না অর্থাৎ ভেস্টিং হচ্ছে না। এটা ঠিক নয়। এল. আর. আইনে বলছে, ১৯৯৪-৯৫ সালে ১৯ হাজার ৮৯৩.২৫ একর, ১৯৯৫-৯৬ সালে ১৭ হাজার ৭৯০.৮০ একর, ১৯৯৬-৯৭ সালে ১৪ হাজার ১৮৪.৭৩ একর নতুন করে ন্যস্ত করা হয়েছে। ই. এ. আইনের অধীনে ন্যস্তকরণ হয়েছে—১৯৯৪-৯৫ সালে ১৪ হাজার ৪১৬.২৪ একর, ১৯৯৫-৯৬ সালে ১ হাজার

১৭০.০৭ একর এবং ১৯৯৬-৯৭ সালে ৮৫৯.৪৬ একর জমি ন্যস্তকরণ করা হয়েছে। অন্য বক্তব্যে খানিকটা যুক্তি আছে। ১ নম্বর হল, এর অনুপাত অনেক কমেছে—এটা ঠিকই তিনি বলেছেন। এখানে জমির কেন্দ্রীভবন প্রক্রিয়া যা পশ্চিমবাংলায় থেকে গেছে—জমি যদি অ্যাকুমুলেটেড না হয়—পুরানো দিনের মতোন শৈলজাবাবুরা যত সহজে জমি-জায়গা করতে পারতেন—সাদা কাগজে সই করিয়ে নেওয়া, লাঠি পেটা করে দখল করা, টিপ্পা দিয়ে জমি দখল করা এইসব নানা জিনিস আগে যেটা ছিল, এখন অস্তিত্বশীল আইনে জমির ন্যস্তকরণ আর ঢালাওভাবে হবে না, সেটা সরল হবে। ১৯৯১ সালের আদমসুমারির রিপোর্টে দেখেছি, জোত সংখ্যা পশ্চিমবাংলায় মোট ১১ লক্ষ ছিল। ৩০ বছর পর এই জোত সংখ্যা কিভাবে বাড়ছে দেখুন। ৩১ বছরে বেড়ে হয়েছে ৫৫.৫৪ লক্ষ, জমি টুকরো হচ্ছে, ল্যান্ড হোলডিং বাড়ছে।

[3-50 — 4-00 p.m.]

উনি একটা হিসাব দিয়েছেন এবং ১৯৯৭/৯৮ সালে মাননীয় মন্ত্রীর দেয় হিসাব ঠিক কিনা জানতে চেয়েছেন ১৯৫১ থেকে '৮১ এই ৩১ বছরে ১১ লক্ষ থেকে ৫৫ লক্ষ হয়েছে জোতের সংখ্যা। স্বাভাবিকভাবে প্রমাণ হচ্ছে যে জমির ডিস্ট্রিবিউশন হচ্ছে এবং তাই বাড়তি জমি ন্যস্ত করার প্রয়োজনীয়তা কমে যাচ্ছে। উনি বলেছেন, উৎপাদন বেশি হয় কি? এক্ষেত্রে আপনাদের দৃষ্টিভঙ্গির সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গি তফাৎ আছে। আমরা বারবার বলি যে কৃষি উৎপাদনে সামন্ততান্ত্রিক, আধা সামন্ততান্ত্রিক প্রথার আমরা অবসান চাই। আমরা মধ্যস্বত্তভোগিদের বিলোপ করতে চাই। এই লক্ষ্যকেই আমরা সামনে রাখতে চাই। বাড়তি উৎপাদনের উৎসমুখ হচ্ছে ভূমি সংস্কার। তাই এই কাজটা আমাদের করতেই হবে বাড়তি উৎপাদনের স্বার্থে। কিন্তু এই সামন্ততান্ত্রিক, আধা সামন্ততান্ত্রিক প্রথার অবসান এটা কি আপনি যে দলে আছেন সেখানে বসে মানা যায়? যায় না এবং তাই একে কখনও আপনারা সমর্থন করতে পারেন না। শ্রদ্ধাভাজন বিরোধী দলের নেতা অতীশদাকে তাই বলতে চাই যে, সমালোচনা নিশ্চয় করবেন, ভুলত্রুটি নিশ্চয় দেখিয়ে দেবেন কিন্তু সত্য কথাটাও সঙ্গে সঙ্গে বলবেন। আমেরিকার কিংস্টন ইউনিভার্সিটির ডঃ অতুল কোহলি, হার্ভার্ড বিশ্ববিদ্যালয়ের জনৈক অধ্যাপক, প্রখ্যাত ভারতীয় অর্থনীতিবিদ সি. পি. চন্দ্রশেখর—ডঃ অশোক মিত্র বা ডঃ অসীম দাশগুপ্তের কথা না মানুন—এই যে সব দুনিয়ার নামকরা পন্ডিতরা নানান ধরনের পরীক্ষা নিরীক্ষা চালিয়ে পশ্চিমবঙ্গের ভূমিসংস্কার, এগ্রিকালচার, পঞ্চায়েত সম্পর্কে যে সব রিপোর্ট দিয়েছেন সে সব কি অস্বীকার করতে পারেন? বলতে পারেন কিছুই হয়নি? আমি এই প্রসঙ্গে আমার পরম শ্রদ্ধাভাজন বিরোধী দলের নেতা অতীশদাকে জিজ্ঞাসা করি, পশ্চিমবঙ্গে '৫৯ সালে কত লোক ছিল? উত্তরটা আমিই দিচ্ছি। তিন কোটির কিছু বেশি। সেদিন কিন্তু এখানে খাদ্যের জন্য মিছিল হয়েছিল এবং সেই

মিছিলের লোকেরা খাদ্যের বদলে অন্য কিছু পেয়েছিল। আর এখন পশ্চিমবঙ্গের জনসংখ্যা হচ্ছে ৭ কোটির উপর। আজকে কিন্তু আর এখানে খাদ্যের জন্য মিছিল হয় না। আজকে মুর্শিদাবাদের গ্রামে ভিখারি কমেছে, টাউনে বেড়েছে। আজকে গ্রামীণ অর্থনীতি যে শক্তসমর্থ হয়েছে তার প্রমাণ হচ্ছে স্বল্প সঞ্চয়ে জমার পরিমাণ বেড়েছে, দু হাজার কোটি টাকা ছাড়িয়ে গিয়েছে। নিশ্চয় বিরোধী দলের বক্তারা তাদের বক্তব্য বলবেন কিন্তু এমন কিছু বলা উচিত নয় যার ভীত থাকবে না, যা টলে পড়ে যায়। একটা দেশের নাম করুন তো যেখানে সংসদীয় গণতন্ত্র আছে, প্রত্যক্ষ নির্বাচনে অংশ গ্রহণ করে একটা সরকার—এই জুনে ২২ বছর হয়ে যাবে—এতদিন চলছে? জায়েরের মবতু সরকারের নাম আপনারা বলতে পারেন কিন্তু সেই সরকার চলছে লাঠির জোরে। আপনারা ইন্দোনেশিয়ার সুহার্তোর কথা বলতে পারেন কিন্তু সেই সরকার টিকে ছিল মিলিটারিদের জোরে। তার পাশাপাশি এখানকার কথাটা একটু ভাবুন তো। দেখুন তো সংসদীয় গণতন্ত্র মেনে কি ভাবে সরকার দীর্ঘদিন এখানে চলছে। অপর দিকে আপনাদের দল, একটা সর্বভারতীয় দল, বিরাট তার সাংগঠনিক ক্ষমতা, গভীর তার শেকড় অথচ আজকে তার অবস্থাটা কি? আজকে আপনাদের দলটা মাইক্রোস্কোপিক টার্গেট-এ এসে গিয়েছে। একজন মহিলা সব লন্ডভন্ড করে দিয়ে এলোমেলো করে দিচ্ছে। আপনাদের দলের গ্রহণযোগ্যতা আজকে কোন স্তরে এসে পৌছেছে সেটা একটু চিন্তা করে দেখুন। এখানে আপনারা আমাদের সমালোচনা করতে পারেন কিন্তু বাইরে গেলে দেখবেন আপনাদের পাশে কেউ নেই, সব আপনাদের ছেড়ে পালিয়ে গিয়েছে। এখানে উৎপাদন বাড়েনি বলে আপনারা বলেছেন। কেন্দ্রীয় সরকারের বদান্যতা এবং প্রায় ১০০ শতাংশ সেচের ব্যবস্থা করে পাঞ্জাব তার উৎপাদন বৃদ্ধির হার কত বাড়িয়েছে? ২৩ শতাংশ।

হরিয়ানায় উৎপাদন বৃদ্ধির হার ২৪ শতাংশ। আর মাত্র ৫২ শতাংশ জমি সেচের আওতায় থেকে পশ্চিমবঙ্গে উৎপাদন বৃদ্ধির হার ৩৪ শতাংশ। এই যে বৃদ্ধির হার, এটা আপনারা ভাববেন না, চিন্তা করবেন না। ১৯৭৫-৭৬ সালে ৭৫ লক্ষ মেট্রিক টন খাদ্যশস্য উৎপাদন হত। আজকে সেখানে ১৪০ লক্ষ মেট্রিক টন খাদ্যশস্য উৎপাদ হচ্ছে। এখনও বলবেন যে খাদ্য শস্যের উৎপাদন বাড়েনি? আপনাদের দলের নেতা, কেন্দ্রীয় অর্থমন্ত্রী ছিলেন, চিদাম্বরম, তিনি প্রাক বাজেট সমীক্ষায় হিসাব করে বলেছিলেন যে সর্বভারতীয় গড়ের তুলনায় পশ্চিমবঙ্গের খাদ্যসশ্যের উৎপাদনের হার বেড়েছে ৭.১ শতাংশ, সেখানে সারা ভারতবর্ষে বেড়েছে ৬.২ শতাংশ। এটা কেন্দ্রীয় সরকারের পরিসংখ্যান, এটা অন্য কোনও ব্যাপার নয়। পশ্চিমবঙ্গে গ্রামীণ কর্মসংস্থান সম্পর্কে যোজনা কমিশনের প্রকাশিত যে রিপোর্ট তাতে বার্ষিক বৃদ্ধির হার হচ্ছে ২.৯ শতাংশ, যেখানে সর্বভারতীয় গড় হচ্ছে ২ শতাংশ। এছাড়াও আপনাদের ভাবতে বলি যে, আজ থেকে ৭ বছর আগে আন্তর্জাতিক যে চুক্তি হয়েছে ঋণের ব্যাপারে, সেখানে যে শর্তগুলি ছিল সেই শর্তগুলি

অত্যন্ত খারাপ শর্ত ছিল। সেই শর্তগুলি মানতে গিয়ে কলকারখানা বন্ধ, শিল্পে অস্থিরতা, জিনিসপত্রের মূল্য বৃদ্ধি, বেকারত্ব বৃদ্ধি ইত্যাদি সব মিলিয়ে ভারতবর্ষে যে ক্ষতিকারক প্রভাব পড়েছে, যে আঘাত এসেছে, সেই পরিপ্রেক্ষিতে আমাদের রাজ্যেও আসা উচিত ছিল, কিন্তু সেটা হয়নি। আজকে ২২ বছরে মানুষের মৌলিক সমস্যার সমাধান হয়ে গেছে, যন্ত্রণা নেই, সমস্যা নেই, এটা যদি কেউ মনে করেন তাহলে ভুল হবে। এখনও অনেক গুরুত্বপূর্ণ সমস্যা পড়ে আছে। যে সাংবিধানিক কাঠামোর মধ্যে দিয়ে আমাদের কাজ করতে হচ্ছে তাতে বামপন্থীদের যে দর্শন, তাদের যে দৃষ্টিভঙ্গি সেই ভাবে এগিয়ে যেতে পারছে না। আমাদের যে আউট লুক সেটাকে আমরা কার্যকরি করতে পারছি না। প্রতি মুহূর্তে আমাদের আর্থিক লিমিটেশনের মধ্যে দিয়ে যেতে হচ্ছে। তাছাড়া রয়েছে পলিটিক্যাল নন-কোঅপারেশন, বৈষম্য। এই সবের মধ্যে আমরা ৭ কোটি মানুষকে নিয়ে এগিয়ে চলেছি। শুধু মাত্র অর্থনৈতিক প্রশ্ন নয়, সংহতি, শিক্ষা, আত্মমর্যাদা, সংগ্রাম, আন্দোলন নানা দিকের কথা আমাদের ভাবতে হচ্ছে। সারা ভারতবর্ষের দিকে দিকে যেখানে মরুদ্যান দেখা দিয়েছে, সেখানে পশ্চিমবাংলার মানুষ এখানে খানিকটা শান্তিতে আছে। আমাদের রাজ্যপাল, যার কাছে আপনারা গিয়ে অভিযোগ করেছেন, তিনি দীঘা গিয়েছিলেন একটা মৎস্য কেন্দ্র উদ্বোধন করতে। সেখানে গিয়ে তিনি মন্তব্য করেছেন যে, এত একটা নুতন ভারতবর্ষ দেখছি।" তিনি আরও বলেছেন যে, পঞ্চায়েত, গ্রাম সভা ইত্যাদি ব্যাপারে পশ্চিমবঙ্গের তুলনায় ভারতবর্ষ ২০ বছর পিছিয়ে আছে। রাজ্যপালের এই মন্তব্য সমস্ত কাগজে বেরিয়েছে। কিন্তু আপনারা মানতে চান না। ভূমি সংস্কার হচ্ছে একটা মিশ্র কর্মসূচি। শুধু রেকর্ড করার বিষয় নয়। জমি ভেস্ট করা, সেই জমি বিলি করা, যাদের দেওয়া হচ্ছে তাদের ঋণ দেওয়া, কৃষির উপযোগী সাজ-সরঞ্জাম দেওয়া ইত্যাদি সমস্ত কিছু রয়েছে। এর উপরে নির্ভর করে গ্রামীণ অর্থনীতি। কাজেই আপনারা যখন এই সব সম্পর্কে বলবেন তখন একটু চিন্তা-ভাবনা করে বলবেন। এই কথা বলে বিরোধী দলের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-00 — 4-10 p.m.]

**শ্রী চৌধুরি আবদুল করিম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ডঃ সূর্যকান্ত মিশ্র ১৯৯৮-৯৯ সালের জন্য ল্যান্ড রিফর্মস খাতে যে বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করে আমি কয়েকটি কথা রাখতে চাই। স্যার, আমি এখনকার কোনও কথা বলছি না, বিগত দিনের কয়েকটি কথা আপনার মাধ্যমে বলবার চেষ্টা করছি। যখন ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার প্রথম ক্ষমতায় এল তখন যারা নিজেদের গরিবের পার্টি বলেন তারা পশ্চিমবঙ্গে গ্রামের পর গ্রামে আগুন লাগিয়ে দিয়েছিলেন। জোতদার জমিদারদের ধ্বংস করায় সাথে সাথে তারা ছোট ছোট চাষী, দুই পাঁচ বিঘা জমির মালিক যারা, তাদের উপরও অত্যাচার চালিয়েছিলেন তারা। তখন মনে হয়নি যে রাজ্যে কোনও রুল অফ

ল' আছে। তখন রাজ্যে একেবারে জঙ্গলের রাজত্ব হয়েছিল। কত লোক মারা গিয়েছিল, কত লোক বেঘর হয়েছিল তার হিসেব নেই। সেই সময় কমরেড এবং ক্যাডাররা গ্রামে গ্রামে তছনছ করেছিলেন। যে ক্যাডারদের সম্বল বলতে কিছুই ছিল না, ১৫ বছরের মধ্যে তাদের ঘরবাড়ি হয়েছে, লক্ষ লক্ষ টাকার মালিক হয়েছেন তারা। ছোট ছোট চাষী যারা ছিলেন তাদের জমি কেড়ে নিয়ে বড়লোক হয়েছেন তারা। আজকে তাদের শুধু টাকাকড়ি বা ঘরবাড়ি হয়েছে তাই নয়, গ্রামে তারা ৪-৫টি করে বিয়ে করেছেন। চার-পাঁচটি স্ত্রী হয়েছে তাদের। গরিবের পার্টি বলে যারা ক্ষমতায় এসেছিলেন আজকে তারা কোথায় চলেছেন? গ্রামে কি অবস্থা দাঁড়িয়েছে আজকে? সেখানে নেতারা গরিবদের জমি কেড়ে নিয়ে বড়লোক হয়ে গেছেন। ডঃ মিশ্র অনেক কথা বলেছেন, ভূমিহীনদের জমি দিয়েছেন বলেছেন। ২৫ লক্ষ ভূমিহীনকে জমি দিয়েছেন বলেছেন, ১৪ লক্ষ বর্গা রেকর্ড করেছেন বলেছেন, ৫ লক্ষ লোককে বসতবাটি করে দিয়েছেন বলেছেন, কিন্তু উত্তরবঙ্গে যে সব জমি সরকারে ভেস্ট হয়েছে সেগুলো কাদের বিলি করেছেন? যে সব জমি সেখানে বিলি করেছিলেন, আজকে সেসব পুঁজিপতিদের হাতে চলে গেছে। আজকে নর্থবেঙ্গলে চাষীদের যে অবস্থা দাঁড়িয়েছে তাতে সেখানকার চাষী আর চাষী থাকবেন না, দাসে পরিণত হবেন। সেখানে তিস্তা প্রোজেক্টের কন্ট্রাক্টররা তিস্তার টাকা দিয়ে সেখানে চা বাগান করেছে। এইভাবে আজকে পশ্চিমবঙ্গকে তছনছ করা হচ্ছে। উত্তরবঙ্গে ৪০ হাজার বিঘা বলে মন্ত্রী যা বলেছেন সেটা নয়, সেখানে ৬০-৭০ হাজার বিঘা জমিতে চা বাগান করা হয়েছে।

আজকে আপনারা বলছেন যে ২০ হাজার একর চা বাগান হয়েছে। এখন আরও অনেক বেড়ে গিয়েছে, আপনি ভুল সংখ্যা দিচ্ছেন। ইসলামপুর এবং চোপড়া এই দুই জায়গায় প্রায় ৪০ হাজার একর। এখন হওয়া উচিত ৬০-৭০ হাজার একর জমি চা বাগান হয়েছে এই ৪টি জেলায়। পাট্টাদার বর্গাদার, এদের জমি ওরা নিয়ে নিয়েছে। আমরা জানি যে ১৯৯০ সালের আগে উত্তর দিনাজপুরে একটা মাত্র চা বাগান ছিল সেটা হচ্ছে দেবিঝোরা টি গার্ডেন, তার ১২০০ একর জমি ছিল। এখন ইসলামপুর এবং গোপালপুর এবং চোপড়া ব্লক মিলিয়ে ৩০ হাজার একর জমি চা বাগান হয়েছে। আপনারা বলেছেন একটা গাইড লাইন করে দিয়েছি, সেই গাইড লাইন অনুযায়ী চা বাগান করবে। সেই গাইড লাইন তারা মানছে না। উত্তরবঙ্গের লোকেরা বোকা নিরীহ গরিব, এদের চিট করার জন্য ধাপ্পা দেবার জন্য একটা গাইড লাইন করে দিলেন। আপনারা বলেছেন তিস্তা কমান্ড এরিয়ায় চা-বাগান হবে না, ট্রাইবালদের জমিতে চা বাগান হবে না। কিন্তু দেখছি এই সব মানা হচ্ছে না, পাট্টাদের বর্গাদার এদের জমি চলে গিয়েছে চা বাগানে। সমস্ত গাইড লাইন অমান্য করে চা বাগান হয়ে গিয়েছে। এখানে পুঁজিপতিরা ঢুকে গিয়েছে। আমি আপনাদের বলব ধাপ্পাবাজি চিটিংবাজি, ঠগবাজি

করবেন না উত্তরবঙ্গের মানুষের সঙ্গে। তারা গরিব, তাদের জমি কেড়ে নেবেন না। যারা দু-চার বিঘা জমি পেয়েছিল তারা এখন দাস হয়ে গিয়েছে। আবার তাদের পুরানো দিনে ফিরিয়ে দিচ্ছেন, তারা আবার লেংটি পরে ঘুরবে সেই পথে ঠেলে দিচ্ছেন। গরিব রাজবংশী গরিব সাঁওতাল গরিব মুসলমান গরিব হিন্দু তারা দাসে পরিণত হচ্ছে। ইসলামপুর চাষ আবাদ গ্রাম বাঁচাও সংগ্রাম কমিটি হয়েছিল। ১৯৯৪ সাল থেকে আমি মাথায় ফেট্টি বেঁধে আছি সিমবলিক প্রটেস্ট জানানোর জন্য। আপনারা সমস্ত কিছু দেখছেন শুনছেন, আন্দোলন চলছে শুনছেন, কিন্তু কোনও গুরুত্ব দিচ্ছেন না। গরিবকে বাঁচানো যাবে গ্রামকে বাঁচানো যাবে যদি জমিকে বাঁচানো যায়। এখানকার মানুষের একমাত্র ভরসা হচ্ছে কৃষি জমি। সেই কৃষি জমিকে কেড়ে নিলে তারা যাবে কোথায়? তারা তো দাসে পরিণত হবে। বালুরঘাটে একজন কৃষকের ছেলেকে সবাই জানে চাষীর ছেলে বলে, আগামীকাল তাকে ডাকবে মজুরের ছেলে। কারণ তার বাবার জমি চলে গেছে সে এখন মজুরের ছেলে। আবার সেই পুরানো দিনে ফিরিয়ে নিয়ে যাচ্ছেন। আপনারা স্ট্যান্ডিং কমিটি রিপোর্ট দিচ্ছেন। কারা আছে সেখানে? সেখানে ল্যান্ড রিফর্মস মিনিস্টার নেই, ইরিগেশন মিনিস্টার নেই, সেখানে ১০ জন সি. পি. এম. পার্টির লোক আছে, তারা যা ইচ্ছা তাই করে চলে যাচ্ছে। আপনাদের যা বলছে সেটাই আপনারা পাশ করিয়ে দিচ্ছেন। তাতে কৃষকদের মেরে দেওয়া হচ্ছে গরিব মানুষদের মেরে দেওয়া হচ্ছে। মন্ত্রী মহাশয়ের ঘরে আমি অক্টোবার মাসে গিয়েছিলাম। সেখানে আপনাকে একটা মেমোরান্ডাম দিয়েছিলাম। আপনি বলেছিলেন যারা গাইড লাইন ফলো করছে না তাদের ৩ মাস সময় দিয়েছিলেন। তারপর এসে গেল লোকসভা নির্বাচন এবং পঞ্চায়েত নির্বাচন। তারপর আর কথা বলা যায়নি। ইসলামপুর চাষ আবাদ ও গ্রাম বাঁচাও সংগ্রাম কমিটি গরদানিয়া অভিজান (পুস ব্যাক) চালিয়ে ছিল। যার জন্য ২ সপ্তাহ চা বাগান মালিকদের চলাফেরা বন্ধ করে দিয়েছিল। আমার প্রশ্ন হল এই এগ্রিকালচারাল ল্যান্ড কার স্বার্থে হবে?

বড়লোকের চাষ হবে এটা। গরিব লোকেদের কৃষিজমি থাকবে না। এটা হবে বড়লোকদের চাষ, পুঁজিপতিদের চাষ। গরিব ভাইদের চাষ নয়। আমি এই জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, আপনি আমাকে বলেছিলেন যে, এর বিরুদ্ধে আপনি ব্যবস্থা গ্রহণ করবেন। কিন্তু আপনি আমার চিঠির কোনও জবাব দিচ্ছেন না। কোনও উত্তর দিলেন না। কি ব্যবস্থা নিচ্ছেন তা আমাকে জানালেন না। ইসলামপুরে আন্দোলন চলছে। আপনি যদি ব্যবস্থা না নেন, তাহলে আমাদের গ্রামবাসীরা, কৃষক ভাইরা নিজেদের বাঁচানোর জন্য এই আন্দোলন চালাবে। এই চা বাগান সম্বন্ধে আপনি আমাকে বলেছিলেন, চৌধুরি সাহেব,—আপনি আমার নামটা জানেন—'আপনি রেসিস্ট করে যান।' আমি তখন আশা করেছিলাম আপনি নিশ্চয়ই ভাল লোক। আপনি নিশ্চয়ই একটা ব্যবস্থা

করবেন। ল্যান্ড অ্যান্ড ল্যান্ড রিফর্মস ডিপার্টমেন্ট থেকে আমাদের উত্তর দিনাজপুরে বা নর্থ বেঙ্গলের কোচবিহার জলপাইগুড়িতে এল. আর. বলুন, এস. ডি. এল. আর. বলুন, বি. এল. আর. ও. বলুন বা এ. ডি. এম. বলুন, তারা যেদিন থেকে চা বাগান থেকে জমির ক্লাসিফিকেশনের কাজ শুরু করেছে, সেদিন থেকে আজকে তাদের কি অবস্থা হয়েছে? তারা লক্ষ লক্ষ টাকা আয় করে নিয়েছে। জমির ক্ল্যাসিফিকেশন করার সময়ে এই অফিসাররা উল্টো লিখে দিয়ে চলে যাচ্ছে। এগ্রিকালচার ল্যান্ডগুলোকে ধ্বংস করে দিয়ে চলে যাচ্ছে। এরজন্য তারা পুঁজিপতিদের কাছ থেকে টাকা নিচ্ছে। স্ট্যান্ডিং কমিটি যেখানে আপনি রেখেছেন, সেখানে এগ্রিকালচার মিনিস্টারের থাকা উচিত। কারণ তারা সব একতরফা ফয়সালা করে দিয়ে যাচ্ছে। তারা অন্যায় করে যাচ্ছে। তারা চাষীদের স্বার্থে, গরিব ভাইদের স্বার্থে কাজ করছে না। পার্টি বলেছিল যে পার্টি বাঁচাও দেশ বাঁচাও। আজকে আমরা দেখছি তারা পুঁজিপতিদের হাতে দেশটাকে বিক্রি করে দিচ্ছে। আমি আপনাকে অনুরোধ করছি, আপনি এই চা বাগানগুলোকে আটকান। গরিব ভাইদের স্বার্থে, গরিব ভাইদের জন্য একটা ব্যবস্থা করে দিন। এই কথা বলে আমাদের দলের আনা কাট মোশনকে সমর্থন করে এবং বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-20 p.m.]

**শ্রী সৌমিন্দ্রচন্দ্র দাস :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধীদের কাট মোশনকে বিরোধিতা করে দু-একটি কথা বলতে চাই। ১৯৭৭ সালে গোটা ভারতবর্ষে রাজনীতিতে একটা পরিবর্তন এসেছিল। তারই সাথে পশ্চিমবাংলার মানুষ কংগ্রেসের থেকে এক ধাপ এগিয়ে গিয়ে বামপন্থীদের ক্ষমতায় বসিয়েছিলেন। কংগ্রেসের সঙ্গে বামপন্থীদের একটা নীতিগত পরিবর্তন আছে। বেড়াল যদি বলে যে মাছ খাব না, গন্ধ শুঁকব, তেমনি অতীশবাবু যদি বলেন, মাছ খাব না, তাহলে সেইসব কথা হাস্যকর বলে মনে হয়। অতীশবাবু বললেন যে, কংগ্রেস আমলে এত জমি খাস হয়েছিল। কাগজে কলমে হয়ত হয়েছিল। কিন্তু তা ভূমিহীনদের মধ্যে বন্টিত হয়নি। জোতদারদের কাছে সেটা রয়ে গিয়েছে। ১৯৭৭ সালে বামফ্রন্ট ক্ষমতায় আসার পর ভূমিহীনদের মধ্যে জমি পৌছে দেবার কাজ হয়েছে। তার মধ্যে কিছু কিছু বিচ্যুতি আছে। তার সংশোধনের চেষ্টা হচ্ছে, এতে কোনও সন্দেহ নেই যে কৃষকের হাতে কিছু জমি দেওয়া হয়েছে। দ্বিতীয় এবং তৃতীয় ভূমি সংস্কার আইনের সংশোধন হয়েছে এবং চাষীদের হাতে জমি পৌছে দেওয়া হয়েছে। এরই ফলশ্রুতিতে আমরা দেখছি, উৎপাদনের ক্ষেত্রে গ্রামে একটা পরিবর্তন এসেছে। কংগ্রেসের সময়ে যে উৎপাদন ছিল ৭৫ লক্ষ মেট্রিক টন সেটা আজকে ১৪০-তে পৌছেছে। এরই সাথে সাথে অতীশবাবু যেটা বলেছেন যে কৃষকদের উৎপাদন

বেড়েছে, সেক্ষেত্রে আমি বলব কৃষকদের অক্লান্ত পরিশ্রমের ফলে আজকে কৃষির উৎপাদন বেড়েছে। তারজন্য কৃষকদের সরবরাহ করতে হয়েছে তাদের প্রয়োজনীয় উপকরণ, প্রযুক্তি সরবরাহ করতে হয়েছে। জোতদারের হাতে জমি থাকলে সেখানে যে পরিমাণ কৃষির উৎপাদন বাড়বে তার থেকে কৃষকদের হাতে থাকলে রেকর্ড পরিমাণে বাড়বে, কারণ জমির প্রতি যত্নবান অনেক বেশি। এবং সেইদিক থেকে এই দপ্তর দায়িত্ব সহকারে কাজ এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছে। পাশাপাশি উত্তরবঙ্গের মানুষ হিসাবে আমরা অত্যন্ত উদ্বিগ্নের সঙ্গে লক্ষ্য করছি যে, কৃষকদের অবস্থা আজকে কোথায় গিয়ে দাঁড়িয়েছে। মাননীয় মন্ত্রী যে তথ্য সরবরাহ করেছেন তাতে বলেছেন ১৯৮০ সাল থেকে বর্গাদারদের জমি দেওয়া হয়েছে। শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবরা এর দ্বারা উপকৃত হয়েছে। কিন্তু আজকে সেই উপকৃত মানুষগুলোর সামনে অন্ধকার। আজকে দেখছি ১৯৯০-৯৩ সালে আপনার দপ্তর থেকে রাজ্য সরকারের সিদ্ধান্ত অনুসারে নতুন চা বাগান করার পরিকল্পনা করা হয়েছে। উত্তরবঙ্গে শিল্প নেই, কারখানা নেই, বেকার সমস্যা অত্যন্ত তীব্র। সুতরাং এই অবহেলিত জায়গায় চা বাগান করলে ভাল হয়। কিন্তু তা কোনওভাবেই কৃষিকে ব্যহত করে নয়, কৃষিকে ব্যহত করে শিল্প হবে না। কৃষককে উচ্ছেদ করে আমরা শিল্প হতে দেব না, তা আমরা মানব না সেটা পরিষ্কার করে বলে দিতে চাই। রাজ্য সরকারের যে গাইড লাইন ছিল সেটা অত্যন্ত সুন্দর গাইড লাইন, তাতে কৃষকদের প্রোটেকশনের ব্যবস্থা ছিল, কিন্তু সেটা মানছে না। ক্ষুদ্র এবং প্রান্তিক কৃষকদের থেকে টি গার্ডেনের মালিকরা অনেক বেশি আর্থিক দিক থেকে শক্তিশালী। তাদের মান এবং মার্শেলের অভাব নেই। মেখলিগঞ্জ একটি ছোট জায়গা, ৮টি গ্রাম নিয়ে একটি ব্লক, সেখানে কৃষিযোগ্য জমির অর্ধেক চলে যাচ্ছে কোনও না কোনও চা বাগনের মালিকের কাছে। সরকারি গাইড লাইনে বলা ছিল যে, তিস্তা কমান্ড এরিয়ার জমি চা বাগানে অন্তর্ভুক্ত করা হবে না। কিন্তু আমরা দেখছি যে, শত শত বর্গা জমি চা বাগানের অন্তর্ভুক্ত হয়ে গেছে। ভারতবর্ষের গাইডলাইন আছে তাতে বলা আছে যে, ট্রাইবালদের জমি এবং এস. সির.-দের জমি চা বাগানের অন্তর্ভূক্ত করা হবে না। আমরা দেখছি এগ্রিকালচারাল ল্যান্ডে চা উৎপাদন করা হচ্ছে। আমি মাননীয় মন্ত্রীর কাছে পরিষ্কারভাবে তার জবাবি ভাষণের সময়ে জানতে চাই যে, চা কৃষিজাত পণ্য কি না। আপনি যে বাজেট স্পিচ দিয়েছেন। তাতে যে কথা বলেছেন আমরা আশ্বস্ত হতে পেরেছি। কিন্তু পরিষ্কার যেটা বলতে চাই সেটা হচ্ছে যে, ২৮০টি চা-বাগানের মধ্যে কত ট্রাইবাল ল্যান্ড পড়েছে এবং কত তিস্তা কমান্ড এরিয়ার ল্যান্ড পড়েছে, কত বর্গাদার এর দ্বারা ক্ষতিগ্রস্ত হয়েছে, কত ট্রাইবাল ক্ষতিগ্রস্ত হয়েছে? সরকার থেকে বলা হয়েছে যে বিধানসভার সাবজেক্ট কমিটি পর্যবেক্ষণ করছেন। আমি আশা করব সাবজেক্ট কমিটির শিল্প বিষয়ক মন্ত্রী, এই বিষয়ে সুচিন্তিত সিদ্ধান্ত গ্রহণ করবে। শিল্প পরিচালনা করবে মানুষের স্বার্থ। তিস্তা প্রোজেক্ট বহু আন্দোলনের মধ্যে দিয়ে চলেছে, কাজটা খুঁড়িয়ে খুঁড়িয়ে চলছে, তবুও

আমরা জানব এক সময়ে দেখব যে তিস্তা প্রকল্পের কাজ শেষ হয়ে গেছে। কিন্তু সেদিন আর জমি কৃষকদের হাতে থাকবে না, দেখব জমি চলে গেছে চা-বাগানে।

আপনি বলেছেন যে, যে কোনও সেচ প্রকল্প কমান্ড এরিয়ার মধ্যে চা বাগানের অন্তর্ভূক্ত হবে না। আমরা আজকে দেখছি সেখানে রিভার লিফ্ট রয়েছে, তার পাশাপাশি সেচের জমি চা-বাগানের অন্তর্ভূক্ত হয়ে যাচ্ছে। সমস্ত কৃষি জমি চা-বাগানগুলো দখল করে বসে আছে। আমরা দেখছি মেখলিগঞ্জে কৃষকদের জমির পাশ দিয়ে বড় নালা কেটে জল বার করে সেখানে চা বাগান করা হচ্ছে। এর ফলে ওখানকার কৃষকরা বেকার হয়ে যাচ্ছে। রাতের বেলা চা-বাগানের মাফিয়ারা কৃষকদের ঘর থেকে তুলে এনে বুকে ছোঁরা দেখিয়ে জমি ছেড়ে দিতে বলছে। এই অবস্থায় দাঁড়িয়ে আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে বলছি যে, উত্তরবঙ্গের মানুষ শিল্প চায় কিন্তু তাই বলে কৃষি জমির থেকে কৃষকদের উচ্ছেদ করে নয়। ওখানে যে চা বাগানের মাফিয়াদের অত্যাচার চলছে সেটা বন্ধ করতে আপনি আইনানুগ ব্যবস্থা নিন। তার পাশপাশি শিল্পবিহীন এলাকায় দ্রুত শিল্প গড়ে ওঠে সেই দিকে চেষ্টা করতে হবে, সেই বিষয়ে কোনও দ্বিমত নেই। সাবজেক্ট কমিটির রিপোর্ট অত্যন্ত মূল্যবান রিপোর্ট। এতে কতগুলো সুপারিশ দেওয়া হয়েছে, সেই সুপারিশগুলো যাতে যত্নসহকারে কার্যকর করা যায় তাহলে ল্যান্ড রিফর্মসের ক্ষেত্রে অনেক বেশি অগ্রগতি ত্বরান্বিত হতে পারবে।

পশ্চিমবাংলার ল্যান্ড রিফর্মস এর ক্ষেত্রে অগ্রগতি অনেকখানি ত্বরান্বিত হতে পারে যদিও আপনার দপ্তর রয়ালটি আদায়ের ক্ষেত্রে অনেক বেশি আদায় বাড়িয়েছে, আরও বাড়াবার সুযোগ রয়েছে। সাবজেক্ট কমিটির রিপোর্টে বলছে, বালি, ইঁট ইত্যাদি থেকে যে রয়ালটি, এক্ষেত্রে আপনার ডিপার্টমেন্ট-এর এক শ্রেণীর অফিসার যেমন নিষ্ঠা সহকারে কাজ করে, আর এক শ্রেণীর অফিসার অবৈধ ভাবে লেনদেনের সাথে যুক্ত হয়ে রয়েছে। এর ফলে দেখা যাচ্ছে, শিলবাড়ির মতো জায়গায় ঘাট লিজ হয়ে যায়। আপনার দপ্তরের কতকগুলি বিষয় রয়েছে, এই বিষয়গুলিকে কার্যকর করার জন্য যাতে টাকা সঠিক সময়ে পাওয়া যায় সেই ব্যাপারে আপনি দেখবেন। সাবজেক্ট কমিটির রিপোর্টে অনেকগুলি বিষয় আছে, যেমন বিভিন্ন হেডের টাকা কেন্দ্র থেকে দেরিতে আসছে, রাজ্যও টাকা দেরিতে দিচ্ছে, ফলে ঠিক সময়ে কাজটা করা যাচ্ছে না এবং টাকাও ফেরৎ চলে যাচ্ছে। এই ব্যাপারটাও দেখবেন। এছাড়া বিভিন্ন রেকর্ড পেতে মানুষের দেরি হচ্ছে, এই ব্যাপারটা দেখবেন। অনেক জায়গায় খাজনা মুকুব হয়, এই ব্যাপারে যারা দরখাস্তকারি দরখাস্ত দিয়েছেন, সেইগুলি ঠিকমতো প্রসেসিং হচ্ছে না, সেটা যাতে সরলীকরণ হয় দেখবেন। উত্তরবঙ্গের ব্যাপারে স্ট্যান্ডিং কমিটির যে সিদ্ধান্ত নিতে যাচ্ছে, এই ব্যাপারে আপনি একটু সচেষ্টা হবেন, যেন কৃষি কাজকে তা ব্যাহত না করে। এই কয়টি কথা বলে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

[4-20 — 4-30 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, পশ্চিমবঙ্গের ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মাননীয় মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি উপস্থাপন করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাবগুলি আনা হয়েছে তাকে পরিপূর্ণভাবে সমর্থন করছি। পরপর দুই বছরের বাজেট বই আমার হাতে আছে, ২টি বই দেখে মনে হচ্ছে, আড়াই পৃষ্ঠার বেশি হবে না, এবং একটি লাইনও বোধ হয় বেশি নেই। '৯৭-তে যা ছিল, '৯৮-তেও তাই লেখা আছে। সূর্যবাবু দায়িত্ব নেবার পর তিনি ভূমিসংস্কার এর কাজ সম্পূর্ণ করে ফেলেছেন, তিনি কিছু সংযোজন করবার কথা বলেছেন, এছাড়া আর বোধহয় তার কিছু কাজ বাকি নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভূমিসংস্কার এবং এই বাজেটে অংশ গ্রহণ করে মাননীয় সদস্য নাজমূল হক যিনি কিছু আগে শাসক দলের প্রথম বক্তা হিসাবে বক্তৃতা করছিলেন, তাকে বলি, আমরা যে দলে আছি এবং যাদের প্রতিনিধি করি, সেই ব্যাপারে নাজমূল হককে স্মরণ করিয়ে দিতে চাই এই ভূমিসংস্কার স্বাধীনতার বহু আগে '৩৮ সালে হরিপুরা কংগ্রেসে যখন নেতাজী সুভাষচন্দ্র প্রতিনিধিত্ব করছেন, তখন ভূমি সংস্কারের ব্যাপারে আমূল পরিবর্তন এর জন্য একটা বিরাট প্রোগ্রাম নেওয়া হয়েছিল। আমার হাতে '৪০ সালের রিপোর্ট আছে দি ল্যান্ড রেভিনিউ কমিশন, বেঙ্গল—অবিভক্ত বাংলা তথা ব্রিটিশ রাজ তখন আছে, সেই সময়ে যে রিপোর্ট পেশ হয়েছিল এবং এই রাজ্যের জমিদারদের থেকে যে মতামত চাওয়া হয়েছিল—সেই জমিদার যিনি পরবর্তীকালে বিধান রায়ের সময়ে ল্যান্ড রেভিনিউ মন্ত্রী ছিলেন, আমাদের নেতা অর্থাৎ বিরোধী দল নেতার বাবা বিমলচন্দ্র সিন্‌হা তার পক্ষ থেকে আজকে নয়, '৪০ সালে যে কথা বলেছিলেন, But I do advocate the abolition of the permanent settlement expecting at the same time that the Government are prepared to enter upon the new remedy in the socio-economic life of Bengal.

আমি সেই কথা স্মরণ করিয়ে দিয়ে বলতে চাই ভারতবর্ষে পশ্চিমবাংলায় হচ্ছে প্রথম রাজ্য, যে রাজ্যে কংগ্রেস সরকারই প্রথম জমিদারি প্রথা বিলোপের আইন তৈরি করেছিল। যেখানে জমিদারি প্রথা বিলোপ করে ২৫ একর শিলিং তৈরি করেছিল প্রথম ভূমিসংস্কারের মধ্যে দিয়ে। কংগ্রেস চিরকাল এই ব্যাপারে আন্তরিক। আজকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি এই ব্যাপারে কখনও কখনও আন্দোলন করেনি তা আমি বলব না, কিন্তু আন্দোলনের মধ্যে দিয়ে তারা চিরকাল নগ্ন রাজনীতি করবার চেষ্টা করেছেন। আমরা সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থার মধ্যে থেকে, সংসদীয় প্রক্রিয়ার মধ্যে থেকে ২৫ একর সিলিঙের পরে আমরা বলতে পেরেছিলাম মাথাপিছু ২৫ একর নয়, পরিবার পিছু ২৫ একর এবং ফসল হলে ৭৫ ভাগ কৃষক পাবে এবং ২৫ ভাগ মালিক পাবে, এটা

কংগ্রেস সরকার করতে পেরেছিলেন। আমি পরিসংখ্যান দিয়ে বলতে চাই, আমাদের নেতা অতীশ সিন্‌হা মহাশয় পরিসংখ্যান দিয়ে বলেছেন ভূমিসংস্কার আজকে কোথায় গিয়ে দাঁড়িয়ে আছে। আজকে ভূমিসংস্কার একটা জায়গায় গিয়ে দাঁড়িয়ে আছে, তার বেশি আর এগোচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয়ের আন্তরিকতা দেখে সত্যিই আমরা বিস্মিত, ল্যান্ড পরিকল্পনা খাতে, সেটিং আপ অফ ল্যান্ড ট্রাইব্যুনাল বাবদ গত বছর দেওয়া হয়েছিল ১ কোটি ৭৭ লক্ষ ৮৫ হাজার টাকা। মাননীয় মন্ত্রী মহাশয়ের দপ্তর খরচ করতে পেরেছেন মাত্র ৮ হাজার টাকা। প্রি-বাজেট স্ক্রুটিনির সময় আমরা আরও দেখেছি ১৯৯৭-৯৮ সালে কনসোলিডেশন অফ ল্যাণ্ড হোল্ডিং বাবদ দু-লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল, কিন্তু একটি পয়সাও আপনারা খরচ করতে পারেননি। এইভাবে আজকে ভূমি-সংস্কারের ব্যাপারে আজকে সরকার আন্তরিকতা নিয়ে বলছে। আজকে ল্যাণ্ড অ্যাণ্ড ল্যাণ্ড রিফর্মসকে কনসোলিডেটেড করা হয়েছে, সেটেলমেন্ট এবং লোয়েস্ট মেশিনারি যে লোয়েস্ট মেশিনারি তাতে সারা রাজ্যে আর. আইয়ের অফিস হচ্ছে ৩,২২২টি। কিন্তু সেই অফিসগুলোতে ৮৯৯ জন আর. আই নেই। মাননীয় মন্ত্রী মহাশয় আজকে প্রশ্ন উত্তরের সময় এই তথ্য আমাদের দিয়েছেন। এইভাবেই আজকে ভূমি-সংস্কার ব্যবস্থা খুঁড়িয়ে খুঁড়িয়ে চলছে। শাসকদলের সদস্যরা বক্তৃতা দেওয়ার সময় বলেছেন ভূমি-সংস্কারের মধ্যে দিয়ে এই রাজ্যে একটা বৈপ্লবিক পরিবর্তন ঘটেছে কৃষিতে এবং উৎপাদনের ক্ষেত্রে। আজকে সারা ভারতবর্ষে সেন্ট্রাল পুলে যে চাল সংগৃহীত হয় এবং যে চাল কখনো কখনো আমাদের রাজ্যে রিলিফ আকারে ফিরে আসে, সেই লক্ষ্যমাত্রা। আমরা পূরণ করতে পারিনা, কোন বছরই আপনারা টার্গেট অনুযায়ী চাল পাঠাতে পারেন না। মাননীয় মন্ত্রী মহাশয় তৃতীয় ভূমি-সংস্কার আইনে কৃষি ও অ-কৃষিকে একত্রিত করে আপনি দেখাবার চেষ্টা করেছেন। আমাদের পক্ষ থেকে বিধানসভার বাইরে এই পয়েন্টের উপরে জোর প্রতিবাদ করেছিলাম। তাই কিছুদিন আগে হাইকোর্টে পরাস্ত হয়েছিলেন আপনি। তাতে গণ্ডগোলও হয়েছে। আপনি এই বিধানসভা থেকে ট্রাইব্যুনাল গঠনের আইন পাস করে নিয়ে গেছিলেন। আজকে কেন সেই ট্রাইব্যুনাল তৈরি হয়নি? এখানে ঘোষণা করা হয়েছিল যে, ল্যাণ্ড ব্যাঙ্ক তৈরি করা হবে। কারণ এই রাজ্যের অনেক মানুষ জমির উপর নির্ভরশীল। মধ্যবিত্ত মানুষ, যাদের আয় নেই, জমি আছে অথচ বর্গাদারদের কাছ থেকে ধান পায় না। অবিবাহিত মেয়েদের বিয়ে দিতে পারে না। এদের কথা চিন্তা করেই মন্ত্রী ঘোষণা করেছিলেন যে, ল্যাণ্ড ব্যাঙ্ক তৈরি করবেন। বর্গাদাররা জমি কিনতে চাইলে এই ব্যাঙ্ক তৈরি করে তাদের লোন দেওয়া হবে। তারা জমির মালিকদের কাছ থেকে জমি কিনবে। ছোট ছোট জমির মালিকরা অর্থ পাবে এবং তাদের জীবিকা সংস্থান করবে। কোথায় আজকে সেই চেষ্টা। সেই চেষ্টা আজকে কোনভাবেই দেখা যাচ্ছে না। হ্যাঁ আমরা বিশ্বাস করি যে, ভূমি এবং জমি এবং তার সাথে পঞ্চায়েত কো-অর্ডিনেশন এর সমন্বয় না থাকলে

আজকে গ্রামীণ অর্থনীতির ক্ষেত্রে বিশেষ সহায়ক উঠতে পারে না। তাই দুটো দপ্তর আপনার উপর ন্যস্ত হয়েছে! আপনি দুটো দপ্তরই একসাথে চালাচ্ছেন। তাই আমি বলছি যে, আজকে কাগজে কলমে বলা হচ্ছে যে, ভূমি-সংস্কার করা হয়েছে। পাট্টা বিলি হয়েছে কিন্তু বাস্তব ক্ষেত্রে তা নয়। তাই এই বাজেটকে সমর্থন করতে পারছি না এবং এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-40 p.m.]

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বাজেটকে সমর্থন করে দু-চারটি কথা বলছি। বিরোধী পক্ষে সদস্যরা বলেছেন যে, তারা ভূমি-সংস্কার আইন করেছে, জমিদারী প্রথা উচ্ছেদ করেছেন, তারা শুধু একটা কাজই করেনি সেটা হচ্ছে—তাদের লক্ষ্য ছিল না আইন পাস এর মধ্য দিয়ে ভূমিহীনদের হাতে ভূমি তুলে দেওয়া। এটুকু ছাড়া তারা অনেক কিছুই দাবি করেছে। আমি ১৯৬৯ থেকে ৭০ সালে যখন যুক্তফ্রন্ট এল প্রথমেই সেই ভূমি চোরদের উপর আঘাত হানা হয় এবং আন্দোলন করা হয়। তারপর সেই আন্দোলনকে আরও ত্বরান্বিত করা হল যখন বামফ্রন্ট সরকার ১৯৭৭ সালে এল, এবং ভূমি-সংস্কার করা হল। পাট্টা দেওয়া হল। এই ব্যাপারে কোন সন্দেহ নেই। এর ফলে পশ্চিমবাংলা অনেক এগিয়ে গেছে।

কিন্তু তা সত্ত্বেও আমাদের লক্ষ্যটাকে আজকে ভূমি-সংস্কারের লক্ষ্যটাকে বিপন্ন করছে কিনা সে বিষয়ে আপনাকে দৃষ্টি দিতে হবে। আমরা জানি যে আজকে অনেক খাস জমি চা-বাগানের মালিক বলুন, ফিসারির মালিক বলুন, জলকলের মালিক বলুন তারা অনেক খাস জমি অধিকার করে আছে। তাদের এই অধিকারের ফলে আমাদের রাজস্ব কিছু আসে না। আজকে এই খাস জমি অধিকার করতে তারা সমাজবিরোধীদের সাহায্য নিচ্ছে। এই মালিকপক্ষ আজকে সমাজবিরোধীদের ক্রীড়নকে পরিণত হয়েছে। ক্রীড়নকে পরিণত হয়ে তারা কৃষকদের শোষণ করছে। বর্গাদারদের কথা বলি। বর্গাদারদের পাট্টা দিয়ে তাদের হাতে দেওয়া হচ্ছে, তাদের অধিকার দেওয়া হয়েছে। চা-বাগানের মালিকরা জোর করে তাদের কাছ থেকে নিয়ে নিচ্ছে। আজকে যে উদ্দেশ্যে বর্গাদারদের পাট্টা দেওয়ার ব্যবস্থা হয়েছিল তারা সেটাকে বানচাল করার চেষ্টা করছে। একটা বিপজ্জনক শক্তি হিসাবে এরা কাজ করছে। সুতরাং এর জন্য আপনার কাছে একটা আবেদন করব যে আপনি একটা অনুসন্ধান কমিটি করুন। কত জমি বর্গাদার, পাট্টারদের কাছে আছে, তারা কতটা বঞ্চিত আছে, তারা লীজের টাকা পাচ্ছে কিনা। দু-নম্বর হল যে আমাদের এখানে আপনি কিছু পরিকল্পনার কথা বলেছেন। বিভিন্ন নতুন শিল্প গড়ে তোলার জন্য জমি উদ্ধার করেছেন সে বিষয়ে সন্দেহ নেই। আপনি প্রায় ৪০ হাজার একর জমিতে ২৮০টা চা-বাগান করেছেন। কিন্তু একটা কথা

হল যে আপনি যে ২ হাজার ১ একর জমি অধিগ্রহণ করেছেন, ৪৫ লক্ষ টাকা ক্ষতিপূরণ দিয়েছেন, সেগুলো সঠিকভাবে বন্টিত হচ্ছে কি না, সেদিকে আপনাকে লক্ষ রাখতে হবে। বন্টনের কিছু ক্ষেত্রে অসুবিধা হচ্ছে। এদিকে বিশেষ লক্ষ্য রাখতে হবে। আপনি নতুন শিল্পের জন্য সরকারের ন্যস্ত জমি দেওয়ার ব্যবস্থা করেছেন। এই কাজে আপনি বিশেষ তৎপর। তারজন্য আপনাকে ধন্যবাদ জানাই। ৩ হাজার ৫শো একর জমি কলকাতায় লেদার কমপ্লেক্সের জন্য দিয়েছেন। এই দৃষ্টিভঙ্গি নিশ্চয়ই প্রশংসার দাবি রাখে। আজকে আপনি এইভাবে জমির সদ্ব্যবহার করার চেষ্টা করেছেন। আপনি একটা নতুন চেষ্টা করেছেন সেটা হল পাট্টা দেওয়ার ক্ষেত্রে স্বামী এবং স্ত্রী যৌথভবে তাদের নাম পাট্টায় বলছেন। কোন কোন ক্ষেত্রে মহিলাদের নামেও পাট্টা দেওয়া হচ্ছে। এই যে সামাজিক সমতার দৃষ্টিভঙ্গি এর জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আমি এই বর্গাদারের নাম নথিভুক্ত করার যে কাজ হচ্ছে সেই কাজের মধ্যে ১০ লক্ষ ৫৭ হাজার জমি সেই জমির ব্যাপারে যে কয়েকটি কথা বললাম তার দিকে বিশেষভাবে দৃষ্টি দেবেন। আমি বর্গাদার এবং পাট্টাদারদের স্বার্থে আপনাকে অনুরোধ করব একটি কমিটি গঠন করুন এবং এদের জমি বেহাত হয়ে যাচ্ছে কি না সেটা দেখার জন্য একটা ব্যবস্থা করুন। এই বলে বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 p.m.]

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৪৯ সনে ছাত্রজীবনে পার্টির নির্দেশে যে দিন শেষ করেছিলাম সেদিন বলা হল মহারাজার রাজ্যে যে অচলায়তন সৃষ্টি হয়েছে সেই গ্রামাঞ্চলে কৃষক রাজনীতি এবং কৃষক সংগঠন গড়ে তুলতে হবে। সে দিন থেকে কৃষক আন্দোলনের সাথে জড়িত এবং কৃষক আন্দোলনের একটা মূল কথা ছিল কৃষকদের হাতে জমি দিতে হবে। এই আন্দোলন আজও করে চলেছি। কিন্তু আন্দোলন করতে গিয়ে ১৯৪৯ সন থেকে লাল ঝাণ্ডা ছাড়া আর অন্য কোনও ঝাণ্ডা দেখিনি। আজ কংগ্রেসের যাঁরা বলছেন, কোনও দিন তারা আন্দোলন করেছেন? অন্ততপক্ষে আমার এলাকায় চোখে পড়েনি। কংগ্রেসীদের এই কথাটা স্বীকার করে নিয়ে তাঁদের এই যে ভুল হয়েছিল সেটা সংশোধন করে নিয়ে এগোনো ভালো। কিন্তু বলা হচ্ছে যে "আমরা করেছি", "আমরা করেছি", এটা কিন্তু কংগ্রেস করেনি। লাল ঝাণ্ডা নিয়ে যে কৃষক আন্দোলন হয়েছিল, আজও দেখছি লাল ঝাণ্ডার দলগুলি ক্ষমতায় আছেন কিন্তু সমস্যা আরও বাড়ছে এটাই হচ্ছে অদ্ভুত ব্যাপার। লাল ঝাণ্ডা নিয়ে যারা সেদিন আন্দোলন করেছিলেন তারা আজ সরকারে আছেন কিন্তু সমস্যা আরও বাড়ছে। ১৯৯১ সাল থেকে যে প্রশ্নটা আমি বারেবারে বলেছি এই ১৯৯৮ সাল পর্যন্ত যে এই জমিগুলি যাদের মধ্যে বিলি করা হল সেই জমিগুলো তাদের হাতে আছে কিনা, এর একটা মূল্যায়ন করা হোক, তদন্ত করা হোক। অনেক রক্ত ঘাম

ঝরিয়ে এই জমিগুলি গরিব কৃষকদের হাতে, ভূমিহীন কৃষকদের হাতে দেওয়া হয়েছিল। কিন্তু আজ যে সরকারি প্রশাসন ব্যবস্থা যে সমাজ ব্যবস্থা তার মধ্যে দিয়ে সেই জমিগুলি রাখতে পেরেছে কিনা। যদি না রাখতে পারে তাহলে সেই জমিগুলি ভূমিহীন কৃষকদের হাতে দেওয়ার ব্যবস্থা করা উচিত বামফ্রন্ট সরকারের। কিন্তু এর কোন সদউত্তর পাওয়া যায়নি বা কোন চেষ্টা হচ্ছে কি না তা জানতে পারিনি। আমার দাবি হচ্ছে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আপনি জেলাওয়াড়ি একটা তদন্ত করে দেখুন ১০ লক্ষ একর জমি যেটা আপনারা দাবি করছেন করেছি বলে, সেটা গরিব কৃষকদের হাতে আছে কি না। নাকি ঘুরেফিরে সেটা বড় বড় কৃষক, জোতদারদের ঘরে ফিরে গেছে। তাহলে দুদিক থেকে আমাদের লোকসান। এরা কমপেনসেশন পেয়েছে জমির ব্যাপারে, আবার জমিগুলি তারা নানা ছলেবলে নিয়ে নিয়েছে। দ্বিতীয়ত কথা হল, আজকে বাংলাদেশের সীমান্তের সঙ্গে পশ্চিমবঙ্গের যে সীমান্ত তার দৈর্ঘ্য ১২০০ মাইল আনুমানিক। ওখানে কাঁটা-তারের বেড়া দেওয়া হচ্ছে ১৫০ গজ সীমান্ত থেকে ব্যবধান রেখে কাঁটা তারের বেড়া দেওয়া হচ্ছে অনুপ্রবেশ বন্ধ করার জন্য। কিন্তু কাঁটা তারের ওপারের ১৫০ গজ জমি কাগজে কলমে আমাদের মালিকানা থাকছে। কিন্তু মালিকানা প্রকৃতপক্ষে থাকছে না। সীমান্তের মানুষ গরু-ছাগল নিয়ে রাত্রে এক ঘরে ঘুমোয়। কিন্তু ওপার থেকে দুবৃত্তরা এসে তাদের গরু-ছাগল, জমির ফসল নিয়ে যাচ্ছে। কাঁটা তারের ওপারে কৃষকরা যেতে পারেনা। সারাদিনে সকালে এক ঘণ্টা এবং বিকালে এক ঘণ্টা ঐ গেট খোলা থাকে। সেখানকার ফসল তারা রাখতে পারছে না। এইরকম হাজার হাজার মানুষ যারা কাঁটা তাদের এপাশে চলে এসেছে তারা আজকে নয়া উদ্বাস্তু হয়ে গেছে। কিন্তু এইসব খবর রাইটার্স বিল্ডিংয়ে আসেনা। কলকাতার মহানগরীর কাগজ-পত্র, মিডিয়া নানা কথা লিখলেও ঐ সমস্ত সাধারণ মানুষ আজকে যেভাবে বঞ্চিত হয়ে গেল, উদ্বাস্তু হয়ে গেল, তাদের জমি প্রকৃতপক্ষে বাংলাদেশিদের হাতে চলে গেল সে খবর মানুষের কাছে পৌঁছে দেয় না। তাই আজকে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, ঐসব জমিগুলোর কি অবস্থা হবে? এ বিষয়ে বাংলাদেশ সরকারের সঙ্গে কোনও চুক্তি হবে কিনা জানিনা। কিন্তু আমাদের দাবি হচ্ছে, যারা ঘর-বাড়ি ছেড়ে ওখান থেকে চলে আসতে বাধ্য হয়েছে তাদের ঘর করবার, মাথা গোজবার, ক্ষতিপূরণ দেবার ব্যবস্থা করুন। আমরা দাবি করছি, মাননীয় মন্ত্রী মহাশয়কে জানিয়েছি যে, কাঁটা তারের বেড়া যদি রাখতে হয় তাহলে 'জিরো' পয়েন্টে করা হোক। এবং তাহলে ১২০০ মাইল এলাকা, কয়েক লক্ষ বিঘা জমি আমাদের হাত-ছাড়া হবেনা। কিন্তু তিনি বললেন, আন্তর্জাতিক আইন অনুযায়ী কাঁটা তারের বেড়া জিরো পয়েন্টে দেওয়া যাবে না। বাংলাদেশ আমাদের প্রতিবেশি রাজ্য। তাদের আমরা ফারাক্কার জল দিচ্ছি, তিন বিঘা দিচ্ছি, পারলে তাদের সব দিয়ে দিতে রাজি আছি মৈত্রীর স্বার্থে, প্রীতির স্বার্থে। আর, তাদের সাথে

কথা বলে গরিব কৃষকের জমি যাতে নষ্ট না হয় তার জন্য জিরো পয়েন্টে কাঁটা তারের বেড়া দেওয়ার সিদ্ধান্ত নেওয়া হচেছ না? আজকে দিল্লিতে যাঁরা বসে আছেন তারা একটা সাম্প্রদায়িক দৃষ্টিভঙ্গি নিয়ে গণ্ডগোল পাকাবার চেষ্টায় আছেন, তারা চেষ্টা করতেন না। কিন্তু এটাকে নিয়ে কেন্দ্রীয় সরকার এবং এখানকার কোনও অশুভশক্তি যাতে গোলমাল করতে না পারে সেদিকে পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি দেওয়া দরকার এবং এক্ষেত্রে একটা ইতিবাচক পদক্ষেপ নেওয়ার দাবি আমি করছি। ১৯৯২ সালে যখন তিনবিঘা হস্তান্তরিত হয় তখন আমাদের প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল যে, জমিগুলো বাংলাদেশে গেছে সেটা বাংলাদেশে থেকে যাবে আর বাংলাদেশের যে জমিগুলো কোচবিহার, জলপাইগুড়িতে আছে সেগুলোর উপর আমাদের মালিকানা আসবে এবং ভাবখানা এমন দেখানো হল যেন কেন্দ্রীয় সরকার জ্যোতিবাবুকে সমস্ত দায়িত্ব দিয়ে দিয়েছেন। তিনবিঘা হস্তান্তরের কয়েকদিনের মধ্যেই ছিটমহল বিনিময় হয়ে যাবে। বহু টাকা খরচ করে এটা প্রচারও করা হল। কিন্তু আজকে ৬ বছর হয়ে গেল, বারবার বামফ্রন্ট সরকারকে বলছি, মাননীয় মুখ্যমন্ত্রীকে বলছি, ছিটমহল বিনিময়ের কি হল? তাঁরা বলছেন, এটা কেন্দ্রের ব্যাপার। সেদিনই আমরা জানতাম আপনারা বলবেন এটা কেন্দ্রের দায়িত্ব।

[4-50 — 5-00 p.m.]

কিন্তু সব দায়িত্ব কাঁধে নিয়ে জ্যোতিবাবু যেন সেদিন নরসীমা রাওয়ের বদলে প্রধানমন্ত্রী হয়ে গেলেন। তিনি যা করবেন সেটাই ঠিক এটা বোঝানোর চেষ্টা হয়েছিল। তারপর ৬ বছর বাদে বলা হয়েছিল ছিটমহল বিনিময়ের অসুবিধা আছে। কারণ ২ দেশের পার্লামেন্টে এটা পাস করাতে হবে। আমি আগেই বলেছিলাম যে ধাপ্পা দেওয়া হচ্ছে। আমি আগে যে টার্গেট করতাম—সারা ভারত ফরওয়ার্ড ব্লক—তাদের ডেকে জ্যোতিবাবু, কেন্দ্রীয় সরকারের মন্ত্রী বোঝালেন যে, বৈদেশিক সেক্রেটারি বলেছেন, এই চিঠি দিয়েছেন ; তিন বিঘা হস্তান্তরের সাথে সাথে ছিটমহল বিনিময় হয়ে যাবে। তাহলে আপত্তি কেন? সেদিন আমি বার বার বলেছিলাম, সংবিধান অনুসারে কাজ করতে গেলে দুই দেশের পার্লামেন্ট থেকে এটার অনুমোদন নিতে হবে। মন্ত্রিত্বে মন্ত্রিত্বে বা নরসীমা রাও ও বেগম জিয়া কি বললেন তাতে কিছু হবে না। সেদিন আমাকে এই সূত্র ধরে পার্টি থেকে বের করে দেওয়া হয়। অবশ্য এর সঙ্গে আরও কিছু কারণ ছিল। যাই হোক ছিটমহল বিনিময়ের কি ব্যবস্থা নিচ্ছেন? আমাদের জমিগুলো পড়ে আছে। সেখানে আপনারা যেতে পারছেন না, সেখানে লোকগণনা হয় না, সেখানে ভোটার লিস্ট তৈরি হয় না, সেখান থেকে রাজস্ব পান না, সেখানকার লোকেরা বন্দি হয়ে আছে, তাদের মারধোর করা হচ্ছে, তাদের হত্যা করা হচ্ছে। কিন্তু আমাদের পশ্চিমবঙ্গ, বাংলাদেশির যে জমিগুলো আছে তাদের ভোটার লিস্টে নাম আছে। যখনই

বাংলাদেশে কোনও ভোট হয়—স্বায়ত্ত্বশাসন থেকে আরম্ভ করে লোকসভা, বিধানসভার ভোট যাই হোক না কেন, বাংলাদেশ থেকে ব্যালট পেপার নিয়ে অফিসাররা আমাদের এখানে বাংলাদেশিদের যে জমিগুলো আছে সেখানে এসে তাদের ভোট নিয়ে চলে যান। তারা সমস্ত সুযোগ-সুবিধা পাচ্ছেন। কিন্তু আপনারা ছিটমহল বিনিময় করছেন না। আমরা আমাদের জমিগুলোর উপর আধিপত্য রাখতে পারি কিনা তার উত্তর দেওয়ার চেষ্টা করবেন। তৃতীয়ত হল চা-বাগান সম্পর্কে মাননীয় করিম সাহেব বলেছেন, মাননীয় সোমেন্দ্রচন্দ্র দাস মহাশয় বলেছেন। শিল্পায়ন চাই—শিল্পায়নের নামে আজকে কৃষিকে শেষ করে দিচ্ছে। আমরা শিল্পের নামে শিল্পপতিদের কাছে দাস্তখৎ লিখে দিয়েছি। শিল্পায়ণের নামে চা-বাগানের মালিকরা চাষের জমিগুলো অধিগ্রহণ করে নিচ্ছে। ভয় দেখিয়ে, টাকা দিয়ে, লোভ দেখিয়ে একটার পর একটা জমি তারা কিনে নিয়ে চা-বাগান করছে। তাহলে কি দাঁড়াবে ভবিষ্যতে? আমাদের ডেফিসিট স্টেট, ঘাটতি রাজ্য। তারপর সীমান্তে কাঁটাতারের বেড়ার জন্য কয়েক লক্ষ জমি ওপারে চলে গেল। সেই জমিগুলো হাতছাড়া হল। কৃষিজমিগুলো যদি চা-বাগানে রূপান্তরিত হয় তাহলে খাদ্যের অবস্থা কি দাঁড়াবে আমি বুঝতে পারছি না। আমরা এতদিন শুনেছি চা হল শিল্প। কিন্তু আজকে আপনারা প্রকারান্তরে বোঝাচ্ছেন যে, চা হচ্ছে কৃষিজাত। আপনাদের শেষ কথা বলতে চাই, কৃষি শেষ হয়ে যাচ্ছে। কিন্তু একটা অশুভ শক্তি কৃষি জগতে, কৃষিতে কালো ছায়া ফেলেছে। আজকে জমি লিজ নিয়ে চাষ করা হচ্ছে। শহর থেকে ব্যবসায়ীরা গরীব কৃষকদের কাছে গিয়ে তাদের লোভ দেখিয়ে সেই গরিব কৃষকদের জমি তারা নিয়ে নিচ্ছে এবং সেই গরিব কৃষকদের তারা বলছে যে—এই ফসলের জন্য তোমাকে এত টাকা ধরে দিচ্ছি, এই জমি আমার, এই জমিতে আমি চাষ করব, তাতে লাভ হোক, লোসকান হোক, এই জমি আমার। এইরকম ধীরে ধীরে তারা এগোচ্ছে এবং একদিন দেখা যাবে গ্রাম-বাংলা থেকে কৃষক উচ্ছেদ হয়ে গেছে, কৃষক উৎখাত হয়ে গেছে। এটাকে এখনই ঠেকাতে হবে। এর জন্য যদি আইন করতে হয়, আপনি আইন করবেন। এইভাবে জমি লিজ চলতে পারে না। আমার সময় অল্প! এই অল্প সময়ের মধ্যে সব কিছু বোঝানো যাবে না। অবশ্য আপনারা বুঝবেন কিনা জানিনা, কারণ আপনারা শিল্পপতিদের কাছে নিজেদের বিক্রি করে দিয়েছেন। সেজন্য আমার কথা হয়ত নাও বুঝতে পারেন। ইচ্ছে করে বা চেষ্টা করে নাও বুঝতে পারেন। একটা কথা আপনাদের বলি, আপনারা শিক্ষিত লোক —আপনাদের গণনাট্য সংঘ, আপনাদের সংস্কৃতি ফ্রন্টের ঐতিহ্য ছিল, তারা নীলদর্পণ নিয়ে অনেক সাংস্কৃতিক আন্দোলন করেছি। নীলদর্পণের নীল-বানরদের মতো বানররা আজকে গ্রাম-বাংলায় গিয়ে উপস্থিত হয়েছে, জমি লীজ নিচ্ছে। চা-বাগানের মালিকরা চাষের জমি লীজ নিয়ে চা-বাগান করছে। ব্যবসায়িরা গ্রামে জমি লীজ নিচ্ছে, ফলে গ্রাম-বাংলায় আর কৃষকরা থাকতে পারবেনা। কৃষক যদি গ্রাম-বাংলায় থাকতে না পারে,

সেই পরিস্থিতির যদি সৃষ্টি হয় তাহলে গ্রাম-বাংলার কৃষকদের পাশে আপনারা না থাকলেও আমরা তাদের পাশে নিশ্চয়ই দাঁড়াব। তখন দেখবেন গ্রামের মানুষ কেউ আর কোনও পার্টির নির্দেশ মানছে না। তাদের তখন আর কোনওভাবেই আটকে রাখা যাবে না। তাই তো আমরা দেখছি জলপাইগুড়ি জেলার যেখানে যেখানে চা-বাগান করা হচ্ছে সেখানে সেখানেই কৃষকরা আপনাদের লোক হয়েও আমাদের কাছে এসে আমাদের সঙ্গে হাত মেলাচ্ছে, আন্দোলন করবার জন্য তৈরি হচ্ছে। সুতরাং আপনাদের সতর্ক হতে বলছি, আপনাদের বিপদ ঘনীভূত হচ্ছে। আপনাদের সেদিকে লক্ষ্য নেই। আপনরা হয়ত এখনো তা বুঝতে পারছেন না আমি কোন্ বিপদের সঙ্কেত আপনাদের সামনে রেখে গেলাম। গ্রাম-বাংলায় আজকে খুবই ভয়াবহ অবস্থা সৃষ্টি হয়েছে। দীর্ঘদিন আপনারা কৃষক আন্দোলন করেছেন। সেই আন্দোলনে আপনারা অনেক রক্ত দিয়েছেন, প্রাণ দিয়েছেন। আজকে আপনাদের ভুল-ভ্রান্তি হচ্ছে। আপনারা মোহগ্রস্ত হয়ে শিল্পপতিদের পিছনে ছুটছেন, কৃষি এবং কৃষককে আঘাত করছেন। ঐ সর্বনাশের জায়গা থেকে ফিরে আসুন। আজকে আর সোনার হরিণের পিছনে ছুটবেন না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

**শ্রী চিত্তরঞ্জন দাস ঠাকুর ঃ** অনারেব্‌ল্ চেয়ারম্যান স্যার, কবির কথা দিয়ে আমি আমার কথা শুরু করতে চাই। কবি লিখেছেন—

"জমিতে যাদের ঠেকেনা চরণ
জমির মালিক তাহারাই হন।"

কিন্তু আমরা দেখছি আমাদের রাজ্যে বামফ্রন্ট রাজত্বে কংগ্রেস আমলের এবং ব্রিটিশ আমলের জমি সংক্রান্ত সনাতন নীতি এবং দৃষ্টিভঙ্গির পরিবর্তন ঘটেছে। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার প্রকৃত কৃষকদের জমির মালিকানা দিতে পেরেছে। এটা একটামাত্র কারণের জন্য আজকে মাননীয় মন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে উপস্থিত করেছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি। স্যার, পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের বয়স ২২ বছর। আমরা জানি ২২ বছর বয়সটা তারুণ্যের প্রতীক, যৌবনের প্রতীক। কিন্তু আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি ১৯৯৭-৯৮ সাল পর্যন্ত ১০.০৯ লক্ষ একর জমি কৃষকদের বন্টন করা হয়েছিল, এ বছর সেই হিসাবটা বেড়ে হয়েছে ১০।২৪ লক্ষ্য একর। অর্থাৎ বিগত এক বছরে সরকার মাত্র ১৫ হাজার একর জমি ভুমিহীন কৃষকদের মধ্যে বিলি-বন্টন করতে পেরেছেন। অথচ এ রাজ্যে এখনো ১৩ লক্ষ ৩৪ হাজার একর কৃষি জমি আছে যা কৃষকদের মধ্যে বন্টন করা সম্ভব। ১৫/২০ হাজার একর করে জমি বছরে বিলি করা হলে সমস্ত জমি বিলি করতে সময় লাগবে? আমি তাই মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব, তিনি তাঁর দপ্তরের অফিসারদের কড়া নির্দেশ দিন— বামফ্রন্টের অতীত মর্যাদার সঙ্গে সংগতি রেখে দ্রুত গতিতে তারা ভূমিহীন কৃষকদের হাতে জমি তুলে

দেবার ব্যবস্থা করুন এবং ভূমি-সংস্কারের আসল উদ্দেশ্যকে বাস্তবায়িত করুন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি, তিনি যৌথ পাট্টার ব্যবস্থা করেছেন। কিন্তু ইতিমধ্যে যে সমস্ত পাট্টা বিলি হয়ে গেছে, যেখানে শুধু পুরুষদের নাম আছে সেখানে কি হবে? মাননীয় মন্ত্রী মহাশয় যদি পঞ্চায়েতকে নির্দেশ দেন পুরোন পাট্টায় স্ত্রীর নামও যুক্ত করতে, তাহলে এই সমস্যার সমাধান হবে বলে আমার মনে হয়। স্ত্রীর নাম যুক্ত হলে সার্বিক বিচারের দিক দিয়ে সেটা সঠিক হবে। সুতরাং সেই ব্যবস্থা করার জন্য আমি অনুরোধ করছি।

[5-00 — 5-10 p.m.]

সর্বশেষে আরেকটা কথা বলি, জমি খাস করা এবং জমি বিলি করা ভূমি-সংস্কার আন্দোলনের একটা গুরুত্বপূর্ণ দিক। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের আজকে যে দৃষ্টিভঙ্গি আর পাঁচ-পাঁচটা সরকারের থেকে আলাদা হবে এটা আমি মনে করি। পশ্চিমবাংলায় ১৪.৮১ লক্ষ বর্গাদার আছে ১০.৯৭ লক্ষ একর জমি আছে। সরকার ল্যাণ্ড কর্পোরেশন গঠন করে মালিকদের কাছে থেকে কিনে নিয়ে জমির রায়তি মালিকানা বর্গাদারদের হাতে যদি তুলে দেয় তাহলে ভূমি-সংস্কার আন্দোলনের ক্ষেত্রে শুধু যে বৈপ্লবিক পদক্ষেপ হবে তা না, এর ফলে সামাজিক উন্নয়নের ক্ষেত্রে, অর্থনৈতিক উন্নয়নের ক্ষেত্রে, আমাদের রাজ্যের সমৃদ্ধির ক্ষেত্রে একটা নতুন দিগন্ত সূচিত হবে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে আবেদন জানাতে চাই, এই বিষয়টি নিয়ে ভাবুন। যারা বর্গাদার তারা যাতে নিকট ভবিষ্যতে জমির মালিকানা পায় তারজন্য উপায় উদ্ভাবন করুন এবং তার সাথে সাথে অর্থের সংস্থান যাতে করা যায় সেটাও আপনি দেখুন। এছাড়া বহু জমি এখনো লাল ফিতার বাঁধনে মহামান্য হাইকোর্টে আটকা পড়ে আছে। যতদিন আটকে থাকবে ততদিন আমাদের ভূমি-সংস্কার এবং তার উদ্দেশ্য, তার সফলতা ততবেশি বিঘ্নিত হবে। আপনি এই বিষয়টি দেখবেন। সেদিন এই মহতী সভায় মন্ত্রী মহাশয় ঘোষণা করেছিলেন ল্যাণ্ড ট্রাইবুন্যাল গঠন করবেন, গতবারের বাজেট বক্তৃতাতেও এই কথা দেখেছি। আমাদের এই বিষয়ের সাবজেক্ট কমিটির রিপোর্টেও পড়লাম, সেখানেও বলেছে, এই কাজকে ত্বরাণিত করতে হবে। আমিও দাবি করব, এই কাজকে ত্বরান্বিত করুন। যত বেশি দেরি হবে ততবেশি প্রতিক্রিয়াশক্তি জমির মালিকানা কুক্ষিগত করে রাখতে চাইবে। সুতরাং তারা যাতে সুযোগ না পায় তারজন্য এই কাজকে ত্বরান্বিত করুন এই আবেদন জানাব। আর একটি কথা বলি, জমির সঙ্গে কৃষক সংগঠন-এর ঘনিষ্ঠ সম্পর্ক। শুধু প্রশাসনিক ব্যবস্থার মাধ্যমে ভূমি-সংস্কার সম্পন্ন করা সম্ভবপর নয়। কৃষক সংগঠনের সাহায্য, পরামর্শ এবং সক্রিয় অংশগ্রহণ একান্ত প্রয়োজন। মাননীয় মন্ত্রী মহাশয় এটা স্বীকার করবেন, আমাদের পঞ্চায়েত ব্যবস্থায় যে ভূমি-বণ্টন দপ্তর আছে সেই দপ্তরের কাজকর্মের

সঙ্গে কৃষক সংগঠনের যারা প্রতিনিধি, সরকার যদি তাদের মনোনীত প্রতিনিধি হিসাবে ঐ দপ্তরের সঙ্গে যুক্ত করে দেয় তাহলে আমার ধারণা—কেন কোন বিধায়ক এখানে জমি বিলির ক্ষেত্রে যে নানা অভিযোগ তুলেছেন সেই অভিযোগের সুনির্দিষ্ট বিচার হওয়া সম্ভব, আরো সুন্দরভাবে জমি বন্টন করা সম্ভব হবে। পরিশেষে আবার বলি, পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার সারা ভারতবর্ষের ক্ষেত্রে একটা নতুন উল্লেখযোগ্য নজির স্থাপন করেছেন এবং এটা সর্বজনস্বীকৃত। সেই স্বীকৃত কাজের জন্য আমি অভিনন্দন জানাই বামফ্রন্ট সরকারকে এবং তার মন্ত্রীকে আর আমি প্রত্যাক্ষান করি সমস্ত ছাঁটাই প্রস্তাবকে। পরিশেষে আমি আর একবার এই বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় চেয়ারম্যান, এই পবিত্র বিধানসভায় পশ্চিমবঙ্গের ভূমি ও ভূমি-সংস্কার দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী, শ্রী সূর্যকান্ত মিশ্র মহাশয় যে বাজেট বক্তব্য রেখেছেন আমি তার বিরোধিতা করছি। বিরোধিতা করছি এই কারণে যে তিনি এই ভূমি সংস্কারের সফলতা সম্পর্কে অনেক ঢাক-ঢোল পিটিয়েছেন। কিন্তু তিনি এই সফলতার পরিবর্তে যে ব্যর্থতা দেখিয়েছেন সেটা আর ঢাকতে পারেননি। আমার সময় খুব কম, আমি তাই সংক্ষেপে কয়েকটি জিনিস আপনাদের কাছে নিবেদন করতে চাই। বাজেট বিবৃতিতে উনি বলেছেন, ১৫ হাজার একর খাস জমি উদ্ধার করা হয়েছে। কিন্তু এর সত্যতা সম্বন্ধে আমাদের যথেষ্ট সন্দেহ আছে। কংগ্রেস আমল থেকে আজকে এই ২২ বছরের বামফ্রন্ট শাসনে কত জমি উদ্ধার করা হয়েছে তার রেশিও মাননীয় মন্ত্রী মহাশয় তার জবাবি ভাষণে যেন রাখেন। আজকে বামফ্রন্ট সরকার বড় বড় কথা বলছেন। তারা কি দেখেছেন, বি. এল. এল. আর. ও. অফিসে কি অবস্থা আছে?

উনি তো ১৫ হাজার একর—শুধু এই কথাটা বলেই ক্ষান্ত হয়েছেন কিন্তু এই জমিগুলি কিভাবে আছে, কোথায় আছে সে কথার উল্লেখ করেননি। তা ছাড়া তিনি যৌথ পাট্টার একটা আযাঢ়ে গল্প শুনিয়েছেন। ১৯৭২/৭৭ সাল পর্যন্ত যে পাট্টাগুলি বিলি হয়েছিল আমরা দেখেছি সি. পি. এমের ক্যাডার বাহিনী এবং লেজুড় বাহিনীর অত্যাচারে সেই জমিগুলি যাদের দেওয়া হয়েছিল তাদের হাত থেকে কেড়ে নেওয়া হয়েছিল। তারপর যে সব পাট্টা এই বামফ্রন্টের আমলে দেওয়া হয়েছে সেগুলি কি রকম দেখুন। আমার এলাকায় নওপুকুরিয়া অঞ্চলের আসিনা গ্রামের এক জন ২০ বছর ধরে একটি জমিতে চাষ করছে, সেই জমিতে সে মাটি ফেলে বাড়ি ঘর করেছে, গাছপালা করেছে অথচ সেই একই দাগ নং-এর জমি অন্য আর একজনকে পাট্টা দিয়ে দেওয়া হয়েছে। তারপর ফলতার বঙ্গনগর এক নং অঞ্চলে গোবিন্দপুর প্রাথমিক বিদ্যালয়ের সংলগ্ন জমি স্কুল বাড়ি সমেত একজনকে পাট্টা দিয়ে দেওয়া হয়েছে। তিনি সি. পি. এমের পঞ্চায়েত সমিতির প্রাক্তন সদস্য এবং এল. সি.-র মেম্বার। স্কুল সমেত সেই যে জমি তাকে পাট্টা

দেওয়া হয়েছে 'আজকাল' পত্রিকাতে ছবি সমেত তার সংবাদ ছাপানো হয়েছিল। স্কুলের মাঠে সে বেগুন চাষ করেছে এবং স্কুলের ছেলেদের সেই বেগুন গাছ টপকে স্কুলে যেতে হচ্ছে। '৬২ সালে সেই স্কুলটি সরকারের অনুমোদন পেয়েছে। সেই স্কুলটি তুলে দেওয়ার চেষ্টা হয়েছিল? কিন্তু এলাকার সচেতন মানুষরা গণ দরখাস্ত করায় এবং ডেপুটেশন দেওয়ায় সেই প্রচেষ্টা বন্ধ হয়েছে। সেই জমির পাট্টা সেই কমরেডের নামে আছে এবং সে চাষ করছে। এত বছরের মধ্যেও সেই পাট্টার পরিবর্তন হয়নি। স্যার, আপনারা জানেন যে ১৯৫২ সালে জমিদারি প্রথার উচ্ছেদ কংগ্রেসই করেছিল। ব্রিটিশ আমলে কি হত? সেখানে দু মন ধান দিয়ে ১০ কাঠা জমি কৃষকের কাছ থেকে লিখিয়ে নিত। 'বাড়ি' বলে একটা প্রথা তখন চালু ছিল। এক মন ধান দিলে সুদ, আসল সমেত ১।। মন ধান চাষীকে ফেরৎ দিতে হত এবং কার্যত দেখা যেত যে চাষীরা চাষ করে জমিদারের ঘরেই সব ধান তুলে দিয়ে আসত। কংগ্রেসই বলেছিল 'লাঙ্গল যার জমি তার'। কংগ্রেস আমলেই '৭২ থেকে '৭৭ সাল পর্যন্ত যে উদ্বৃত্ত জমি নেওয়া হয়েছিল, খাস করা হয়েছিল সেই জমিগুলি পর্যন্ত এই বামফ্রন্ট সরকার রক্ষা করতে পারেননি। এখানে দারিদ্র সীমার নিচে যারা বাস করছে। তাদের ঘরের ছেলেরা লেখাপড়া পর্যন্ত করতে পারে না অথচ এই বামফ্রন্ট সরকার ভূমি সংস্কার করেছেন বলে অনেক বড় বড় কথা বলেন। স্যার, ৪নং অনুচ্ছেদে মন্ত্রী মহাশয় পাট্টা দেওয়ার কথা বলেছেন। উনি বলেছেন, লোকের কাছ থেকে সরকার জমি অধিগ্রহণ করলে তার মূল্য দিয়ে দেওয়া হবে। অথচ ফলতা এক্সপোর্ট প্রসেসিং জোনের ক্ষেত্রে আমরা দেখছি হাজার হাজার বিঘা জমি নেওয়া হয়েছে, অনেক লোক তাদের বাস্তু ভিটা পর্যন্ত ছেড়ে দিয়েছে সেই '৮৪ সালে কিন্তু তাদের অনেকেই আজও তাদের প্রাপ্য ক্ষতিপূরণের টাকা পাননি। অনেকে বাস্তুহারা হয়ে ঘুরে বেড়াচ্ছে। এ সম্পর্কে শুধু আজকেই নয়, বারে বারে এই বিধানসভায় আমি উল্লেখ করেছি, জিরো আওয়ারে বলেছি কিন্তু ব্যবস্থা হয়নি। কেন তারা টাকা পাননি এবং কবে তারা পাবেন আশা করি মন্ত্রী মহাশয় তার জবাবি ভাষণে সে কথা বলবেন। এর পর আমি একটি নোটিশের কথা উল্লেখ করছি। ২. ৬. ৯৭ তারিখে পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে একটা নোটিশ দেওয়া হল যে ডিড রাইটার, কপি রাইটার নেওয়া হবে। ১৫ই জুন, '৯৭ থেকে ১৭ই জুলাই '৯৭ ডেট দেওয়া হয়েছিল। বেকার ছেলেরা ১০ টাকা ও ১৫ টাকা করে জমা দিয়ে ট্রেজারিতে দরখাস্ত করেছিল। আজকে এস. ডি. এল. আর. ও. অফিসে গেলে, রেজিস্ট্রি অফিসে গিয়ে বললে তারা বলেন যে, সরকার বলেছিল, তাই আমরা নেব নেব বলেছিলাম। আজকে লক্ষ লক্ষ পশ্চিমবঙ্গের বেকার মানুষের টাকা ফুট পরাই হয়ে গেল। তাই এই বাজেটকে সমর্থন করতে পারছি না। আর আমাদের দলের থেকে যে কাট মোশন আনা হয়েছে, তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-10 — 5-20 p.m.]

**শ্রী কালীপদ বিশ্বাস ঃ** মাননীয় চেয়ার পারসন, স্যার, আমি মাননীয় ভূমি ও ভূমি সংস্কার দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট ভাষণ পেশ করেছেন, তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং বিরোধী পক্ষ থেকে যে কাট মোশন আনা হয়েছে তার তীব্র বিরোধিতা করছি। স্যার, আমার বলার আগে দুই জন বিরোধী পক্ষের সদস্য তাদের বক্তব্য রাখলেন। তারা বললেন যে কংগ্রেস দল জমিদারি প্রথা বিলোপ আইন করেছেন, কংগ্রেস বর্গা রেকর্ড আইন করেছে, কংগ্রেস বাস্তুভিটা রেকর্ড আইন করেছেন, এমন কি কংগ্রেস দল সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে কৃষি মজুরদের জন্য ন্যূনতম মজুরি আইন করেছেন। কিন্তু সেই আইনকে কার্যকর করার ক্ষেত্রে গ্রামের কৃষক সমাজ যখন সেই ৭৫ বিঘা সিলিংয়ের উর্ধ্বের জমি দখল করতে গেছে তখন সেই কৃষকদের উপরে কংগ্রেসের পুলিশ হামলা করেছে। জমিদারের লেঠেলরা কৃষক সমাজের উপরে আক্রমণ করেছিল, কৃষকদের খুন হতে হয়েছিল। কাজেই জমিদারি প্রথা বিলোপ আইন আপনারা কৃষকদের স্বার্থে করেননি। এই আইন আপনারা করেছিলেন কৃষকদের মোহভ্রষ্ট করে আপনাদের পক্ষে আনার জন্য। ৭৫ বিঘা সিলিংয়ের যে আইন করেছিলেন, সেই আইনকে হাতিয়ার করে ক্ষুদ্র ক্ষুদ্র এলাকায় কৃষকরা যখন উদ্বৃত্ত জমি দখল করতে গেছে তখন তাদের খুন হতে হয়েছিল। প্রকৃতপক্ষে সেই আইনকে আপনারা বাস্তবে কার্যকর করতে চাননি। বর্গাদার যখন উচ্ছেদ হতে যাচ্ছে তখন তারা আইনের সাহায্য পায়নি। অপর দিকে তাদের উপরে আক্রমণ করা হয়েছে, মিথ্যা মামলা রুজু করা হয়েছে, বিনা বিচারে তাদের আটক করা হয়েছে। তাদের অধিকারকে আপনারা স্বীকার করেননি। কাজেই আইন প্রণয়ন করা এক জিনিস, আর সেই আইনকে বাস্তবে কার্যকর করা, তাদের সাহায্য করা আর এক জিনিস। আমাদের সঙ্গে কংগ্রেস সরকারের এই হচ্ছে মৌলিক পার্থক্য। ১৯৬৭ সাল এবং ১৯৬৯ সালে যখন অল্প সময়ের জন্য আমরা ছিলাম তখন আমরা তাদের বলেছিলাম যে, তোমরা জমিদারদের উদ্বৃত্ত জমি খুঁজে বের কর, এই সরকার তোমাদের পাশে আছেন, পুলিশ তোমাদের বিরুদ্ধে যাবে না। এই হচ্ছে আপনাদের সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গির তফাৎ। আমরা তাদের অধিকার দিয়েছি। কংগ্রেস সরকার সেই অধিকার দেয়নি। মাননীয় সদস্য অতীশবাবু বললেন যে, ১৯৭৫-৭৬ সালে এত লক্ষ একর জমি বিলি হয়েছে। কি বিলি হয়েছে তার কিছু কিছু তথ্য আমরাও জানি। আপনারা প্রকৃতপক্ষে কৃষকদের হাতে জমি তুলে না দিয়ে সেই জমি জমিদারদের পরিবারের মধ্যে বিভিন্ন লোকের নামে আইনগত পাট্টা দিয়ে দেখিয়েছিলেন যে এত আমরা বিলি করেছি।

জমিদারদের বাড়ির ছেলে, যাদের নামে কোনও জমির রেকর্ড ছিল না, তাদের ভূমিহীন হিসাবে দেখিয়ে তাদের নামে পাট্টা দিয়েছিলেন এটা আমরা জানি। সেই জমি

আপনারা কৃষকদের দেননি। ১৯৭৭ সালের পর নবজাগরণ হ'ল ; আমরা কৃষকদের পাশে দাঁড়িয়ে ১৪ লক্ষ একর জমি বন্টন করলাম এবং তার মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গে গ্রামীণ অর্থনীতির পরিবর্তন ঘটে গেল। আমরা ভাগিদারদের নাম রেকর্ডভুক্ত করলাম অপারেশন বর্গা করে। ওদের আমলে একটি বর্গা রেকর্ড হতে গেলে খুন হতে হ'ত। এই ভূমি সংস্কারের মধ্যে দিয়ে শুধুমাত্র কৃষকদের অর্থনৈতিক উন্নতি ঘটেনি, কৃষি-উৎপাদনও বেড়েছে। তার ফলে আজকে ভারতবর্ষের কৃষির গড় উৎপাদনে হিসেবে পশ্চিমবঙ্গের স্থান প্রথম, উৎপাদনশীলতায়ও ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ প্রথম স্থানে। আপনারা তো ৪৫ বছর ধরে ভারতবর্ষের শাসন ক্ষমতায় ছিলেন। এখনও বিভিন্ন রাজ্যে ক্ষমতায় রয়েছেন। আপনারা তথ্য দিয়ে বলুন যে, কোনও রাজ্যে ভূমি সংস্কার করে কত উদ্বৃত্ত জমি জমিদারদের কাছ থেকে কেড়ে নিয়ে ভূমিহীনদের মধ্যে বন্টন করেছেন? তাই বলছি, সভাকে বিভ্রান্ত করবেন না। গত পঞ্চায়েত নির্বাচনে গ্রামের যারা জমিদার, যাদের হাত থেকে আমরা জমি উদ্ধার করেছিলাম, তারা কংগ্রেসের হয়ে, তৃণমূল কংগ্রেসের হয়ে দাঁড়িয়ে মার্কসবাদী কমিউনিস্ট পার্টিকে হঠাবার চেষ্টা করেছিলেন। কাজেই কোনও রাজনৈতিক দল জমিদারদের বিরুদ্ধে সংগ্রাম করছে সবাই জানেন। তারজন্য এই বাজেটকে পূর্ণ সমর্থন করে এবং বিরোধীদের কাট মোশনের পূর্ণ বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে মাননীয় ভূমি সংস্কার এবং ভূমি রাজস্বমন্ত্রী যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করে আমার বক্তব্য এখানে রাখছি। মাননীয় চেয়ারম্যান স্যার, বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে প্রতিবারই বাজেট পেশ করবার সময় তাদের ভূমি সংস্কারে সাফল্যের ক্ষতিয়ান তারা তুলে ধরবার চেষ্টা করেন; চেষ্টা করেন বেনামী জমি উদ্ধারে তাদের সাফল্য, খাস কৃষি জমি বন্টনে তাদের সাফল্য, বর্গা রেকর্ড করবার ব্যাপারে তাদের সাফল্য ইত্যাদি তুলে ধরার। এই প্রসঙ্গে আমি বলতে চাই, মাননীয় মন্ত্রী মহাশয় এখানে যে পরিসংখ্যান দিয়েছেন তাতে বলেছেন যে, খাস হওয়া জমির পরিমাণ ১৩.৪৮ লক্ষ একর। এটা এমনভাবে বলেছেন যে, এটাই যেন তারা উদ্ধার করেছেন। কিন্তু ১৩.৪৮ লক্ষ একর টোটাল কৃষি জমির মধ্যে যুক্তফ্রন্ট সরকারের আমলে ২২ মাসের রাজত্বে ১০ লক্ষ একরের উপর জমি যা উদ্ধার হয়েছিল সেটাও ঢুকে রয়েছে। এবং সেটা আপনাদের সরকারেরই মুখার্জি এবং বন্দ্যোপাধ্যায় কমিটির রিপোর্টের পেজ থ্রি-তে সেটা রয়েছে—"During the years 1967-70, a massive drive had been undertaken under the first and second United Front Governments to detect and vest lands that had been clandestinely retained by land owners beyond their entitlements. Over a million of acres of good agricultural land had thereby been taken over".

[5-20 — 5-30 p.m.]

ফলে এর মধ্যে আছে ১০ লক্ষ একরেরও বেশি জমি যেটা ২২ মাসের যুক্তফ্রন্ট আমলে উদ্ধার করা হয়েছিল। আপনারা ২০ বছরে সেখানে মাত্র ১৩.৪৮ লক্ষ থেকে ১০ লক্ষ বাদ দিলে ৩.৪৮ লক্ষ একর জমি উদ্ধার করেছেন। এটা কি ভাল পারফরমেন্স? অথচ আপনারা সাফল্যের কথা বলছেন। আবার যেটা উদ্ধার করা হয়েছে তার মধ্যে বিলি করা হয়েছে ১০.২৪ লক্ষ একর জমি, অর্থাৎ ৩.২৪ লক্ষ একর জমি বিলি করা হল না। সুতরাং যে সাফল্যের দাবি আপনারা করছেন সেটা সঠিক নয়। এখানে দেখছি নথিভুক্ত বর্গাদারের সংখ্যা হল ১৪.৮১ লক্ষ। আপনাদের কাছ থেকে অপারেশন বর্গা নিয়ে অনেক কথা শুনেছি। আজকে যেখানে ২৮-৩০ লক্ষ বর্গাদার সেখানে নথিভুক্ত বর্গাদারের সংখ্যা হল ১৪.৮১ লক্ষ। বগাদার নথিভুক্ত করার কাজ বন্ধ হয়ে গিয়েছে। এখানে অনেক জিনিস বলা হচ্ছে কিন্তু কার্যত ভূমি সংস্কারের চাকাটা পশ্চিমবাংলায় সামনের দিকে যাচ্ছে না, পিছনের দিকে ঘুরে গিয়েছে। কেন বলছি? ৫০শের দশকে ৬০-এর দশকে এবং ৭০-এর দশকে গ্রামবাংলায় জোতদার জমিদার মহাজন কায়েমি স্বার্থের বিরুদ্ধে, গরিব চাষী ভাগচাষী এবং ক্ষেত মজুরদের রক্তাক্ত সংগ্রাম আন্দোলন গ্রামবাংলায় গড়ে উঠেছিল কংগ্রেস আমলে। সেই আন্দোলনের ফলশ্রুতি হিসাবে ১৯৭৭ সালে কংগ্রেস সরকারের পতন হয়েছিল এবং বামফ্রন্টের অভ্যুত্থান হয়েছিল। স্বাভাবিকভাবেই এই সরকারের কাছ থেকে গ্রামবাংলার গরিব কৃষক এই সরকার ক্ষমতায় আসার পর গ্রামবাংলায় কায়েমি স্বার্থের বিরুদ্ধে সংগ্রাম করার পরিবর্তে কায়েমি স্বার্থের পৃষ্ঠপোষকতা করে তাদের সঙ্গে একটা সমঝোতা করে ক্ষমতায় থাকবার চেষ্টা করছে। এই বাস্তব চিত্রটা আমরা এখন দেখতে পাচ্ছি। ভূমিসংস্কারের ক্ষেত্রে আজকে কি অবস্থা? এই ভূমিসংস্কার কার স্বার্থে? ভূমিসংস্কার বর্গাদারদের স্বার্থে হওয়া উচিত, ভূমিসংস্কার গরিব চাষী প্রান্তিক চাষী এবং ক্ষেতমজুরদের স্বার্থে হওয়া উচিত। কিন্তু আমরা কি দেখছি? প্রথমে গণ আন্দোলনের চাপে ভূমিসংস্কার আইন এনঅ্যাক্টেড করতে বাধ্য হয়েছিল। আজকে ভূমিসংস্কার আইন সংশোধন করা হচ্ছে। কিন্তু এই সংশোধন কার স্বার্থে হচ্ছে? এই সংশোধন বর্গাদারদের স্বার্থে হচ্ছে না, ভাগচাষী প্রান্তিক চাষী গরিব চাষী ক্ষেতমজুরদের স্বার্থে হচ্ছে না। এই সংশোধন হচ্ছে মাল্টিন্যাশনালদের স্বার্থে জমির মালিকদের স্বার্থে। আজকে জমির উর্ধ্বসীমা আইন শিথিল করা হচ্ছে। আজকে মুখে বলা হচ্ছে আমরা উদারনীতির বিরুদ্ধে কিন্তু আজকে আমরা লক্ষ্য করছি এই বামফ্রন্ট সরকার বাজারি অর্থনীতির যে হাওয়া বইছে, যে গ্লোবালাইজেশনের হাওয়া বইছে সেই হাওয়ায় তারা গা ভাসিয়ে দিয়েছে। আজকে এই ভূমিসংস্কার আইনের সংশোধনের মধ্যে দিয়ে এই জিনিস ঢুকে পড়েছে। আজকে মাল্টিন্যাশনালরা ফুড প্রসেসিং সেন্টার করবে, সেই ক্ষেত্রে এই সংশোধনকে কাজে লাগানো হচ্ছে। আজকে গ্রামাঞ্চলে একটা নূতন

প্রবণতা তৈরি হয়েছে। সেটা হচ্ছে, ছোট জোতের মালিকদের শেষ করে বড় জোতের মালিক, যাদের জমিতে পুঁজি খাটাবার ক্ষমতা আছে তাদের আজকে গ্রহণ করা হচ্ছে। সেই জন্য ভূমিসংস্কার আইন এই দিকে লক্ষ্য রেখে সংশোধন করা হচ্ছে। আজকে জমি বন্টন করলেই ভূমিসংস্কার হবে না, যদি না আজকে গরিব চাষী ভাগ চাষী প্রান্তিক চাষী তাদের জমিকে হাতে রাখার জন্য যেটা দরকার, ইকনমিক্যালি ভায়েবেল হবার জন্য তাকে যথেষ্ট উপকরণ দিতে হবে।

অর্থাৎ সার, কীটনাশক ওষুধ, সেচ এই সমস্ত ব্যবস্থাগুলো যদি হাতে না দেওয়া যায়, সাথে সাথে কৃষক তার ফসলের লাভজনক যাতে পায়, এই দুটো ব্যবস্থা না করতে পারলে আজকে উৎপাদনের যে চিত্র তা থাকবে না। কৃষির উৎপাদন মারাত্মক ভাবে বেড়ে যাচ্ছে। সেক্ষেত্রে প্রান্তিক চাষী, গরিব চাষী এদের হাতে জমি রাখা সম্ভব হচ্ছে না। এমন কি বর্গাদার, পাট্টাদার, প্রান্তিক চাষীদের জমি চলে যাচ্ছে। আপনি বলছেন, ভূমি সংস্কারের ফলে মানুষের ক্রয় ক্ষমতা বেড়ে গেছে। কিন্তু বাস্তবে কি হচ্ছে? ক্ষেত মজুরের সংখ্যা বেড়ে যাচ্ছে। ক্ষেত মজুরের সংখ্যা যেখানে ছিল ৩৮.৯১ লক্ষ ১৯৮১ সালের সেন্সাসে, সেখানে ১৯৯১ সালের সেন্সাসে দাঁড়িয়েছে ৫০.৫৫ লক্ষে। অর্থাৎ ১০ বছরে ১১ লক্ষ ক্ষেতমজুর ভূমিহীন হয়েছে। এই হচ্ছে ভূমি সংস্কারের চিত্র। মাননীয় চেয়ারম্যান স্যার, আমি যে কথা বলতে চাই, আজকে চাকাটা ঘুরে গেছে। ভূমি সংস্কারের ক্ষেত্রে দ্বিতীয় কথা হচ্ছে, আপনি যে অগ্রগতির কথা বলেছেন, কৃষি পণ্যের উৎপাদন বেড়েছে ভারতবর্ষের মধ্যে ইত্যাদি অনেক কথা যা ক্লেম করা হয়, কৃষি উৎপাদন বৃদ্ধির যে কথা বলা হয়েছে সেটা তথ্য নির্ভর নয়, সঠিক নয়। কারণ আমরা জানি, ষাটের দশকে কৃষি উৎপাদন যেটা নিরুপিত হত, সেটা দুটো পদ্ধতিতে, একটা পশ্চিমবাংলা সরকারের যারা একটা হিসাব নিতেন। এছাড়া বুরো অফ অ্যাপ্লায়েড ইকনোমিক স্ট্যাটিস্টিক্স, একটা বেসরকারি সংস্থা তারাও হিসাব নিতেন। এখানে দেখা যেত কৃষি দপ্তরের যে হিসাব এবং বুরো অফ অ্যাপ্লায়েড ইকনোমিক স্ট্যাটিস্টিক্স-এর যে হিসাব, দুটোর মধ্যে অনেক গরমিল হত। দুটোর মধ্যে একটা সামঞ্জস্য করে একটা হার ঠিক করা হত। মুখার্জি-ব্যানার্জি কমিশন নির্ণয় করেছে যে, পশ্চিমবাংলায় কৃষি উৎপাদন বৃদ্ধির হার যেটা দেখানো হচ্ছে সেটা ঠিক নয়। ব্লকে এডিও, এগ্রিকালচারাল ডেভেলপমেন্ট অফিসার তিনি এই তথ্য দেন। তার কোনও ইনফ্রাস্ট্রাকচার আছে? তিনি ফিল্ডে যান? অফিসে বসে কিছু মনগড়া তথ্য, স্ট্যাটিস্টিকস দেন। সেটাকে সংযোজিত করে সেলফ স্টাইল করে বলছেন কৃষির উৎপাদন বেড়েছে। এই ভাবে তথ্য দিচ্ছেন এবং বলছেন যে পশ্চিমবাংলা ভারতবর্ষের মধ্যে কৃষি উৎপাদনে এগিয়ে গিয়েছে। উৎপাদন কিছু বেড়েছে, এটা ঠিক। তার কারণ হচ্ছে, যে ভাবে বিজ্ঞানের উন্নতি হয়েছে, টেকনোলজির উন্নতি হয়েছে, উন্নত সার ইউজ হচ্ছে, তারজন্যই উৎপাদন বৃদ্ধি হয়েছে। ফলে এটা সরকারের

কোনও ক্রেডিট নয়, টল ক্লেম করা হচ্ছে ভূমি সংস্কারের অগ্রগতি নামে, সাফল্যের নামে। আমরা অত্যন্ত গ্রিম পিকচার দেখতে পাচ্ছি। যদি ইনডেপথ স্টাডি করা যায়, তাহলে তা অত্যন্ত মারাত্মক। আমি আবার বলছি, ভূমি সংস্কারের চাকাটা সামনের দিকে যাচ্ছে না। আজকে সেটা ঘুরে গেছে। ভূমি সংস্কার গরিব চাষীদের, বর্গাদারদের স্বার্থে নয়। ভূমি সংস্কার হচ্ছে মাল্টিন্যাশনালদের স্বার্থে, চা বাগানের স্বার্থে। দেশি-বিদেশি শিল্পপতিদের স্বার্থে আইন শিথিল করা হচ্ছে প্রান্তিক চাষী, গরিব চাষীর স্বার্থকে বিসর্জন দিয়ে। তাই আমি এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কার্তিকচন্দ্র বাগ ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে আমাদের রাজ্যের ভূমি ও ভূমিসংস্কার দপ্তরের মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন, তাকে আমি পূর্ণ সমর্থন করছি এবং বিরোধী পক্ষের তরফে যে কাট মোশন আনা হয়েছে তার বিরোধিতা করে আমি দু-একটি কথা বলব। ভূমি সংস্কারের ক্ষেত্রে ওরা যে বক্তব্য রাখছিলেন, তাতে মনে হচ্ছিল ভূমি সংস্কারের কৃতিত্বের সবটাই কংগ্রেসের হাতে আছে, ওরাই সব করেছেন। কিন্তু বাস্তব কৃষক আন্দোলনের সঙ্গে যুক্ত থেকে আমার যেটা মনে হয়েছে, ওরা যেটা বলেছেন, বাস্তবের সঙ্গে তার কোনও মিল নেই।

বস্তুত আজকে পশ্চিমবঙ্গে যে ভূমি এবং তার যে ভূমিদানের মধ্যে দিয়ে আত্মমর্যাদা ভূমিহীনরা ফিরে পেয়েছে এটা সবচেয়ে বড় সাফল্য বলতে হবে। তারা আজকে নির্দিষ্ট ভিটে পেয়েছে, সেই ভিটের থেকে তারা আর উচ্ছেদ হবে না। তবে সেটাই সবচেয়ে বড় পাওয়া নয়, তার চেয়েও হচ্ছে তারা আজকে জমির পাট্টা পেয়েছে। বিরোধী দলের মাননীয় বিধায়ক বললেন যৌথ পাট্টার কথা, আমরা যৌথ পাট্টা করতে সক্ষম হয়েছি। শুধু যে যৌথ পাট্টা নয়, তার সঙ্গে জমির পরচাও দিচ্ছি। তার সব রেকর্ড করা হচ্ছে। আজকে সেই কারণেই আপনাদের ভয়, আর তো জমি থেকে তাদেরকে আর উচ্ছেদ করা যাবে না। আজকে বর্গা রেকর্ড, খাস জমি রেকর্ড, বাস্তু রেকর্ড হচ্ছে, ভূমি সংস্কারের সমস্ত দিকে জোর দেওয়া হচ্ছে। এক সময়ে কংগ্রেসি আমলে গ্রামের কিছু মাতব্বর, মোড়ল লোক ছিল, যারা গ্রামের লোকেদের মাথায় ছড়ি ঘোরাতেন। তারাই গ্রামে কংগ্রেসিদের নেতা এবং কংগ্রেসি রাজনীতিকে পরিচালনা করেছে। আজকে সেখানে সকলেরই ব্যক্তি স্বাধীনতা এসেছে। সকলেরই সমান অধিকার জমির উপরে প্রতিষ্ঠিত হয়েছে। আজকে একটা আমূল পরিবর্তন ঘটেছে। যে কোনও গ্রামে গেলেই এই দৃষ্টান্ত দেখা যাবে। আজকে গ্রামের কৃষকরা সংগঠিত হয়েছে। কিছু ক্ষেত্রে আপনাদের লোকেরা জমিতে কেস করে, মামলা করে জমি আটকে রেখে দিচ্ছেন, সেগুলোও আমরা উদ্ধারের চেষ্টা করছি। আমি নিজে কৃষক পরিবারের ছেলে, আমরা জানি কংগ্রেস আমলে কৃষকদের উপরে কি অত্যাচার হত, জোতদাররা অত্যাচারের মাধ্যমে জোর করে জমি থেকে কৃষকদের উচ্ছেদ করত। আজকে আর সেই অবস্থা নেই, ভূমিহীন, প্রান্তিক এবং ক্ষুদ্র

চাষী তাদের জমি পেয়ে ফসল ফলাতে সক্ষম হয়েছে। কিছু কিছু ক্ষেত্রে বর্গাদারদের উপরে আপনাদের দলের লোকেরা একটা প্রভাব ফেলেছে। বর্গাদারদের অর্থের লোভ দেখিয়ে তাদেরকে শহরে চলে আসার কথা বলে তাদের জমিগুলোকে দশ বছর আগেকার দামে কিনে নিতে চাইছে। এইভাবে বহু জমি ধনিক শ্রেণীর হাতে আসছে। তারা ওই জমির দাম বিঘা পিছু ১৬০০-২০০০ টাকা মতো দিয়ে ব্যাঙ্কে ফিক্সড করে দিতে বলছে। এইভাবে বর্গাদারদের তারা উচ্ছেদ করতে চাইছে। আজকে ক্ষেতমজুর, ভূমিহীনদের জন্য আন্দোলন করছে কংগ্রেস? সেই আন্দোলন সম্পর্কে ওনাদের কোনও জ্ঞান আছে? সবচেয়ে বড় কথা এই যে, কংগ্রেসিরাই এক সময়ে জমি দখল করে কৃষকদের উপরে অত্যাচার করেছিল, আজকে তারাই কিনা কৃষক আন্দোলনের কথা বলছেন। আমি ক্ষেতমজুর ঘরের ছেলে, এই উন্নয়ন তো আরও আগে হওয়ার কথা ছিল, কিন্তু কি করেছিল তখন তারা। বাস্তুহারা করে ছেড়ে ছিল গ্রামের গরিব মানুষদের, বাস্তুহীনদের ভিটে থেকে উচ্ছেদ করেছিলেন। তাদের তালপাতার ঘরে আগুন লাগিয়ে দিয়েছিলেন, আজকে আপনারা কিভাবে বলছেন তাদের উন্নয়নের কথা। একথা মনে রাখবেন আমরা মজুরি আন্দোলনের জন্য ভূমিহীন মানুষদের পাশে দাঁড়িয়েছি। মজুরির জন্য আন্দোলন আমরা হাতে হাত মিলিয়ে করেছি। আমি কৃষক পরিবারের ছেলে, সকাল থেকে সন্ধ্যা অবধি মাথার ঘাম পায়ে ফেলে গতর খাটিয়ে সোনা ফলিয়েছি। যে জমিতে ফসল হয়নি তাকে ফসলযোগ্য করার জন্য আমরা আপ্রাণ চেষ্টা করেছি। তার জন্য আমাদের গতর নিংড়ে ঘাম দিতে হয়েছে। আজকে এসবই আপনাদের ঈর্ষার কারণ। তবে এখন কংগ্রেসিরাও ক্লান্ত হয়ে পড়েছে, গোষ্ঠীদ্বন্দ্বে তারা ক্লান্ত। তাদের দলের লোকেরা কেউ তৃণমূলে, কেউ কেউ বি. জে. পি.-তে চলে যাচ্ছেন। তারাই এক সময়ে বর্গাদার উচ্ছেদ করেছেন, আর আজকে তারাই কিনা ভূমিহীনদের কথা বলছেন। আপনারা গায়ে গতরে কত খেটেছেন এদের জন্য, যে আজকে এদের প্রতি দয়া দেখাতে আসছেন। এই বিধানসভাতে দাঁড়িয়ে আপনারা বলছেন যে, ভূমি সংস্কার নাকি আপনারাই করেছেন, সাফল্য নাকি আপনাদের, হ্যাঁ আমরা জানি কংগ্রেস সরকার এর আইন করেছিল। কিন্তু ১৯৫৭ সালে ১৯৫৯ সালে এবং ১৯৬৯ সালে যে কৃষক আন্দোলন হয়েছিল গোটা পশ্চিমবাংলায় তাদের চাপে পড়ে কিছু জমি বিলি করতে বাধ্য হয়েছিলেন। কাদের নামে? তাদের বাড়ির কাজের লোকের নামে, কুকুরের নামে, অন্যের নামে, বেনামে। আজকে সেখান থেকে পাট্টা বাতিল করতে হচ্ছে। অনেক বেশি জমির মালিক যে, তাকে জমি বাতিল করতে হচ্ছে, জমি লুকিয়ে রাখার মাধ্যমে অর্থাৎ বেনামে তারা সম্পত্তি করে রেখেছে। জমিটা কেনার পরে তারা রেকর্ড করাচ্ছে না। যার কাছ থেকে কিনেছে তার নামে রেকর্ড থেকে যাচ্ছে। ছোট ও মাঝারি কৃষকের কাছ থেকে জমি কেনার পরে সে দলিলটা রেখে দিচ্ছে, কিন্তু রেকর্ড করাতে যাচ্ছে না। এইভাবে জমিকে লুকিয়ে রাখা

হচ্ছে। ফলে সেই কৃষকের নামে রেকর্ড থাকছে। অথচ দলিলটা তার নামে রয়েছে। ফলে জমিগুলি সিলিঙে ধরা পড়ছে না। এখন আবার পুকুর ভরাট করা হচ্ছে, ভরাট করে জমি হিসাবে বিক্রি করে দিচ্ছে, সেই জমিতে বাড়িও হয়ে যাচ্ছে। আজকে কংগ্রেসিরা দাবি করছেন বাস্তবের সঙ্গে তার কোনও মিল নেই। কংগ্রেসিরা বেঁচে আছে গরিব মানুষের বিরুদ্ধে লড়াই করে, ভূমিহীন কৃষকের বিরুদ্ধে লড়াই করে। যারা কংগ্রেসে থেকে সুবিধা করতে পারছে না, তারাই আজকে তৃণমূল করছে। কংগ্রেস পার্টি তারা মজুরি আন্দোলন থেকে শুরু করে সমস্ত ক্ষেত্রে তারা বিরোধিতা করেছে। তারা ভূমির চরিত্র পরিবর্তন ঘটিয়েছে। তাই আমি বলব, মাননীয় মন্ত্রী ভূমি সংস্কারের ব্যাপারে যে কর্মধারা সৃষ্টি করেছেন, গরিব মানুষের যে খাওয়া-পরা-থাকার ব্যবস্থা করেছেন, মানুষের বেঁচে থাকার জন্য যে আত্মমর্যাদা রক্ষার প্রচেষ্টা গ্রহণ করেছেন তার জন্য আমি এই বাজেটকে সমর্থন করছি। অপরদিকে বিরোধী দলের কাটমোশনের বিরোধিতা করে এবং তারা যে অসত্য কথা বলেছেন তার চরম প্রতিবাদ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পঃবাংলা ভূমি ও ভূমিসংস্কার দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী '৯৮-'৯৯ সালের যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন সেই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে আমাদের দলের আনা কাটমোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য পেশ করছি। মাননীয় মন্ত্রী মহাশয়, গত আর্থিক চেয়ে এবারে যে ব্যয়বরাদ্দের বাড়ানোর কথা বলেছেন, তাতে আমাদের আপত্তি ছিল না, যদি এই দপ্তর মানুষের পরিষেবার কাজে নিজেদেরকে প্রতিষ্ঠিত করতে পারত। মাননীয় মন্ত্রী মহাশয়, খুব ছোট্ট করে একটা বাজেট পেশ করে অল্প পরিসরে কথা বলেছেন, এই ব্যাপারে আমি কতকগুলি মৌলিক প্রশ্ন করছি, তিনি তার জবাবি ভাষণে বলবেন। আমূল ভূমিসংস্কার বলতে যে বিরাট কর্মযোগ্যর কাজ তার জন্য আধুনিক প্রযুক্তির সহায়তা নিচ্ছেন, অনেক ক্ষেত্রে রেকর্ড এবং জরিপের ক্ষেত্রে আধুনিক সহায়তা অনেক কিছু সংযোজিত হচ্ছে, আমি মূলত যে কথাটা এখানে বলতে চাই, আজকে আমরা দেখছি, হিসাবের নিরিখে অন্যান্য ব্যক্তি বলেছেন, পশ্চিমবাংলায় ভূমি সংস্কারের ক্ষেত্রে অগ্রণী ভূমিকা নিতে গিয়ে আপনি কিছু জমির কথা বলছেন, সরকারি জমি ন্যস্ত হয়েছে এবং কৃষিযোগ্য জমি যা আপনারা বিতরণ করেছেন, সেখানে আমাদের বিরোধী দল নেতা বক্তব্য রেখে বলেছেন এবং অন্যান্য ব্যক্তিরা বলেছেন, হিসাবে এই কথাই প্রমাণ করে রাজ্যের ২১ বছরে বামফ্রন্ট সরকারের এই দপ্তরের গতি সম্মুক গতি, দ্রুতলয়ে হয়নি। কেন জানি না। মন্ত্রীর নিষ্ঠা আছে নিশ্চয়।

[5-40 — 5-50 p.m.]

এই দপ্তর হচ্ছে একটা বাস্তু ঘুঘুর বাসা। এই দপ্তর সম্পর্কে এই রাজ্যের মানুষ

আজকে সংশয় প্রকাশ করে। আমি মূলত বলতে চাই, মাননীয় মন্ত্রী মহাশয় তার জবাবি ভাষণে বলবেন, ১৯৭৯ সালে ১.৬৪ লক্ষ একর জমি ইঞ্জাংশন হয়েছে, ১৯৮০ সালে ১.৬৮ লক্ষ একর জমি ইঞ্জাংশন হয়েছে, ১৯৮১ সালে ১.৭৯ লক্ষ একর জমি ইঞ্জাংশন হয়েছে এবং গত ১৯৯৬ সালের ডিসেম্বর মাসে ১.৮৮ লক্ষ একর জমি ইঞ্জাংশন হয়েছে। আমি জিজ্ঞাসা করি ১৯৭৭ থেকে ১৯৮১ এর মধ্যে ইঞ্জাংশনভূক্ত জমিগুলিকে উদ্ধার করার জন্য আপনার দপ্তর আইনজ্ঞদের পরামর্শ নিয়ে হাইকোর্ট থেকে জমিগুলিকে মুক্ত করার জন্য চেষ্টা করেছেন এবং তাতে আপনি খরচ করেছেন ১ কোটি ৫৮ লক্ষ ৫৯ হাজার টাকা। ১৯৮১-৯৮ সাল পর্যন্ত ইঞ্জাংশন মুক্ত করার জন্য আপনি কত টাকা খরচ করেছেন এবং তার দ্বারা আমরা কতটা উপকৃত হতে পেরেছি। সাম্প্রদায়িক শক্তির প্রতিভূ যে কেন্দ্রীয় সরকার তারা আরবান ল্যান্ড সিলিং তুলে দিচ্ছে। আমি আশা করব এই ব্যাপারে আমাদের রাজ্য সরকারের বক্তব্য কি সেটা খোলাখুলি বলবেন। এই হাউসে সেকেন্ড অ্যামেন্ডমেন্ট বিল এনে আরও কিছু জমি উদ্ধারের জন্য আপনি একটা পরিকল্পনা নিয়েছিলেন। এই সেকেন্ড অ্যামেন্ডমেন্ট বিলের মাধ্যমে কত জমি আমরা পেয়েছি সেটা বলবেন। আমাদের খবর দলীয় সংকীর্ণতার স্বীকার হয়ে এই বিল এনেছেন, এর দ্বারা উপকৃতর সংখ্যার তালিক খুব একটা ইতর বিশেষ শ্রীবৃদ্ধি হয়নি। এই বিষয়ে আরেকটা কথা বলতে চাই, আজকে আপনি ছয় নম্বর অনুচ্ছেদে বলেছেন ভাড়াটিয়াদের ক্ষেত্রে ঠিকা টেনেন্সি অ্যাক্ট, সেখানে এখনও পর্যন্ত ছাব্বিশ হাজার ঠিকা ভাড়াটিয়া ১৯৮১ সালের এই আইন অনুযায়ী আপনি নিয়মিতকরণ করতে পেরেছেন। কিন্তু এখনও পর্যন্ত বিবেচনাধীন আছে দশ লক্ষ। ঠিকা টেনেন্সি অ্যাক্ট, বা ভাড়াটিয়া নির্ণয়ের ক্ষেত্রে মাত্র ছাব্বিশ হাজার হয়েছে, আর বকেয়া আছে দশ লক্ষ, এটা একটা দপ্তরের অগ্রগতি কি না এটা আমি ভাবতে অনুরোধ করব। আপনার বক্তব্যে আপনি বলেছেন ১৩.৪৮ লক্ষ একর কৃষিজমি খাস হয়েছে এবং তার মধ্যে আপনি বিলি করেছেন এবং বিলি করার ক্ষেত্রে এবং জমি বিবাদের ক্ষেত্রে গত বছর আপনি বলেছিলেন যে টেনেন্সি ট্রাইব্যুনাল অ্যাক্টের মাধ্যমে আমরা মীমাংসা করব। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে সাবজেক্ট কমিটির একটি প্রতিবেদন উল্লেখ করে বলি গত আর্থিক বছরে সেটিং আপ অফ এ ল্যান্ড কর্পোরেশন, দশ লক্ষ টাকা বরাদ্দ থাকলেও সেটা আপনার দপ্তর খরচ করতে পারেননি। ট্রাইব্যুনাল করার ক্ষেত্রে ১ কোটি ৭৭ লক্ষ ৮৫ হাজার টাকা বরাদ্দ করা হয়েছে, কিন্তু এক বছরে খরচ হয়েছে আট হাজার টাকা। বাকি টাকা খরচ করা সম্ভব হয়নি কি কারণে? কোথায় অসুবিধা ছিল মন্ত্রী মহাশয় জবাবি ভাষণ দেওয়ার সময় নিশ্চয় তা বলবেন।

আমি আশা করব যে সুপারিশ করার জন্য বন্টনের ক্ষেত্রে যে ত্রুটি বিচ্যুতি আছে এবং রেকর্ড সংশোধনের ক্ষেত্রে যে ত্রুটি বিচ্যুতি আছে, সেখানে আপনি আজকে সকালে

আর আই সম্পর্কে প্রশ্নের উত্তর দিতে গেলে বলেছেন যে, আর. আই. অফিসগুলি গ্রামপঞ্চায়েত এবং তার পাশাপাশি থাকবে সেই অঞ্চলের ভাড়া বাড়িতে। কিন্তু আপনি খবর রাখেন মন্ত্রী মহোদয় যে, প্রত্যন্ত গ্রামপঞ্চায়েতগুলির বহু জায়গায় আমি রেফারেন্স দিয়ে বলতে পারি— দক্ষিণ গঙ্গাধরপুর গ্রাম পঞ্চায়েতের ল্যান্ড অ্যাটেসটেশন হবে, আর. আই. অফিস নেই, দক্ষিণ রায়পুর। ওই গ্রাম পঞ্চায়েত নয়, এটা কেন হবে? এই নিয়ে বারবার বলা সত্ত্বেও একটা রাজনৈতিক মেরুকরণের প্রভাবে ওই গ্রাম পঞ্চায়েত এলাকায় আর. আই. অফিসের লোকেরা গিয়ে কাজ করল না? রেকর্ড সংশোধনের ক্ষেত্রে দুর্নীতি আছে। আপনি নিজেও জানেন যে, আপনার মেদিনীপুর এবং অন্যান্য জেলা থেকে এই রকম খবর আসে যে, আর. আই. অফিস এবং বি. এল. এল. আর. ও. অফিসগুলি কাদের দ্বারা পরিচালিত হয়। ওই এলাকার ভূমি রাজস্ব দপ্তরকে যদি আলিমুদ্দিন স্ট্রিট নিয়ন্ত্রণ করে, যদি স্থানীয় কমরেড নিয়ন্ত্রণ করে, তাহলে গরিব মানুষ ভূমিহীন কৃষক, অল্প জমির মালিক রেকর্ড সংশোধন করতে গেলে অসুবিধায় পড়বেন। যদি দুর্নীতিপরায়ণ মানুষ এক শ্রেণীর মানুষ অর্থের বিনিময়ে কাজ করে, তাহলে কেমন করে ভূমি রাজস্ব দপ্তরের কাজকর্ম এগুবে? ল্যান্ড ট্রাইব্যুনাল এর ব্যাপারে আপনাকে যা বললাম এবং আর. আই. সম্পর্কে যা বললাম, আপনি আপনার বক্তৃতায় যে জমির কথা বলেছেন, তার মধ্যে আমরা হিসাব করে দেখেছি যে, এই জমি, যা আপনি বলছেন যে, ২৯.১৭ লক্ষ একর জমি খাস করা হয়েছে, তার মধ্যে কৃষিযোগ্য জমি হচ্ছে ১৩.৪৮ লক্ষ একর। এই জমির হিসাবে যে ১৫ লক্ষ ৬৯ হাজার একর জমি, এটা কোনও ক্যাটাগরিতে পড়ে রইল, তার ক্যাটাগরি বলবেন। এই জমি দিয়ে সরকার কি কাজ করতে চাইছেন, আগামী দিনে সেটা যদি হাউসে বলেন তাহলে আমরা জানতে পারি যে, আপনার দপ্তরের কর্মকান্ডের ক্ষেত্রে আপনি কি ভূমিকা গ্রহণ করেছেন। আপনি বর্গা রেকর্ড এর কথা বলছেন। বর্গা রেকর্ড ৭৭ এর জুন মাস পর্যন্ত ৯ লক্ষ ৮৪ হাজার একরের মধ্যে জমি বন্টন করা হয়েছিল—যে পরিমাণ জমি বন্টন করা হয়েছিল, সেটাকে অগ্রগতি বলা চলে না। ফলে বাজেটের বিরোধিতা করে, আমাদের কাট মোশনের সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## PRESENTATION OF REPORT

### Thirtyfourtth Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I, now present the Revised programme of the 34th Report of the Business Advisory Committee, as follows :

19.6.98, Friday : (i) Demand No. 54

Food & Supplies Deptt. .. 2 hours

| | | | |
|---|---|---|---|
| | (ii) Demand No. 86 | | |
| | (iii) Demand No. 35 | P.H.E. Department | .. $1^1/_2$ hours |
| | (iv) The West Bengal Apartment Ownership (Amendment) Bill, 1998 (Introduction, Consideration & Passing) | | .. 1 hour |
| 22.6.98, Monday : | (i) Demand No. 25 | Public Works Department | .. 2 hours |
| | (ii) Demand No. 79 | | |
| 23.6.98, Tuesday : | (i) Demand No. 69 | Power Department | |
| | (ii) Demand No. 72 | Science & Technology Department | .. 4 hours |
| 24.6.98, Wednesday : | (i) Demand No. 66 | Irrigation & Waterways | |
| | (ii) Demand No. 68 | Department | .. 2 hours |
| | (iii) Demand No. 67 | Water Investigation & Development Department | .. 2 hours |

I now request the Parliamentary Affairs Minister to move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the Revised programme of the 34th Report of the Business Advisory Committee as presented in the House, be agreed to.

The motion was then put and agreed to.

[5-50 — 6-00 p.m.]

## DISCUSSION ON DEMAND No. 7 & 61 RESUMED

**শ্রী কমলেন্দু সান্যাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বাজেট আজকে এখানে উত্থাপিত হয়েছে তাকে পূর্ণ সমর্থন করে এবং বিরোধীদের আনা কাট মোশনকে বাতিল করে আমার বক্তব্য শুরু করছি। সর্বপ্রথমে বলি বিরোধী দলের মাননীয় নেতা শ্রদ্ধেয়

অতীশদা একটি কথা বলেছেন। এই দপ্তর উঠিয়ে দিলে ভাল হয়। তার কথার সুরটা হচ্ছে কাজ টাজ যখন হচ্ছে না এই দপ্তর উঠিয়ে দেওয়াই ভাল। এটা দিয়েই ওদের দৃষ্টিভঙ্গি বুঝতে পারা যায়। সত্যি সত্যিই আমাদের সঙ্গে ওদের দৃষ্টিভঙ্গিগত তীব্র বিরোধ আছে। এই দপ্তর উঠিয়ে দিলে ওদের সবচেয়ে বেশি সুবিধা হবে। সেজন্য ওদের কাছ থেকেই এই কথাটা উঠে এসেছে। বিষয়টা পরিষ্কার বুঝতে হবে। কি করে আমরা এখানে এসেছি। ব্যাপারটা হচ্ছে দুটো পা। দুটো পা দিয়ে আমরা এখানে এসেছি। প্রথম পাটা হচ্ছে জমি। আপনারা বলছিলেন আপনারা আইন করেছিলেন। খুব ফাইন, ভাল আইন। কিন্তু সেটা বাস্তবে প্রযোজ্য হবে এই রকম করে তো করতে হবে। আমরা এসেছি জমি ধরে। আপনারা আইন পাস করেছিলেন। আইন দুধ দেয়নি। অনেক লড়াই করে আমাদের আসতে হয়েছে। ৬৭ সালের নির্বাচনের পর তখন যে সরকার হল, যখন খাস জমি আইন বার হয়ে আসার পর সেখানে যখন কৃষকরা নিরস্ত্রভাবে দখল নিতে গিয়েছিল, সে দিন কি ঘটেছিল। ভুলে গেছি? আমরা ভুলিনি, ভুলিনি বর্ধমানের চৈতন্যপুরের কথা। প্রথম কারা লাঠিবাজি করেছিল? আর আজকে লাঠির বদলে কি রসগোল্লা মিলবে? তারপর অনেক ষড়যন্ত্র করে সে দিন সেই সরকারকে ফেলে দেওয়া হয়েছিল। এম. এল. এ. কেনা বেচা সেই সময় থেকেই শুরু হয়। আজকে করিম সাহেব মাথায় সবুজ ফেট্টি বেঁধে বসে আছেন। চা বাগান সব হাত ছাড়া হয়ে যাচ্ছে। বারে বারে কেন আমাদের লাস্ট অ্যামেন্ডমেন্ড এই রকম ভাবে পাঠান। আ[illegible] নেব, তবে পাশ হতে পারে? চা বাগিচা আমাদের করতে হয়েছিল। তারপর এই ২২ বছরে বাংলার অনেক উন্নতি হয়েছে। বিশেষ করে গ্রামাঞ্চলে যে পরিবর্তন হয়েছে, সেখানে রাস্তাঘাটের সমস্ত কিছুর পরিবর্তন হয়েছে, কৃষকের বাড়ি-ঘরের পরিবর্তন হয়েছে, এগুলি কি এমনি এমনি হয়েছে? এখানে অতীশবাবু স্মল হোল্ডিংয়ের কথা বলে বললেন যে অনেক ফসল ফলতে পারে। উনি বলেছেন নিজের এলাকায় ১৯৬৭-৬৯ সালে সেই সময় জমিতে একটা শ্যালো বসাতে তিনি ৫ হাজার টাকা সাহায্য করেছিলেন। তার পর এখানে বললেন যে জলের লেভেল অনেক নিচে নেমে গেছে, তাই শ্যালোকে আরও নিচে নামাতে হবে।—নজরুলের ভাষায় বলছি,—

সন্তান সম পালে যারা জমি, তারা জমিদার নয়,

জনগণ যারে জোত সহ চোষে তারে মহাজন কয়।

এই জন্যই যে এত বেশি ফসল হচ্ছে সেটা বোঝেন? আমরা এই জন্য আজকে এত উৎপাদনশীলতা দেখতে পাচ্ছি। বিষয়টা হচ্ছে আপনাদের আমলে আমরা দেখেছি আষাঢ়-শ্রাবণ এই দুই মাস মায়েদের মৃতদেহ আমি জুলতে দেখেছি, পেট ভরে ভাত কোনও মা খেতে পায়নি, অনেকে মাইলো, ভুট্টা খেয়েছেন। সেই সমস্ত জমি থেকে

আজকে খাদ্য-শস্য উৎপাদন হচ্ছে এই এত বছর পরে। আজকে পেট ভরে ভাত খেয়ে এসেছেন আর এখানে এসে বক্তৃতা করছেন। যখন এর থেকেও অর্ধেক মানুষ ছিল তখনই আপনারা সবাইকে খাবার দিতে পারেননি। আপনাদের লজ্জা থাকা উচিত। আমি মায়েদের দেখেছি কিভাবে মরতে, আর পুরুষদের দেখেছি কি যন্ত্রণায় বাঁচতে। তখন দাদনের নাম করে গরিব মানুষদের কাছ থেকে জমি লিখিয়ে নিয়েছেন।

আমরা এবারকার নির্বাচনে গ্রামে গ্রামে যেটা দেখেছি সেটা বলি শুনুন।

[6-00 — 6-00 p.m.]

(কিছুক্ষণ ধরেই কংগ্রেস বেঞ্চ থেকে কয়েকজন মাননীয় সদস্য বক্তাকে বক্তৃতা দানে বাধা দিয়ে যাচ্ছিলেন।)

আমি এসে পড়ছি। যদি এই জাতীয় অসভ্যতা বন্ধ না হয় তাহলে আমি বসে পড়ছি।

(এই সময় বক্তা তার বক্তৃতা থামিয়ে বসে পড়েন ; কিন্তু অনতিবিলম্বে পুনরায় উঠে বলতে শুরু করেন।)

ভদ্রতা নিয়ে একটা ছড়া বলি শুনুন ঃ 'একে যবে কথা কয় অন্য সবে মৌন রয়, শুনলেই হয়।'

এবারে নির্বাচনের সময় আমরা গ্রামে গ্রামে একটা নতুন 'ঢাল' দেখতে পেলাম। সেটা হচ্ছে, শ্রেণী-যুদ্ধ। আর, সেই যুদ্ধে আপনারা আউট। 'হাতের' কথা কেউ বলছে না। আজকে গাঁয়ে গাঁয়ে পদ্মফুল, ঘাস-ফুল নতুন 'ঢাল' হয়ে জমি দখলের লড়াই থেকে মানুষকে কি করে টেনে এনে ধর্মের নামে উত্তেজিত করা যায়, মানুযের মনুষ্যত্বকে ধ্বংস করে দেওয়া যায়, তার চেষ্টা করছে। এবং যেভাবে বাবরি মসজিদ ভাঙ্গা হয়েছিল, আজকে আবার সেই সাম্প্রদায়িকতার সুড়সুড়ি দিয়ে সেই ঢাল ব্যবহার করা হচ্ছে।

কিছু দিন আগে হেগড়ে সাহেব ৩৪০-টা মতো জিনিসের উপর আমদানি নীতি ঘোষণা করেছিলেন। তার মধ্যে আবার এমন কিছু জিনিস ছিল যা এখানকার কৃষকরা উৎপাদন করে থাকে। সেগুলো হ'ল, কাঁচালঙ্কা, পেয়াজ, ঢেড়শ, শশা, প্রভৃতি। আমার জেলা নদীয়ার করিমপুর থেকে মদনপুর পর্যন্ত যে জিনিসগুলো প্রচুর পরিমাণে উৎপন্ন হয় সেগুলো নাকি বিদেশ থেকে আসবে। ওরা আজকে বলছেন, এই দেশ নাকি কৃষি প্রধান দেশ নয়, ঋষি প্রধান দেশ ; বেশ, বেশ ; আজকে লোকসভায় ইউরিয়ার দাম বাড়াবার পর যখন আমাদের সদস্যরা চেপে ধরল তখন আবার তারা সেটা পরিবর্তন করতে বাধ্য হ'ল। স্যার, আমি একটা কবিতা বলে আমার বক্তব্য শেষ করব—

আধ্যাত্মিক এ'দেশ,

হ'ত যদি, হয়ত বা বলা যেত—'বেশ'

হ'ত যদি তাই,

উপাসনালয়

অসভ্য বর্বরের ধাক্কায়

ধুলায় লুটায়

ধর্মের 'ঢাল' নিয়ে ভূ-স্বামী,

তার সাথে ভূমিহীনের লড়াই!

নব-ঢালে দরিদ্রকে বঞ্চনার আশে

ধর্ম নিয়ে সাধুজির বেশে

বলে, 'পদ্ম, ঘাসফুল—ভোট দাও।'

বলে, 'একবার মাত্র চেখে নাও।'

আমরা গর্বিত, এ বাংলার কৃষকেরা চেনে

রক্ততে, অশ্রুতে—তার শত্রু মিত্র জনে।

আমি এই বাজেটকে পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং বিরোধীদের আনা অতি অসত্য সমস্ত কাট-মোশন বাতিলের আবেদন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার :** আমাদের নির্ধারিত সময় ৬-১০ মিনিটে শেষ হয়ে যাবে। আমি সভার সকলের অনুমোতি নিয়ে আরও আধ ঘন্টা সভার সময় বাড়িয়ে দিচ্ছি।

**(ভয়েস : আইস)**

দি মোশন ওয়াজ দেন পুট অ্যান্ড এগ্রিড টু।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুর্ভাগ্যের বিষয় হচ্ছে এই যে, প্রতিবারই যখন বাজেট নিয়ে আলোচনা হয় তখন বিরোধীপক্ষ থেকে বারে বারে একই রকমের বক্তৃতা শুনতে হয় এবং আমাকে একই রকমের উত্তর দিতে হয়। আমাকে একই রকমের জবাব দিতে হয়। একই কথার পুনরাবৃত্তি করাও ক্লান্তিকর বটে। ক্লান্তিকর

হলেও কয়েকটি কথার আবার আমার পুনরাবৃত্তি করতে হবে। আমি প্রথমে এখানে বাজেট প্রস্তাবকে সমর্থন করছি এবং বিরোধী পক্ষ থেকে যে কাট মোশন আনা হয়েছে সেগুলোর আমি বিরোধিতা করছি। প্রথম কথা হচ্ছে আমি বুঝলাম যে ওদের খুব আপত্তি আছে, মাননীয় শৈলজাবাবু বললেন যে প্রতিবারই আমরা আড়াই পৃষ্ঠার বই লিখছি, তাতে বিশেষ কিছু নেই। কিছুদিন আগে লালবাহাদুর শাস্ত্রী একাডেমিক যেখানে আই. এ. এস.-দের ট্রেনিং দেওয়া হয়, সেখানে সর্বভারতীয় কর্মশালা হয়েছিল। সেই কর্মশালায় আমাকে ডাকা হয়েছিল, বোধহয় পশ্চিমবঙ্গ থেকে মন্ত্রী হিসাবে একমাত্র আমাকেই ডাকা হয়েছিল, সেখানে ভূমি সংস্কার নিয়ে আলোচনা হয়েছিল। তাদের কাছ থেকে জানতে পারলাম ভারতবর্ষে স্বাধীনতার পর ৫০ বছরে ৫০ টারও বেশি ন্যাশনাল ওয়ার্কশপ হয়েছে, জাতীয় স্তরে কর্মশালা হয়েছে। তার থেকে ১ লক্ষ পৃষ্ঠারও বেশি দলিল-দস্তাবেজ তৈরি হয়েছে, কিন্তু কিছু কাজ হয়নি। ঐ ১ লক্ষ পৃষ্ঠাতে যা হয়নি, আমাদের এই আড়াই পৃষ্ঠার বইতে যেটুকু কাজ হয়েছে তার বেশি ভারতবর্ষের আর কোথাও হয়নি। আমি আপনাদের বিনীত ভাবে স্মরণ করিয়ে দিতে পারি, উনি তো হরিপুরা কংগ্রেস ফিরে গেছেন, সুভাষচন্দ্র বসু যখন সভাপতি হয়েছিলেন। তার পরের বছর এলে পারতেন, ত্রিপুরী কংগ্রেসে। যখন কিনা সুভাষচন্দ্র বসু পট্টভি সীতারামাইয়াকে পরাজিত করে সভাপতি নির্বাচিত হয়েছিলেন। কিন্তু তাকে কাজ করতে দেওয়া হয়নি। তাকে পদত্যাগ করতে বাধ্য করা হয়েছিল। তারপর তিনি ফরওয়ার্ড ব্লক গঠন করেছিলেন। তবে তিনি ভূমি সংস্কারের কথা, পরিকল্পিত অর্থনীতির কথা বলেছিলেন বলেই হয়ত কংগ্রেসে থাকতে পারেননি। স্বাধীনতার পর আপনাদের খেয়াল আছে, ভারতবর্ষের প্রথম প্রধানমন্ত্রী জওহরলাল নেহেরু, প্রশান্তচন্দ্র মহলানবীশকে অনুরোধ করেছিলেন যে, ২০ একর সিলিং দিলে ভারতবর্ষে কত উদ্বৃত্ত জমি বিলির জন্য পাওয়া যায়। প্রশান্তচন্দ্র মহলানবীশ বলেছিলেন, ২০ একর সিলিং দিলে ৬ কোটি একর জমি পাওয়া যাবে ভারতবর্ষে বিলির জন্য। কিন্তু স্বাধীনতার ৫০ বছর পরও দেখা গেল যে ৬ কোটির ১০ পারসেন্টও বিলি হল না সারা ভারতবর্ষে, সারা ভারতবর্ষে ৬০ লক্ষ একর হল না। সারা ভারতবর্ষে যেটা হয়েছে তার ৫ ভাগের এক ভাগ পশ্চিমবঙ্গে হয়েছে, আর সারা ভারতবর্ষের কৃষিজমির সাড়ে তিন পারসেন্ট পশ্চিমবঙ্গে বিলি হয়েছে। এগুলো বহু কথিত বিষয়। পরিসংখ্যান নিয়ে এখানে বার বার বলা হয়। নিউ হরাইজোন থেকে আপনারা পড়বেন—ওরা কত করেছেন, আর আমরা কত করেছি। আমার কথা এখানে লিপিবদ্ধ আছে, বিধানসভার বিবরণীতে আছে। আরেকটা ব্যাপার দেখুন, আমি দায়িত্ব নিয়ে বলছি, কেন আপনারা একটা অঙ্কের হিসাব মেলাতে পারছেন না সেটা আমি বলছি ১৯ লক্ষ ১৭ হাজার একর জমির মধ্যে কৃষিজমি বাদ দিলে বাকিটা কোথায় গেল, ব্রেক-আপটা আগে দিই। নন-এগ্রিকালচার অর্থাৎ অকৃষি জমি হল ৬ লক্ষ ৩৭

হাজার একর। এটা আমরা আবার পঞ্চায়েতকে দিয়ে, আমাদের দপ্তরের কর্মচারিদের দিয়ে যৌথভাবে সমীক্ষা করেছি যেটা অকৃষি বলা হয়েছে সেটা কৃষি-যোগ্য কি না। যদি কৃষি যোগ্য জমি হয় তাহলে কেউ যদি সেটা নিতে চায় তাহলে তাকে দিয়ে দেব। আর প্রাইভেট ফরেস্ট যেগুলো ছিল, যেগুলো কিনা খাস হয়েছে, বনাঞ্চল—সেটা হচ্ছে ৯ লক্ষ ৭০ হাজার একর জমি। এরজন্য হিসাবটা মেলাতে পারছেন না।

[6-10 — 6-20 p.m.]

৯ লক্ষ ৭০ হাজার একর ফরেস্ট ল্যান্ড। বাকি অন্যান্য ৫০ হাজার একর, তার মধ্যে ভাগাড়, গোচর, শ্মশান ইত্যাদি আছে। এই হিসাবে কোনও অসুবিধা হবার কথা নয়। আর একটা হিসাব নিয়ে বিভ্রান্তি বেড়েছে। অতীশবাবু অনেক কথা বলে চলে গেলেন। যাবার আগে আমাকে বলে গেলেন, 'আপনার জবাব শোনার জন্য থাকতে পারলাম না।' আমি তাকে অনুরোধ করব, আমার গত-বারের জবাবটা পড়ে নেবেন, তাহলে আপনি আপনার সব প্রশ্নের উত্তর পেয়ে যাবেন। এখানে একটা হিসাব দিয়ে প্রশ্ন রাখা হয়েছে, এক বছরে তো ১৫ হাজার একর জমি খাস হয়েছে, তাহলে আমার হিসাবে ৬১ হাজার কৃষি জমির পরিমাণ হল কি করে? মোট খাস হয়েছে তো ১৫ হাজার একর, তাহলে আমি কেন বললাম ৬১ হাজার একর? একটা সমীক্ষা করে দেখা গিয়েছে আমাদের যে জমিকে অকৃষি জমি হিসাবে দেখানো হয়েছে তার মধ্যে কৃষি-যোগ্য জমি পাওয়া যাচ্ছে ৪৬ হাজার একর। অর্থাৎ ঐ যে ৪৬ হাজার জমি যাকে অকৃষি জমি হিসাবে পূর্বে ধরা হয়েছিল, তা সমীক্ষা অনুযায়ী কৃষি-যোগ্য হওয়ার ফলে এই এক বছরের মধ্যে সেটাকে ১৫ হাজার একর জমির সঙ্গে যোগ করে হ'ল ৬১ হাজার একর। এর মধ্যে বিভ্রান্তির কোনও কারণ নেই। এটা কেন মাথায় ঢুকছে না, এটা আমি বুঝতে পারছি না। তারপর আবার বলা হয়েছে, রেভিনিউ বাড়ছে কেন, রেভিনিউ তো কমার কথা? তারপর যেটা ৩০০ কোটি বলা হ'ল, ওটা ৩০০ কোটি হবে না, ৩০ কোটি হবে। লক্ষ, কোটি ইত্যাদি নিয়ে শূণ্যের গোলমাল করে ফেলেছেন। এই বাড়া-কমার বিষয়টা বোঝায় খুব একটা অসুবিধা নেই। আর রেভিনিউ যদি বাড়ে, আমরা যদি একটু বেশি টাকা আদায় করি তাহলে কি তাতে অসুবিধা আছে? বলা হল, 'আপনারা খাজনা মকুব করেছেন ৪ একর এবং ৬ একর পর্যন্ত, তথাপি ল্যান্ড রেভিনিউ বাড়ল কেন?' অর্থাৎ বেশ কিছু মানুষকে খাজনা মকুবের সুযোগ দেয়া সত্ত্বেও রেভিনিউ কানেকশন বাড়ল কি করে? হ্যাঁ, আমরা মকুব করার পরেও যাদের কাছ থেকে আদায় করার কথা তাদের কাছ থেকে আদায় করার ক্ষেত্রে একটু বেশি সচেষ্ট হয়ে আদায় করেছি, সে জন্যই বেড়েছে। তারপরে কংগ্রেস আমলে কত খাস হয়েছিল, সে কথা বলা হয়েছে। আমি আগেই বলেছি, আবার বলছি '৭২ সাল থেকে '৭৭ সাল পর্যন্ত, কংগ্রেস আমলের ৫ বছরে যে জমি খাস হয়েছিল তার পরিমাণ এক লক্ষ একরের একটু বেশি। আমি

এটা দায়িত্ব নিয়েই বলছি, এক লক্ষ একরের একটু বেশি মোট জমি সে সময়ে খাস হয়েছিল। এই প্রসঙ্গে দেবপ্রসাদবাবু ঠিকই বলেছেন, যুক্ত ফ্রন্টের আমলের ২২ মাসে এ বিষয়ে খুবই উল্লেখযোগ্য কাজ হয়েছিল। প্রচুর পরিমাণ বেনামি জমি উদ্ধার করা হয়েছিল। ১৯৬৭ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত, ঐ ১০ বছরে কংগ্রেস আমলের ১ লক্ষ একরকে বাদ দিয়েও ৩ লক্ষ একর জমি উদ্ধার করা হয়েছিল। আর বাকি যা হয়েছে তা '৭৭ সালের পর হয়েছে। কাজেই যুক্তফ্রন্ট এবং বামফ্রন্টের আমলের উদ্ধার করা জমির পরিমাণের সঙ্গে কংগ্রেস আমলের কোনও তুলনাই চলে না। যুক্তফ্রন্টের ২২ মাসের এবং বামফ্রন্টের আমলের জমি খাস করার এবং বিলি করার কথা নিশ্চয়ই আপনারা সকলে জানেন। অবশ্যই এতে আত্মপ্রসাদ লাভ করার বিশেষ কিছু নেই। তারপর ১৯৭৫ সালের ২রা অক্টোবর এখানে ঘোষণা করা হয়েছিল যে, গোটা রাজ্যে আর কোনও উদ্বৃত্ত জমি নেই, সব বিলি করা হয়েছে। জরুরি অবস্থার সময় জোর করে বলা হল, এখন আর কারও কাছে এমন কোনও জমি নেই যেটা বিলি হ'তে বাকি আছে। ওরা দেখিয়ে দিয়েছিলেন, সব জমি বিলি করা হয়ে গেছে। তারপর যতটুকু বিলি করেছিলেন তাও কি রকম বিলি করেছিলেন—যার পাট্টা পাওয়া উচিত ছিল তাকে পাট্টা দেওয়া হয়নি। তারপর অতীশবাবু বললেন, 'দ্বিতীয়, তৃতীয় ভূমি-সংস্কার আইন করে কি হ'ল? কত জমি আপনারা পেলেন?' আমি আগেও বলেছি, আবার বলছি '৮১ সালে দ্বিতীয় ভূমি সংস্কার আইন পাস করা হয়েছে, তারপর ১৯৮১ সাল থেকে ১৯৮৬ সালের মধ্যে এই পাঁচ বছরে সেই বিল অনুমোদন করা হয়নি, আমাদের বার বার বলা হয়েছে—এটা করুন, ওটা করুন। আমাদের বার বার প্রশ্ন করা হয়েছে, আমাদের বার বার জবাব দিতে হয়েছে। সেই পরিপ্রেক্ষিতে ১৯৮৬ সালে আমাদের আবার তার ওপর সংশোধনী আনতে হয়েছিল ওদের আপত্তির ভিত্তিতে, যেটাকে বলা হয় তৃতীয় সংশোধনী বিল।

এবং তারপর ৬ বছর পর রাষ্ট্রপতির অনুমোদন পেয়েছি। তারপর যখন কাজ শুরু করলাম—তারপর থেকে যেটা বললাম ৯৭ হাজার ৯৮২ প্রায় ৯৮ হাজার। এটা ১ লক্ষ হয়ে যাবে ২/৩ মাসের মধ্যেই দেখবেন। যেটা আমরা করতে পারতাম—মামলা অনেকগুলি হয়েছে—ঠিকই এখানে বলেছেন, আমরা পাস করে নিলাম, তারপর হাইকোর্ট বাতিল করে দিল। কিন্তু বাকি যেটা বললেন না—তার বিরুদ্ধে আমরা সুপ্রিম কোর্টে গিয়েছিলাম আর সুপ্রিম কোর্ট হাইকোর্টের অর্ডারে স্টে দিয়েছেন যেটা আপনারা জানেন না। তারপর গ্রীষ্মবকাশ চলছে। তারপর আমরা সুপ্রিম কোর্টে যাব, আমাদের কিছু বক্তব্য আছে। কিছু ছোট-খাট বাধা আছে, সেগুলি দূর করতে হবে এবং তারপর আমরা বিলি করতে পারব। আর যেটা বলেছেন সেটা হচ্ছে ট্রাইব্যুনালের কথা—এটার কি হল? আমি গতবারও বলেছিলাম ট্রাইব্যুনাল গঠনের জন্য আমরা চেষ্টা করছি। এ

ব্যাপারে সাবজেক্ট কমিটি থেকেও বলা হচ্ছে, কি হল? ১ বছরের মধ্যে ২ বার মামলা হয়েছে, দুবার রায় পেয়েছি। এটা আমি বিধানসভায় বলেছি। সুপ্রিম কোর্টের ৯ সদস্য বিশিষ্ট বেঞ্চ, কনস্টিটিউশন বেঞ্চ তারা একটা রায় দিয়েছে। সেই রায়ের ভিত্তিতে ট্রাইব্যুনাল সম্পর্কিত যে আইন সেটা এখন সংশোধন করতে হবে এবং সেটা বিধানসভাতেই করতে হবে। পুরানো আইনের ভিত্তিতে ট্রাইব্যুনাল গঠন আমরা সম্পন্ন করে ফেলেছি। সেইজন্য নতুন আইন করতে হলে জায়গা-পত্র ঠিক করে ফেলেছি। ট্রাইব্যুনাল যাদের নিয়ে গঠিত হবে—হাইকোর্টের বিচারপতি, তিনি নাম পাঠাবেন—তিনি পাঠিয়েও দিয়েছেন। অন্য সব সদস্যরা ঠিক হয়ে যাবে। ইতিমধ্যে হাইকোর্টে মামলা হয়েছে। তার হেয়ারিং ৩/৪ দিনের মধ্যে হবে। সেই রায়ের জন্য আমরা অপেক্ষা করছি এবং আমরা আশা করছি যে, সুবিচার পাব এবং অবিলম্বে ট্রাইব্যুনাল গঠন করতে পারব। এইসব জমি যেগুলি ইঞ্জাংশনে আটকে আছে সেগুলি আমরা নিষ্পত্তি করতে পারব। এই হল খাস জমি ইত্যাদি সংক্রান্ত ব্যাপার। এর পরে আসছি বর্গাদারদের ব্যাপার নিয়ে। এখানে বলেছেন অপারেশন বর্গা সম্বন্ধে। ২৫/৩০ লক্ষ কোথায় পেলেন? তা আমি জানি না। আমাদের যা রেকর্ড হয়েছে—একটু আগে অতীশবাবু বললেন, অপারেশন বর্গার প্রোগ্রাম এখন ডায়লিউটেড হয়ে গেছে। উনি বললেন, ৬ হাজার রেকর্ড হয়েছে। ১ লক্ষ রেকর্ডেড হয়েছেই। যারা বর্গাদার ছিলেন তাদের নাম দ্রুত যাতে রেকর্ডভূক্ত করা যায় সেইজন্যই তো অপারেশন বর্গার কর্মসূচি নেওয়া হয়েছিল। বাকিরাও এই ৫/৬ বছরে রেকর্ডভূক্ত হয়েছে। নতুন করে তো বর্গা তৈরি করতে পারি না, রেকর্ড করতে পারি না। যা আছে তাই তো রেকর্ডভূক্ত করতে হবে। বাকি আর বিশেষ কিছু নেই। বছরে এই পরিমাণই হচ্ছে। আর বলেছেন, ২ রকম নাকি ক্যাটেগরির বর্গাদার আছে। আপনার তো আইন জানা উচিত। ২ রকম ক্যাটেগরির নয়, ভাগ ২ রকম আছে। যারা চাষী অর্থাৎ কৃষক তারা যদি হাল, বলদ, বীজ ইত্যাদি এইসব দেন তাহলে তারা পাবে ৭৫ ভাগ আর ২৫ ভাগ পাবে মালিক। নয়ত ৫০ ভাগ, ৫০ ভাগ। ঐভাবে হয়ত এ বছর ৭৫ ভাগ, ২৫ ভাগ পেয়েছেন, না দিলে সামনের বছর ৫০ ভাগ, ৫০ ভাগ করে পাবেন। আলাদাভাবে আমরা কি ঠিক করব? শৈলজাবাবু, আপনি ঠিকই বলেছেন, বর্গাদারদের পাট্টার কথা বলেছেন। অতীশবাবু ঠিক বলতে পারেননি, কিন্তু ওনার বাবা জানতেন।....

(নয়েজ)

[6-20 — 6-30 p.m.]

আমি যেটা বলছিলাম সেটা হচ্ছে এই যে, এখানে একটা উদ্বেগ প্রকাশ করা হয়েছে এবং আমি তার সঙ্গে খানিকটা হলেও সহমত পোষণ করি, বিষয়টি হচ্ছে, বলেছেন, যাদের জমি দেওয়া হয়েছিল বর্গাদার, পাট্টাদার, তারা সবাই সেই সব জমি

দখলে রাখতে পারছে কি না? এটা ঠিকই যে উদার নীতি ইত্যাদির কথা এখানে বলা হয়েছে। পুঁজি যার কাছে জমি তার কাছে চলে যাচ্ছে। এ বিপদ আছে। আমরা এই বিপদকে কখনও অস্বীকার করি না। কিন্তু তা সত্ত্বেও আমি আপনাদের বলছি, যেখানে যতটুকু আমরা পশ্চিমবঙ্গে এখানে রক্ষা করতে পেরেছি আর কেউ রক্ষা করতে পারেনি। আমরা একটা সমীক্ষার কাজ নিজেরাই হাতে নিয়েছি। এখানে মাননীয় সদস্যদের কেউ কেউ আমাদের পরামর্শ দিয়েছেন যে আপনারা দেখুন যে কি হচ্ছে, না হচ্ছে। একটা সমীক্ষার কাজ আমরা দিয়েছি করবার জন্য, এখন তার ফলাফলের জন্য আমাদের অপেক্ষা করতে হবে। তবে এই প্রসঙ্গে আপনাদের বলতে পারি যে ইতিমধ্যেই অনেকগুলি সমীক্ষার কাজের ফলাফল, পলিটিক্যাল উইকলিতে বেরিয়েছে, কিছু বইপত্রও প্রকাশিত হয়েছে, সেগুলি নিশ্চয় আপনারা দেখবেন। সর্বোপরি হচ্ছে, কৃষি সেন্সাস যেটা '৯১ সালে হয়েছে তারও ফলাফল বেরিয়েছে। সেখানে আন্তরাজ্য তুলনা আছে। আর '৭১ থেকে '৯১ পর্যন্ত ৫ বছর অন্তর যে সেন্সাস হয় সেই সেন্সাসের রিপোর্টটাও আপনারা তুলনা করে দেখবেন। তাতে দেখা যাচ্ছে, ক্ষুদ্র এবং প্রান্তিক কৃষক, এরা যে পরিমাণ জমি চাষ করে—মালিকানার কথা বলছি না, অপারেশনাল হোল্ডিং মানে চাষ করেন, দখলে আছে, দখলটা নিয়ে বিচার করতে হবে কারণ মালিকানা থাকলেও তো বিচার করা যায় না যেটা আপনারা সঠিকভাবেই বলেছেন। আমি মালিক হতে পারি এবং আর একজন সেটা নিয়ে চাষ করতে পারেন। কিন্তু দখলে রেখে যেটা চাষ করছেন, অপারেশনাল হোল্ডিং, সেটা যদি আপনারা দেখেন তাহলে দেখবেন '৭১ থেকে '৯১ পর্যন্ত ধারাবাহিকভাবে ক্ষুদ্র এবং প্রান্তিক কৃষকদের হাতে যে পরিমাণ জমি আছে পশ্চিমবঙ্গের চাষে সেটা বাড়ছে। সারা পশ্চিমবঙ্গে এখন যা কৃষি জমি আছে তার দুই তৃতীয়াংশ জমি ক্ষুদ্র এবং প্রান্তিক কৃষকরাই চাষ করছে। এইসব উদার নীতি ইত্যাদি সত্ত্বেও ভূমি সংস্কারের ভিত্তি যেটুকু আমাদের আছে তার উপর দাঁড়িয়ে আমরা এর খানিকটা মোকাবিলা করতে পারছি। অতীশবাবু দারিদ্রের কথা বলেছেন। এটারও একটা হিসাব নিতে আপনাদের বলব। আমার হিসাব কি আছে, আমি কি বলছি না বলছি সেটা আপনাদের পছন্দ নাও হতে পারে কিন্তু আমি যে হিসাবটা নিতে বলছি সেটা হচ্ছে প্ল্যানিং কমিশন এর উপর একটা এক্সপার্ট গ্রুপ তৈরি করেছিলেন তাদের হিসাবটা দেখুন। গ্রামাঞ্চলে দারিদ্র সীমার নিচে যে সব পরিবার বাস করেন তার যে তথ্য তারা বার করেছেন সেটা দেখুন। সেখানে '৭৬ সাল এবং শেষ যেটা বেরিয়েছে '৯৪ সাল, এই দুটো হিসাব তুলনা করে দেখুন। আপনারা বলেছেন যে ছোট ছোট জমি দিয়ে কি দারিদ্র দূর হবে? দারিদ্র যে পরিমাণে দূর হতে পারে এটা শুধু আমার কথা নয়, আমি বলছি বলে নয়, এফ. এ. ও.—ফুড অ্যান্ড এগ্রিকালচারাল্ অর্গানাইজেশনের একটা রিপোর্ট আছে। সেখানে তারা বলছেন, ভারতবর্ষে যদি ৫ শতাংশ জমিও পুনর্বন্টন হয়—খালি ভারতবর্ষের সম্পর্কেই তারা বলেননি, অন্যান্য দেশ সম্পর্কেও বলেছেন—ভারতবর্ষের ব্যাপারটা আমি

বলছি, তারা বলছেন, যদি ৫ শতাংশ জমিও ভারতবর্ষে পুনর্বন্টন হত যা জমি আছে তারমধ্যে তাহলে ভারতবর্ষের দারিদ্র ৩০ শতাংশ কম হত। পশ্চিমবঙ্গে আমরা যেটা করেছি সেটা হচ্ছে সারা ভারতবর্ষে যা হয়েছে তার ৫ ভাগের এক ভাগ। আর করেছি বলেই আপনারা দেখবেন, '৭৬ থেকে '৯৪-এর মধ্যে যদি সব রাজ্যের হিসাব আপনারা নেন তাহলে দেখবেন গ্রামাঞ্চলে দারিদ্র সীমা রেখার নিচে যে সব পরিবার বাস করেন তার হ্রাসের পরিমাণ বা কমার পরিমাণ সবচেয়ে বেশি হচ্ছে পশ্চিমবঙ্গে। ৫৭ শতাংশের মতোন ছিল, এটা প্রায় ২৭/২৮ শতাংশ কমে গেছে এই কয়েক বছরে। এই ২১ বছরে এটা কমেছে। অন্যান্য রাজ্যে যেটা কমেছে তার চেয়ে এটা অনেক বেশি। তার সঙ্গে আপনি যদি হিসাব করেন ঐ উদার নীতির বছরগুলির—'৯০/'৯১ থেকে '৯৪ পর্যন্ত, যেটা শেষ বেরিয়েছে অর্থাৎ তিন/চার বছরের ফলাফল—'৯৬-এর পরের তথ্য বেরুলে আরও বেশি বুঝতে পারা যাবে কিন্তু যদি দেখেন ঐ কয়েকটা বছরের তাহলে দেখবেন কয়েকটা রাজ্যে এবং সারা ভারতবর্ষে এই দারিদ্রটা বেড়েছে কিন্তু ঐ কয়েকটা বছরে আমাদের এখানে কমেছে। ঐ উদার নীতির ধাক্কা সত্ত্বেও আমাদের এখানে দারিদ্রটা যে কমেছে তার একটা বড় কারণ হল ভূমি সংস্কারের উপর আমাদের এই ভিত্তিটা রয়েছে। তারপর একটি কথা দেবপ্রসাদবাবু প্রতিবার বলেন, এবারে অতীশবাবু বলেছেন যে এখানে ভূমিহীন কৃষকের সংখ্যা বাড়ছে। এগ্রিকালচারাল লেবারার-এর সংখ্যা বেড়েছে, আমরা কখনও অস্বীকার করিনি। কিন্তু যেটা আপনারা হিসাব নিচ্ছেন না, আমি বারবার বলছি সেটা। এটা আমি নয়, বিদেশি সমীক্ষকরা বের করেছেন, গবেষক যারা তারা বার করেছেন। এটা প্রকাশিত হয়েছে। এই সব পেপার ইত্যাদি ইকনমিক পলিটিকাল রিভিউতে বেরিয়েছে। আমি আগেও উদ্ধৃতি দিয়েছি। আমি আর উদ্ধৃতি দিচ্ছি না, আমি শুধু হিসাবটা দিচ্ছি। মোট যত ওয়ার্কার আছে তার মধ্যে ওয়েল এগ্রিকালচারাল লেবারারের শতাংশ হারের অনুপাত কি? অনুপাতটা যদি দেখেন তাহলে দেখবেন ১৯৮১ থেকে ৯১ সালে সারা ভারতবর্ষে এটা বেড়েছে। পুরুষ কৃষি শ্রমিকের শতাংশ হার অনুপাতে এটা বেড়েছে ২.৩৫ শতাংশ। আর পশ্চিমবাংলায় ১৯৮১ থেকে ৯১ সালে এটা কমেছে ১.৭৫ শতাংশ। পশ্চিমবঙ্গ একমাত্র রাজ্য যেখানে কমেছে। এটা দিয়ে বিচার করতে হবে। এসব কথা হচ্ছে এখন যে, ডিপেন্ডেনাইজেশন, রিপ্রেজেন্টেশন ইত্যাদি ইত্যাদি ওরা বলছেন। আমি কখনও বলি না যে রিপ্রেজেন্টেশন হচ্ছে পশ্চিমবঙ্গে। অর্থাৎ যারা ভূমিহীন কৃষক ছিলেন, তারা এখন কৃষক হচ্ছেন। আমি সেই ভাষায় বলছি না। আর বাকি চা বাগান নিয়ে অনেক কথা বলা হয়েছে। এটা ভাল যে করিম সাহেব আমার কাছে গিয়েছিলেন। আপনি বললেন যে জবাব পাননি। আমি জবাব দিয়েছি। আপনার সঙ্গে এত কথাবার্তা হয়েছে, আপনি আবার বলবেন। আমি জবাব দিয়েছি, আরও সবার সামনে দিতে যাচ্ছি। আপনি যেটা আন্দোলন করছেন, যেটা গামছা বেঁধে, ওটা গামছা নাকি, ওটা গামছা হিসাবে ব্যবহার করতে পারবেন? এতে লজ্জা নিবারণ হবে কিনা

জানি না। যাই হোক, আমি বলছি, আপনি আন্দোলন করুন। আন্দোলন করতে চাচ্ছেন করুন। কিন্তু কিসের বিরুদ্ধে আন্দোলন করতে হবে, প্রতিরোধ করতে হবে যদি পাট্টাদারদের জমি কেউ বে-আইনিভাবে নিয়ে নেয় তাহলে আন্দোলন করুন। আমি তো এখানে বলছি সমর্থন পাবেন। আমি সবাইকে বলছি যে করুন এটা, কেন করবেন না, বে-আইনি যা করা হচ্ছে তা প্রতিরোধ করা হবে। কিন্তু এটা মনে রাখবেন যে সিলিংয়ের মধ্যে যার জমি আছে, তার যদি কেউ ধান চাষ না করে চা চাষ করে, চা-তে যদি তার উৎপাদন বেশি হয়, তার সুবিধা হয়, আমাদের তাকে উৎসাহিত করতে হবে। আমাদের দেখতে হবে টি বোর্ড থেকে তার যে অনুদান দেবার ব্যবস্থা আছে, সাবসিডি, সেটা কিভাবে তাকে দেওয়া যায়, কিভাবে সংগঠিত করা যায়, দরকারে সমবায় সংগঠিত করা যায়, তার প্রসেসিংয়ের জন্য কি ব্যবস্থা করা যায়, এই সব আমাদের দেখতে হবে। আর আমি বলেছি যে, এটার একটা ছেদ টানা দরকার। আমি এখানে বলেছিলাম, আজকে যে বাজেট বক্তৃতা আছে সেখানেও পরিষ্কারভাবে বলেছি যে, আমরা একটা নীতি নিয়ে গিয়েছিলাম, আমাদের মন্ত্রিসভার সাব-কমিটি, তারা আমাদের আলোচনা করতে বলেছিলেন, আমরা আলোচনা করেছি। আপনি বললেন যে, তিনমাস সময় দিয়েছে, আমরা সেই সময়ের মধ্যে আলোচনা শেষ করেছি। কিন্তু আলোচনার পরে ওদের কাছ থেকে খুব একটা সহযোগিতা পেয়েছি আমি যা বলেছিলাম সেটা আমি বলব না সেজন্য যেহেতু পাইনি। আমাদের আইনের পথ ধরে এগোতে হবে। আমরা ওদের ভাল পরামর্শ দিয়েছিলাম। যাইহোক, সেই সব কথায় আমি যাচ্ছি না। আমি যেটা করতে চাচ্ছি এখন, আমাদের আবার ক্যাবিনেট সাব-কমিটির কাছে যেতে হবে। আমাদের তার খসড়া তৈরি হয়ে গেছে। আমরা সেই অনুমোদন পাবার পরে সেই অনুযায়ী এগোব। এখন আমি আশ্বস্ত করতে চাই আপনাদের একথা বলে যে, আমরা চাই এটার একটা ছেদ টানা হোক। আর নতুন করে কেউ যাতে এসব করতে না পারে তারজন্য আপনারা সকলে মিলে প্রতিরোধ করুন। আর এই বে-আইনি ইত্যাদি যা হচ্ছে, গাইড লাইন যা বলছেন, আমার কাছে সব তথ্য আছে, আমরা আবার ইনকোয়ারি করার ব্যবস্থা নিচ্ছি। কাজেই এই সম্পর্কে আমাদের দৃষ্টিভঙ্গি পরিষ্কার। আর দেবপ্রসাদবাবু, আরো কেউ কেউ বললেন যে, শিল্পায়নের জন্য ইত্যাদি আমরা নাকি কৃষিকে পরিত্যাগ করেছি, আমরা নাকি ভূমি-সংস্কারকে বিসর্জন দিয়েছি। আমি আপনাদের আবার বলছি, পুনরাবৃত্তি হচ্ছে সব কথা, যে পৃথিবীতে কোথাও শিল্পায়ন হয়নি ভূমি-সংস্কারের ভিত্তি ছাড়া। ইউরোপে হয়নি, জাপানে হয়নি, আর তথাকথিত দক্ষিণ-পূর্ব এশিয়ার কোথাও হয়নি। শিল্পায়নের ভিত্তি হচ্ছে ভূমি-সংস্কার, শিল্পায়নের ভিত্তি হচ্ছে কৃষি। কৃষির উদ্বৃত্ত থেকেই শিল্পায়ন হয়। ঐসব দেশ দেখুন, আর আগেকার সোভিয়েত ইউনিয়ন, চীন, ভিয়েতনাম, যেখানেই যান এদের সম্পর্কে পরস্পর বিরোধী নয়, পরস্পরের পরিপূরক সম্পর্ক। আমরা এটাই বলেছি।

[6-30 — 6-35 p.m.]

কমলবাবু কিছু বলেছেন, সীমান্তে কাঁটাতারের বেড়া সম্বন্ধে বলেছেন। আমি ওসবে যাচ্ছি না। ওসব কেন্দ্রীয় বিষয়, সেসব প্রসঙ্গে আমি যাচ্ছি না। আমার মনে হয়, আর এমন কোন কথা কেউ বলেননি যার জবাব দিতে বাকি রয়েছে। একটি কথা গোপালবাবু বলেছেন যে, আমার বইটিতে কিছু ভুল হয়েছে। ইংরাজিতে ঠিকই রয়েছে, বাংলার কয়েকটি জায়গায় ভুল ছাপা হয়েছে। কাজেই যেটা বলেছেন, ঠিকই বলেছেন। ১৬ নম্বর প্যারাতে *** ২৬ হাজার ঠিকা ভাড়াটিয়াকে *** ১০ লক্ষ ***। এটা ১০ লক্ষ নয়, ১০ হাজার হবে। এরকম আর একটি ভুল হয়েছে ৯ নম্বর প্যারাতে। যেখানে *বিধানসভা শিল্প বিষয়ক স্ট্যাণ্ডিং কমিটিং-র জায়গায় 'মন্ত্রিসভার স্ট্যাণ্ডিং কমিটি' হবে। তারপর ১৯ নম্বর প্যারাতে '১৯ লক্ষ ১৭ হাজারের জায়গায় হবে '২৯.১৭ লক্ষ। ইংরাজিতে সবই ঠিক আছে, বাংলা ছাপায় ভুলটা হয়েছে।

আমার কিছু বলবার নেই, তবে এটুকু বলতে পারি, আড়াই পৃষ্ঠার মধ্যে যা রয়েছে সেটা ১ লক্ষ পৃষ্ঠাতেও কোথাও হয় না। সে কারণে বাজেটকে সমর্থন জানাচ্ছি এবং বিরোধীদের কাট মোশনের বিরোধিতা করছি।

**Demand No. 7**

The motions of Shri Gopal Krishna Dey that the amount of Demand be reduced to Re. 1 and of Shri Gopal Krishna Dey, Shri Nirmal Ghosh, Shri Shyamadas Banerjee that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,80,36,50,000 be granted for expenditure under Demand No. 7, Major Heads : "2029—Land Revenue and 5475—Capital Outlay on other General Economic Services" during 1998-99 (This is inclusive of a total sum of Rs. 60,12,00,000 already voted on account), was then put and agreed. to.

**Demand No. 61**

The motions Shri Ashok Kumar Deb, Shri Rabindranath Chatterjee. Shri Abdul Mannan, Shri Saugata Roy, Shri Deba Prasad Sarkar and Shri Shyamadas Banarjee that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 19,97,50,000 be granted for expenditure under Demand No. 61, Major Head : "2506—Land Reforms" during 1998-99 (This is inclusive of a total sum of Rs. 6,36,00,000 already voted on account), was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6.35 p.m. still 11 a.m. on Friday, the 19th June, '98 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 19th June, 1998 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 8 Ministers, 4 Ministers of State and 90 Members.

### Starred Questions
### (to which oral Answers were given)

[11-00 — 11-10 a.m.]

### রাজ্যে এল. পি. জি. গ্রাহক সংখ্যা

*২৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৫) **শ্রী জ্যোতি চৌধুরি ও আবদুল মান্নান** ঃ খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ৩১শে মে, ১৯৯৮ পর্যন্ত রাজ্যে মোট এল. পি. জি. গ্রাহক সংখ্যা কত ;

(খ) উক্ত তারিখ পর্যন্ত কতগুলি আবেদন বিবেচনাধীন আছে বা জমা পড়েছে ;

(গ) ১-১-৯৫ থেকে ৩১-৫-৯৮ পর্যন্ত কত জন গ্রাহকের আবেদন মঞ্জুর করা হয়েছে ; এবং

(ঘ) রাজ্যে উক্ত গ্যাসের চাহিদা পূরণে রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে কোনও প্রস্তাব পেশ করা হয়েছে কি না?

**শ্রী কলিমুদ্দিন শামস্**

(ক) ১৬, ১৬, ৫৮৫

(খ) ৯, ২২, ৫৩৫

(গ) ৩, ০০, ৯৭৫

(ঘ) পশ্চিমবঙ্গে তেল বিতরণকারী কোম্পানিগুলির রাজ্য স্তরের সমন্বয়কারীকে

(এস. এল. সি.) এ ব্যাপারে বার বার অনুরোধ করা হয়েছে। কিন্তু কোনও ফল হয় নাই। যাহা হউক পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে কেন্দ্রীয় সরকারকে চাহিদা অনুযায়ী এল. পি. জি. সরবরাহ বাড়াবার জন্য আবারও অনুরোধ করা হচ্ছে।

স্টেট লেভেল কো-অর্ডিনেশন, ওয়েস্ট বেঙ্গল ওয়েল কোম্পানি যা আমাদের এখানে আছে তাদের আমরা বারে বারে রিকোয়েস্ট করেছি এবং করে যাচ্ছি যে আমাদের এখানে এল. পি. জি. সাপ্লাই ইনক্রিজ করার জন্য। এটা গভর্নমেন্ট অফ ইণ্ডিয়ার ব্যাপার, ওদের রিকোয়েস্ট ছাড়া আমরা আর কিছু করতে পারবো না। এক সপ্তাহ আগে ওদের অফিসারদের সঙ্গে কথা বলেছি, এখনও পর্যন্ত ওয়েস্ট বেঙ্গলের জন্য কোটা ইনক্রিজ করেনি। যতক্ষণ না পর্যন্ত ওয়েল কো-অর্ডিনেটর যারা আছে তারা সবাই মিলে গভর্নমেন্ট অফ ইণ্ডিয়ার ডাইরেকশন অনুযায়ী কোটা ইনক্রিজ না করছে ততক্ষণ ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টের কিছু করার নেই।

**শ্রী আবদুল মান্নান ঃ** মন্ত্রী মহাশয় ঠিকই বলেছেন যে, এটা সম্পূর্ণ কেন্দ্রীয় সরকারের ব্যাপার, রাজ্য সরকারের কিছু করণীয় নেই। কিন্তু আমরা দেখতে পাচ্ছি ৩১শে মে ১৯৯৮ সাল পর্যন্ত ৯,২২,৫৩৫ জনের আবেদন বিবেচনাধীন আছে। একটা বিরাট সংখ্যক লোক পড়ে আছে। আমরা দেখেছি কিছুদিন আগে ৫ হাজার টাকার মতো বেশি দিলে তৎকাল প্রকল্পের নামে কানেকশন দেওয়া হচ্ছে গ্যাসের। তার ফলে গরিব লোকেরা বঞ্চিত হচ্ছে, যাদের টাকা-পয়সা আছে তারা অতিরিক্ত টাকা পয়সা দিয়ে গ্যাস সংগ্রহ করছে। এই ব্যাপারে রাজ্য সরকার প্রতিবাদ জানিয়েছে? এটা একটা কেন্দ্রীয় সরকারের পলিসির ব্যাপার। কেন্দ্রীয় সরকারের গ্যাস দপ্তর এই সিদ্ধান্ত নিয়েছিল।

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** এইরকম কোনও ইনফরমেশন আমার কাছে নেই। তবে এটা আমি ভালভাবে জানি যে গ্যাসের ব্যাপারে এম. পি.-দের কিছু কোটা আছে, সেই কোটা অনুযায়ী তাঁরা নিজের এলাকায় প্রয়োজন মত কিছু লোককে দেন। গ্যাস কানেকশন দিচ্ছে কি দিচ্ছে না এই সম্বন্ধে আমাদের গভর্নমেন্টের কোনও কিছু বলার নেই, কোনও কন্ট্রোল নেই। আমরা এটাকে কন্ট্রোল করার জন্য ১ বছর আগে থেকে গভর্নমেন্ট অফ ইণ্ডিয়াকে লিখছি। এই ব্যাপারে কলকাতায় একটা মিটিংও হয়েছিল মন্ত্রীর সঙ্গে। সেখানে আমরা বলেছি যে ওয়েস্ট বেঙ্গলে আপনারা কাজ করতে দিন, আর ওয়েস্ট বেঙ্গলকে যদি না দেন তাহলে এসেনসিয়াল সাপ্লাই কর্পোরেশনকে দায়িত্ব দিন। নতুন কানেকশন সম্পর্কে বা গ্যাস ডিলিং-এর ব্যাপারে কাউকে তো দায়িত্ব দিতে হবে। কর্পোরেশনকে দিলে তার মাধ্যমে রাজ্য সরকার কন্ট্রোল করতে পারে।

কিন্তু আজ পর্যন্ত গভর্নমেন্ট অফ ইণ্ডিয়া কিছু করছে না, এমন কি উত্তরও দিচ্ছে না। গ্যাস এবং পেট্রোলিয়াম মিনিস্টার এখানে এসে বলে গেছিলেন যে এটা করা হবে। তারপরে সেই গভর্নমেন্ট আর নেই, অন্য গভর্নমেন্ট এসে গেছে। কিন্তু আজ পর্যন্ত কিছুই হয়নি।

**শ্রী আবদুল মান্নান ঃ** আমি যেটা জিজ্ঞাসা করতে চাই সেটা আপনাকে দোষারোপ করছি না, আমি জানতে চাই কেন্দ্রীয় যুক্তরাষ্ট্র সরকার থেকে একটা সিস্টেম চালু করেছিল যে, যারা অতিরিক্ত ৫ হাজার টাকা দিতে পারবেন তাদের যারা ১৯৯৫ সালে অ্যাপ্লাই করেছে তাদেরকে আগে দেওয়া হবে। ১৯৯০ সালে অ্যাপ্লাই করেছে তাদের আগে ওরা পেয়ে যাবে। এই সিস্টেমটার বিরুদ্ধে আপনার সরকার কি কোনও প্রতিবাদ করেছিল?

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** এইরকম গভর্নমেন্টের কাছে ইনফরমেশন আসেনি। কেউ টাকা নিয়ে আউট অফ টার্ন গ্যাস দিয়েছে কি না আমার জানা নেই।

**শ্রী আবদুল মান্নান ঃ** সংবাদপত্রে বিজ্ঞাপন দিয়েছিল যে, যারা ১৯৯৫ সাল পর্যন্ত রেজিস্ট্রি করেছেন, তারা অতিরিক্ত ৫ হাজার টাকা দিলে উইথ রিসিট দেওয়া হবে, তাদেরকে কানেকশন তাড়াতাড়ি দেওয়া হবে। পেট্রোলিয়াম মিনিস্ট্রি থেকে এই বিজ্ঞাপন দিয়েছিল, এই বাজে জিনিসের ব্যাপারে আপনারা কি কোনও প্রতিবাদ জানিয়েছিলেন?

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** আই লুক ইন টু দি ম্যাটার দেন আই উইল গিভ ইউ রিপ্লাই।

**শ্রী আবদুল মান্নান ঃ** গ্যাস সরবরাহ যারা করে তাদের লাইসেন্স দেয় ওয়েল বোর্ড। ওয়েল ইণ্ডিয়ার বোর্ড তাদের ডিলারশিপ এবং এজেন্সি দিয়ে থাকে। সেক্ষেত্রে যদি কোনও ডিলার অসৎ উপায় গ্রহণ করে সেক্ষেত্রে স্টেট গভর্নমেন্ট কি কোনও স্টেপ নেওয়ার অধিকার আছে?

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** নিশ্চয় এইরকম কোনও কমপ্লেন এলে আমরা ব্যবস্থা নিই। ডিলাররা যদি ঠিকমত কাজ না করে, যদি দেখা যায় যে, কোনও গোলমাল হচ্ছে এবং কমপ্লেন আসছে তাহলে গভর্নমেন্ট থেকে এনকোয়ারি করে দেখা হয় যে অন্যায় হয়েছে কিনা, যদি দেখা যায় অন্যায় হয়েছে সেক্ষেত্রে সাসপেন্ড করে দেওয়া হয়। এইরকম ২-৪টে কেস এসেছে যেখানে কমপ্লেন এসেছে। যদি এনকোয়ারি করে দেখি যে অন্যায় হয়েছে তাহলে ইণ্ডিয়ান ওয়েলকে লিখে তাদেরকে সাসপেন্ড করি।

**শ্রী আবদুল মান্নান ঃ** কি কি অভিযোগের ভিত্তিতে আপনারা সাসপেন্ড করেন?

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** নানা রকম অভিযোগ আছে। আমি একটা উদাহরণ দিতে পারি আমার বাড়িতেই ৭দিন পর্যন্ত গ্যাস আসেনি, আমি কাকে বলব বলতে পারেন? এইরকম ২-৩টে কমপ্লেন অনেক জায়গার থেকে এসেছে, এনকোয়ারিও করেছি। দুটো কেস পেন্ডিং আছে, এনকোয়ারি করার পরে যদি অফিসাররা দেখে যে অন্যায় হয়েছে, অথবা কনজিউমারদের সাপ্লাই ঠিকমতো করছে না, সেসব কেসে আমরা অ্যাকশন নিই। সঠিক কোনও কেস এলে আমরা অ্যাকশন নিই।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী রবীন ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি, কোন জেলায় কত গ্রাহক। আর সেই গ্রাহকরা টাকা জমা দিচ্ছে। কিন্তু তারা গ্যাস পাচ্ছে না। বেশি টাকা দিয়ে ৫ হাজারের জায়গায় ৭ হাজার, ১০ হাজার এইরকম দিলে গ্যাস পাওয়া যাচ্ছে। এইরকম ক্ষেত্রে আপনি কোনও ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** কোন জেলায় কত গ্রাহক আছে এটা জানার জন্য আপনাকে নোটিশ দিতে হবে। আর আপনার দ্বিতীয় প্রশ্নের উত্তরে জানাই যে আপনি যদি প্রমাণ দিতে পারেন অ্যাকশন নেওয়া হবে—ডিপার্টমেন্টাল অ্যাকশন নেওয়া হবে। এটা তো ক্রিমিনাল অ্যাকশন ; তাছাড়া এটা তো কগনিজেবল্ অফেন্স। আপনি যদি ইনফরমেশন দিতে পারেন, অ্যাকশন উইল বী টেকন্।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি নিশ্চয় জানেন, যে ব্যক্তিগত উদ্যোগে প্রাইভেট লিমিটেড কোম্পানি এরা এল. পি. জি. বটলিং ডিস্ট্রিবিউশন করতে গিয়ে ফ্লপ করেছে। এল. পি. জি'র ডিমান্ড প্রচুর। রাজ্য সরকারের উদ্যোগে এল. পি. জি. বটলিং প্ল্যান্ট স্থাপন করার কোনও পরিকল্পনা আপনাদের আছে কি?

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** এই সম্বন্ধে আমরা অনেক কিছু করার চেষ্টা করেছি। এই সম্বন্ধে আমি জানি কিছু প্রাইভেট সংস্থা তারাও চেষ্টা করেছিলেন। কিন্তু গভর্নমেন্ট অব ইণ্ডিয়া এটার পরামর্শ দেয়নি। এই ব্যাপারে ভারত সরকারের বেশি দায়িত্ব আছে। স্টেট লেভেলে অনেক প্রাইভেট কোম্পানি এগিয়ে এসেছে বটলিং-এর জন্য। হাওড়া, হুগলিতে অনেক কোম্পানি এগিয়ে এসেছিল, ইনঅগারেশনও হয়েছিল, অনেক টাকাও ইনভলভ হয়েছে, কিন্তু এখনও পর্যন্ত ভারত সরকার কিছু করতে পারেননি। সেজন্য রাজ্য সরকারও কোনও উদ্যোগ নেয়নি।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে আমাদের রাজ্যে ৯৮ পর্যন্ত ১৬ লক্ষ ১৬ হাজার ৫৮৫ এল. পি. জি. পাচ্ছে। আমি জানতে চাই যে কতজন ডিস্ট্রিবিউটর সিলিন্ডার সাপ্লাই করছে? আর এটা তো দু'ধরনের, কমার্শিয়াল,

ডোমেস্টিক, বর্তমানে কি দরে গ্রাহকদের দিচ্ছে?

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** এর জন্য আপনাকে নোটিশ দিতে হবে।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এল. পি. জি.-র যারা গ্রাহক এবং যারা মালিক আছে এই মালিকরা বিভিন্ন ফিকটিশাস নাম দিচ্ছে। আসল যারা গ্রাহক তাদের দু নম্বরি টাকা পয়সা দিয়ে গ্যাস নিতে হচ্ছে। এই রকম কজনের নাম আপনি পেয়েছেন। এই ব্যাপারে এসেন্সিয়াল কমোডিটি অ্যাক্ট আছে। তাছাড়া দিল্লি রোডে এবং জি. টি. রোডে গাড়িগুলো থেকে গ্যাস বার করে নেওয়া হচ্ছে। সে ব্যাপারে কতগুলো অভিযোগ এনফোর্সমেন্ট ডিপার্টমেন্টে জানানো হয়েছে?

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** এ ব্যাপারে রিসেন্টলি কমপ্লেন আসেনি, তবে এর আগে যা এসেছে তার এনকোয়ারি হয়েছে। বিশেষ করে আপনি যা বলছেন যে রাস্তায় গ্যাস নিয়ে নেয়। আপনি পুলিশকে খবর দিতে পারেন। আপনি যে অভিযোগ করলেন এটা সঠিকভাবে কমপ্লেন করলে আমি পুলিশকে বলব বা এনফোর্সমেন্ট ডিপার্টমেন্টকে বলব। কিন্তু আজ পর্যন্ত কোনও কমপ্লেন আমার কাছে আসেনি। এ ব্যাপারে কনজিউমার্স ফোরাম থেকে যে ডাইরেকশন আসে সেটা আমরা ফলো করি।

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে প্রশ্ন করছি এম. পি.-দের যেমন এল. পি. জি.-র অতিরিক্ত কোটার ব্যবস্থা আছে, ঠিক তেমনি এম. এল. এ.-দের জন্য অতিরিক্ত কোটার জন্য আপনি কোনও প্রচেষ্টা নিয়েছেন কি?

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** এম. এল. এ.-রা নিজেরা পেতে পারেন, কিন্তু তার কনস্টিটিউয়েন্সির জন্য সে রকম কিছু নেই। আপনারা যদি এ ব্যাপারে এগিয়ে আসেন তাহলে আমি কেন্দ্রীয় সরকারের সাথে কথা বলল এবং আপনাদের সাথে সহযোগিতা করব।

**শ্রী তপন হোড় ঃ** এল. পি. জি.-র যে নতুন নতুন ডিস্ট্রিবিউটর নেওয়া হচ্ছে সেখানে দেখা যাচ্ছে টাকা পয়সার লেনদেন হচ্ছে। যাদের টাকা পয়সা বেশি আছে সেই বিত্তশালিরা নিচ্ছে কারণ এটা লাভজনক ব্যবসা। তারা তাদের খেয়াল-খুশি মতো ডিস্ট্রিবিউটর নিয়োগ করছেন এবং যত ধরনের অশালীন কাজ আছে তা তারা করছেন। কিন্তু রাজ্য সরকার এ ব্যাপারে কোনও উদ্যোগ গ্রহণ করছেন কি না? যেখানে কনজিউমার সোসাইটি আছে তাদের অগ্রাধিকারের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সাথে আপনি কোনও উদ্যোগ নেবেন কি যাতে তারা ডিস্ট্রিবিউটরশিপ পেতে পারে।

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** কেন্দ্রীয় সরকার এ সম্বন্ধে এতটাই রিজিট হয়ে আছে যে

রাজ্য সরকারের কোনও কথাই তারা শুনছে না। কারণ আমরা জানি আমরা একটা সিদ্ধান্ত নিয়েছিলাম। আপনি যে অভিযোগগুলি করছেন জানি না সেটা সত্যি কি না, যদি সত্যি হয় তাহলে খুঁজে দেখতাম। পশ্চিমবাংলার জনগণের নিশ্চয়ই অসুবিধা হচ্ছে, প্রয়োজনানুযায়ী গ্যাস তারা পাচ্ছে না। আমরা বলেছিলাম স্টেট গভর্নমেন্টকে দেওয়ার জন্য, প্রাইভেট কনসার্নকে দেওয়া হচ্ছে। এর জন্য প্রয়োজন হলে এসেনশিয়াল কমোডিটিজ সাপ্লাই কর্পোরেশন ইজ ওয়ান অফ দি বিগেস্ট কর্পোরেশন যদি দেয় তাহলে জনসাধারণের গ্রিভ্যান্স মিটতে পারে।

**চাল, গমের কর্ডনিং ব্যবস্থা প্রত্যাহার**

*২৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৩) **শ্রী সুভাষ গোস্বামী ও শ্রী তপন হোড় ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার শহরাঞ্চলে চাল, গমের কর্ডনিং ব্যবস্থা প্রত্যাহার করে নিয়েছেন কি না; এবং

(খ) রাজ্যে ১৯৯৭-৯৮ আর্থিক বছরে সংগৃহীত চালের পরিমাণ কত ছিল?

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ**

(ক) সাম্প্রতিক কালে ওয়েস্ট বেঙ্গল রাইস অ্যান্ড প্যাডি কন্ট্রোল অর্ডার (১৯৯৭)-এর বলে কলকাতা এবং সন্নিহিত শিল্পাঞ্চল সমূহে, যা বিধিবদ্ধ রেশন এলাকায় অন্তর্ভুক্ত ছিল যেখানে খোলা বাজারে ধান, চাল নিয়ে ব্যবসা করা যাবে। ফলে শহরাঞ্চলে চাল ও গমের কর্ডনিং ব্যবস্থা সরকারিভাবে তোলা হয় নাই কিন্তু উপরোক্ত আদেশের ফলে উহা আপাতত অকেজো হয়ে পড়েছে।

(খ) লেভি আরোপের মাধ্যমে চাল সংগ্রহ আর্থিক বছর অনুযায়ী হয় না। এরূপ সংগ্রহ হয় খারিফ বর্ষ অনুযায়ী (১লা অক্টোবর ৯৭ থেকে ৩০শে সেপ্টেম্বর '৯৮) ১৯৯৭-৯৮ খারিফ বর্ষে গত ১০/৬/৯৮ পর্যন্ত লেভির মাধ্যমে চাল সংগ্রহের পরিমাণ ১,৯৬,৮০০ মেট্রিক টন।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জানালেন যে, সরকারি ভাবে কলকাতা এবং সন্নিহিত অঞ্চলে কর্ডনিং ব্যবস্থা প্রত্যাহার করা হয়নি। আরেকটা আদেশ দিয়ে তিনি জানিয়ে দিলেন, খোলা-বাজারে চাল এবং গমের ব্যবসা করা যাবে। দুটো কি পরস্পর বিরোধী নয়।

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** রাইস অ্যান্ড প্যাডি কন্ট্রোল অর্ডারের পরে আরেকটা অর্ডার দিয়ে আগের অর্ডারকে অফিসিয়ালি উইড্র করাটা আমার মনে হয় ইরেলিভেন্ট। সেই জন্য এটা করা হয়নি। তাই একটা অর্ডার ইস্যু করা হ'ল যে, চাল স্ট্যাটুটরি এরিয়ায় মুভ করতে পারবে, করবে। এবং এর পরে নতুন করে অর্ডার দেবার প্রয়োজন আছে বলে আমি মনে করি না।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** আমরা জানি, এই কলকাতা এবং সন্নিহিত অঞ্চলে বিধিবদ্ধ রেশন ব্যবস্থা চালু করার ব্যাপারে ধারণা ছিল, পাড়া-গ্রাম থেকে যাতে চাল, গম না চলে আসে। কিন্তু চাল, গম যদি খোলা বাজারে চলে যায় তাহলে কি উপরোক্ত ধারণাটা অর্থহীন হয়ে পড়বে না?

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** মুভমেন্ট অফ ফুড গ্রেইন্স উইদিন দি কান্ট্রি—কোনও রেস্ট্রিকশন নেই।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় লক্ষ্য করে থাকবেন, ইদানিং গ্রামাঞ্চলে চালের দাম বেড়ে গেছে। বর্তমানে যে ব্যবস্থা তিনি প্রচলন করেছেন তাতে গ্রাম থেকে শহরে চাল চলে আসছে বলেই কি এটা হচ্ছে?

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** পশ্চিমবঙ্গে চালের যে দাম আছে তাতে অনেক সময় আমাদের চেষ্টা করতে হয় চালের দাম যদি কমে যায় তাহলে চাষী কিভাবে বাঁচবে? চালের দাম তুলনামূলকভাবে অন্য স্টেট-এ বেড়ে যাচ্ছে। এটা যদি হতে থাকে তাহলে তো চাষীরা চাল উৎপাদন করবে না। সেইজন্য আমি মনে করেছি, প্রয়োজনে সাবসিডি দিয়ে দাম বাড়িয়ে দেব। আর, গ্রাম থেকে শহরে চাল চলে আসা, আপনার অভিযোগ ঠিক নয়। তবে চাল অন্যদেশে চলে যাওয়ার কিছু অভিযোগ আমার কাছে ছিল। আমি এটা চেষ্টা করে আটকে দিয়েছি।

এখন আর যাচ্ছে না। অন্য স্টেটে যাওয়ার জন্য দাম বাড়ানোর একটা টেন্ডেন্সি হয়েছিল। কিন্তু গভর্নমেন্ট সঙ্গে সঙ্গে স্টেপ নিয়েছে। স্টেপ নেওয়ার ফলে চাল স্মাগলিং বন্ধ হয়ে গেছে। এখন স্টেটের চাল স্টেটেই থাকছে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** ১৯৯৭-৯৮-র আর্থিক বর্ষে ১০. ৬. ৯৮ পর্যন্ত চাল সংগ্রহ হয়েছে ১ লক্ষ ৯৬ হাজার ৮০০ মেট্রিক টন। আমি জানতে চাই এর আগের বছর কত চাল সংগৃহীত হয়েছিল?

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** এর আগে হয়েছিল ২ লক্ষ মেট্রিক টন। এ বছর আমরা ৫৪ হাজার মেট্রিক টন আগের থেকে বেশি এগিয়েছি।

***শ্রী দেবপ্রসাদ সরকার ঃ*** *মাননীয় মন্ত্রী মহাশয় শহরাঞ্চলে কর্ডনিং-এর প্রশ্নে আপনি* যে জবাব দিলেন তাতে আমার জিজ্ঞাস্য যে স্ট্যাটুটরি রেশনিং ব্যবস্থার যে কনসেপ্ট আপনার দপ্তর থেকে বলা হয়েছে তাতে যাতে মূল্যটা এক জায়গায় নিয়ন্ত্রণে রাখা যায়। স্ট্যাটুটরি রেশনিং এরিয়ায় সরকারের দায়বদ্ধতা আছে কার্যত আপনার এই নতুন অর্ডারের ফলে খোলাবাজারে চাল আসার ব্যবস্থা করে দিলেন। এটা তো স্ববিরোধী হয়ে গেল। রেশনিং ব্যবস্থায় পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম মূল্যবৃদ্ধিকে নিয়ন্ত্রণের জন্য কিন্তু সেটা আপনারা পারছেন না। তাহলে কি আপনারা স্ট্যাটুটরি রেশনিং ব্যবস্থাকে মেইনটেইন করতে পারছেন না বলে কি এই প্রক্রিয়ায় রেশনিং ব্যবস্থা তুলে দিচ্ছেন? আপনি যেসব যুক্তি দিলেন তাতে বললেন যে চাষিরা যাতে ফসলের ন্যায্য মূল্য পায় সেজন্য এটা করেছেন। দাম কমে গেছে সেজন্য ভরতুকি দেবেন কিনা ভাবছেন। কিন্তু এই সমাজ ব্যবস্থায় গ্রাসরুট লেভেলের হাতে ফসল থাকে না। মজুতদার, কালোবাজারিদের হাতে ফসল চলে যায়। তারাই ফসল মজুত করে আর্টিফিসিয়াল অভাব সৃষ্টি করে চলেছে। আমার নির্দিষ্ট প্রশ্ন এই যে পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমের যে কনসেপ্ট, আপনারা যে আইনের কথা বলছেন সেই আইন পাস হলে বর্তমান রেশনিং সিস্টেম ব্যবস্থা ক্ষতিগ্রস্থ হবে না? পি. ডি. এসের কনসেপ্ট হল মূল্যকে নিয়ন্ত্রণ করা। কিন্তু আপনারা এই আইন পাস করে কার্যত রেশনিং সিস্টেমকে আরও দুর্বল করে দিলেন কেন?

[11-30 — 11-40 a.m.]

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** গভর্নমেন্ট মনে করে কর্ডনিং সিস্টেম তুলে দেওয়ার ফলে পি. ডি. এসের ক্ষতি হচ্ছে না। পি. ডি. এসের যে ডিস্ট্রিবিউশন সিস্টেম সেটা ঠিক জায়গায় আছে। এছাড়া এফ. সি. আই.-এর হাত থেকে লেভি কেড়ে নিয়ে স্টেট গভর্নমেন্ট নিজেই লেভি আদায় করতে আরম্ভ করেছে। কোথাও রেশনে চালের কোনও অভাব নেই। লেভির মাধ্যমে চাল কালেকশন করে এস. আর. এরিয়ায় পি. ডি. এস.-এর মাধ্যমে জনসাধারণের মধ্যে সরবরাহ্ করা হচ্ছে। আমাদের দেশ থেকে আগে অন্য দেশে চাল স্মাগলিং হয়ে চলে যেত, এখন সেটা বন্ধ করা হয়েছে। আমাদের স্টেটে অনেক রাইস মিল আছে, রাইস মিল ইণ্ডাস্ট্রি ওয়ান অব দি বিগেস্ট ইণ্ডাস্ট্রি অব আওয়ার স্টেট। তাদের লঙ স্ট্যান্ডিং ডিম্যান্ড ছিল, আমাদের কলকাতায় চাল বিক্রি করার সুযোগ দিতে হবে এবং তার জন্য আইন করতে হবে। অবশ্য তখনো কলকাতায় বে-আইনিভাবে চাল বিক্রি করা হ'ত। ঐ পরিপ্রেক্ষিতে গভর্নমেন্ট বাধ্য হয় ব্যবস্থা গ্রহণ করতে। আগে যখন কলকাতায় বে-আইনিভাবে চাল বিক্রি করা হত তখন সরকার বাধ্য হয়ে সে বিষয়ে অ্যাকশন নিত। আমাদের মা-বোনেরা রেলে করে বে-আইনি চাল নিয়ে আসত, পুলিশ তাদের ধরত এবং তাদের ওপর নানাভাবে অত্যাচার করত। সেটা স্টপ করার জন্যই এই ব্যবস্থা করা হয়েছে। আমি মনে করি কর্ডনিং তুলে দেবার ফলে পি. ডি. এস.-এর

কোনও ক্ষতি হচ্ছে না। তবে কলকাতায় অনেক বড় বড় সাহেবরা আছেন যারা বেশি দামের দেরাদুনের চাল খেতে ভালবাসেন, তাঁরা তা খেতে পারেন। কিন্তু পশ্চিমবাংলার খেটে খাওয়া জনসাধারণ পি. ডি. এস.-এর মাধ্যমে কম দামের চাল ঠিকমতোই পাচ্ছে। সেখানে কোনও অভাব হয়নি।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** আগে ইনডিসক্রিমেন্ট ওয়েতে লেভি আদায় করা হত। বড় বড় রাইস মিলের কাছ থেকে লেভি আদায় করা হত না। সেই অবস্থার পরিবর্তন ঘটানো হয়েছে। এখন মধ্যবিত্তদের কাছ থেকে লেভি আদায় না করে বড় বড় মিলের কাছ থেকে লেভি আদায় করা হচ্ছে। তবে রাইস মিলগুলো লেভি দিতে চাইছে, কিন্তু চাষিদের কাছ থেকে ধান কালেকশনের জন্য যে অর্ডারের প্রয়োজন সেটা দেওয়া হচ্ছে না। এ বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের বক্তব্য কি?

**শ্রী কলিমুদ্দিন শামস্‌ ঃ** এ বিষয়ে কোনও রেস্ট্রিকশন নেই। চাষী ধান মিলে নিয়ে যেতে পারে, সেই ধান চালে কনভার্ট হবে। আমাদের লেভি কালেকশন আগের চেয়ে অনেক বেশি হচ্ছে। তার কারণ আগে এফ. সি. আই. যে দাম দিত তা বাজারের দামের চেয়ে অনেক কম ছিল। এখন গভর্নমেন্ট অব ওয়েস্টবেঙ্গল সিদ্ধান্ত নিয়েছে যে দামে লেভি আদায় করা হবে তা বাজার দামের চেয়ে কম হবে না এবং সেই দামে এখন লেভি কালেকশন হচ্ছে। সুতরাং এখন লেভি কালেকশনে কোনও অসুবিধা নেই। রাইস মিল যে প্যাডি নিচ্ছে তা নেবার ক্ষেত্রে কোনও রেস্ট্রিকশন নেই। এমন কি হাসকিং মিল আগে কোনও লেভি দিত না—আমাদের রাজ্যে হাজার হাজার হাসকিং মিল আছে—অ্যাপ্রোপ্রিয়েট দাম ফিক্স করার পর তারাও লেভি দিতে আরম্ভ করেছে। চালের অভাব নেই। রাইস মিল থ্রু লেভি কালেকশন করে আমরা চাল সংগ্রহ করেছি। বিগত ৩০ বছর পরে গভর্নমেন্ট অব ওয়েস্টবেঙ্গলের এটা একটা অ্যাচিভমেন্ট। কোনও স্টেটে এটা হয়নি। আমরা নিজেরাই চাল কালেকশন করছি এবং সেটা আমরা নিজেদের স্টেটের জনসাধারণকে খাওয়াচ্ছি।

**শ্রী সুলতান আহমেদ ঃ** গ্রেটার ক্যালকাটাতে এস. আর এরিয়াতে এফ. সি. আইয়ের যে চাল দিতেন সেই চাল পচা, আনফিট ফর হিউম্যান কনজামশন। রেশন দোকান থেকে থার্ডক্লাস চাল সাধারণ মানুষ পাচ্ছে। এই সম্পর্কে আপনার অভিমত কি?

**শ্রী কলিমুদ্দিন শামস্‌ ঃ** আমার বন্ধু শ্রী সুলতান আহমেদ সাহেব রেশন দোকানের চাল খান না। গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গলের কোয়ালিটি কনট্রোল বলে একটা সেপারেট ডিপার্টমেন্ট আছে। তারা চাল টেস্ট করে দেয়। তারা টেস্ট না করলে পাবলিক কনজামশনের জন্য সেই চাল আসে না। সুতরাং আপনার এই অভিযোগ ঠিক নয় যে রেশন দোকানে যে চাল দেওয়া হয় সেই চাল হিউম্যান কনজামশনের জন্য ফিট্‌ নয়।

কোয়ালিটি কন্ট্রোল সেই চাল যখন পাশ করে সেই অনুসারে আমরা চালগুলি পি. ডি এসের মাধ্যমে জনসাধারণের কাছে পৌঁছে দিই।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ১০-৬-৯৮ সাল পর্যন্ত ১ লক্ষ ৯৬ হাজার ৮০০ মেট্রিক টন চাল সংগ্রহ করেছেন। আজ পর্যন্ত কোন জেলায় কত মেট্রিক টন আদায় হয়েছে সেটা কি জানাবেন?

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** এরজন্য নোটিশ দিতে হবে। তবে হাওড়া জেলা নাম্বার ওয়ানে নেই, অন্য জেলা আছে।

**শ্রী তাপস ব্যানার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন গরিব লোকেরা রেশনে চাল খায় এবং তার জন্য আপনাদের চিন্তা-ভাবনা আছে। আপনার কাছে কি খবর আছে, বছরে কতদিন রেশন দোকান থেকে মানুষ গম এবং চাল পায় না? গত মে মাসে কটা সপ্তাহ রেশনে চাল-গম মানুষ পায়নি?

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** আমি জানি না আসানসোলে কি ঘটনা ঘটেছে, কি ঘটেনি। আমি এই ব্যাপারে খোঁজ নেব। কিন্তু পশ্চিমবাংলায় এইরকম ঘটনা ঘটেনি।

**শ্রী শ্যামপ্রসাদ পাল ঃ** ১৯৯৭-৯৮ বর্ষে যে লেভি আদায় হয়েছে জেলাভিত্তিতে, সেটা কোন নিয়মের উপর করা হয়েছে জানাবেন কি?

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** আমরা চাই, রাইস মিলগুলি ইণ্ডাস্ট্রি হিসাবে বেঁচে থাকুক সেইজন্য গভর্নমেন্টের সরকার আছে রিলিজ সার্টিফিকেট দেওয়া। যতক্ষণ পর্যন্ত ফুড ডিপার্টমেন্ট রাইস মিলকে আর. সি. দেব না, ততক্ষণ পর্যন্ত তারা চাল বের করতে পারবে না। এরজন্য ডিপার্টমেন্ট প্রতিটি জেলায় কো-অর্ডিনেশন কমিটি করে দিয়েছে সেই কমিটিতে ফুড ডিপার্টমেন্টের ডিস্ট্রিক্ট কন্ট্রোল আছে, ডি. এম আছে, জেলার সভাধিপতি আছে। গভর্নমেন্ট কোটা ফিক্সড্ করে দেবে এই মিল এত লেভি দেবে। এত পারসেন্ট লেভি আদায় করার পর তবেই তারা আর. সি.-তে পেতে পারে। এই আর. সি. পাবার জন্য মিল ওনাররা ডিস্ট্রিক্ট-এ যে কো-অর্ডিনেটর আছে তাদের সঙ্গে যোগাযোগ করে।

যে কো-অর্ডিনেট করে সে ভেরিফাই করবে, স্টাডি করবে যে, পার্টিকুলার মিল যার উপর দায়িত্ব দেওয়া হয়েছিল যে তুমি এত লেভি দেবে সে দিয়েছে কি না। ওরা যখন দেখবেন যে দিয়ে দিয়েছে তখন যে কমিটি আছে, যে কমিটিতে ডি. এম. সভাধিপতি, ডিস্ট্রিক্ট কন্ট্রোলার, ফুড অ্যাণ্ড সাপ্লাই আছেন, তারা ফুড ডিপার্টমেন্টকে লিখবেন যে এই পার্টিকুলার মিল যার লেভি এত পারসেন্ট হওয়া দরকার সে তা দিয়ে দিয়েছে, তাকে আর. সি. দেওয়া হোক তখন আমি অর্ডার দেব ফুড কমিশনারকে যে এই মিলকে আর.

সি. ইস্যু করে দেওয়া হোক। তারপর সে নিজের মিল থেকে ব্যবসা করতে পারবে। তিনজনের কমিটির রিপোর্ট আসার পর আমি আর. সি. ইস্যুর অর্ডার দিই।

## রাস্তা নির্মাণ

*২৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৯) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পানাগড় থেকে রানিগঞ্জ, রানিগঞ্জ থেকে বরাকর এবং রসুলপুর থেকে পানাগড় পর্যন্ত রাস্তাগুলির নির্মাণকাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায় ; এবং

(খ) উক্ত কাজে বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ**

(ক) পানাগড়-রানিগঞ্জ কাজটি পূর্ত দপ্তরের অধীনে সরাসরি হচ্ছে না। কেন্দ্রীয় সরকার এই কাজটির ভার ন্যাশনাল হাইওয়ে অথরিটিকে দিয়েছেন।

(খ) রানিগঞ্জ-বরাকর পূর্ত দপ্তর-এ কাজটি শুরু করেছে। কাজটি ২০০১ সালের মার্চ নাগাদ শেষ হবে আশা করা যায়।

(গ) রসুলপুর-পানাগড় কাজের কোনো প্রস্তাব নেই। ভবিষ্যতে ন্যাশনাল হাইওয়ে অথরিটি অব ইণ্ডিয়া-এর প্রকল্প প্রস্তাব রচনা করবে বলে সিদ্ধান্ত হয়েছে।

(ক) প্রথমটি আনুমানিক ১৫০ কোটি টাকা।

(খ) দ্বিতীয়টি আনুমানিক ১২০ কোটি টাকা।

(গ) এখনও নির্দ্ধারিত হয়নি।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে রানিগঞ্জ-বরাকরের রাস্তার কাজটি পূর্ত দপ্তর শুরু করেছে এবং ২০০১ সালের মধ্যে এর কাজ শেষ হবে ও আনুমানিক ব্যয় হবে ১২০ কোটি টাকা। আমার প্রশ্ন, এই কাজটি কাদের দিয়ে করাবেন, কাজটি তাদের কিভাবে দেওয়া হয়েছে এবং ২০০১ সালের মধ্যে যদি শেষ না হয় তাহলে আনুমানিক ব্যয় যেটা ধরেছেন ১২০ কোটি টাকা সেটা বাড়বে কি না?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** কাজটি এইভাবে দেওয়া হয়েছে যে নির্দিষ্ট সময়ের মধ্যে

নির্দিষ্ট ব্যয়ে করতে হবে। এখন এই কাজ করতে করতে নানান রকমের বাধা-বিপত্তি এসে যায়। সে ক্ষেত্রে আমরা সাধারণত বিশেষ কোনও অবস্থা না হলে এবং খুব কনভিনসিং না হলে এই ধরনের আনুমানিক ব্যয়টা বাড়াবার কোনওরকম রেকমেনডেশন করি না। কিন্তু কখনও সখনও এমন অবস্থা হয় যে এই ধরনের রেকমেনডেশন করতে হয়। সাধারণ সেতুর কাজ হলে এই ধরনের সমস্যার আশঙ্কা থাকে, যেহেতু রাস্তার কাজ সেইহেতু আমরা আশা করছি ১২০ কোটি টাকা যেটা ধরা হয়েছে তারমধ্যেই কাজটা করার চেষ্টা করা হবে।

**শ্রী শ্যামদাস ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে পানাগড়-রানিগঞ্জের কাজটি আপনার অধীনে হচ্ছে না, পূর্ত দপ্তরের অধীনে হচ্ছে না। এর আগে আমার প্রশ্নের উত্তরে আপনি বলেছিলেন যে রানিগঞ্জ-পানাগড়ের মধ্যে রেলের ওপর দিয়ে একটি উড়ালপুল আছে, সেটা '৯৭ সালের ডিসেম্বর মাসের মধ্যে শেষ হবে এবং ৪৬২.১২ লক্ষ টাকা এর জন্য ব্যয় করা হয়েছে। পানাগড়ের উড়ালপুলের কাজটা কিন্তু শেষ হয়নি। এর কাজ কবে নাগাদ শেষ হবে এবং এর ব্যয় বাড়বে কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** এটা ঠিক কথা যে কাজটা দীর্ঘদিন আগে আরম্ভ হয়েছে এবং যেহেতু এটা ন্যাশনাল হাইওয়ে অথরিটির উপরে আছে সেজন্য এই কাজের আমরা সুপারভাইজ করিনা। এর সঙ্গে সঙ্গে এটা মনে রাখতে হবে যে মিনিস্ট্রি অব সারফেস ট্রান্সপোর্ট, তারা এই কাজটির দেখাশোনা করেন। প্রতিটি পদক্ষেপে তাদের অনুমোদন নিতে হয়। এই ব্যাপারে নক্সা নিয়ে একটা গোলমাল হয়েছিল এবং আমরা মিনিস্ট্রি অব সারফেস ট্রান্সপোর্টের অনুমোদন ছাড়া কোনও কাজ করতে পারছিলাম না। ফলে যারা ঠিকাদার সংস্থা তাদেরও অসুবিধার সম্মুখীন হতে হচ্ছিল। তারাও সুনির্দিষ্টভাবে কাজটা করতে পারেননি। সুতরাং এখন যে অবস্থার সৃষ্টি হয়েছে সেটা মিনিস্ট্রি অব সারফেস ট্রান্সপোর্টকে জানিয়েছে যে, যেভাবে কাজ করার কথা ছিল, নক্সার কিছু পরিবর্তন করা হয়েছে, নক্সার পরিবর্তন হলে ঠিকাদার সংস্থা অবশ্যই চিন্তা করবে যে, তাদের সঙ্গে যে চুক্তি হয়েছিল তার বাইরে গেলে নানা মহল থেকে প্রশ্ন উঠতে পারে। নক্সার পরিবর্তন হওয়ার ফলে ব্যয়ের প্রশ্নও তোলা হয়েছে। যে শিডিউল কাজ আরম্ভ হয়েছে সেই শিডিউলের পরিবর্তন হয়েছে। অতএব সে ক্ষেত্রে তাদের দাবি ব্যয়-বরাদ্দ বাড়ানো হোক। এই মিনিস্ট্রি অব সারফেস ট্রান্সপোর্টের বিবেচনাধীন আছে। তারা এই ব্যয়-বরাদ্দ বাড়াবেন কি বাড়াবেন না সেটা আমাদের জানাবেন। আমাদের জানালে আমরা ঠিকাদার সংস্থাকে সেইভাবে জানিয়ে দেব। সেজন্য কাজটা যে সুনির্দিষ্ট সময়ে শেষ হবার কথা ছিল সেটাতে ডিলে হচ্ছে।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি আমাকে এক বছর আগে বলেছিলেন যে, ভূতল পরিবহন দপ্তর ১৩৫ কোটি টাকা পানাগড় থেকে রানিগঞ্জ-এর কাজের জন্য অনুমোদন করেছেন। কিন্তু এখন ব্যয় ধরা হয়েছে ১৫০ কোটি টাকা। আমার বক্তব্য হচ্ছে, এটা আপনার দপ্তরে না হলেও, কেন্দ্রীয় সরকার নতুন করে একটা দপ্তর তৈরি করলেন যার নাম হল ন্যাশনাল হাইওয়ে অথরিটি, তারা এটা করলেও, রাজ্য সরকারের কি কিছু করণীয় নেই? তারা যদি ঠিকমতো না করেন, তাহলে আপনাদের দিক থেকে যদি কিছু করণীয় থাকে তাহলে সেটা আমাদের জানাবেন?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** এই রাস্তাটি বিশ্ব ব্যাঙ্কের সহায়তায় হচ্ছে এবং কেন্দ্রীয় সরকারের মাধ্যমে বিশ্ব ব্যাঙ্কের সহায়তা গ্রহণ করা হচ্ছে। কেন্দ্রীয় সরকার এই কাজটি করবার জন্য ন্যাশনাল হাইওয়ে অথরিটি নামে একটা সংস্থা তৈরি করেছেন এবং সেই সংস্থার হাতে এই দায়িত্ব দেওয়া হয়েছে। আমি এটা রাজ্যের সমস্ত বিধায়কদের অবগতির জন্য বলছি যে এই কাজ করার আগে অর্থাৎ কনস্ট্রাকশনের আগে যে কাজগুলি করতে হয় সেগুলি খুবই কঠিন কাজ। যেমন—লোকজন সরানো, তাদের পুনর্বাসনের ব্যাপার, ইলেক্ট্রিসিটি, ইউটিলিটি সার্ভিস, জলের লাইন, জমি অধিগ্রহণের যদি প্রশ্ন থাকে সেগুলি করা অর্থাৎ প্রি-কনস্ট্রাকশন জব যেগুলি সেগুলি আমরা করে দিয়েছি। এটাতে আমাদের কিছু ক্ষোভ আছে। কারণ এই কাজটা আমরা দায়িত্ব নিয়ে করতে পারতাম। কিন্তু সেটা আমাদের না দিয়ে ন্যাশনাল হাইওয়ে অথরিটি বলে একটা সংস্থা নূতন করে গড়ে তাদের হাতে দায়িত্ব দেওয়া হয়েছে। সুতরাং আমরা এটা নিয়ে প্রতিবাদ জানিয়েছিলাম এবং আমাদের মুখ্যমন্ত্রীর মাধ্যমে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে এই দাবি তুলেছিলাম যে এই রাস্তার যে কাজগুলি আছে, যেগুলি মিনিস্ট্রি অব সারফেস ট্রান্সপোর্টের অধীনে ন্যাশনাল হাইওয়ে অথরিটি দেখাশুনা করে, এই ব্যাপারে আমাদের স্টাফ আছে, ইঞ্জিনিয়ার আছে, অন্যান্য সমস্ত কিছু আছে।

কিন্তু আমাদের সমস্ত ইনফ্রাস্ট্রাকচার থাকা সত্ত্বেও ন্যাশনাল হাইওয়ে অথরিটিকে দিয়ে টেন্ডার করিয়ে তাকে কাজের দায়িত্বটা দিয়ে দেওয়া হয়েছে। সুতরাং এক্ষেত্রে বলা যায় যে, আমরা আছি নামে মাত্র, কিন্তু আমাদের প্রত্যক্ষভাবে কিছু করবার নেই। ক্রমাগতভাবে লক্ষ্য করছি ন্যাশনাল হাইওয়ে অথরিটি অফ ইন্ডিয়াকে যখনই কোনও নতুন প্রকল্পের কথা বলছি, বিশেষ করে ন্যাশনাল হাইওয়েকে কেন্দ্র করে, সব ক্ষেত্রেই বলা হচ্ছে যে, এটা তারা করবেন। সুতরাং আমাদের রাজ্যে রাস্তার ব্যাপারে আমাদের যে দায়-দায়িত্ব ছিল সেটা অনেকখানি কেন্দ্রীয় সরকার আমাদের কাছ থেকে কেড়ে নিয়েছেন। সেজন্য ঐ কাজটিও আমাদের কাছ থেকে নিয়ে নেওয়া হয়েছে এবং ওখানে শুধুমাত্র দর্শকের ভূমিকা ছাড়া আমাদের করার কিছু নেই, কারণ কাজটা ওরা করবেন। ঐ কাজের জন্য আমরা যা করেছিলাম সেটাও তারা চেঞ্জ করে ১৫০ কোটি টাকা

করেছেন। সুতরাং সমস্ত কাজটা ন্যাশনাল হাইওয়ে অথরিটি অফ ইন্ডিয়ার হাতে রয়েছে। এ-ব্যাপারে আমাদের প্রত্যক্ষভাবে কিছু করবার নেই।

[11-50 — 12-00 Noon]

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** আপনি বলছেন যে, আপনাদের কিছু করবার নেই। কিন্তু যে রাস্তাগুলির জন্য এত টাকা খরচ হচ্ছে সেখানে কয়েক কোটি টাকা যদি চুরি করা হয়, যদি রাস্তা ঠিকভাবে তৈরি না হয়, তাহলে চিন্তা করুন যে, ন্যাশনাল হাইওয়ে অথরিটি যদি কাজের দায়িত্বটা পায়ও সেক্ষেত্রে রাজ্য সরকারের কোনও দায়িত্ব আছে কিনা। বিষয়টা নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলুন। আমার মনে হয়, অবিলম্বে ন্যাশনাল হাইওয়ে অথরিটির সঙ্গে কথা বলা দরকার যাতে ঠিক সময়ে কাজটা শেষ হয়, কারণ বছরের পর বছর কাজটা পড়ে রয়েছে। শিল্পায়নের কথা বলছেন, অথচ রাস্তাটি তৈরি হচ্ছে না। তাই আমার মনে হয়, এ-ব্যাপারে একটা সিদ্ধান্ত নেবার প্রয়োজন রয়েছে। ওয়ার্ল্ড ব্যাঙ্কের সহায়তায় যে কাজগুলি হচ্ছে তার মধ্যে দুর্গাপুর হাইওয়েটাও রয়েছে। সুতরাং সেখানে পূর্ত দপ্তরের তত্ত্বাবধান থাকা দরকার।

**শ্রী তপন হোড় ঃ** পানাগড় থেকে রাণীগঞ্জ রশুলপুর, পানাগড় থেকে মৌরীগ্রাম পর্যন্ত বড় রাস্তা তৈরি হচ্ছে এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের প্রোজেক্ট। এটা প্রায় ১০০ কিলোমিটার রাস্তা। রাস্তাটি কবে নাগাদ শেষ হতে পারে এবং কাজ শেষ হবার নির্দিষ্ট সময়ই বা কি ছিল?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** পানাগড় রাস্তাটি এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের সহায়তায় আমরা করছি। ঐ রাস্তাটির ৭০ ভাগ কাজ শেষ হয়েছে। এখন যে কাজটা বাকি রয়েছে সেই কাজটা শেষ করবার কথা এই বছরে ডিসেম্বর মাসের মধ্যে। কিন্তু কাজটার দায়িত্ব এ. ডি. বি. যাদের দিয়েছিলেন সেই এজেন্সি মাঝখানে কাজে কিছু ঢিলেমি করবার জন্য কাজটা পিছিয়ে যায়। তার জন্য আমরা হস্তক্ষেপ করে ঐ এজেন্সিকে বাধ্য করি আর একটি সাব-এজেন্সি নিতে যাতে ক্যাপাসিটি বাড়িয়ে নির্দিষ্ট সময়ে কাজটা শেষ করতে পারেন তারা। এ. ডি. বি.-র যে শর্ত রয়েছে তাতে ১৯শে ডিসেম্বরের মধ্যে কাজটা শেষ হবে। তাই এ. ডি. বি. এগিয়ে আসেন এবং তারফলে যৌথ চাপে পড়ে তারা সাব-এজেন্সি নেন। সুতরাং নূতন এজেন্সি যুক্ত হওয়ার ফলে আমরা আশা করছি যে, মেজর কাজটা ডিসেম্বর মাসের মধ্যে হয়ে যাবে এবং আগামী ১৯৯৯ সালের মার্চ মাসের মধ্যে আমরা রাস্তাটি সম্পূর্ণ করে জনসাধারণের ব্যবহারের জন্য তুলে দিতে পারব। এই ক্ষেত্রে ৩ মাস সময় অতিরিক্ত লাগছে। এই ব্যাপারে এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের সঙ্গে কথা বলেছি, তাদের প্রতিনিধি এসেছিলেন, তাদের দিয়ে সমস্ত রাস্তার ইন্সপেকশন কবানো হয়েছে অনুমোদন নেওয়ার জন্য। তারা অনুমোদন করেছেন। তারা ৩ মাস

বাড়তি সময় দিয়েছেন। তারা বলেছেন এই সময়ের মধ্যে অবশ্যই রাস্তা কমপ্লিট করে দিতে হবে। আমরা যে ভাবে এগোচ্ছি তাতে ১৯৯৯ সালের মার্চ মাসের মধ্যে জনসাধারণের ব্যবহারের জন্য রাস্তাটি তুলে দিতে পারব।

**বি. এন. আর. ব্রিজ সংস্কার**

*২৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৩) **শ্রী তাপস ব্যানার্জি** ঃ পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বর্ধমান জেলার আসানসোল জি. টি. রোডের উপর বি. এন. আর. ব্রিজটি সংস্কারের জন্য রেল দপ্তর অর্থ বরাদ্দ করেছে ;

(খ) সত্যি হলে, উক্ত সংস্কারের কাজটি কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়; এবং

(গ) উক্ত কাজে রাজ্য সরকার কর্তৃক বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ**

(১) বর্ধমান জেলার আসানসোলে জি. টি. রোডের উপর বি. এন. আর. ব্রিজটি সংস্কার এবং উন্নতির জন্য একটি প্রকল্প অনুমোদিত হয়েছে। এই প্রকল্পের আনুমানিক ব্যয় ১ কোটি ৮৮ লক্ষ ৩ হাজার ৫১৫ টাকা। এর মধ্যে রেলের অংশ ১,৩১,৬২,৪৬১.০০ এবং রাজ্য সরকারের দেয় অর্থের পরিমাণ ৫৬,৪১,০৫৪ টাকা।

(২) রেলসূত্রে জানা গেছে যে স্থানীয় কিছু অসুবিধা (যেন ইলেক্ট্রিক পোস্ট সরানো) দূর হলেই কাজ শুরু হবে।

(৩) রাজ্য সরকারের বরাদ্দকৃত অর্থের পরিমাণ ৫৬ লক্ষ ৪১ হাজার ৫৪ টাকা। এর মধ্যে মার্চ ১৯৯৭ সালে রেলকে ২৩ লক্ষ ৪১ হাজার টাকা দিয়ে দেওয়া হয়েছে।

[12-00 — 12-10 p.m.]

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বললেন যে, রেল কিছু বাধা পেয়েছিল, ়ই বাধাগুলি যদি সরানো যায় তাহলে কাজটি শুরু করা যাবে। কিছু ইলেক্ট্রিকের পোল াছে সেইগুলিকে শুধু সরানোর ব্যাপার। এটা রাজ্য সরকারের এক্তিয়ারভুক্ত। মাননীয় ান্ত্রী মহাশয় বলবেন কি, এই ব্যাপারে যথেষ্ট উদ্যোগ নিয়ে—মূল কাজটা যেহেতু

আপনার ডিপার্টমেন্টের পাওয়ার ডিপার্টমেন্টের সঙ্গে কথা বলে অবিলম্বে এই পোলগুলি সরানোর ব্যবস্থা করে তাড়াতাড়ি কাজটা শুরু করার ব্যবস্থা করবেন কি না?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় বিধায়ক জানেন যে, আমাদের দিক থেকে যা করণীয় সেটা আমরা করার চেষ্টা করেছি। কিন্তু রেল সূত্রে জানতে পারলাম যে, এই ব্যাপারে রেলের যে বরাদ্দকৃত টাকা সেই টাকা যথাযথ ভাবে পাওয়া যায়নি। রেল বাজেটে নাকি এটা উল্লিখিত ছিল না। এখন বলছে রেল বাজেটে এবার এই টাকা উল্লিখিত আছে। সেই কারণে আগামী দিনে কাজটা শুরু করতে পারবে বলে জানিয়েছে। আগে এই অর্থের ব্যাপারে সুনির্দিষ্ট ভাবে জানত না যে বাজেট এর জন্য টাকা আছে কিনা। তবে রাজ্য সরকারের দেয় টাকা আমরা যথাযথ সময়ে দিয়ে দিয়েছি। কাজটা রেল করবে, রেল যদি কাজটা না করতে পারে তাহলে আর কি হবে। এই ব্যাপারে আপনিও খুব তৎপর ছিলেন, ১৯৯৭ সালের মার্চ মাসে রেলকে ২৩ লক্ষ ৪১ হাজার টাকা দিয়ে দেওয়া হয়েছে। এবারে ওনারা জানিয়েছেন যে এই বছরের বাজেটে এই প্রকল্পে টাকা উল্লিখিত আছে।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** একটা প্রকল্প তৈরি করতে গেলে আসল দরকার হল অর্থ। মন্ত্রী মহাশয়ের জবাব থেকে জানতে পারলাম যে এবারে কেন্দ্রীয় সরকার এই প্রকল্পের জন্য টাকা বরাদ্দ করে দিয়েছেন এবং রাজ্য সরকার তার প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করে দিয়েছেন। এখন যে সামান্য জটিলতা রয়েছে সেটা দূর করার জন্য অতীতে যেভাবে উদ্যোগ নিয়েছেন সেইভাবে আপনার দপ্তর, রেল দপ্তর এবং বিদ্যুৎ দপ্তর এক সঙ্গে বসে সংকট দূর করে কবে নাগাদ কাজটি শুরু করতে পারবেন?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** আমার পরামর্শটা মনে রইল, পরে আপনাকে ডেকে নেব।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### ডাফরিণ হাসপাতালে পুড়ে যাওয়ার ঘটনা

*২৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৬) **শ্রী সৌগত রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সম্প্রতি ডাফরিণ হাসপাতালে দুইজন প্রসূতির পুড়ে যাওয়ার ঘটনা ঘটেছে ; এবং

(খ) সত্যি হলে, সরকার উক্ত বিষয়ে কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, দুইজন প্রসূতির ক্ষেত্রে রাসায়নিক দাহের ঘটনা ঘটেছিল।

(খ) অনুসন্ধান রিপোর্ট পাওয়া গেছে। সুনির্দিষ্ট কয়েকটি অভিযোগের ভিত্তিতে সরকারি শৃঙ্খলা বিধি অনুযায়ী পদক্ষেপ নেওয়া হচ্ছে।

## POINT OF ORDER

**মিঃ স্পিকার ঃ** মিঃ মান্নান, আপনি কি বলবেন বলুন।

**শ্রী আবদুল মান্নান ঃ** স্যার, গত কয়েকদিন ধরেই আমরা লক্ষ্য করছি হাউসকে এড়িয়ে যাবার একটা প্রবণতা মন্ত্রীদের মধ্যে দেখা যাচ্ছে। এই সপ্তাহে যে চার দিন কোয়েশ্চেন এসেছে তাতে দেখা গেছে যে, সোমবার লিস্টেড কোয়েশ্চেন এসেছে ৯টি, ৩টি কোয়েশ্চেনের উত্তর মন্ত্রী দিয়েছেন, বাকি ৭ জন মন্ত্রী উত্তর দেননি। মঙ্গলবার ৪ জন মন্ত্রী উত্তর দিয়েছেন, ৮ জন মন্ত্রীর উত্তর পাইনি। বৃহস্পতিবার ৯ জন মন্ত্রীর উত্তর দেবার কথা, পেয়েছি মাত্র ৩ জন মন্ত্রীর উত্তর। অথচ আপনার রুলস ৩৬ অনুসারে আমাদের ১২ দিনের মধ্যে কোয়েশ্চেন জমা দেবার কথা। সেখানে আজকে ১৯ তারিখ, আমরা গত ২৯ তারিখে কোয়েশ্চেন জমা দিয়েছি। সরকারি দলেরও নাম্বার অফ কোয়েশ্চেন জমা পড়েছে। তবে কালকে বিরোধীদেরই কোয়েশ্চেন ছিল। সেক্ষেত্রে মাননীয় সদস্যরা যদি একটি মাত্র কোয়েশ্চেন করেন তার উত্তরও মন্ত্রীরা দিতে পারছেন না। এই জিনিস আমরা দিনের পর দিন লক্ষ্য করছি যে মন্ত্রীদের উত্তর দেওয়ার প্রতি একটা অনীহা। এই সেশানে তো পরিবহনমন্ত্রীর কোনও উত্তরই পেলাম না, স্মল স্কেল ইন্ডাস্ট্রিজের কোনও উত্তরই পেলাম না। কিছু ক্ষেত্রে দেখা যাচ্ছে যে মন্ত্রীরা হাউসে আসছেন কিন্তু উত্তর দিচ্ছেন না, কি কারণে এটা হচ্ছে জানতে পারছি না। কোয়েশ্চেন আওয়ার একেই তো কম, তারও পরে যদি উত্তর না পাই তাহলে প্রশ্ন করে লাভ কি। আগে ২০-২৫টা প্রশ্ন জমা পড়ত, মন্ত্রীরা ৪-৫ টার উত্তর দিতেন আর বাকিগুলো টেবলড হত, ফলে জানতে পারতাম। আমাদের এখান থেকে তো প্রশ্ন ঠিকমতো দপ্তরে চলে যাচ্ছে। আজকে যদি আমরা প্রশ্নের জবাব ঠিকমতো না পাই তাহলে কোয়েশ্চেন আওয়ারটা তুলে দিন। আমি এই ব্যাপারে আপনার প্রোটেকশন চাইছি এবং কোয়েশ্চেন আওয়ার রেখে লাভ কি সেটা জানতে চাইছি।

## RULLING FROM THE CHAIR

**মিঃ স্পিকার ঃ** এবারকার সেশানে আমি লক্ষ্য করছি

প্রশ্ন এসেছে। রুলিং পার্টির প্রশ্ন খুব কমই এসেছে। ... পালামেন্ট অ্যাফায়ারস

মিনিস্টার আছেন, অল পার্টির মিটিংয়ে, প্রথম সেশানের আগে যেটা হয়, তখনই গভর্নমেন্টকে বলেছিলাম যে, মন্ত্রীরা যেন হাউসে উপস্থিত থেকে প্রশ্নের জবাব দেন। কিন্তু কিছুদিন যাবৎ লক্ষ্য করছি মন্ত্রীদের যেন একটা প্রশ্নের উত্তর দিতে অনীহা,. কেন এই অনীহা সেটা জানি না। এটা খুবই বিপদ কেন না মেম্বারদের অধিকার আছে জানার, প্রশ্নের মাধ্যমে জানতে চাইবে। সেখানে আমি দেখছি সেশান আরম্ভ হলেই এক একটা কায়দায় মন্ত্রীরা আমাকে চিঠি লিখে জানান যে অমুক অজুহাতে আসতে পারবেন না, কোথায় যাবেন কিংবা অসুস্থ ইত্যাদি এই রকম নানাভাবে অনুপস্থিত হন। আমি এই ব্যাপারে এখনও মুখ্যমন্ত্রীকে চিঠি লিখে দৃষ্টি আকর্ষণ করিনি। কিন্তু পরিষদীয় মন্ত্রীকে একাধিকবার বলেছি, স্বরাষ্ট্রমন্ত্রীকেও জানিয়েছি, আমাদের মুখ্য সচেতক রবীন মন্ডলকেও বলেছি। অধিবেশন হচ্ছে আর মন্ত্রীদের এইরকম ব্যবস্থা এটা ভাল নয়। মন্ত্রী অসুস্থ হতে পারেন। কিন্তু এখন কথা হচ্ছে যে মেম্বারের অধিকার আছে তার প্রশ্নের উত্তর পাওয়ার। অনেক সময়ে দেখা যায় উত্তর আসতে দেরি হয়, অনেক প্রশাসনিক ব্যাপার থাকতে পারে। কয়েকবার হেল্ড ওভার হতে পারে। এর মধ্যে অন্যায্য কিছু নেই। কিন্তু মন্ত্রী উপস্থিত থাকবেন না, এটা ঠিক না। মেনশনের সময়ে কমপক্ষে ৬ জন সিনিয়র মন্ত্রীকে উপস্থিত থাকতে হবে। কোয়েশ্চেন ছাপা হোক বা না হোক মন্ত্রীকে হাউসে উপস্থিত থাকতে হবে। অ্যাসেম্বলি চলাকালীন তাদের কম কাজ রাখতে হবে। দেশের কাজ থাকতেই পারে, দিল্লিতে যেতে হতে পারে কাজ থাকতে পারে, আমরা নিশ্চয় অনুমোদন দেব। দিল্লিতে যাওয়ার প্রয়োজন আছে, আরজেন্ট পার্টির কাজও থাকতে পারে কিন্তু এটা যদি নিয়মিত হয়ে যায় সেটা খুবই দৃষ্টিকটু। আমি আশা করব মন্ত্রীরা যাতে হাউসে উপস্থিত থাকেন।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received four notices of Adjournment Motion. The first one is from Shri Sultan Ahmed on the subject of Jamming of microphone at Nakhoda Mosque in Calcutta. The second one is from Shri Saugata Roy on the subject of reported death of one Pintu Gomes in Police Custody in Taltola Police Station on 17. 6. 98. The Third one is from Shri Sudhir Bhattacharjee on the subject of change of time schedule of C. T. C. Buses plying in between Esplanade and Mainan and Esplanade and Bishalakshmitala. The last one is from Shri Suniti Chattoraj on the subject of closure of some industrial units in Birbhum.

The subject matters of all the four motions are not such that may call for the adjournment of Business of the House.

The members may invite attention of the concerned Ministers through Calling Attention, Question, Mention, etc.

I, therefore, with-hold my consent to all the motions. One member of the party may, however, read the text of the motion as amended.

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—"১৯৭২-৭৭ যে শিল্প বীরভূমে হয়েছিল সেগুলো প্রায় সব বন্ধ। ১৯৭২ সালে কংগ্রেস সরকারের আমলে বীরভূমে আহমেদপুরে সুগার মিল, পাঁচড়া কটন মিল—সিউড়ি মিনি স্টিল—পাঁচামি পাথর কয়ারি প্রভৃতি শিল্প স্থাপন করে ডাইরেক্ট, ইন-ডাইরেক্ট ১০/১২ হাজার বেকার ভাইদের কর্মসংস্থান করা হয়।

গত ২১ বৎসরে বামফ্রন্ট সরকারের আমলে বীরভূমে ছোট বড় কোনও নতুন শিল্প হয়নি অথচ কংগ্রেস আমলে গড়া শিল্পগুলো প্রায় সব বন্ধ। বন্ধ ছিল পাই এক্সপ্লোসিভ পর্যন্ত। শ্রমিকরা না খেতে পেয়ে আত্মহত্যা করছে—দরজায় দরজায় ভিক্ষা করছে অথচ শ্রমিক বিরোধী বামফ্রন্ট সরকারের কোনও সদিচ্ছা নেই এই শিল্পগুলোকে খোলা বা চালু রাখার জন্য।"

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received five notices of Calling Attention on the following subjects, namely :

| Subjects | Name |
|---|---|
| i) Rise in price of vegetables and consequential situation arisen. | : Shri Tapan Hore |
| ii) Reported Explosion near Vivekananda Raod under Baranagar Municipality. | : Sl i Amar Choudhuri |

iii) Progress regarding modernisation of IISCO at Burnpur, Burdwan. : Shri Subrata Mukherjee, Shri Nirmal Ghosh, Shri Shyamadas Banerjee, Shri Ashok Kumar Deb, Shri Ramjanam Manjhi

iv) Implementation of Siddheswari Irrgiation Project in Birbhum. : Shri Suniti Chattaraj

v) Epidemical outbreak of enteric disease in the area under Sreerampore Sub-Division, Hooghly. : Shri Abdul Mannan

I have selected the notice of Shri Abdul Mannan on the subject of Epidemical outbreak of enteric disease in the area under Sreerampore Sub-Division, Hooghly.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

[12-10 — 1-30 p.m.] (Including adjournment)

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 26th June, 1998.

## PRESENTATION OF REPORT

### Presentation of the Fifteen Report of the Subject Committee on Health and Family Welfare (1997-98), West Bengal Legislative Assembly on Pre-Voting Budget Scrutiny (1998-99)

**Dr. Gouripada Dutta :** Mr. Speaker Sir, I beg to present the Fifteen Report of the Subject Committee on Health and Family Welfare (1997-98), West Bengal Legislative Assembly on Pre-Voting Budget Scrutiny (1998-99).

## Presentation of the First Report of the Subject Committee on Urban Development, Municipal Affairs, Housing, Public Works and Tourism (1997-98) on Pre-Voting Budget Scrutiny, 1998-99

**Shri Nirode Roychowdhury :** With your permission Sir, I beg to present the First Report of the Subject Committee on Urban Development, Municipal Affairs, Housing, Public Works and Tourism (1997-98) on Pre-Voting Budget Scrutiny, 1998-99.

## LAYING OF REPORTS

## 23rd Annual Report of the West Bengal Essential Commodities Supply Corporation Limited for the year 1996-97

**Shri Kalimuddin Shams :** Sir, I beg to lay the 23rd Annual Report of the West Bengal Essential Commodities Supply Corporation Limited for the year 1996-97.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় হাউসকে জানাতে চাই। গতকাল আমাদের হাউসে যে 'কম্পটোলার অ্যান্ড অডিটর অ্যাকাউন্টস জেনারেল অফ ইন্ডিয়া' বইগুলি দিয়েছেন। স্যার, আমি প্রথমে এই বিধানসভায় জেলা পরিষদ এবং পঞ্চায়েতে প্রত্যেকটি দপ্তরে টাকা-পয়সা তছরূপের অভিযোগ করেছি,....

**মিঃ স্পিকার ঃ** এটা এখন হবে না, I am sorry. It cannot be discussed এখন বিরতি, আমরা আবার ১.৩০ মিনিটের সময়ে মিলিত হব।

(At this stage the House was adjourned till 1.30 p.m.)

[1-30 — 1-40 p.m.] (After adjournment)

## POINT OF INFORMATION

**শ্রী তাপস রায় ঃ** স্যার, একটা পয়েন্ট অফ ইনফর্মেশন আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় আবার মানবাধিকার লঙ্ঘিত হয়েছে। আপনি বোধ হয় জানেন, বুধবার বেলা পৌনে দুটোর সময় মিন্টু গোমস নামে একজন সংখ্যালঘু সম্প্রদায়ের যুবককে মাদকাশক্ত অবস্থায় তালতলা থানায় নিয়ে যাওয়া হয়। তাকে সেখানে জিজ্ঞাসা

করা হয়, মাদক কোথায় পাওয়া যায় এবং প্রচন্ড প্রহার করা হয়। স্যার, ৮.২০-তে তার শ্বাসকষ্ট অনুভুত হয়, ৮.৫৫ এন. আর. এসে ভর্তি করা হয় এবং ৯.১৫ সে মারা যায়। আমার বক্তব্য হচ্ছে, সে লক-আপে মারা গেছে। ৮.৫৫ ভর্তি করা হ'ল, ৯.১৫ মারা গেল। কিন্তু সাধারণত নিয়ম অনুযায়ী চার ঘন্টা পরে ডেথ সার্টিফিকেট দেওয়া হয়। এখানে পুলিশ জবরদস্তি করে দু-ঘন্টার মধ্যে ডেথ সার্টিফিকেট নেয়। তারা বলছে, এটা কার্ডিওভাসকুলার ফেলিওর ইন কেস অফ কনভালশন। নো এক্সটারনাল মার্কস অফ ইঞ্জুরি। স্যার, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ একটা ব্যাপার। আবার বাংলার বুকে কাস্টোডিয়াল ডেথ, হয়েছে। কলকাতার বুকে তালতলা থানায় এই ঘটনায় স্থানীয় মানুষ আজকে খুবই ক্ষুব্ধ। আমি এই গুরুত্বপূর্ণ বিষয়টা আপনার মাধ্যমে মাননীয় পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন দেব :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যের বিভিন্ন প্রান্তে বামফ্রন্ট বিরোধী শক্তি বামফ্রন্টের কর্মীদের উপর আক্রমণ চালাচ্ছে। এবং অন্য দিকে বামফ্রন্টের বিরুদ্ধে অপপ্রচার চালাচ্ছে এই রাজ্যের আইন-শৃঙ্খলা নিয়ে। খানাকুলে আমাদের কর্মীদের উপর অত্যাচার হয়েছে। গড়বেতায় আমাদের মন্ত্রীর উপর আক্রমণ হয়েছে। আজকে আমাদের বামফ্রন্টের এম. পি.-দের একটা প্রতিনিধি দল সকালবেলা দু-ভাগে বিভক্ত হয়েছে একদল খানাকুল এবং অন্যদল গড়বেতায় বিরোধীদের এইসব আক্রমণ সরেজমিনে দেখতে গিয়েছেন। ঐ এম. পি. দল বিভিন্ন প্রান্ত পরিদর্শন করে রাজ্যের বিরুদ্ধে যে কুৎসা করা হচ্ছে সে সম্বন্ধে বক্তব্য রাখবেন। এটা আমাদের হাউসের জানার বিষয়, তাই আমি এটা হাউসকে জানালাম।

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 54 & 86

### Demand No. 54

**Mr. Deputy Speaker :** There are 27 cut motions to Demand No. 54. All the cut motions are in order and taken as moved.

**Shri Gopal Krishna Dey (1-3), Shri Sanjoy Bakshi (4-5), Shri Nirmal Ghosh (9-17), Shri Abdul Mannan (18-21), Shri Saugata Roy (22-23) Shri Deba Prasad Sarkar (24), Shri Ashok Kumar Deb (25), Shri Rabindranath Chatterjee (26), Shri Ramjanam Manjhi (27) :** Sir I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

## Demand No. 86

**Mr. Deputy Speaker :** There are 3 cut motions to Demand No. 86. All the cut motions are in order and taken as moved.

**Shri Ashok Kumar Deb (1), Shri Gopal Krishna Dey (2-3) :** Sir I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Habibur Rahman :** (was not present in the House)

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্য ও সর[illegible] [illegible]ের মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ এখানে উত্থাপন করেছেন আমি বিরো[illegible] [illegible] এবং আমাদের আনা কাট-মোশনের সমর্থনে কিছু বক্তব্য রাখছি।

গ্রাম এলাকায় যেখানে বি. পি. এল. রেশন কার্ড ভুক্ত যে সব মানুষরা থাকেন সেখানে সরকারের নীতি হচ্ছে যে, দারিদ্র্যসীমার নিচে যারা আছেন তাদেরকে অর্ধেক দামে চাল, গম, চিনি দেওয়া হবে। সারা পশ্চিমবঙ্গের গ্রাম এলাকায় প্রত্যেক গ্রামপঞ্চায়েতে ৩৫ পারসেন্ট বি. পি. এল.-এর রেশন কার্ড হোল্ডার আছে। কিন্তু আজকে গ্রামে এম. আর. শপের চাল, গম দারিদ্র্যসীমার নিচের মানুষরা পাচ্ছেন না। খাদ্য মন্ত্রীকে বার বার জানানো হয়েছে যে, যে- সমস্ত বড় বড় ডিলাররা আছে, যেমন এম. আর. ডিলাররা বি. পি. এলের জন্য চাল, গম তোলেন, কিন্তু সেই চাল, গম তারা গ্রামে গ্রামে পাঠান না। এই চাল, গম গো-ডাউন থেকে খোলাবাজারে বিক্রি হয়ে যাচ্ছে। আজকে অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে চাই যে, কলকাতা ও হাওড়া এই দুটি জেলার জন্য খাদ্যমন্ত্রী ৩ লিটার করে কেরোসিন তেল বরাদ্দ করেছেন। অথচ গ্রাম এলাকার মানুষের জন্য ১ লিটার করে কেরোসিন তেল বরাদ্দ করেছেন। কলকাতা ও হাওড়া জেলায় বিদ্যুতের ব্যবস্থা আছে, গ্যাসের ব্যবস্থা আছে, এখানকার রাস্তায় আলো আছে, এখানকার বিভিন্ন বাড়িতে আলোর ব্যবস্থা আছে। কিন্তু তা সত্ত্বেও এই জায়গাগুলোতে আপনি যে কেরোসিন তেলের বরাদ্দ বাড়িয়ে দিলেন অথচ গ্রামের দারিদ্র্য-নিপীড়িত এলাকাগুলোতে যেখানে আলোর ব্যবস্থা নেই সেখানে আপনি কেরোসিন তেলের বরাদ্দ কমিয়ে দিয়ে ডিলারদের হাতকে শক্ত করলেন এবং তারা যে টাকা আত্মসাত করছে সে ব্যাপা[illegible] খাদ্যমন্ত্রী নীরব। আজকে এ ব্যাপারে তার দৃষ্টি আকর্ষণ করছি। বিভিন্ন এলাকা[illegible] [illegible]ম. আর. শপ আছে। শহর এলাকায় এস. আর. রেশন শপে ১ কেজি সাড়ে সাত[illegible] [illegible] করে চাল, গম দেওয়ার কথা। কিন্তু শহর এলাকার কোনও রেশন কার্ড হোল্ডার[illegible] [illegible] কেজি সাড়ে সাতশো গ্রাম করে চাল, গম, চিনি পান না। এদিকে গ্রামের [illegible] ব্যব[illegible]

সম্পূর্ণ রূপে ভেঙে পড়েছে। সুতরাং আপনি রেশন শপগুলো কেন রেখেছেন তা জানি না। বিভিন্ন জেলার জন্য চাল, গম, চিনির যে অ্যালোটমেন্ট রেখেছেন সেগুলো ঠিকমতো বিভিন্ন রেশন শপে পৌঁছায় না। ফলে রেশন ব্যবস্থা ভেঙে পড়েছে। এছাড়া সাদা কেরোসিন চালু করেছেন, কিন্তু রেশনে দেওয়া হয় সবুজ কেরোসিন। খোলাবাজারে সাদা কেরোসিন সাত টাকা থেকে নয় টাকায় বিক্রি হচ্ছে। রেশনে কেরোসিন তেলের জন্য যে পরিমাণ অ্যালোটমেন্ট আছে সেই অনুসারে রেশন কার্ড হোল্ডাররা কেরোসিন তেল পান না। সব জায়গায় রেশন ব্যবস্থা ভেঙে পড়েছে। মজুত ফসল খোলাবাজারে পাওয়া যাচ্ছে। এই বামপন্থীরা ১৯৬৭ সালে খাদ্য আন্দোলনের নাম করে, এক টাকা কেজি দরে রেশনে চাল দিতে হবে এই কথা বলে তারা সরকারে এসেছিলেন। কিন্তু আজকে তাদেরই আমলে রেশন ব্যবস্থা ভেঙে পড়েছে। আপনারা এফ. সি. আই.-র কাছ থেকে মাল না কিনে ডিলারদের কাছ থেকে মাল কিনতে চাইছেন। কিন্তু মাল মজুত রাখার মতো কোনও গো-ডাউন রাজ্য সরকারের নেই। গো-ডাউন করার মতো টাকা নেই। এতে দুর্নীতি বাড়ছে। আমি খাদ্যমন্ত্রীকে বলতে চাই যে, সারা পশ্চিমবঙ্গে সর্বত্র রেশন ব্যবস্থা ভেঙে পড়েছে। দারিদ্র্য, নিপীড়িত, খেটে-খাওয়া মানুষরা যারা বি. পি. এলের অন্তর্ভুক্ত তারা ঠিকমতো রেশন পাচ্ছেন না। গ্রাম পঞ্চায়েত এলাকায় যে সমস্ত বি. পি. এল. শ্রেণীভুক্ত মানুষ আছেন তাদেরকে রেশনের সুযোগ-সুবিধাগুলো দেওয়া উচিত।

[1-40 — 1-50 p.m.]

আমরা সুপারিশ করে যে তালিকাগুলি খাদ্য দপ্তরে পাচ্ছি, সেগুলি বাতিল করে দেওয়া হচ্ছে। যেহেতু এম. এল. এ.-রা সুপারিশ করছে সেহেতু বাতিল করছে। অথচ খাদ্য দপ্তরের স্ট্যান্ডিং অর্ডার হচ্ছে এম. এল. এ.-রা সুপারিশ করতে পারবেন রেশন কার্ড ইস্যু করার জন্য এবং বি. পি. এল. তালিকাও দিতে পারবেন। কিন্তু খাদ্য দপ্তরের কিছু আমলা সরকারের সেই অর্ডার মানছে না। এ-ব্যাপারে আমি খাদ্যমন্ত্রীকে এবং খাদ্য দপ্তরের সচিবকে জানিয়েছি, কিন্তু কোনও ফল হয়নি। এ বিষয়ে সরকারি হস্তক্ষেপের প্রয়োজন আছে, বিরোধী রাজনৈতিক দলের বিধায়কদের সুপারিশ যাতে দারিদ্র্যসীমার নিচের মানুষদের রেশন কার্ড দেওয়ার ক্ষেত্রে মর্যাদা দেওয়া হয়। আমরা দেখেছি পঞ্চায়েত নির্বাচনের আগে গ্রামাঞ্চলে ভোট কেনার জন্য পঞ্চায়েত সদস্যরা হাজার হাজার রেশন কার্ডের সুপারিশ করেছে এবং সেগুলি দেওয়া হয়েছে। অথচ অন্য সময় কি গ্রামে, কি শহরে সারা বছর ধরে গরিব মানুষরা রেশন কার্ড পায় না। বেশির ভাগ সময়ই আমরা দেখি গ্রামের এম. আর. শপগুলোয় মাল থাকে না, শহরের এস. আর. শপে কোনও জিনিস পাওয়া যায় না। রেশন ব্যবস্থা সঠিক পদ্ধতিতে [illegible] জন্য এই সরকারের কোনও নির্দিষ্ট পদক্ষেপ নেই। এই অবস্থায় মাননীয় মন্ত্রীর প্রস্তাবের মধ্যে বলা হয়েছে, রেশন দোকান থেকেও খোলা-বাজারের চাল বিক্রি হবে। এই প্রসঙ্গে আমি মাননীয়

মন্ত্রীর কাছে জানতে চাইছি, আমরা কি করে বুঝতে পারব যে, কোনটা রেশনের চাল এবং কোনটা খোলা-বাজারে চাল? সরকারি বন্টন ব্যবস্থার মধ্যে দিয়ে একই সঙ্গে রেশনের এবং খোলা-বাজারের চাল বিক্রি চলতে পারে না। এই ব্যবস্থা চালু করার মধ্যে দিয়ে দুর্নীতিকে প্রশ্রয় দেওয়া হচ্ছে। খাদ্যমন্ত্রী নিজেই দুর্নীতিকে প্রশ্রয় দিচ্ছেন। এমনিতেই আমরা দেখতে পাচ্ছি সর্বত্রই সরকারি বন্টন ব্যবস্থার মধ্যে দুর্নীতি বেড়েছে। তাই আমি আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর ঐ প্রস্তাবের বিরোধিতা করছি। আজকে আকাশ ছোঁয়া দ্রব্য মূল্য বৃদ্ধির মধ্যে রেশন দোকান থেকে পাম-তেল সরবরাহ বন্ধ করে দেওয়া হচ্ছে। খোলাবাজারে সর্ষের তেলের কে. জি. ৫২ টাকা হয়ে গেছে। এই অবস্থায় এই সরকার আজ পর্যন্ত একটা মজুতদার, একটা কালোবাজারি বা একটা ভেজালদারকেও গ্রেপ্তার করতে পারেনি। কিসের রাজ্য চলছে। আজকে রাজ্যে সর্ষের তেলের কে. জি. ৫২ টাকা হয়ে গেছে, এরপরেও আমরা এখানে বসে বড় বড় কথা বলছি। কিন্তু কারও মুখে একটা কালোবাজারি বা মজুতদারের বিরুদ্ধে কোনও বক্তব্য নেই। একজনকেও গ্রেপ্তার করা হয় না। অথচ এসেন্সিয়াল কমোডিটিস অ্যাক্ট আছে মন্ত্রী তথা সরকারের দপ্তরের হাতকে শক্তিশালী করার জন্য। আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি সেই অ্যাক্ট অনুযায়ী আজ পর্যন্ত ক'জন মজুতদারকে, কজন ভেজালদারকে এই সরকারের আমলে গ্রেপ্তার করা হয়েছে, সাজা দেওয়া হয়েছে? আজকে গোটা খাদ্য দপ্তরকে দুর্নীতি গ্রাস করে ফেলেছে। স্যার, আপনি খাদ্য দপ্তরে গেলেই দেখতে পাবেন মৌচাকের মৌ-মাছির মতো ডিলাররা খাদ্য দপ্তরে ঘুরে বেড়াচ্ছে। কালোয়াররা, ডিলাররা খাদ্য দপ্তর তথা খাদ্যমন্ত্রীকে ঘিরে রয়েছে, কি করে চালের পারমিট পাওয়া যায়, কি করে কয়লার পারমিট পাওয়া যায়, কি করে চিনির পারমিট পাওয়া যায়—সেখানে এই সমস্ত কাজকর্ম চলছে। উনি চিনি রেশন থেকে তুলে দেবার চেষ্টা করছেন এবং খোলাবাজারে চিনি বিক্রির ব্যবস্থা করছেন। খাদ্য দপ্তরে এমন অবস্থা চলছে [* * * *]। তাই এই অবস্থায় আমি আপনার মাধ্যমে আমাদের কাট মোশনকে সমর্থন করে, বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** রবীনবাবু, আপনি জানেন এই হাউসে রুলিং আছে কোনও মেম্বার বা কোনও মন্ত্রীর বিরুদ্ধে কোনও অ্যালিগেশন আনলে আগে থাকতে নোটিশ দিতে হয় এবং কোনও পার্টিকুলার মেম্বার বা মন্ত্রীর এগেনস্টে অ্যালিগেশন আনতে হলে তা সাবস্টেন্সিয়েট করতে হয়—উইদাউট দ্যাট নো অ্যালিগেশন এগেনস্ট এনি ইন্ডিভিজুয়াল মেম্বার ক্যান বি মেনশন্ড। সুতরাং ওটা বাদ যাবে।

**শ্রী রবীন মুখার্জি ঃ** স্যার, আমার একটু বলার আছে। ওনার খাদ্য দপ্তরের ভিজিলেন্স ডিপার্টমেন্ট আছে। ওনার দপ্তরের কোনও আমলার বিরুদ্ধে কি সুপারিশ করেছেন?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি দুর্নীতির বিরুদ্ধে অ্যালিগেশন আনতে পারেন। তার জন্য মন্ত্রীকে নোটিশ দিন, কাগজ দিন। এই হাউসে ডাঃ মানস ভূঁইয়া ট্রেজারি কেলেঙ্কারির বিষয়ে চিফ মিনিস্টারের বিরুদ্ধে অ্যালিগেশন এনেছিলেন। কিন্তু অ্যালিগেশনের একটা পেপারও তিনি প্রিভিলেজ কমিটিতে সাবমিট করতে পারেননি। তার ফলে তার এগেনস্টে প্রিভিলেজ হয় এবং অ্যজ এ মেম্বার অফ দি হাউস এই ম্যাটারটা ড্রপড করে দিয়েছি। কাজেই কোনও অ্যালিগেশন—আপনাকে যদি চোর বলা হয় তাহলে আপনি কি ছেড়ে দেবেন? কাজেই কারও বিরুদ্ধে কোনও দুর্নীতি বা কোনও অ্যালিগেশন আনতে গেলে তাকে নোটিশ দিতে হয়। রুলস অফ প্রসিডিওরে এটা আছে। আপনি নোটিশ আনুন, তাকে কাগজ দিন। আপনি ভেগ কোনও কিছু দিতে পারেন না। সুতরাং এটা আনা যাবে না।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি পশ্চিমবঙ্গ সরকারের খাদ্য এবং সরবরাহ দপ্তরের মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী আজকে যে বাজেট বরাদ্দ—৫৪ এবং ৮৬ নম্বর দাবি এখানে উপস্থাপন করেছেন তাকে পূর্ণ সমর্থন করছি এবং বিরোধীদের আনা যে কাট-মোশন সমস্ত কাট মোশনই বিরোধিতা করছি। আমি এই বাজেটের উপর বলতে গিয়ে প্রথমে যে কথাটা বলব সেটা হচ্ছে, আমাদের এই পশ্চিমবাংলা খাদ্যে একটা ঘাটতি রাজ্য। দেশ বিভাগের ফলে বাংলা যখন দ্বি-খন্ডিত হয়েছিল স্বাধীনতার সময়ে, সেই সময়ে বিশাল উদ্বাস্তু স্রোত আমাদের এই পশ্চিমবাংলার উপর আছড়ে পড়ে, পশ্চিমবাংলায় জন-বিস্ফোরণ ঘটে এবং বিভিন্ন রাজ্য থেকে পশ্চিমবাংলায় যে সুষ্ঠু গণতান্ত্রিক পরিবেশ বিরাজ করছে যেহেতু মানুষ এসেছে। ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলির তুলনায় পূর্ব ভারতের অন্যতম প্রাণকেন্দ্র এই পশ্চিমবাংলা যেহেতু শিল্পে উন্নত সেহেতু ভিন রাজ্য থেকে জীবিকার জন্য বহু বছর ধরে মানুষ এখানে এসেছেন এবং স্বাধীনতার পরে অসংখ্য মানুষ এখানে এসেছেন তাদের রুটি-রুজির প্রয়োজনে। তাই পশ্চিমবাংলায় জনসংখ্যার বিশাল চাপ রয়েছে কিন্তু খাদ্যে আমাদের রাজ্য ঘাটতি। তার কারণ, দেশ বিভাগের ফলে চাষযোগ্য জমির পরিমাণ অনেক কমে যায়। এই বাস্তবতাকে আমাদের স্বীকার করে নিতেই হবে। আপনি জানেন, আমাদের এই গণ-বন্টন ব্যবস্থা যেটা তৈরি হয়েছিল সেটা মূলত সস্তা দামে মানুষকে দেবার জন্য। খোলাবাজারে যে চড়া দাম রয়েছে, তার থেকে ন্যায্য দামে, অল্প দামে মানুষের কাছে খাদ্য-শস্য সরবরাহ করার জন্য এই গণ-বন্টন ব্যবস্থা তৈরি করা হয়েছিল। কিন্তু উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি, এই গণ-বন্টন ব্যবস্থাকে ক্রমাগত আঘাত করার চেষ্টা হয়েছে ভারতবর্ষের কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে। আমাদের এই ভারতবর্ষে কংগ্রেস দলই বেশির ভাগ সময়ে কেন্দ্রে সরকার পরিচালনা করেছেন। এই ৫০ বছর স্বাধীনতার মধ্যে আমরা দেখেছি, এই গণ-বন্টন ব্যবস্থাকে ক্ষতিগ্রস্ত করার অপ-প্রয়াস চালানো হয়েছে। এই গণবন্টন ব্যবস্থার মাধ্যমে

যে খাদ্য-শস্য সরবরাহ করা হয় যেমন, চাল-গম, চিনি ইত্যাদি, বারে-বারে তার দাম বাড়ানো হয়েছে।

[1-50 — 2-00 p.m.]

তার দাম বাড়িয়ে সাধারণ মানুষের পকেট কাটা হচ্ছে, সাধারণ মানুষের উপর অত্যাচার চালানো হচ্ছে, আক্রমণ করা হচ্ছে—এর অসংখ্য নজির আছে এবং এই সভায় তা বহুবার উত্থাপিত হয়েছে, আলোচিত হয়েছে। আমরা দেখছি, বর্তমানে কেন্দ্রীয় সরকারে যারা আছেন—যদিও অল্পদিন তারা ক্ষমতায় এসেছেন—তারাও পূর্বতন কংগ্রেসি সরকারের মতোন গণ বন্টন ব্যবস্থাকে আঘাত করার নীতি, তুলে দেবার নীতি নিয়েছেন। অর্থাৎ পূর্বতন কেন্দ্রীয় কংগ্রেসি সরকার গণ বন্টন ব্যবস্থাকে তুলে দেওয়ার যে নীতি নিয়ে চলেছিলেন বর্তমান বি. জে. পি. জোট সরকারও সেই একই নীতি নিয়ে গণ বন্টন ব্যবস্থাকে ক্ষতিগ্রস্ত করছেন। স্যার, আপনি জানেন, গণ বন্টন ব্যবস্থার মাধ্যমে যে সব জিনিসপত্র সরবরাহ করা হয় তা বাজার থেকে একটু অল্প দামে মানুষ কিনতে পারেন। কিন্তু সেখানেও দেখা যাচ্ছে কেন্দ্রীয় সরকার তার দাম বাড়াবার উদ্যোগ নিচ্ছেন। স্যার, আমাদের রাজ্য একটি ঘাটতি রাজ্য। মাননীয় মন্ত্রী মহাশয় সঠিক ভাবেই তার বাজেট বক্তৃতায় উল্লেখ করেছেন যে চাল, গম, চিনি, ভোজ্য তেল, ডাল ইত্যাদির জন্য আমাদের অন্যান্য রাজ্যের উপর নির্ভর করতে হয়, অন্য রাজ্য থেকে তা আমদানি করতে হয়। আমরা দেখছি, আমাদের জন্য কেন্দ্রীয় যে বরাদ্দ সেই বরাদ্দ পর্যন্ত তারা ঠিকমতোন সরবরাহ করেন না। মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট বক্তৃতায় উল্লেখ করেছেন যে, পশ্চিমবঙ্গের জন্য মাসিক কেন্দ্রীয় বরাদ্দ ছিল চালের ক্ষেত্রে ১ লক্ষ ২৫ হাজার মেট্রিক টনস এবং গমের ক্ষেত্রে ১ লক্ষ ২৬ হাজার মেট্রিক টনস। এই মাসিক বরাদ্দটাও সময়মতো পশ্চিমবঙ্গে দেওয়া হয় না। উল্টে দেখা যাচ্ছে '৮৮ সাল থেকে এই বরাদ্দ ধাপে ধাপে ক্রমশ কমিয়ে আনা হয়েছে এবং এইভাবে গণ বন্টন ব্যবস্থা তুলে দেবার চেষ্টা হচ্ছে। সর্বশেষ ১/৬/৯৭ তারিখ থেকে যে টি. ডি. পি. এস. চালু হয়েছে, বি. পি. এল. চালু হয়েছে—দারিদ্র্য সীমারেখার নিচে বসবাসকারী মানুষদের কম দামে খাদ্য সরবরাহের যে বিশেষ ব্যবস্থা আগের কেন্দ্রীয় যুক্তফ্রন্ট সরকার চালু করেছিলেন সেখানে সেই অবস্থার পরও চালের পরিমাণ কমিয়ে দেওয়া হচ্ছে। সেটা কমে এখন দাঁড়িয়েছে চালের ক্ষেত্রে ৩২ হাজার ৬শো মেট্রিক টনস এবং গমের ক্ষেত্রে ৮৮ হাজার ৩৫০ মেট্রিক টনস। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমাদের রাজ্য সরকারকে গণ বন্টন ব্যবস্থা চালু রাখতে হচ্ছে। সারা ভারতবর্ষের মধ্যে আমাদের এই পশ্চিমবঙ্গেই গণ বন্টন ব্যবস্থার সুন্দর নেট ওয়ার্ক রয়েছে। শহরাঞ্চলে এবং শিল্পাঞ্চলে বিধিবদ্ধ রেশনিং এবং গ্রামাঞ্চলে মডিফায়েড রেশনিং-এর ব্যবস্থা চালু রয়েছে, সংশোধিত রেশনিং ব্যবস্থা চালু রয়েছে। এত সুন্দর গণ বন্টন ব্যবস্থার নেট ওয়ার্ক ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে

আছে বলে আমি জানি না। আমাদের পশ্চিমবঙ্গে রেশনিং ব্যবস্থার সুন্দর নেট ওয়ার্ক আমরা করতে পেরেছি কিন্তু এই অপ্রতুল বরাদ্দ নিয়ে অসুবিধার মধ্যে আমাদের রাজ্য সরকারকে এই ব্যবস্থা চালু রাখতে হচ্ছে। স্যার, আপনি জানেন, আজকে একটা কঠিন পরিস্থিতির মধ্যে দিয়ে আমাদের চলতে হচ্ছে। অর্থনীতির ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার যে নীতি নিয়ে চলছেন তা পূর্বতন কংগ্রেসি কেন্দ্রীয় সরকারের যে নীতি নিয়েছিলেন তাকেই তার আরও গতি দিতে চাইছেন। অর্থাৎ বাজার অর্থনীতির নামে সমস্ত কিছু খোলা বাজার করে দিতে চাইছেন। এইভাবে গণ বন্টন ব্যবস্থাটাকেই তুলে দেবার চক্রান্ত হচ্ছে। স্যার, এই বাজেট বরাদ্দ সমর্থন করে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি কয়েকটি বিষয়ে আকৃষ্ট করতে চাই। এখানে যে সুন্দর ব্যবস্থা রয়েছে তারমধ্যে যেখানে কিছু গলতি আছে, ফাঁক আছে সেগুলি দূর করার জন্য যেখানে নজরদারি আরও কঠোর করা দরকার সে সম্পর্কে কয়েকটি কথা বলছি। প্রথমেই আমি রেশন কার্ডের কথাটা উল্লেখ করতে চাই। এই রেশন কার্ড নিয়ে সরকার ও বিরোধীপক্ষের অনেক মাননীয় সদস্যই অনেকবার উল্লেখপর্বে বা অন্যভাবে বিষয়টি তুলেছেন। বহু মানুষের রেশন কার্ড নেই। রেশনকার্ড দেওয়ার যে পদ্ধতি সেটা আরও সরল করা দরকার। আমার নিজের অভিজ্ঞতা থেকে বলতে পারি যে শহরাঞ্চলে এবং শিল্পাঞ্চলে যেখানে স্ট্যাটুটারি রেশনিং রয়েছে সেখানে রেশন অফিসগুলিতে রেশন কার্ডের জন্য বহু আবেদন পড়ে রয়েছে। দিনের পর দিন মানুষরা আসছেন কিন্তু তারা রেশনকার্ড পাচ্ছে না।

আর রেশন কার্ড দেবার ক্ষেত্রে আর একটু সরলীকরণ করা হোক। একজন লোকের রেশনকার্ড নেই। তিনি রেশন কার্ডের জন্য আবেদন করেছেন। জনপ্রতিনিধি সেই ব্যাপারে সুপারিশও করেছেন। জনপ্রতিনিধি সার্টিফাই করেছেন যে এই ব্যক্তি আমার এলাকায় থাকেন, এই ব্যক্তির রেশন কার্ড নেই। তারপরেও আমরা দেখছি যে তিনি সময়মতো রেশন কার্ড পাচ্ছেন না। আমার মনে হয় রাজ্য সরকারি কর্মচারিদের মধ্যে একটা অংশ যারা অসাধু, তারা চান না যে গরিব মানুষ, সাধারণ মধ্যবিত্ত মানুষ, যারা রেশনের উপরে নির্ভরশীল, একটু অল্প দামে রেশন থেকে জিনিস নিতে চান, তারা যাতে রেশন কার্ড না পান সেজন্য তারা নানা ভাবে তাদের হয়রানি করান। জন প্রতিনিধি, পৌরসভার কাউন্সিলর তারা লিখে দিচ্ছেন, কিন্তু তার পরেও তাদের বলা হচ্ছে যে, এম. এল. এ.-দের কাছ থেকে সার্টিফিকেট নিয়ে আসুন। আমি রেশন অফিসারকে বলেছিলাম, আপনাদের নির্দিষ্ট যে নিয়ম আছে সেটা প্রকাশ্য স্থানে টানিয়ে দেবেন। একজন মানুষ, সে যদি রেশন কার্ডের জন্য আসে তাহলে কার কাছে গিয়ে সে জানবে যে রেশন কার্ড পাবার ক্ষেত্রে কি করতে হবে। এই রকম একটা তালিকা যদি রেশন অফিসে টাঙিয়ে দেওয়া হয় তাহলে সাধারণ মানুষকে অযথা হয়রানি হতে হয় না। এই রকম কোনও ব্যবস্থা আজ পর্যন্ত করা হয়নি। কাজেই এই বিষয়ে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি

যাতে আগামী দিনে এই রকম একটা ব্যবস্থা করা হয় সেটা তিনি দেখবেন। আর একটা বিষয় হচ্ছে, আমাদের বিভিন্ন উৎসবের সময়ে একটু বেশি চিনি দেওয়া হয়। বিভিন্ন ধর্মীয় যে সমস্ত উৎসব আছে—দীপাবলি, ঈদ-উজ-জোহা, ইদ-উল-ফিতর ইত্যাদি বিভিন্ন উৎসবে বাড়তি চিনি দেবার ব্যবস্থা হয়ে তাকে। কিন্তু অনেক সময়ে দেখা যায় যে নির্দিষ্ট সময়ে সেগুলি পৌঁছায় না। এছাড়াও অন্যান্য সামগ্রীও কিছু কিছু সরবরাহ করা হচ্ছে না, উৎসবের সময়ে তারা পাচ্ছে না। তারপরে রেশনে মাঝে মাঝে গম সরবরাহে ক্ষতিগ্রস্ত হচ্ছে। যদিও আমরা এটা জানি যে চালের ক্ষেত্রে ব্যবস্থা হয়েছে এবং অনেকটা সমস্যা মিটেছে। কিন্তু গমের ক্ষেত্রে যেহেতু গম বাইরের রাজ্য থেকে আমদানি করতে হয়, বাইরের রাজ্যের উপরে নির্ভর করতে হয়। কাজেই সেক্ষেত্রে সব সময়ে নিয়মিত গম সরবরাহ না হবার জন্য মানুষ পাচ্ছে না। আমরা দেখেছি যে সপ্তাহের রেশন আনতে গিয়ে সাধারণ মানুষ গম পাচ্ছে না। সেজন্য আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব যে, আপনি বিষয়টা তৎপরতার সঙ্গে দেখুন যাতে সাধারণ মানুষ হয়রানির মধ্যে না পড়ে, আপনি একটু দৃষ্টি দেবেন যাতে সরবরাহগুলি ঠিকমতো থাকে। যদি কেন্দ্রীয় সরকার বিমাতৃসুলভ আচরণ করেন তাহলে আমাদের এই বিধানসভা থেকে আমরা তার প্রতিবাদ কেন্দ্রীয় সরকারের কাছে পাঠাতে পারি। আমরা জানি, মাননীয় মন্ত্রী মহাশয় বারে বারে এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেন। আর একটা বিষয় হচ্ছে, রেশন দোকানের মাধ্যমে চাল, গম, চিনি ছাড়াও আরও কিছু জিনিস সরবরাহ করার কথা মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণে উল্লেখ করেছেন। আমাদের অভিজ্ঞতা হচ্ছে, এগুলির বেশিরভাগ জিনিস রেশন দোকানে পাওয়া যায় না। আয়োডিনযুক্ত লবন, গুড়ো মশলা, বিস্কুট, কাপড় কাঁচার সাবান, কাপড় কাঁচার গুড়ো সাবান, দেশলাই, খাতা ইত্যাদি এগুলি রেশন দোকানের মাধ্যমে সরবরাহ করা হয়। কিন্তু আমাদের সাধারণ অভিজ্ঞতায় দেখেছি যে, এগুলির বেশির ভাগ রেশন দোকানে পাওয়া যায় না, কারণ দোকানে থাকে না। এগুলি কেন হবে? এগুলি সম্পর্কে মন্ত্রী মহাশয় যখন তার বাজেট বক্তৃতার উত্তর দেবেন তখন যদি বলেন তাহলে আমরা উপকৃত হব। আমার মনে হয় এগুলি ঘাটতি হবার কোনও কারণ নেই। কিন্তু এগুলি আমাদের রাজ্যে বেশি হচ্ছে। আজকে সকালে রেশন তুলতে গিয়ে দেখেছি যে, লিলি বিস্কুট যেটা সরবরাহ করা হয় সেগুলি নেই।

[2-00 — 2-10 p.m.]

গত তিন-চার সপ্তাহ ধরে আমার এলাকায় রেশনে বিস্কুট পাওয়া যাচ্ছে না। লিলি বিস্কুট কোম্পানি, এটা রাজ্য সরকারেরই একটি সংস্থা। ঐ বিস্কুট দেওয়া হ'ত গণ-বন্টন ব্যবস্থার মাধ্যমে। দেশলাইও পাওয়া যাচ্ছে না। এসব সামগ্রী সরবরাহ করবার জন্য ব্যবস্থা নেবেন। ভোজ্য তেলের ব্যাপারে বলছি, বিশেষ করে সর্ষের তেলের দাম ক্রমশ

উর্ধ্বমুখী হচ্ছে। বর্তমানে এই তেল ৫০-৫৫ টাকা কে. জি. দরে বিক্রি হচ্ছে বাজারে। গতকাল মাননীয় মন্ত্রী বলেছেন যে, রাজ্য সরকার রেশন দোকান মারফৎ সরষের তেল সরবরাহ করবেন। গতকাল কয়েকটি সংবাদপত্রে প্রকাশিত হয়েছে এটা। পাম তেল যেটা দেওয়া হ'ত সেটা বিদেশ থেকে আমদানি করতে হয়। মন্ত্রী বলেছেন যে, এই বরাদ্দ কমিয়ে দেওয়া হয়েছে। কিন্তু এই পামোলিন তেল যদি সারা বছর সরবরাহ করা যায় তাহলে খোলা বাজারে সরষের তেলের দর একটা নির্দিষ্ট জায়গায় থাকে। সরষের তেল রেশন দোকানের মাধ্যমে দেবার কথা বলেছেন। কিন্তু এই ব্যাপারে শুধু বিবৃতি দিয়ে লাভ নেই। তাতে হাস্যম্পদ হতে হয়। সুতরাং আমার মনে হয়, আগে একটা ব্যবস্থা করে যদি বিবৃতিটা দিতেন তাহলে বোধ হয় ভাল হ'ত, কারণ সরষের তেলের চড়া দামের জন্য মানুষ প্রচন্ড অসুবিধার মধ্যে পড়েছেন। তাই এর জন্য বিশেষ উদ্যোগ নেবার জন্য অনুরোধ করছি। আর একটি বিষয় হ'ল, খাদ্য ও সরবরাহ দপ্তর থেকে গ্রাম ও শহরের মানুষকে কেরোসিন সরবরাহ করা হয়। কিন্তু এক্ষেত্রে একটা অদ্ভূত ব্যাপার লক্ষ্য করেছি। গ্রামাঞ্চলেই বেশি কেরোসিন ব্যবহার করা হয়, কারণ সেখানে বহু জায়গায় এখনও বিদ্যুৎ পৌঁছায়নি এবং সেখানে অনেক মানুষের এল. পি. জি. কানেকশনও নেই। কাজেই সেখানে বেশি করে কেরোসিন সরবরাহ করা উচিত। কিন্তু সেখানে মাথাপিছু কম কেরোসিন সরবরাহ করা হচ্ছে। পাশাপাশি শহরাঞ্চল, যেখানে মানুষের গ্যাস কানেকশন রয়েছে, বিদ্যুৎ রয়েছে, সেখানে কেরোসিনের বরাদ্দ বেশি। এই যে ফারাক, এটা কেন থাকবে? শহরের মানুষ বেশি কেরোসিন পাবেন এবং গ্রামের মানুষ কম কেরোসিন পাবেন—এটা কেন? এক্ষেত্রে সমতা আনা উচিত। শহরে খাদ্যশস্য উৎপন্ন হয় না বলে সেখানে বেশি দেওয়া হয়, সেটা ঠিক আছে, কিন্তু কেরোসিনের ব্যাপারে তো বৈষম্য থাকার কথা নয়। বিষয়টার প্রতি আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এর ফলে গ্রামাঞ্চলে খোলা বাজারে চড়া দামে কেরোসিন বিক্রি হচ্ছে এবং মানুষকে তা কিনতে হচ্ছে। আর একটি বিষয়ে বলে বক্তব্য শেষ করব। উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন দপ্তরের যে হোমগুলি রয়েছে বা পি. এল. ক্যাম্প রয়েছে সেখানে যে চাল-গম সরবরাহ করা হয় সেটা বি. পি. এল.-এর দরে সরবরাহ করা হোক, এই বলে বিরোধীদের কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হাবিবুর রহমান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ দাবি উত্থাপন করেছেন তার আমি বিরোধিতা করছি এবং আমাদের দলের কাট মোশনকে সমর্থন করে কয়েকটি কথা বলছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যেখানে খাদ্যই নেই সেখানে সরবরাহ হবে কোথা থেকে? তার চেয়ে বড় কথা হল, যে সময়ে মাননীয় মন্ত্রী বাজেট মঞ্জুরীর দাবি জানাচ্ছেন সেই সময় বাজারে একটা অসহনীয় হাল।

সেই সময় বাজারের যে হাল, প্রতিটি জিনিসপত্রের দাম যে ভাবে আকাশচুম্বি হয়েছে, সরষের তেলের দাম ৫০ টাকা থেকে ৫৫ টাকা কিলো, লঙ্কার দাম ৬০ টাকা কিলো, পিঁয়াজের দাম ২০ টাকা কিলো, এই অবস্থায় উনি বাজেট বরাদ্দের দাবি রাখছেন কোন মুখে আমি বুঝতে পারছি না। এই অবস্থায় তার পদত্যাগ করে চলে যাওযা উচিত। এই দপ্তর উঠে যাক আমি চাইছি না, কারণ এই দপ্তর উঠে গেলে এই বয়সে উনি বেকার হয়ে যাবেন, তাতে উনি প্রচন্ড কষ্ট পাবেন। ওনার যদি দায়িত্ব বোধ থাকে তাহলে আজকে এই যে জিনিসপত্রের দাম আকাশচুম্বী, মানুষ বাজারের কাছাকাছি যেতে পারছে না, এই অবস্থায় ওনার এই বাজেট প্রস্তাব উত্থাপন না করে পদত্যাগ করে চলে যাওয়া উচিত।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ রহমান, ওপক্ষ থেকে বলছেন যে জিনিসপত্রের দাম শুধু পশ্চিমবাংলায় বাড়ছে নাকি সারা ভারতবর্ষে বাড়ছে?

**শ্রী হাবিবুর রহমান ঃ** জিনিসপত্রের দাম সারা ভারতবর্ষে বাড়ছে সেই সঙ্গে পশ্চিমবাংলায় বাড়ছে। কিন্তু এই ক্ষেত্রে রাজ্য সরকারেরও একটা দায়িত্ব আছে। একটা কথা আছে 'আপনি আচরি ধর্ম অপরে তা শিখাও'। আগে নিজের দায়িত্ব পালন করুন, তারপর কেন্দ্রের কথা বলবেন। রাজ্য সরকার তার দায়িত্ব সঠিকভাবে পালন করছে কিনা সেটা দেখে তারপর কেন্দ্রীয় সরকারকে দোষ দিতে হবে। আমার পূর্ববর্তী বক্তা বলে গিয়েছেন যে বন্টন ব্যবস্থা অচল হয়ে গিয়েছে এটা কেন্দ্রের কংগ্রেস সরকারের আমলা থেকে চলছে। মাননীয় সদস্যদের স্মরণ করতে বলছি কেন্দ্রে যখন কংগ্রেস সরকার ছিল সেই সময় রেশনে বিলি বন্টন ব্যবস্থা আজকের চেয়ে অনেক উন্নত ছিল। সমস্ত দিক বিচার-বিবেচনা করে দেখে এই প্রশ্ন রাখা সঠিক হয়েছে কিনা বলবেন। কিছু দিন আগে তো এই বামফ্রন্ট সরকারের বন্ধু সরকার কেন্দ্রে ছিল, সেই সময় কি বরাদ্দ বৃদ্ধি করা হয়েছিল কংগ্রেস সরকারের সময়ের চেয়ে? আমি আর একটা কথা বলতে চাই তা হল এই দপ্তরের আর থাকার দরকার নেই। বামফ্রন্ট সরকারের এই ভুল খাদ্য নীতির জন্য, কৃষি নীতির জন্য এবং সংকীর্ণ রাজনীতির জন্য আজও এই বামফ্রন্ট সরকারকে ঝোলা নিয়ে ঘুরতে হচ্ছে বিভিন্ন রাজ্যের কাছে কেন্দ্রীয় সরকারের কাছে। ভুল খাদ্য নীতির জন্য, কৃষি নীতির জন্য, ভূমি সংস্কার নীতির এবং সংকীর্ণ রাজনীতির জন্য কোনওদিন এই বামফ্রন্ট সরকার খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হতে পারবে না। সেইজন্য ব্যাগ নিয়ে কেন্দ্রের কাছে যেতে হচ্ছে পাঞ্জাবের কাছে যেতে হচ্ছে গুজরাটের কাছে যেতে হচ্ছে। কারও কাছে ডাল কারও কাছে তেল নেবার জন্য যেতে হচ্ছে। মনে রাখবেন কেন্দ্রের দোষ দিয়ে লাভ নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে কথা বলতে চাই তা হল আজকে গণ বন্টন ব্যবস্থা একেবারে ভেঙে পড়েছে। এখানে আমার পূর্ববর্তী বক্তা বলেছেন যে উনি ভুল তথ্য দিয়েছেন। এই পবিত্র বিধানসভায় মাননীয়

মন্ত্রী যদি ভুল তথ্য, অসত্য তথ্য পরিবেশন করেন তাহলে এই দপ্তরের কোন দিনও সমস্যার সমাধান হবে না এই কথা আমি দৃঢ় গলায় বলতে পারি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় এখানে গদগদ সুরে বলেছেন যে দারিদ্র্যসীমার নিচে মানুষদের সস্তায় চাল দেবেন। উনি বলেছেন ১লা জুন ১৯৯৭ সাল থেকে এই বন্টন অব্যাহত আছে। তিনি বলেছেন, " ৫ সদস্য বিশিষ্ট এরকম পরিবারগুলি বিশেষ ভরতুকিতে কিলো প্রতি ৪ টাকা দরে চাল ও ৩ টাকা দরে গম ১০ কিলো পর্যন্ত খাদ্যসশ্য পাওয়ার উপযুক্ত বি. সি. এল. শ্রেণী বলে পরিগণিত হয়েছে।" মাননীয় মন্ত্রীকে আমি জিজ্ঞাসা করতে চাই, আপনি বলুন আমার এলাকাতে কোনও দোকানে এখনও পর্যন্ত এই ৪ টাকা দরে চাল পেয়েছে?

[2-10 — 2-20 p.m.]

ভূমিহীন শ্রমিকদের দিয়ে রাজনীতি করানোর জন্য তাদেরকে অখাদ্য, কুখাদ্য চাল দিচ্ছেন যেগুলো ছাগলেও খায় না। তাদের দারিদ্র্যতার সুযোগ নিয়ে এইসব কাজ করছেন। ভূমিহীনদের খাদ্য চাল আজকে পশুর খাদ্যে পরিণত হয়েছে। এইভাবে আপনারা দারিদ্র্যসীমার নিচের মানুষদের নিয়ে আপনার সংকীর্ণতার রাজনীতি করছেন। দারিদ্র্যসীমার নিচের মানুষ যারা রয়েছে তাদেরকে এক দরে চাল দেওয়ার কথা, আর দারিদ্র্যসীমার উপরের লোকেদের আরেক দলে রেশনে চাল দেওয়ার কথা। কিন্তু আমি মাননীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই দারিদ্র্যসীমার নিচের মানুষের যে তালিকা প্রকাশিত হয়েছে তার সংখ্যা কি ব্লক থেকে এসেছে—না আসেনি। আপনারা সেই সংখ্যা পাননি, একটা মনগড়া সংখ্যা বসিয়ে দিয়েছে। আপনারা যে দশ কেজি হারে চাল দেবার কথা বলেছেন, তা কোনও রেশনের মাধ্যমেই দিতে পারেননি। আপনি যে এই পবিত্র বিধানসভাতে রেশনের মাধ্যমে এই চাল সরবরাহ করা হচ্ছে এবং বিলি বন্টন করা হচ্ছে, বললেন এর থেকে অসত্য তথ্য আর কিছুই হতে পারে না। এইভাবে রাজ্যের মানুষকে বিভ্রান্ত করা হচ্ছে। এই বিভ্রান্তির মধ্যে কোনও সমস্যার সমাধান করা যায় না। এই কথাটি মনে রাখা দরকার। আপনি তো কথায় কথায় কেন্দ্রের উপরে দোষারোপ করেন, কিন্তু আপনার রাজ্য থেকে যে টন টন চাল বাইরে পাচার হয়ে যাচ্ছে সেটা তো সরকার বন্ধ করতে পারছে না। আমি একটি কাগজ পড়ে শোনাচ্ছি—'নাগরিক সংবাদ' বলে, তাতে আপনি নিজে স্বীকার করেছেন যে লক্ষ লক্ষ টন চাল বাংলাদেশে আমাদের প্রতিবেশি রাজ্যে পাচার হয়ে যাচ্ছে। কোনওভাবেই ধরা যাচ্ছে না। সরকারি যোগসাজসেই সীমান্তবর্তী এলাকার এইভাবে চাল পাচার হয়ে যাচ্ছে সেকথা আপনি নিজে স্বীকার করেছেন। এই স্বীকারোক্তির পরেও খাদ্যমন্ত্রীর উচিত ছিল না খাদ্য বাজেট আনার। আজকে বামফ্রন্ট সরকার যেভাবে বৈষম্য নীতি খাদ্য সরবরাহ করার ক্ষেত্রে করেছেন, সেটা কখনওই মানা যায় না। সেই কারণে রবীনবাবু সঠিকভাবেই বলেছেন যে, সরকার গ্রামের এবং

শহরের মধ্যে একটা বৈষম্যের সৃষ্টি করেছেন। আজকে স্বাধীনতার ৫০ বছর পরেও যেখানে গ্রামের গরিব মানুষরা বামফ্রন্ট সরকারের সেবা করে আসছে আজকে তাদের প্রতি কেন এই বৈষম্য নীতি? আপনারা শহরের মানুষদের তেলা মাথায় তেল মর্দনের নীতি চালিয়ে যাচ্ছেন। গরিব মানুষ, যারা গ্রামে থাকে তারা এখনও শহরের থেকে কম কেরোসিন পায়, কেন বৈষম্যতা আপনাদের বলতে হবে। শহরের মানুষদের অনেক সুযোগ-সুবিধা থাকা সত্ত্বেও কেরোসিন বেশি দেওয়া হচ্ছে আর গ্রামাঞ্চলে কম দেওয়া হচ্ছে। কেন কম দেওয়া হচ্ছে এই খবরটা আপনার রাখা উচিত। আমি মুর্শিদাবাদ জেলার মানুষ। মুর্শিদাবাদ এবং মালদহ জেলার শতকরা ৭০ থেকে ৭৫ ভাগ মানুষ বিড়ি শিল্পের সঙ্গে জড়িত। তারা দিনের বেলা সংসারের কাজকর্ম করে, সন্ধ্যার পরে অবসর সময়ে প্রদীপের আলো বা লম্ফের নিচে বসে বিড়ি বেঁধে থাকে। এইভাবে তারা রোজগারের ব্যবস্থা করে। প্রদীপ জ্বালিয়ে বাড়ির বউ ছেলেরা সন্ধ্যা বেলায় বিড়ি বাঁধে।

আপনারা যদি গরিব দরদি হয়ে থাকেন, শ্রমিক দরদি হয়ে থাকেন তাহলে আপনারা কেরোসিন বন্টন এর ব্যাপারে দৃষ্টি দেবেন। জেলাতে যে সমস্ত বিড়ি শ্রমিক আছে তাদের কাজের যাতে ক্ষতি না হয়, তারা যাতে কেরোসিন তেল পায় সেই দিকে লক্ষ্য রেখে কাজ করা উচিত। বিড়ি শ্রমিকদের রুজি রোজগার ঠিক রাখার জন্য বাড়তি কেরোসিন তেল দেওয়া প্রয়োজন বলে আমি মনেকরি। এখানে রবীনবাবু যে দাবি করেছেন গ্রামাঞ্চলে কেরোসিন সরবরাহ বেশি করে করা উচিত, এই ব্যাপারে আমি একমত। শুধু তাই নয়, জ্যোতিবাবু বললেন, উৎসবের সময় বাড়তি কিছু দেওয়া হয়ে থাকে, বন্টন ব্যবস্থার মাধ্যমে, এটা খুব ভাল কথা। এই যে ব্যবস্থা এই ব্যবস্থা নিঃসন্দেহে প্রশংসনীয়। কিন্তু তার সঙ্গে সঙ্গে বলি, মাননীয় খাদ্যমন্ত্রীর কি এটা স্মরণে আছে, দীপাবলিতে, দুর্গাপূজার সময়ে যে বাড়তি চিনি দেওয়া হয়ে থাকে রেশন ব্যবস্থার মাধ্যমে, সেই ব্যবস্থা কিন্তু সংখ্যালঘু সম্প্রদায়ের উৎসবের সময়ে অর্থাৎ ঈদ, সবেবরাত এর মতো উৎসবগুলিতে আপনি কি বাড়তি চিনি বরাদ্দ করেছেন কোনওদিন? যদি না করে থাকেন তাহলে এই ফতেহা দোহাজ দাহামে বাড়তি চিনি দেবেন কিনা আপনি এর জবাব দেবেন। শুধু তাই নয়, আপনি লিখে রাখুন, এই উৎসবগুলির সময়ে সংখ্যালঘুদের উৎসবের সময়ে স্বাভাবিক যে বন্টন ব্যবস্থা সেইটা থেকেও আমরা অনেক সময় বঞ্চিত হই। আমি যেটা বললাম, এটা আপনি খোঁজ নিয়ে দেখবেন। সংখ্যালঘুদের উৎসবের সময়ে বাড়তি চিনি, স্বাভাবিক চিনি তারা পান কিনা খোঁজ নিয়ে দেখবেন। আমি দরকার হলে প্রমাণ করে দেখিয়ে দেব, স্বাভাবিক চিনি, কোটার চিনি দেননি। মাননীয় মন্ত্রী মহাশয়, সরকার চালাতে গেলে আপনার দূরদৃষ্টি থাকা দরকার, তার জন্য আপনার ভান্ডারও মজুত থাকা দরকার। আজকে রমজান মাস, পবিত্র মাস, এই মাসে রাত্রেতে রান্না করতে হয়, এই রান্নার জন্য কেরোসিন তেল দরকার, এবং বাড়তি চিনিও দরকার,

এই ব্যাপারে আপনি বাড়তি চিনির কোনও ব্যবস্থা করেননি। নর্মাল চিনি তো তারা পান না। আমি আর একটা প্রস্তাব রাখছি, আপনারা মুখে অসাম্প্রদায়িকতার কথা বলছেন, কিন্তু প্রতিনিয়ত আপনারা সাম্প্রদায়িকতার কাজ করছেন। মানুষ আপনাদের বুঝে নিয়েছে, বামফ্রন্ট সরকারের ধোঁকাবাজি আর চলবে না। রেশন কার্ড '৮২ সাল পর্যন্ত পরিবারভিত্তিক ছিল, কিন্তু তখন ইউনিট বাড়াতে গেলে বাড়ির মালিককে দরখাস্ত করলেই হত, আপনার দপ্তরের অফিসাররা তদন্ত করে সেটা করত। তারপরে আপনারা ইন্ডিভিজুয়াল রেশন কার্ড এর জন্য বলেছেনও বার্থ সার্টিফিকেট দরকার বলে নির্দেশ জারি করেছেন। এখন সমস্যা দেখা দিয়েছে, যে সমস্ত শিশু হাসপাতালে জন্মগ্রহণ করেনি, যারা গ্রামের বাড়িতে জন্মগ্রহণ করেছে দাইদের হাতে তারা বার্থ সার্টিফিকেট পাবে কি করে? তাদের তো বার্থ সার্টিফিকেট নেই। এখন তারা কি করবে, এই ব্যাপারে আপনি একটু ভেবে দেখবেন। বার্থ সার্টিফিকেট প্রোডিউস হতে পারেনি, ফলে তাদের রেশন কার্ড হয়নি। এখন প্রয়োজন বুঝছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ কার্ড করতে গেলে রেশন কার্ড লাগছে, অনুপ্রবেশ এর ধাক্কা আসছে, তার জন্য আজকে তারা রেশন কার্ডের প্রয়োজন অনুভব করছে।

(মাইক অফ)

[2-20 — 2-30 p.m.]

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে খাদ্য সরবরাহমন্ত্রী যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধীদের আনীত কাট মোশনকে বিরোধিতা করে আমি দু-চারটি কথা বলতে চাই। আমরা একটা বিষয়ে জানি খাদ্য দপ্তর মানেই কাঁচকলা খাওয়ার দপ্তর, খাদ্য দপ্তর মানে রুটি না পেলে কেক খাওয়ার পরামর্শ দেওয়া। এখন মন্ত্রীর বিবৃতিতে থাকে না, চাল পাওয়া যাচ্ছে না কাঁচকলা খাও, কেক খাও, ফলে কংগ্রেসের সুবিধা হচ্ছে না। ৭৭ সালের পর থেকে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার চলছে। এর মধ্যে কর্মচারী আছেন, সৎ কর্মচারী, অসৎ কর্মচারী আছেন, সাধু দোকানদার আছে, অসাধু দোকানদার আছে। প্রচলিত সমাজব্যবস্থায় তাকে তদারকির মধ্যে দিয়ে আমরা এগিয়ে চলেছি। মন্ত্রী মহাশয়ও একথা স্বীকার করেছেন তার বাজেট বক্তৃতার মধ্যে সর্বশেষ পৃষ্ঠাতে প্রাত্যহিক প্রয়োজনীয় দ্রব্যাদির মূল্য স্তর নিয়ন্ত্রণের উদ্দেশ্যে গণবন্টন ব্যবস্থার সুষ্ঠু নির্বাহের জন্য জোরদার নির্বহন ব্যবস্থার প্রয়োজন অনুভূত হয়। কিছু বিবেকহীন ও অসাধু ব্যবসায়ী যে মুনাফাবাজি, মজুতদারি, ভেজাল ও অন্যান্য অসৎ আচরণে লিপ্ত সে বিষয়ে রাজ্য সরকার সতর্ক আছেন। ৯৭ সালে নির্বহন শাখা অসাধু ব্যবসায়িদের বিরুদ্ধে ৫৩৬টি মামলা রুজু করেন। ঐ সময়েই রাজ্যে দুর্নীতিরোধী ব্যবস্থা হিসেবে ৯৭৬ জন ব্যক্তিকে গ্রেপ্তার করা

হয় এবং ৭.৯৪ কোটি টাকার সামগ্রী পুলিশ বাজেয়াপ্ত করে। ব্যবসায়িদের এরকম অসাধু কাজকর্মের ওপর রাজ্য সরকার নিয়মিতভাবে সতর্ক দৃষ্টি রেখে চলেছেন এবং নির্দিষ্ট সময় অন্তর পর্যালোচনা সভা অনুষ্ঠিত হচ্ছে। একটা বিষয় আমরা সকলেই জানি যে যেখানে মধু আছে সেখানে মৌমাছি থাকবে, যেখানে চাল থাকবে সেখানে ইঁদুর থাকবে, যেখানে চিনি থাকবে সেখানে পিঁপড়া থাকবে। এই মৌমাজি, ইঁদুর, পিঁপড়াদের দূর করবার জন্য কোনও কন্ট্রোলিং এর ব্যবস্থা আছে কি না। বাজেট বক্তৃতার শেষের পৃষ্ঠা থেকে আমরা বুঝতে পারি যে তিনি এগুলোকে নিয়ন্ত্রণ করার চেষ্টা করছেন। ইঁদুর, মৌমাছি, পিঁপড়া এদের সংখ্যাকে কমানোর চেষ্টা অব্যাহত রেখেছেন। আমরা এই হাউস থেকে বলব যে এই চেষ্টাটা যেন অব্যাহত থাকে, সেদিকে দৃষ্টি দিতে হবে। বি. পি. এল. সিস্টেম নিয়ে কথা উঠেছে। ৪৭ সালে দেশ স্বাধীন হয়েছে। দেশে কংগ্রেস রাজত্ব। দারিদ্র্যসীমার নিচের মানুষদের জন্য ১৪টি নিত্য প্রয়োজনীয় দ্রব্য সারা দেশে একই দরে সরবরাহ করতে হবে। এই দাবিতে গোটা বাংলার মানুষ সেদিন বার বার লড়াই করেছে। ৫১ সালের ২১শে এপ্রিল কুচবিহারের মানুষ—কবিতা, কল্পনা, বাদল, সতীশ—সমবেত হয়েছিল এক মুঠো চালের দাবিতে, বদলে তাদের উপর গুলি চালানো হয়েছিল। কুচবিহারের মানুষ সেকথা ভোলেনি। যে দিনগুলি আর ফিরে আসবে না।

এই বিষয়ে ত্রুটি-বিচ্যুতি দুর্বলতা কাটিয়ে আমাদের এগিয়ে যেতে হবে যদিও রেশন কার্ডের সমস্যা এখনও রয়েছে। জেলায় জেলায় কার্ড প্রিন্টিং করবার ব্যবস্থা করা যায় কিনা, সেখানে প্রেস রয়েছে। এইভাবে এর মধ্যে দিয়ে সমস্যার সমাধান হবে। কোথাও কোথাও দেখা গেছে অ্যাকচুয়াল পপুলেশন থেকে রেশন কার্ডের পপুলেশন অনেক বেশি। আমরা সাবজেক্ট কমিটি থেকে দার্জিলিংয়ে গিয়ে দেখেছি সেখানে নর্মাল পপুলেশন যা তার থেকে রেশনকার্ডের পপুলেশন অনেক বেশি। এখানে বাজেট বক্তৃতায় রয়েছে ভুয়া রেশন কার্ড ধরবার চেষ্টা করেছেন এবং কিছুটা সাফল্যও পেয়েছে, তার পরিসংখ্যান দেওয়া আছে। বি. পি. এল. সিস্টেম চালু করবার যে উদ্যোগ সেটা সত্যি প্রশংসনীয় এটা ঘুরে ঘুরে করবার চেষ্টা করেছেন। তার সঙ্গে আরেকটা কথা যুক্ত করতে হবে আজকের পত্রিকাতে রয়েছে মাননীয় মন্ত্রী সরকারি পর্যায়ে কি খবর আছে সেটা জানাবেন—কেন্দ্রে নতুন বি. জে. পি. সরকার হয়েছে হিন্দু রাজ কায়েম হবে। খবরের কাগজে দেখছি রেশনে চিনি ব্যবস্থা তুলে দিচ্ছেন। আগামী দিনে চিনি পাওয়া যাবে না। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করব কেন্দ্রীয় সরকারের এই ব্যবস্থার বিরুদ্ধে বাংলার মানুষকে নিয়ে আন্দোলন গড়ে তুলতে। দ্বিতীয় কথা হচ্ছে আমাদের রাজ্যে এই বন্টন ব্যবস্থার মধ্যে দিয়ে যাতে চিনির ব্যবস্থা করা যায় যাতে মানুষ চিনি পায়। তৃতীয় কথা বলব রেশন কার্ড শুধুমাত্র রেশন তোলবার জন্য প্রয়োজন এখন আব তা নয়, তার সাথেও অন্যান্য কারণ রয়েছে। এই [illegible] কার্ড পাওয়ার ক্ষেত্রে মানুষের হয়রানি

যাতে কম হয় সেটাও দেখা দরকার। যেমন প্রধানের, সার্টিফিকেট, সমিতির চেয়ারম্যানের সার্টিফিকেট, এম. এল. এ.-দের সার্টিফিকেট দিলেও রেশন কার্ড পেতে দেরি হয়, কিছু অনেক জায়গায় টাকা দিলে তাড়াতাড়ি রেশন কার্ড পাওয়া যায়। এই বিষয়ে গুরুত্ব দেওয়ার জন্য বলব। আরেকটা বিষয় হচ্ছে গ্রামে বিদ্যুৎ ব্যবস্থার প্রয়োজন অনুসারে আজও অনেক কম, গ্রামে সেচের মেশিন চালাতে হয়, গ্রামে রাতের বেলায় মাঠে খরা মরশুমে কাজ করতে হয়, এবং এটার সমাধানের জন্য কেরোসিন তেলের বরাদ্দ বেশি থাকা দরকার। শহরে যা কেরোসিন তেল দেওয়া হয় তার অর্ধেক গ্রামে দেওয়া হয়। কিন্তু গ্রামে যা দেওয়া হয় তার অর্ধেক শহরে দেওয়া উচিত। আরেকটা বিষয় হচ্ছে রেশন বাজারকে নিয়ন্ত্রণ করবার জন্য পি. ডি. সিস্টেমে আমাদের রাজ্যে এই যে দোকানগুলি আছে সে ব্যাপারে আমি একটা প্রস্তাব রাখতে চাই এই রেশন দোকানগুলি যে অনুমোদন পায়, তাদের মধ্যে মহিলাদের থেকে এক-তৃতীয়াংশ অর্থাৎ ৩৩ ভাগ দেওয়া হয় এবং এস. সি., এস. টি.-দের দেওয়ার ক্ষেত্রে স্পেশ্যাল ব্যবস্থা রাখা হোক। আরেকটা বিষয় হচ্ছে জেলা শাসকরা যে রেশন পান সেটার কোনও প্রয়োজন নেই তাদের। তারা রেশন তোলেন না, সেই রেশন ডিলাররা মেরে দেন। আমি মনেকরি একটা নির্দিষ্ট আয় পর্যন্ত মানুষের রেশন কার্ড থাকা দরকার, তার উপর আয় যারা করেন তাদের রেশন না থাকলেও চলে। আমি সর্বশেষে বলতে চাই কোয়ালিটি কন্ট্রোলের ক্ষেত্রে নর্থ বেঙ্গলে ল্যাবরেটরি হয়েছে, বর্ধমান, কৃষ্ণনগরে ল্যাবরেটরি হয়েছে এই ল্যাবরেটরির উপর গুরুত্ব দেওয়া দরকার। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তার বিরোধিতা করে আমার আনা কাট মোশনের সমর্থন করে আমি বলছি। আজকে মন্ত্রী তার বাজেট ভাষণে বলেছেন তিনি স্বীকার করেছেন যে রাজ্যে যে বিপর্যস্ত রেশন ব্যবস্থা তার জন্য দায়ী কেন্দ্রীয় সরকার। অর্থাৎ দায়ী যাকেই করুন গণবন্টন ব্যবস্থা যে ভেঙে পড়েছে, গণবন্টন ব্যবস্থা যে বিপর্যস্ত সেটা মন্ত্রী তার বাজেট ভাষণে স্বীকার করেছেন। এই যে বিপর্যস্ত গণবন্টন ব্যবস্থা এটার জন্য কেন্দ্রই নয় এটার জন্য কেন্দ্র এবং রাজ্য সরকার উভয়েই দায়ী। কেন্দ্রীয় সরকার পর্যাপ্ত পরিমাণে এবং সময়মতো বরাদ্দকৃত রেশন সামগ্রী সরবরাহ ক্ষেত্রে ব্যর্থ হয়েছে। এবং সাথে সাথে যাতে রেশন সামগ্রীর সুষম বন্টন হয়, ফাটকাবাজ, মজুতদার, কালোবাজারিদের কাছে চলে না যায়, সেদিকেও নজরদারির ক্ষেত্রে খাদ্য দপ্তরের চূড়ান্ত ব্যর্থতা, অভ্যন্তরীণ সংগ্রহের ক্ষেত্রে চূড়ান্ত ব্যর্থতা, প্রভৃতিও পশ্চিমবাংলায় গণ-বন্টন ব্যবস্থা ভেঙে পড়ার, বিপর্যস্ত হওয়ার, অন্যতম কারণ। সুতরাং শুধু কেন্দ্র দায়ী বলে নিজেদের দায়িত্ব স্খলন করলে চলবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এখানে খাদ্য দপ্তর, সরকার,

আছে কি নেই, তা বাস্তবের দিকে তাকালে বোঝা মুশকিল। আজকে গণ-বন্টন ব্যবস্থা রক্ষা করার দায়িত্ব তাদের। জিনিসপত্রের দাম আজকে লাগামহীন ভাবে বেড়ে চলেছে। চাল, ডালের দাম একেবারে অগ্নি-মূল্য হয়ে গেছে। অথচ জিনিসের দাম এইভাবে বাড়া সত্ত্বেও এই সরকার একেবারে নির্লজ্জের মতো চুপ করে রয়েছেন। কিন্তু জিনিস-পত্রের অগ্নি মূল্যের ফলে সাধারণ মানুষের আজকে নাভিশ্বাস উঠেছে, মানুষের জীবন আজকে বিপর্যস্ত। যে সরষের তেলের দাম মে মাসের শেষ দিকে ৪০/৪২ টাকা ছিল আজকে তা ৫০/৫২ টাকায় গিয়ে দাঁড়িয়েছে। সমস্ত জিনিসের দাম লাফিয়ে লাফিয়ে বাড়ছে। পিয়াজের দাম ৫/৬ টাকা থেকে ১৫ টাকা কে. জি. হয়ে যাচ্ছে, চালের দাম হু-হু করে বাড়ছে, সবজি, ডালের দাম আকাশ ছোঁয়া। কিন্তু সরকার সব জেনে-শুনেও নির্লিপ্ত হয়ে বসে আছেন। রাজ্য সরকারের যে অত্যাবশ্যকীয় পণ্য আইন আছে তা এক্ষেত্রে প্রয়োগ করা হচ্ছে না। এনফোর্সমেন্ট বিভাগ কাজ করছে না। আজকে খাদ্য দপ্তরের সেক্রেটারি, সরকার, অবলীলাক্রমে বলে দিচ্ছেন সরষের তেলের উপর সরকারের কোনও নিয়ন্ত্রণ নেই। কয়েক সপ্তাহের মধ্যে ৮/১০ টাকা দাম বেড়ে যাচ্ছে, আর, সরকার নির্লজ্জের মতো চুপ-চাপ অসহায়ভাবে বসে আছেন। আজকে গোটা পশ্চিমবাংলায় চোরাকারবারি, কালোবাজারিদের স্বর্গরাজ্যে পরিণত হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে কেরোসিন তেল নিয়ে চরম দুর্নীতি চলছে। সাধারণ কনজিউমারদের প্রতারণা করে, সুষম বন্টন না করে, কেরোসিন তেল ফাটকা বাজারে চলে যাচ্ছে। আর এই কালোবাজারিতে জড়িত রয়েছেন খাদ্য দপ্তরের এক অংশের অসাধু কর্মী এবং এনফোর্সমেন্ট বিভাগের কর্মীদের একটা অসাধু অংশ। এদের সহযোগিতায় তেল নিয়ে একটা দুষ্টচক্র চলছে। রেশনে এই অব্যবস্থা নিয়ে সেদিন দেখছিলাম আলিপুরে মানুষ বিক্ষোভ দেখাচ্ছিল। তাদের দাবি ছিল, হয় দোকানগুলো তুলে দেওয়া হোক, আর না হয়, আইন মাফিক বিলি-বণ্টন ব্যবস্থা করা হোক। আজকে সবকিছু কালোবাজারে চলে যাচ্ছে, কনজিউমাররা কিছুই পাচ্ছে না এবং এইভাবে আজকে খাদ্য দপ্তর চলছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে উনি লেভির কথা বলছিলেন। লেভি সংগ্রহ করার দায়িত্ব উনি অত্যাবশকীয় পণ্য সরবরাহ নিগমের হাতে দিয়েছেন।

আশ্চর্য্যের ব্যাপার কি করে তারা লেভি সংগ্রহ করবে? লেভি সংগ্রহ করা দূরের কথা তার কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই। যার কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই সেখানে কি করে কাজ হবে? অত্যাবশ্যকীয় পণ্য সরবরাহ নিগমের মধ্যে চাল যে নিগমে ছিল সেখানে কোটি কোটি টাকা অপচয় হয়েছে, দুর্নীতি হয়েছে। আবার সেই নিগমের উপরই আপনারা এই দায়িত্ব তুলে দিচ্ছেন। যেখানে এইসব সংগ্রহের ব্যাপারে জোতদারদের সঙ্গে চাল কল মালিকদের একটা নিবিড় সম্পর্ক থাকবে। সেখানে অন্যপথে টাকা-পয়সা নেওয়া, ঘুষ নেওয়ার ব্যাপার থাকবে। অথচ খাদ্য দপ্তরের কর্মচারিরা কার্যত বসে থাকবে। জেলায়

জেলায় খাদ্য দপ্তরের কর্মচারিদের লেভি সংগ্রহের ব্যাপারে কাজে লাগানো যাবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা জানি যখন এফ. সি. আই.-র হাত থেকে খাদ্য সরবরাহের দায়িত্ব খাদ্য দপ্তরের উপর এল তখন কেন্দ্রীয় সরকার ১৯৯০ সালের ফেব্রুয়ারিতে ১ কোটি টাকা বরাদ্দ করেছিলেন ১৮টি জেলায়, ১২টি গুদাম ও ওয়্যার হাউস তৈরি করার জন্য। সেখানে সংগৃহীত রেশন সামগ্রী মজুত করা হবে। এই গুদাম ইত্যাদি তৈরির জন্য যে টাকা লাগবে তার অর্ধেক কেন্দ্রীয় সরকার অনুদান হিসাবে দেবে আর বাকিটার জন্য ৬ মাসের মধ্যে রাজ্য সরকারকে ঋণ প্রস্তুত করতে হবে। কিন্তু আজ পর্যন্ত একটাও গুদাম তৈরি হয়নি। সেই বরাদ্দকৃত অর্থে ভাড়া করা গুদামে অর্থ অপচয় করে খাদ্যশস্য মজুত করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, খাদ্য দপ্তরের চূড়ান্ত দুর্নীতির ফলে আজকে একটা মারাত্মক সংকটের সৃষ্টি হয়েছে। আপনারা বলছেন ৭.৫৬ কোটি রেশন কার্ড হয়েছে পশ্চিমবঙ্গে। কিন্তু এর মধ্যে অনেক ভুয়া রেশন কার্ড আছে। পশ্চিমবঙ্গের লক্ষ লক্ষ মানুষ আছেন যাঁরা এই রেশন সামগ্রী পাওয়ার অধিকারী। কিন্তু খাদ্য দপ্তরের বর্তমান অবস্থার জন্য তাঁরা তাদের মিনিমাম রেশন থেকে বছরের পর বছর বঞ্চিত হচ্ছেন। গ্রামাঞ্চল এবং শহরাঞ্চলের অনেক মানুষ রেশন কার্ড পাচ্ছেন না। কোনওভাবে এই সমস্যার সমাধান হচ্ছে না। আপনারা বলেছিলেন রেশন কার্ডের সমস্যা থাকবে না। কিন্তু শহরে রেশন কার্ড পেতে গেলে ঘুষ দিতে হয়। কেন এরকম অবস্থা হবে? কেন এই অবস্থার পরিবর্তন হচ্ছে না? গোটা খাদ্য দপ্তর যেভাবে দুর্নীতিগ্রস্থ হয়ে পড়েছে, আজকে সেই দুর্নীতির ফলে গোটা গণবন্টন ব্যবস্থা ভেঙে পড়েছে। আজকে খাদ্য দপ্তরের ব্যর্থতা মানুষকে দুর্দশার মধ্যে ফেলে দিয়েছে। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের দলের আনীত এই কাট-মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, খাদ্য সরবরাহমন্ত্রী ৫৪ নম্বর দাবির অধীন ৮৭ কোটি ৬৮ লক্ষ টাকা এবং ৮৬ নম্বর দাবীর অধীন ৫ কোটি ৮ লক্ষ ৫২ হাজার টাকার যে ব্যয়-বরাদ্দ দাবী এখানে উত্থাপন করেছেন আমি সেটাকে সমর্থন জানাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠার পর থেকে, এমনকি তার আগে থেকেও রাজ্যের সমস্ত বামপন্থী দলগুলো একযোগে এই গণবন্টন ব্যবস্থাকে আরও শক্তিশালী করার কথা বারে বারে বলে আসছে। আমরা এই লক্ষ্য নিয়ে কাজ করতে অঙ্গীকারবদ্ধ। কিন্তু বাস্তবে আমাদের সেই লক্ষ্য পূরণ করতে হোঁচট খেতে হচ্ছে। মুনাফাখোর, মজুতদাররা অসহায় মানুষকে ঠকাচ্ছে। ক্রমাগত তারা এই কাজ করছে এবং কেন্দ্রীয় সরকারকে বিভিন্নভাবে প্রভাবিত করবার চেষ্টা করছে যাতে গণবন্টন ব্যবস্থাকে যাতে আরো দুর্বল করে দেওয়া যায়। তারা ধীরে ধীরে এটা তুলে

দিতে চাইছে এবং সেই লক্ষ্যে তারা সক্রিয় অছে। ইতিপূর্বে দিল্লির ক্ষমতায় যাঁরা আসীন ছিলেন তারা বার বার বলতেন অসহায় অবস্থা থেকে মানুষকে রক্ষা করবার জন্য গণবন্টন ব্যবস্থার কোনও বিকল্প নেই। তাই এই ব্যবস্থাকে সারা দেশে গড়ে তুলতে হবে। কিন্তু সেটা কথার কথাই থেকে গেছে। বাস্তবে কোন ইতিবাচক পদক্ষেপই নিতে পারেননি। যার ফলে আমাদের অবস্থা এখন খুবই করুণ হয়ে পড়েছে। আগে আমরা রেশন ব্যবস্থার মাধ্যমে যে পরিমাণ নিত্য প্রয়োজনীয় সামগ্রী—চাল, গম, চিনি ইত্যাদি মানুষকে সরবরাহ করতে পারতাম, এখন তাও পারছিনা। দিনের পর দিন সেই পরিমাণ কমে আসছে। এটা কমে আসছে পিছনে আমাদের দায়-দায়িত্বে ভূমিকা খুবই নগণ্য। কারণ রেশনের চিনি, চাল, গম, সবই সরবরাহ করা হয় দিল্লি থেকে, কেন্দ্রীয় সরকারের সংস্থা থেকে। তারা বার বার এই পরিমাণ কমিয়ে দিচ্ছেন। এক সময় আমাদের রাজ্যের জন্য তাঁদের বরাদ্দ ছিল ১ লক্ষ ২৫ হাজার মেট্রিক টন চাল এবং ১ লক্ষ ২৪ হাজার মেট্রিক টন গম। এবারে ক্রমাগত কমে কমে ১৯৯৭ সালের জুন মাস থেকে সেই পরিমাণ দাঁড়িয়েছে ৩২ হাজার ৬০০ মেট্রিক টন চাল এবং ৮৮ হাজার ৩৫০ মেট্রিক টন গম। স্বাভাবিকভাবেই রাজ্যে উৎপাদিত চাল গম দিয়ে রাজ্যের বর্তমান জনসংখ্যাকে সামান দেওয়া মুশকিল। আমাদের কেন্দ্রীয় সরবরাহের উপর নির্ভর করা ছাড়া কোনও উপায় নেই এবং এটা বার বার বলা হয়েছে যে, এটা কোনও দয়ার দান নয়, কোনও ভিক্ষা নয়। আমাদের রাজ্য, ঘাটতি রাজ্য এবং চুক্তি অনুযায়ী কেন্দ্রীয় সরকার আমাদের ঘাটতি মেটাতে বাধ্য। একথা বার বার বলা সত্ত্বেও তারা ইচ্ছাকৃতভাবে অবহেলা দেখাচ্ছে এবং আমাদের রাজ্যের মানুষদের বার বার বিপদের মধ্যে ফেলছে। আজকে রেশন ব্যবস্থার মধ্য দিয়ে চিনি সরবরাহ প্রায় বন্ধ হতে চলেছে, মাসে একবারও চিনি নিয়মিত পাওয়া যাচ্ছে না। বিধিবদ্ধ রেশন এলাকায় যদিও বা এসব দ্রব্য পাওয়া যায়, কিন্তু গ্রামাঞ্চলের অবস্থা খুবই করুণ, আদৌ তা মেলে না। আমার মনে হয়, সময় এসেছে কেন্দ্রীয় সরকারের খাদ্য বিভাগের সঙ্গে একটা বোঝাপড়া করার। ওরা কি চান এবং আমরা কি করব, এ বিষয়ে একটা বোঝাপড়ার সময় এসেছে। এইভাবে ওদের অনুগ্রহের ওপর আমরা কতদিন থাকব? দিন দিন আমরা দেখছি পশ্চিমবাংলাকে ওরা ভাতে মারতে চাইছেন। এই জিনিস আমরা মানব, কি মানবনা, বরদাস্ত করব, কি করব না—আমাদের প্রশাসনিক স্তরে এবং রাজনৈতিক স্তরে কিছু করার আছে কিনা তা সকলকে নিয়ে আমাদের চিন্তা করতে হবে। আমরা দেখছি আমাদের খাদ্যাভাস আবার বদলাতে হবে। এক সময়ে আমরা চাল কমিয়ে গম খেতে শুরু করেছিলাম। এখন আবার গম পাওয়া যাচ্ছে না চালে ফিরে যেতে হচ্ছে। আমি খাদ্যমন্ত্রীকে অনুরোধ করছি, আপনি নেতৃত্ব দিন—মুখ্যমন্ত্রীর সঙ্গে যোগাযোগ করুন—আমরা আমাদের রাজ্যের মানুষকে খাওয়াবার জন্য, আমাদের দায়-দায়িত্ব পালন করবার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দরবার করি, আমাদের রাজ্যের ন্যায্য দাবি আদায়ের চেষ্টা করি।

আরো যে বিষয়টি নিয়ে প্রায়শই অভিযোগ ওঠে এটা আপনাকে দেখতে হবে, দুটিই সত্য, বিভিন্ন এলাকায় যে রেশন কার্ড আছে—কোথাও কোথাও জনসংখ্যার তুলনায় বেশি আছে—এটা যেমন সত্য, আবার অনেক এলাকায় বর্দ্ধিত যে জনসংখ্যা তারা রেশন কার্ড পাচ্ছে না। বার বার বলেও পাচ্ছে না, হয়রান হচ্ছে এটাও সত্য। একবার রেশন কার্ড শেষ হয়ে গেলে ডুপলিকেট রেশন কার্ড পাওয়া মুশকিল হয়ে যাচ্ছে। এই ব্যবস্থাটাকে আরো কি করে মসৃণ করা যায় সেই ব্যাপারে আপনাকে ভেবে দেখতে অনুরোধ করছি। এই রেশন কার্ড দেবার জন্য অতিরিক্ত যদি কিছু দিতে হয়, নমিনাল যদি কিছু আদায় করতে হয়—৫০ পয়সা, কিম্বা ১ টাকা—তাও মানুষের কাছ থেকে নিতে হবে। এমনিতেই জরাজীর্ণ রেশন কার্ডগুলি লিখতে লিখতে শেষ হয়ে যাচ্ছে, অপরদিকে নতুন রেশন কার্ড পাওয়া যাচ্ছে না এবং রসিদ নিয়ে অনেক অভিযোগ উঠেছে। এম. আর ডিলাররা রসিদ দিতে চায় না। কোন জিনিস কত দরে দেওয়া হল কিম্বা কোন মাল এসেছে, কোন মালের কি দাম সেটা বোর্ডে লিখে রাখার কথা। কিন্তু অধিকাংশ এম. আর ডিলাররা তা লিখে রাখেন না। এ ব্যাপারে এনফোর্স করতে হবে। আপনার তো অফিসার আছে, তাদেরকে এই সমস্ত কাজে লাগিয়ে তদন্ত করান কেন তারা এই নিয়ম মানবেন না? এর আগে এম. এল এদের একটা করে কপি দেওয়া হত, কোন রেশন ডিলার কোন্ সপ্তাহে কিংবা কোন্ মাসে কি কি মালপত্র পাচ্ছে। কিন্তু এখন আর তা দেওয়া হয় না। সেইজন্য আমাদের এখন বোঝবার উপায় থাকে না। মানুষরা এসে আমাদের কাছে অভিযোগ জানালে আমরা তো দেখাতে পারি না বা এ সম্বন্ধে কিছু বলতে পারি না কোন সপ্তাহে কোন দ্রব্য সরবরাহ করা হচ্ছে। ৩ সপ্তাহ গম পাইনি, ৪ সপ্তাহ চিনি পাই না, কেরোসিন তেল নেই—এইসব কথা মানুষের কাছ থেকে আমাদের শুনতে হয়। সুতরাং যাতে করে এটা কার্যকর করা যায়, যাতে করে বিধায়করা কোন সপ্তাহে রেশন ডিলারদের কি কি মাল দেওয়া হচ্ছে সেটা জানতে পারেন এবং মালের দামটা যাতে লিখে টাঙানো হয় সেই ব্যবস্থা আপনি করবেন। এছাড়া রসিদের অসুবিধা আছে। রেশন কার্ডে ডেট, স্টাম্প বসিয়ে দেওয়া হয়। রেশন কার্ডে যা লেখে তা পড়া যায় না এবং লিখতে লিখতে সমস্ত কার্ড শেষ হয়ে যায়। সেইজন্য দ্রুত কার্ড বদলাবার ব্যবস্থা করুন। তাহলে আমাদের অশান্তি বাড়ছে। জেনুইন কেসে বার বার ব্লক অফিসে সাপ্লাই ইন্সপেক্টরের কাছে গিয়েও নতুন রেশন কার্ড পাচ্ছে না। পঞ্চায়েতের সঙ্গে যদি যুক্ত করা হয় তাহলে ভাল হয়। অ্যানুয়াল রিভিউ করার দরকার আছে। প্রায়ই মানুষ মারা যাচ্ছে, কিন্তু তার রেশন কার্ড থেকে যাচ্ছে। কোনও মেয়ের বিয়ের পর অন্যত্র চলে যাচ্ছে, তারও রেশন কার্ড থেকে যাচ্ছে। এই ব্যাপারে অভিযান জোরদার করুন এবং রুটিন মাফিক করুন। বছরে ২।৩ বার ভুয়ো রেশন কার্ড ধরতে না গিয়ে, এটা ধারাবাহিকভাবে চালিয়ে যান। এই ভুয়ো রেশন কার্ড বাতিল করলে নতুন রেশন কার্ড

দেওয়ার ক্ষেত্রে সুবিধা হয়ে যাবে। আজকে আমরা গর্বিত, সারা রাজ্যে যে ব্যবস্থা গড়ে তুলতে সক্ষম হয়েছি—আমরা জানি—গোটা ভারতবর্ষে এই ব্যবস্থা নেই। তাই মাননীয় মন্ত্রী মহাশয়ের এই প্রয়াসকে সাধুবাদ জানাব। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী বিপ্লব রায়চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ থেকে ১৫ দিন আগে সরষের তেলের দাম ছিল ৪২ টাকা, ৪৪ টাকা। এখন হয়েছে ৫০ টাকা। অল্প কয়েকদিন আগে পিঁয়াজের দাম ছিল ৫।৬ টাকা, এখন হয়েছে ১৫ টাকা। ডালের দাম কয়েক দিনের মধ্যেই ৫।৬ টাকা করে বেড়েছে। চালের দাম কিছুটা কমেছিল এখন বেড়েছে। তেলের দর কেন বাড়ছে সেটা এখনও বুঝে উঠতে পারছি না। আস্তে-আস্তে সমস্ত জিনিসপত্রের দাম অগ্নিমূল্য হচ্ছে এইরকম একটা সময়ে খাদ্য বাজেটের ব্যাপারে মাননীয় খাদ্যমন্ত্রীর মুখোমুখী এসে দাঁড়িয়েছি এবং বাজেট নিয়ে আলোচনা করতে হবে এবং তাকে সমর্থন করতে হবে। মাননীয় খাদ্যমন্ত্রী বিরাট বাজেট বক্তৃতা দিয়েছেন এবং বিরাট করে তিনি বলেছেন। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আপনি একটু আগে যে কথা বললেন, একটু শুনুন স্যার।

মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, একটু আগে আপনি রবীনবাবুকে সেন্সার করে বলেছিলেন যে কারুকে খারাপ বা চোর বলা যাবে না। এই প্রসঙ্গে বলতে গিয়ে মাননীয় খাদ্যমন্ত্রীর বাজেট ভাষণের ১২নং অনুচ্ছেদের শেষ অংশটা আপনাকে একটু দেখতে বলছি। সেখানে মন্ত্রী মহাশয় বলেছেন, "কেরোসিন তেল বন্টনের ক্ষেত্রে অসুবিধাগুলি হল চাহিদা অনুযায়ী সরবরাহ না পাওয়া ও তেল কোম্পানিগুলি তাদের এজেন্টদিগকে অনিয়মিত সরবরাহের ব্যাপারে রাজ্য সরকারের কোনও নিয়ন্ত্রণ না থাকা। একথা সত্যি যে, অনুরূপ ব্যবসায়িরা সমান্তরালভাবে বিভিন্ন মূল্যে কেরোসিন বিক্রি শুরু করেছেন, কিন্তু তাদের নির্ধারিত মূল্যে অত্যন্ত বেশি হওয়ায়, এই পদ্ধতি গ্রাহকদের বিশেষ কাজে লাগেনি।" মন্ত্রী মহাশয় নিজেই বলছেন, যে পদ্ধতি চলছে তা গ্রাহকদের কাজে লাগেনি। এইরকম একটা কাণ্ড চলছে। অনুরূপভাবে তিনি বলছেন, 'জ্বালানি কয়লা ও জ্বালানি উৎপাদনের ক্ষেত্রে এই রাজ্য সমস্যার সম্মুখীন'। আর এল. পি. জি.-র ক্ষেত্রে যে ব্যাপারটা চলছে সেটা সকলেই জানেন। এল. পি. জি. নিয়ে যে বিরাট দুর্নীতি চলছে বিভিন্ন সংবাদপত্রের পাতায় তা সকলেই দেখেছেন। এল. পি. জি. নিয়ে মানুষের কান্নার কথা প্রতিটি সংবাদপত্রের পাতায় পাতায় ফুটে উঠছে। আমরা দেখছি এই এল. পি. জি. পাওয়ার জন্য অপেক্ষমানের তালিকায় আছেন ৮ লক্ষ ৬৬ হাজার ৯৫৬ জন মানুষ। কতদিনে এই সমস্যার সমাধান হবে মাননীয় মন্ত্রী মহাশয় তা বলেননি।

তারপর কয়লার চোরাচালানের কলঙ্কজনক অধ্যায়ের কথা সকলেই জানেন। উনি বলছেন, জ্বালানি কয়লা ও জ্বালানি উৎপাদনের ক্ষেত্রে এই রাজ্য সমস্যার সম্মুখীন। অদ্যাবধী কেন্দ্রীয় সরকার প্রকৃত চাহিদা অপেক্ষা অনেক কম জ্বালানি কয়লার সরবরাহ মঞ্জুর করেছেন। ভারত সরকার ১৪।৫।৯৭ তারিখের আদেশবলে জ্বালানি কয়লার উৎপাদনও বন্টনের ওপর থেকে নিয়ন্ত্রণ তুলে দিয়েছেন। এর ফলে, রাজ্যে জ্বালানি কাঠের প্রয়োজনীয়তা বাড়বে, বনাঞ্চল সংকটাপন্ন হয়ে পড়বে ও প্রাকৃতিক ভারসাম্য হবে বিঘ্নিত।" স্যার, নিয়ন্ত্রণ থাকলেও সমস্যা আবার নিয়ন্ত্রণ তুলে নিলেও সমস্যা। স্যার, নিয়ন্ত্রণ তুলে নিলে যাতে অসুবিধা না হয় তার জন্য একটা সংস্থা তৈরি করা হয়েছিল, তার রিপোর্টও আমাদের কাছে আছে। সেই ই. সি. এস. সি. সংস্থা য়া তৈরি করা হয়েছিল '৮৬ সালে সেই সংস্থার কাজকর্ম সম্পর্কে যে রিপোর্ট দেওয়া হয়েছে তাতে আমরা দেখছি অত্যন্ত পরিষ্কারভাবে বলা হয়েছে যে ই. সি. এস. সি. তৈরীর মূল উদ্দেশ্যটাই নষ্ট হয়ে গিয়েছে। "The West Bengal Essencial Commodities Supplies Corporation was set up with the purpose to act as a force of market intervention for stabilisation of price as and when require. It appears that the corporation could not fulfil this purpose." বলা হচ্ছে তামিলনাড়ু এবং কেরল রাইস এবং হুইট ট্রেডিং-এর ক্ষেত্রে যে দক্ষতা দেখিয়েছেন সেই দক্ষতা ই. সি. এস. সি. দেখাতে পারেননি। 'ই. সি. এস. সি. বিরাট মার্কেট "The Corporation should consider all aspects of these matter as it will enable the corporation to use its working force a part of which is sitting idle for a long period of time. একটা সংস্থা তৈরি করা হয়েছিল অনেক কোটি টাকা খরচ করে। মাত্র দু-বছর—৮৭-৮৮ সালে দেখছি তারা লাভ করেছেন ৯।। কোটি টাকা এবং ৮৮-৮৯ সালে দেখছি লাভ করেছেন ১০ কোটি ৪৭ লক্ষ টাকা। তারপর অধিকাংশ বছর—যা মার্জিন মানি তাদের দেওয়া হয়েছিল সেখানে খুব সামান্য তারা প্রফিট করেছেন, দু-তিন বছর তো তারা লসও করেছেন। এখানে আছে, "The Corporation was set up with the purpose to act as a force of market intervention for price stabilisation, the corporation could do nothing in the matter of maintaining of potato which went inordinately down affecting drastically the interest of the potato producers in the State." গত বছর আমরা দেখেছি যে আলু চাষিরা ভয়ঙ্করভাবে মার খেয়েছে এবং তাদের জীবন বিপন্ন হয়ে গিয়েছে কিন্তু সরকার তাদের জন্য কোনও ব্যবস্থা করেননি। এবারে দেখছি তেলের দাম ভয়ঙ্করভাবে বেড়ে চলেছে। ৬ হাজার টন পামোলিন তেল আমদানি করেছে ঐ কর্পোরেশন কিন্তু তারা কমিটির সামনে টোট্যাল ব্যাপারটা সম্পর্কে লেটেস্ট পজিশনটা বলতে পারেননি।

এবং এইভাবে তিনি যে কমিটিকে এড়িয়ে চলেছেন, এটা শুধু দুঃখের ব্যাপার নয়, এর ভিতরে গভীর রহস্য লুকিয়ে আছে। দুই বছর ওরা যে তেল নিয়ে ব্যবসা করেছিল, সেই ব্যবসায় আমরা দেখেছি যে বিরাট লস করেছিল এবং আমরা সকলেই হাহাকার করছি। একটা অদ্ভুত অবস্থা তৈরি হয়েছে। তাই, আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে, আর কতদিন তিনি এই অরাজকতা চলতে দেবেন? কেন তিনি এই অরাজকতা সম্পর্কে প্রয়োজনীয়তা সম্পর্কে ব্যবস্থা নেবেন না? ই. সি. সি. এস.-কে ফুড প্রোডাকশনের কাজে লেভি এজেন্ট হিসাবে কাজ করার জন্য এবারে এফ. সি. আই নিজেদের হাত গুটিয়ে নিচ্ছে। সেই জায়গায় ই. সি. এস. সি.-কে দায়িত্ব দিচ্ছেন। আমরা দেখছি যে কেন্দ্রীয় সরকার প্রায় ২০ কোটি টাকা ভরতুকি দেবেন ই. সি. এস. সি.-কে কাজ করার জন্য এফ. সি. আইকে সেখান থেকে তুলে নিচ্ছেন। আমরা দেখছি যে বেশ কিছু দালাল ঢুকে পড়েছে ই. সি. এস. সি.-র পক্ষ থেকে সেখানে লেভি এজেন্ট হিসাবে কাজ করার জন্য এবং এমন কি মন্ত্রীকে প্রভাবিত করার চেষ্টাও চলছে। আমরা শুনেছি যে জনৈক জামসেদ আলি এর মধ্যে ঢুকে পড়েছেন মন্ত্রীর অনুগ্রহ পাবার জন্য যাতে তিনি এখানে ই. সি. এস. সি.-র লেভি কালেক্টর হিসাবে কাজ করতে পারেন। ই. সি. এস. সি.-র সরিষা এবং পাম অয়েল কেলেঙ্কারির পরে গত দুই বছর তারা কোনওরকম ব্যবস্থা করেনি। তারপরে সেই সংস্থা উঠে যাবার উপক্রম হয়েছে এবং এখানকার এমপ্লয়ীজ কো-অপারেটিভ তারা কোম্পানি থেকে ৬ পারসেন্ট ইন্টারেস্টে ১৬ লক্ষ টাকা নিয়ে বাজারে অনেক বেশি টাকা সুদে খাটাচ্ছেন। অথচ নিয়ম অনুযায়ী প্রতি বছর ১ লক্ষ টাকা ফেরত দেবার কথা, কিন্তু সেই টাকাও তারা ফেরত দিচ্ছে না। এইরকম একটা অদ্ভুত অবস্থায় ই. সি. এস. সি. পড়েছে।

তারপরে রেশন কার্ড কেলেঙ্কারির কথা মাননীয় সদস্যরা বার বার বলেছেন এবং রেশন কার্ড কেলেঙ্কারির যে অবস্থা সেটা মাননীয় মন্ত্রী মহাশয়ও স্বীকার করেছেন। তিনি বলেছেন যে, এখন পর্যন্ত প্রায় ১৭ লক্ষ রেশন কার্ড বাতিল হয়েছে এবং আরও অনেক রেশন কার্ড বাতিল হওয়ার জন্য অপেক্ষায় রয়েছে। সরকার পক্ষের এক বন্ধু বক্তৃতা করতে গিয়ে বললেন যে, দার্জিলিং গিয়ে দেখলাম যে, সেখানে যা মানুষ আছে তার থেকে রেশন কার্ড অনেক বেশি আছে। অনেক রেশন কার্ড বাতিল হওয়ার প্রয়োজনীয়তা আছে। সেই রেশন কার্ড যদি বাতিল না হয় তাহলে ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হবে।

মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট বক্তৃতার ১৫ নং অনুচ্ছেদে বলেছেন যে, ১৯৮৬ সালে ক্রেতা সুরক্ষা আইন অনুযায়ী রাজ্য কমিশন এবং জেলা ফোরাম কাজ শুরু করেছে। তারপরে আবার বলছেন যে, ৫টি জেলায় ফোরাম এখনও পূর্ণ সময় ভিত্তিক হতে পারেনি। ১৯৮৬ সাল থেকে যদি শুরু হয় তাহলে ১৯৯৮ সালেও এখনও ৫টি জেলায় ফোরাম পূর্ণ সময় ভিত্তিক হয়ে উঠতে পারল না কেন, তার কৈফিয়ত উনি

দেবেন। আমি আরও জানতে চাই, উনি বলেছেন যে, গ্রাহকদের রুজু করা মামলার ৭৫ শতাংশ মামলার নিষ্পত্তি করে ফেলেছেন। কত মামলা রুজু হয়েছিল, যার ৭৫ শতাংশ—যদি ১০০টি মামলা হয়ে তাকে তাহলে তার ৭৫টির নিষ্পত্তি হলে ৭৫ শতাংশ হয়। ১৭টি জেলা এবং কলকাতা সব মিলিয়ে কতটা মামলা রুজু হয়েছিল, সেটা যদি না জানা যায়, মানুষের মধ্যে ক্রেতা সুরক্ষা আইন বলে যে রাজ্য কমিশন এবং জেলা ফোরাম করা হয়েছে, সেটা কতটা উৎসাহ তৈরি করতে পেরেছে, সেটা আমাদের জানবার অধিকার আছে। যদি খাদ্যমন্ত্রী মানুষের মধ্যে ব্যাপক উৎসাহ সঞ্চার করতে না পারেন তাহলে এর মূল উদ্দেশ্য নষ্ট হয়ে যাচ্ছে এবং মানুষ ঐ রকম একটা মৃত ফোরামের কাছে যাবার উৎসাহ পাচ্ছে না। কাজেই কত পারসেন্ট মামলা হল, আর কত নিষ্পত্তি হল সেটা জেনে লাভ নেই।

আমি খাদ্যমন্ত্রীকে একটা বিষয়ে প্রশংসা করছি। উনি দৈনিক ৪ থেকে ৮ মেট্রিক টন ধান নিয়ে কাজ করার উপযোগী নুতন আধুনিক চাল কল স্থাপনের ব্যাপারে একটা প্রকল্প নিয়েছেন। এই রকম ৩/৪টি প্রকল্প আমাদের নজরে এসেছে। এটা ভাল কাজ হয়েছে। কিন্তু এই ভাল কাজের জন্য চাল কলগুলিকে এক লক্ষ টাকা করে ভরতুকি দেবার ব্যবস্থা করেছেন। এই ভরতুকি দান করে তিনি কি উদ্দেশ্য সাধন করতে চাইছেন, সেটা আমি জানি না। শুধু এইটুকু মনে করিয়ে দিতে চাই যে, যারা অনেক টাকা খরচ করে চাল কল স্থাপন করতে পারেন তারা এই এক লক্ষ টাকার জন্য অপেক্ষা করবেন না। ঐ টাকা দান করার কি প্রয়োজনীয়তা ছিল সেটা উনিই জানেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি একটু আগে রবীনবাবুকে বললেন যে, আপনি নির্দিষ্ট করে কাউকে দোষারোপ করতে পারেন না। আমি আপনাকে একথা বলছি যে, মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট বক্তৃতায় বলেছেন যে, কেরোসিন ব্যবসায়ীরা সমান্তরাল মূল্যে বিভিন্ন জায়গায় বিভিন্ন মূল্যে কেরোসিন বিক্রি শুরু করেছেন। কিন্তু তাদের নির্ধারিত মূল্য এত বেশি হওয়ায় এই পদ্ধতি গ্রাহকদের বিশেষ কাজে লাগেনি। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে, কেরোসিন ডিলাররা চুরি করছেন নির্দিষ্ট মূল্যের অনেক বেশি টাকা নিয়ে। কাজেই এই ব্যাপারটা অত্যন্ত লজ্জার। আমি তাই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-00 — 3-10 p.m.]

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি খাদ্যমন্ত্রীর বাজেটকে সমর্থন জানাচ্ছি এবং বিরোধী দলের আনা কাট মোশনের বিরোধিতা করছি। বাজার অর্থনীতিতে মূল্যবৃদ্ধি অবশ্যম্ভাবী। আমাদের বামফ্রন্ট সরকার গণবন্টন ব্যবস্থা চালু রাখতে চায়। কেন্দ্রে যে কংগ্রেস সরকার ছিল এবং বর্তমানে যে বি. জে. পি. সরকার

রয়েছে তারা গণবন্টন ব্যবস্থা তুলে দিতে চায়। আপনি জানেন, কেন্দ্রের বি. জে. পি. সরকার চিনিকে লেভি মুক্ত করে দিয়ে এর দর নিয়ন্ত্রণ মুক্ত করে দিয়েছে। মূল্যমান যদি স্থিতিশীল রাখতে হয় তাহলে গণবন্টন ব্যবস্থা চালু রাখতে হবে। কাজেই ওরা যে নীতিতে বিশ্বাস করেন সেটাই যে মূল্যবৃদ্ধির একমাত্র কারণ সেটা উপলব্ধি করা দরকার। বামফ্রন্ট সরকার গণবন্টন ব্যবস্থা চালু রাখতে চায়, কিন্তু এক্ষেত্রে আমাদের কাজকর্মের উন্নতি করতে হবে, কারণ এখন যদি কেউ অন্য কোথা থেকে ট্রান্সফার হয়ে আসেন এবং তিনি যদি রেশন কার্ডের জন্য দরখাস্ত করেন তাহলে সেই কার্ড তিনি কেন দুই মাসের মধ্যে পাবেন না? এখন হাসপাতালে ভর্তি হ'তে গেলে যেমন দালালের হাতে পড়তে হয়, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে গেলে যেমন দালালের হাতে পড়তে হয়, তেমনি রেশন অফিসগুলিতেও দালালদের খপ্পরে পড়তে হয়। আজকে রেশনিং ডিপার্টমেন্ট থেকে সার্কুলার দেওয়া হোক যে, কেউ রেশন কার্ডের জন্য দরখাস্ত করলে দুই মাসের মধ্যে তাকে রেশন কার্ড দিতে হবে। কেন্দ্রীয় সরকার আমাদের রাজ্যে কেরোসিনের বরাদ্দ কমিয়ে দিয়েছেন। আগে যে পরিমাণ কেরোসিন বরাদ্দ ছিল—বরাদ্দের পরিমাণ ছিল ১ লক্ষ ৬৩ হাজার ৩৭৭ কিলোলিটার, এখন সরবরাহের পরিমাণ ৮৪ হাজার ৬৮ কিলো লিটার। এখন গ্রাম এবং শহরে মাথাপিছু যথাক্রমে কোয়ার্টার লিটার এবং হাফ লিটার করে বিলি করছেন। কিন্তু গ্রামের মানুষ অন্ধকারে থাকেন। গ্রামের ছেলেমেয়েরা কেরোসিন পুড়িয়ে একটু পড়াশুনা করবার সুযোগ পায়। সবাই তো আর রাস্তার আলোতে পড়তে পারে না। সেজন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব আপনি গ্রামে কেরোসিনের বরাদ্দ আর একটু বাড়াবার চেষ্টা করুন। আমাদের রাজ্যে খাদ্য দপ্তর একটি গুরুত্বপূর্ণ দপ্তর, কিন্তু দপ্তরের মাধ্যমে আমরা বি. পি. এল.-এর যে তালিকা করি সেটাও কিন্তু সঠিকভাবে আমরা পশ্চিমবঙ্গে সম্পূর্ণ করে উঠতে পারিনি। এক্ষেত্রে আমরা টোকেন দিচ্ছি মাত্র। এই গণবন্টন ব্যবস্থার মাধ্যমে যারা টোকেন পাচ্ছেন তারা এখনও কিন্তু কার্ড পাননি। সেজন্য রাজ্য সরকার ঝুঁকি নিয়ে বি. পি. এল.-য়ে সস্তা দরে চাল-গম দেবার যে ব্যবস্থা করেছেন সেটা চালু রাখতে হ'লে শুধুমাত্র চালকল এবং হাস্কিং মিলের উপর নির্ভর করলে হবে না ; আমাদের প্রয়োজনে যতটা দরকার সেটা যাতে নিজেরা সংগ্রহ করতে পারি তার জন্য চাষীরা যখন অভাবের সময় ধান-চাল বিক্রি করেন তখন আমাদের এই ডিপার্টমেন্টকে সেটা কিনতে এগিয়ে আসতে হবে। এটা করলে চাষীদের হাতেও কিছু পয়সা আসতে পারে। জুট কর্পোরেশনও কিন্তু এইভাবে চাষীদের কাছ থেকে পাট খরিদ করে। এটা বলার কারণ হ'ল, ধান ওঠার সঙ্গে সঙ্গে অনেক চাষী অভাবি বিক্রি শুরু করে দেন এবং তার জন্য তারা ফসলের দর পান না। কাজেই বিষয়টা বিবেচনা করবার জন্য আমি আপনাকে অনুরোধ করছি।

সঙ্গে সঙ্গে আমি বলব আমাদের কাজের ধারার উন্নতি করতে হবে। অনেক সময়

*শুনি আমাদের রাজ্যে যে সমস্ত গুদাম ঘর রয়েছে সেইগুলি অনেক দিনের পুরানো,* অনেক আগে তৈরি হয়েছে। সেইগুলিকে সংস্কার করা দরকার। সেই ঘরের ছাদ ফুটো একদিক ভেঙে পড়েছে, তার মধ্যে ইঁদুর, পিঁপড়ে জড়ো হচ্ছে। রেশনের দোকানে যখন সেখান থেকে যে সমস্ত চাল, গম আসে তখন দেখা যায় সেইগুলি অত্যন্ত নিকৃষ্ট মানের। আমরা দেখি রেশন ডিলাররা তাদের স্বার্থ রক্ষা করার জন্য এক দিকে ভুয়া রেশন কার্ড করে রাখছে অন্যদিকে রেশনে যেগুলি ভাল চাল আসে সেইগুলি ভাল দামে বিক্রি করে দিয়ে খারাপ চাল রেশন দোকানের মাধ্যমে বিলি-বন্টন করে। আপনাদের এই সমস্ত রেশন ডিলারদের কন্ট্রোল করা উচিত। এটা কন্ট্রোল করার জন্য পঞ্চায়েত বা কোনও একটা স্তরে কমিটি করে এদের দেখভাল করা উচিত। আর গ্যাসের ডিলার, এরা তো ভগবান। টেলিফোনের যেমন ২ হাজার টাকা জমা দিয়ে রেজিস্ট্রেশন করতে হয় এখানেও সেই রকম টাকা জমা দিয়ে ৪-৫ বছর অপেক্ষা করে তারপর গ্যাসের কানেকশন পাওয়া যায়। রাজ্য সরকারের পক্ষ থেকে এই গ্যাস ডিলারদের নিয়ন্ত্রণ করা যায় কিনা দেখবেন। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, খাদ্য সরবরাহ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী কলিমুদ্দিন শামস্ যে ১৯৯৮-৯৯ সালের বাজেট বরাদ্দ এই বিধানসভায় পেশ করেছেন আমি সেই বাজেটের বিরোধিতা করছি। আমি বিরোধী দলের সদস্য বলে শুধু বিরোধিতা করছি না। পশ্চিমবাংলার সমস্ত জায়গায় খাদ্য দপ্তরে দুর্নীতি চোরা-চালানকারী এবং স্বজনপোষণের আখড়া হয়ে দাঁড়িয়েছে। আমাদের খাদ্যমন্ত্রী ব্যয় নির্বাহের জন্য ৮৭ কোটি ৬৮ লক্ষ টাকা মঞ্জুরের জন্য পেশ করেছেন। এই খাদ্য দপ্তরে আর একটা জিনিস দেখলাম, মন্ত্রী মহাশয় একটা প্রতিবেদন বার করেছেন, বাজেট বই আছে তার সঙ্গে আর একটা প্রতিবেদন বার করেছেন। সেখানে এক জায়গায় তিনি বলেছেন, "১. ৬. ৯৭ তারিখ থেকে পশ্চিমবঙ্গে অভিষ্ট গণ-বন্টন ব্যবস্থার প্রচলন ঘটেছে। বার্ষিক ১৫,০০০ টাকার কম আয় সম্পন্ন পরিবার-গুলিকে দারিদ্র্য সীমারেখার নিচে অবস্থিত বলে চিহ্নিত করা হয়েছে। ৫ জন সদস্য বিশিষ্ট এই রকম পরিবারকে বিশেষ ভরতুকি-দত্ত দরে মাসে ১০ কিলোগ্রাম খাদ্যশস্য দেবার ক্ষেত্রে অভিষ্ট পরিবার বলে বিবেচনা করা হয়েছে।" আমি মাননীয় খাদ্যমন্ত্রীকে অনুরোধ করব, আপনি গ্রামবাংলার দিকে চেয়ে দেখুন, রাইটার্স বিল্ডিং-এর ঠান্ডা ঘরে বসে গ্রামবাংলার মানুষকে উপলব্ধি করতে পারবেন না। যারা লালঝান্ডা বহন করে না তারা এই চাল পাবে না। আপনি যদি লাল ঝান্ডার লোক না হন তাহলে সেই বি. পি. এল.-এর চাল পাবেন না। আমি আপনাকে রেশন কার্ড সম্পর্কে বলব। অনেকে অনেক কথা বলে কিন্তু কিছু হয় না। একটা কথা আছে "পিট করেছি কুলো, যত কিলোব কিলো"। বচন দিয়ে কিছু হবে না। রেশন

কার্ডের ব্যাপারে আপনি আপনার জীবদ্দশায় সমস্যার সমাধান করে যেতে পারবেন না—এই কথা আমি বিধানসভায় দাঁড়িয়ে বলে যাচ্ছি।

[3-10 — 3-20 p.m.]

এই অপদার্থ লোকদের নিয়ে, অপদার্থ কর্মচারিদের দিয়ে আপনার ফুড অফিসগুলো চোরের আখড়ায় পরিণত করে রেশন কার্ডের সমস্যার সমাধান করা যাবে না। এই নির্বাচনের সময়ে ভূয়ো রেশন কার্ড অনেক বেরিয়েছে। রাতের অন্ধকারে ভোটে জেতবার জন্য বাড়ি বাড়ি গিয়ে সি. পি. এম.-কে ভোট দিতে বলার কথা বলে রেশন কার্ড বিলি করা হয়েছে। আমার এলাকায় এবং পশ্চিমবঙ্গের সর্বত্র এই জিনিস ঘটেছে। আপনার লোকেরাই ভুয়ো রেশন কার্ড সৃষ্টি করেছে। এই রেশন কার্ডের ব্যাপারে কোনও কংগ্রেসি এম. এল. এ. যদি কোনও লোকের জন্য লিখে দেয় তাহলে আমি দায়িত্ব নিয়ে বলছি যে, তাকে রেশন অফিস থেকে কোনও দিনই দেবে না। কয়েকদিন আগে বুদ্ধদেববাবুর সঙ্গে কথা হচ্ছিল, তিনি বললেন যে তিনি একটা স্কুল করছেন, সেই স্কুলে ট্রেনিং দেওয়া হবে পুলিশদের সৎ হওয়ার জন্য এবং ভাল কাজ যাতে করতে পারে। আমিও আপনাকে উপদেশ দিচ্ছি এবং অনুরোধ করছি আপনি একটা স্কুল চালান, তাতে ফুড ইন্সপেক্টরদের ট্রেনিং দেবেন, যাতে করে ২ ঘন্টা, ৪ ঘন্টা নয়, ২৪ ঘন্টাই তারা ঘুস নিতে পারে। ২৪ ঘন্টারই ঘুস নেওয়ার প্র্যাকটিস যেন ভালভাবে করতে পারে। আপনার এই অফিসগুলো দুর্নীতি এবং চোরা-চালানকারীর আখড়া হয়ে দাঁড়িয়েছে। আমি আপনাকে অভিযোগ করেছিলাম যে, আমার এলাকা ফলতাতে ফুড ইন্সপেক্টরের অফিস বলে কিছু নেই, একজন হল সেলারের গোডাউনে ওই অফিস চলছে। সাধারণ মানুষ জানে ফুড ইন্সপেক্টরের অফিস মানে ওই গোডাউন। ওই গোডাউনের মালিক সাধনবাবু, তার কাছ থেকে সকলকে কার্ড নিতে হয়। তিনি ভাল চাল এলে সেটা ঢুকিয়ে দিয়ে খারাপ চাল রেশনে বিলি করেন। আমি অভিযোগ করা সত্ত্বেও সেখান থেকে অফিসটি সরানো হয়নি। আমার এলাকায় লোক গণনার ফলে দেখা গেছে যে ৪০ হাজার রেশন কার্ডের দরকার, আর আপনারা দিচ্ছেন কত? আজকে ১৪-১৫ বছরের ছেলেদের এখনও পর্যন্ত রেশন কার্ড দিতে পারেননি। আপনার জীবদ্দশাতে রেশন কার্ডের সমস্যার সমাধান করতে পারবেন না, কারণ এত দুর্নীতিগ্রস্ত লোকেদের দিয়ে খাদ্য দপ্তরের সমস্যার সমাধান করতে পারবেন না। এরজন্য সততার প্রয়োজন আছে, তার ট্রেনিংয়ের দরকার আছে। এইবার যেকথা বলতে চাই সেটা হচ্ছে যে, কাদের সঙ্গে আমরা কথা বলছি যারা কিনা এক সময়ে আন্দোলন করার জন্যে বসিরহাটের নুরুল ইসলামকে প্রাণ বিসর্জন দিতে হয়েছিল, তারাই আজকে ক্ষমতা দখল করেছে? আজকে এর চেয়ে নির্লজ্জতার আর কি হতে পারে। আজকে, কেরোসিন তেলের সমস্যা গ্রামবাংলায় তীব্র আকারে দেখা দিয়েছে। সেখানে বিদ্যুৎ নেই, কেরোসিন দেওয়া হচ্ছে মাত্র ৪০০-৫০০ গ্রাম, যেটা কিনা মাসে

৮০০-৯০০ গ্রামে দাঁড়ায়। আমি মাননীয় মন্ত্রীকে বলেছিলাম যে এই তেলের পরিমাণ বাড়াতে, এক লিটার থেকে দেড় লিটার অন্তত গ্রামাঞ্চলের মানুষদের কেরোসিন তেল সরবরাহ করা হোক। তারপরে আপনারা যে বিকল্প চাষের কথা বলেন, সেটা তো কেরোসিন তেল ছাড়া সম্ভব নয়। আপনারা নাকি চাষীর সরকার, তাই আপনাদের ঘরে নুরুল ইসলামের আত্মাভর করে আছে। আজকে যে সরকার চলছে সেটা চোরা চালানকারীর সরকার, আজকে সেখানে দুর্নীতি ঢুকে গেছে। কেরোসিন তেল থেকে আরম্ভ করে সমাজটাকে দূষিত করেছেন। সেইকারণে রবীন্দ্রনাথের ভাষায় বলতে হয়—"যাহারা তোমার বিষাছে বায়ু, নিভায়েছে আলো, তুমি কি তাদের ক্ষমা করিয়াছ তুমি কি বেসেছ ভাল"। আজকে এই অপদার্থ সরকার ভালবাসতে পারেনি। আজকে ২২ বছর ধরে এরা সমাজকে কলুষিত করেছে এবং চোরা-চালানকারীর জঙ্গলে পরিণত করেছে অর্থাৎ সমাজকে দূষিত করেছে। তাই এই বাজেটের বিরোধিতা করছি এবং আমাদের কাট মোশনকে সমর্থন করছি এবং এই বাজেটকে প্রত্যাখ্যান করছি।

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বাজেটে ডিমান্ড নম্বর ৫৪ এবং ৮৬-তে ৯৩ কোটি ৩৭ লক্ষ ২৬ হাজার টাকার যে ব্যয় বরাদ্দের প্রস্তাব নেওয়া হয়েছে তা সমর্থন করে আমি দু-একটি কথা বলতে চাই। এই ডিপার্টমেন্ট একটা বিতর্কিত অবস্থায় পৌঁছেছে। এর পরিস্থিতিও সংকটজনক। আগে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে খাদ্যশস্য পাওয়া যেত তার ফলে এখানে সেইভাবে খাদ্য নিয়ন্ত্রণ ও গণবন্টন ব্যবস্থা চালু ছিল, কিন্তু এখন কেন্দ্রীয় সরকার তাদের হাত গুটিয়ে নিতে চাইছে, তারা সবটাই রাজ্য সরকারের উপর দায়িত্ব দিতে চাইছে। এটা ছিল আগে এফ. সি. আই.-এর মাধ্যমে। যখন কেন্দ্রে সুব্রামানিয়াম মন্ত্রী ছিলেন তখন গণ বন্টন ব্যবস্থা সারা ভারতে চালু ছিল, কিন্তু আজকে এই যে ধান, চাল, গম, চিনি, তেল ইত্যাদি সরবরাহ করা হয়, এটা শুধু পশ্চিমবাংলায় নয় সর্বত্র সব জিনিস উৎপাদন হয় না, তার জন্য কেন্দ্রীয় সরকারের সাহায্যেরও প্রয়োজন আছে। কিন্তু তারা প্রয়োজনীয় সামগ্রী না দেওয়াতে সংকটের মধ্যে পড়ে গিয়েছে। এখন পশ্চিমবাংলার সরকার চাইছে, আমরা নিজেরা অন্তত চালটা যেটা আমাদের কাছে সেটাকে সংগ্রহ করে কোনও রকমে গণ বন্টন ব্যবস্থাকে চালু রাখা। কিন্তু অবস্থাটা এমন জায়গায় দাঁড়িয়েছে, সাড়ে তিন লক্ষ টনের যে লক্ষ্যমাত্রা ছিল চাল সংগ্রহের ক্ষেত্রে, সেখানে এ পর্যন্ত ১ লক্ষ ৮৬ হাজার টন সংগ্রহ করতে পেরেছে, যেখানে গত বছরে ১ লক্ষ ৮০ হাজার টন সংগ্রহ করেছিল, সুতরাং যতটা প্রয়োজন ততটা হয়নি। এখানে কি করে সমস্যার সমাধান হবে। এখানে নুতন করে গোডাউন করতে হবে। এছাড়াও বিভিন্ন সমস্যা আছে। কিন্তু বাজেটে যেটা ধার্য হয়েছে ৮৮ কোটি ৭৬ লক্ষ টাকা অর্থাৎ ৯৫ শতাংশ টাকা হচ্ছে নন-প্ল্যানে, তার মানে এই টাকাটা মাহিনা দিতেই তাদের চলে যায়, ফলে প্ল্যানের খাতে টাকা নেই,

তাহলে এইসব জিনিসগুলি কি করে হবে? যেখানে মাত্র ৪ কোটি ৪০ লক্ষ টাকা বরাদ্দ করেছেন। আমার মনে হয় এই বাজেট আরও বেশি করে বাড়ানো উচিত। সেইদিক থেকে আমাদের গোডাউন এবং অন্যান্য সুযোগ সুবিধাগুলি বাড়ানো উচিত। ২/৩টি জিনিস আপনি করেছেন, এর মধ্যে কোয়ালিটি কন্ট্রোল সম্পর্কে যেটা করেছেন, এটা ভাল জিনিস করেছেন। বর্ধমানে এবং শিলিগুড়িতে যে ল্যাবরেটরি করেছেন সেটা আনন্দের কথা, কিন্তু এখন পর্যন্ত ভাল চাল পাওয়া যাচ্ছে না। কেরোসিন যেটা সরবরাহের কথা, সেটা ৫০ শতাংশ কেন্দ্রীয় সরকার সরবরাহ করছে, এই সম্পর্কে সবাই বলেছেন, আমরাও বলছি, আপনার পলিসি চেঞ্জ করতে হবে। গ্রামাঞ্চলে হাফ লিঃ তেল দেওয়ার ব্যবস্থা করুন অথবা সমভাবে তেল দেওয়ার ব্যবস্থা করুন। গ্রামাঞ্চলে দেন মাত্র ২৫০ গ্রাম, শহরাঞ্চলে দেন ৫০০ গ্রাম করে, এটা কি করে আপনি সিদ্ধান্তটা করলেন এটা আপনাকে বদলাতে হবে। তা না হলে গ্রামাঞ্চলে যে প্রয়োজনটা পড়াশুনার জন্য তেল দরকার সেটা তারা পাচ্ছে না। এছাড়া বলব, আপনি একটা রিভিউ কমিটি করুন, আপনি ১০টি ডাইরেক্টোরেট করে রেখেছেন, তার মধ্যে টেক্সটাইলস ডাইরেক্টোরেট আছে, এরা কি কাপড়-চোপড় দেবে? ডাইরেক্টোরেটকে রি-স্ট্রাকচার করুন। ১০টি ডাইরেক্টোরেট দরকার আছে বলে আমি মনে করি না। প্রাইজ স্টেবিলাইজেশন সম্পর্কে বলছি, দাম যদি ঠিকমতো নিয়ন্ত্রিত না করেন তাহলে এইভাবে চলবে না। এটা সরকারের দেখা দরকার। দামটা নিয়ন্ত্রিত হওয়া দরকার। ওয়ার্ক কালচার সম্পর্কে বলি, আপনার দপ্তর কর্মক্ষমতাহীন হয়ে গেছে। সেটাকে আপনি একটা কিছু করুন। ওয়ার্ক কালচার না হলে, যদি ডিসিপ্লিন না থাকে তাহলে উন্নতি করা যাবে না। তার জন্য আমি আপনাকে অনুরোধ করব যে আপনি ইন্সপেকশন টিম বাড়ান। আজকে রেশনের জিনিস অন্য জায়গায় চলে যাচ্ছে, চুরি হচ্ছে, বেশি দামে অন্য জায়গায় বিক্রি হচ্ছে, এর জন্য আপনার ইন্সপেকশন টিম বাড়ানো প্রয়োজন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী সুলতান আহমেদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় খাদ্যমন্ত্রী খাদ্য বাজেট প্লেস করেছেন ৯২ কোটি টাকা। তারপর পি. ডব্লু. ডি. সমস্ত কিছু নিয়ে ৯৩ কোটি ৫৭ লক্ষ। এটা দেখা যাচ্ছে তার ৯৫ পারসেন্ট উনি ননপ্ল্যান ওয়েতে খরচ করবেন। নতুন কোনও কাজ হবে না, শুধু হাজার হাজার মানুষ ফুড ডিপার্টমেন্টে বসে আছে, তাদের স্যালারির পিছনে চলে যাচ্ছে। স্যার, আমাদের রেশনিং ব্যবস্থা বাংলা এবং কলকাতায় ভেঙ্গে পড়েছে। স্যার, রেশন দোকানে চাল আছে তো গম নেই, আমরা শুধু কলকাতার মানুষ বা গ্রামাঞ্চলের মানুষ কেরোসিন ছাড়া রেশন দোকনে আমরা আর কিছু পাই না। স্যার, ফুড ডিপার্টমেন্টের বাজেট কিন্তু দপ্তরে কোনও কাজ নেই। আমরা জানি, ফুড ডিপার্টমেন্টের যারা কর্মচারী তারা জানেন, আমরা শুনতে পাচ্ছি যে উনি ওনার নামটা

পাল্টাতে চলেছেন। কলিমুদ্দিন শামস্ থেকে কলিমুদ্দিন মোল্লা হতে চলেছে। কোনও এক জন [* * * *] বলে ভদ্রলোক ফুড ডিপার্টমেন্টে ঢুকে যায়। এটা স্যার বাংলার মানুষ জানতে পেরেছেন। মোল্লার সঙ্গে ওনার কি সম্পর্ক? উনি মোল্লাকে নিয়ে বিদেশ গেলেন। মোল্লার পিছনে কে আছে? ইন্ডিয়া টুডে কাগজে লিখেছে "শামস্ সাহবের যে কেলেঙ্কারি....(নয়েজ) আজকে রেশন কার্ড পেতে গেলে পার কার্ড দুশো টাকা করে লাগে। অফিসের কর্মচারিরা জানে যে তাদের বাবুরা যদি হেড অফিসে বসে টাকা করছে। রেশন অফিসে তাহলে আমরা কেন কিছু করব না।

(প্রচন্ড গোলমাল)

(গোলমাল)

(এই সময় মাননীয় সদস্য শ্রী তপন হোড় একটা খবরের কাগজ পড়ে কিছু বলতে থাকেন, তখন মাননীয় কংগ্রেস সদস্য শ্রী তাপস ব্যানার্জি নিজের সিট ছেড়ে শ্রী তপন হোড়ের দিকে তেড়ে যান)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ তাপস ব্যানার্জি কেন আপনি উঠে গেলেন, আপনি বসুন, ইয়াকুব সাহেব প্লিজ টেক ইয়োর সিট, সুলতান আহমেদ আপনি বলুন।

**শ্রী সুলতান আহমেদ ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমরা দেখছি এই সরকারের বা মন্ত্রীর কোনও কেলেঙ্কারির কথা বললেই হইচই হয়, বলার সুযোগ দেওয়া হয় না। আপনি স্যার চেয়ারে রয়েছেন, আপনি আমাদের প্রোটেকশন দিন। খাদ্য দপ্তরের কেলেঙ্কারি কাগজে বেরিয়েছে। খাদ্যমন্ত্রী তার উত্তর দেবেন। খাদ্য দপ্তরের সচিব মির্জা গালিব স্ট্রিটে বসেন, উনি ভাল গায়ক। সচিত্র তার ক্যাসেট বিক্রি করছেন, তাকে ডিপার্টমেন্টে রেখে লাভ নেই। ডিপার্টমেন্টে এফ. সি. আই. থেকে চাল নেওয়া শুরু করেছে। টার্গেট হচ্ছে সাড়ে ৩ লক্ষ টন, কিন্তু প্রোকিওর হচ্ছে ১ লক্ষ ৮০ হাজার টন চাল। আজকে রাইস মিল-ওনার থ্রু [* * *] আন্ডার হ্যান্ডে ডিলার লেভি তারা না দেন—আজকে লেভির টার্গেট পূরণ হচ্ছে না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এই সব নাম বাদ যাবে।

**শ্রী সুলতান আহমেদ ঃ** [* * *] মিডল ম্যান হয়ে চাল দিচ্ছে। আজকে গভর্নমেন্টের রেশনিং সিস্টেমের জন্য এস. আর. শপ, এম. আর. শপ ডিলাররা চাল পাচ্ছে না। মার্কেটে ভাল কোয়ালিটির চাল পাওয়া যাচ্ছে। আজকে অন্য রাজ্যে যে রেশনিং সিস্টেম ছিল সেটা তারা তুলে দিয়েছেন, যেহেতু রাজ্য সরকার ভালভাবে

Note : * Expunged as ordered by the Chair.

প্রোকিওরমেন্ট করছে। ওপেন মার্কেট এসেন্সিয়াল কমোডিটিজ সাপ্লাই কর্পোরেশন—আমরা এই হাউসে শুনেছি ১৪টি আইটেম যেটা এসেন্সিয়াল কমোডিটিজ সেটা দিতে হবে, সরষের তেল বাংলার মানুষ ব্যবহার করে। এসেন্সিয়াল কমোডিটিজের একটা ফ্যাক্টরি রয়েছে, কিন্তু সরষের তেল উড়িষ্যা, অন্ধ্রপ্রদেশ থেকে আনতে হচ্ছে। [* * * *] পুরো ব্যাপারটা দেখাশোনা করেন। আজকে ফুড ডিপার্টমেন্টে কোনও কাজ হয় না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এই নামটা বাদ যাবে, এই হাউসে যিনি নেই, যিনি নিজেকে ডিফেন্ট করতে পারেন না, তার নামে কিছু বলা যাবে না। তার নাম বাদ যাবে।

**শ্রী সুলতান আহমেদ ঃ** আজকে মন্ত্রী মহাশয়ের কাজ সি. বি. আই. দিয়ে তদন্ত করানো, [* * *] চ্যালঞ্জে করুন। আজকে ফুড ডিপার্টমেন্ট কোথায় চলে গেছে। বি. পি. এলের রেশন কার্ড যাদের ইস্যু করা হয় তারা রেশন তোলেন না, তারা জানেন এটা ভাঁওতা। বি. পি. এলের নামে কার্ড হয়েছে কিন্তু সেই কার্ডগুলি রেশন দোকানেই পড়ে থাকে এবং তারা ব্ল্যাক করে। আজকে কলকাতা শহরে বড় বড় ফেস্টিভ্যালের সময় যেমন পূজোর সময়, ঈদের সময় লোকে চিনি পায় না, আমি চ্যালেঞ্জ করছি আজকের রেশনিং সিস্টেম যা আছে তাতে যদি রেশন দোকান ভিজিট করেন তাহলে আপনি সমস্ত আইটেম সেখানে খুঁজে পাবেন না। আর রেশন কার্ড সম্পর্কে বলছি যে এম. এল. এ.-দের সিগনেচারে বা রেকমেন্ডেশনে এখন রেশন কার্ড হয় না, এখন ৫০০ থেকে ১,০০০ টাকা দিলেই রেশন কার্ড পাওয়া যায়, রেশন দোকানে ভোগাস রেশন কার্ড চুরি করে রাখা থাকে।

গ্রাম-বাংলার রেশন দোকানদাররা বলে, গভর্নমেন্ট থেকে কম কমিশন পাচ্ছি সেই জন্য অফিসাররা বলেছে ভোগাস রেশন কার্ড করে রাখ। আপনারা আজ পর্যন্ত কত ভোগাস রেশন কার্ড ধরতে পেরেছেন? একটাও রেশন দোকান ভিজিট করেছেন? যেসব লোকেরা সরষের তেল, চিনি নিয়ে কালোবাজারি করছে এমন কাউকে কি আপনার সচিব অ্যারেস্ট করতে পেরেছেন? এনফোর্সমেন্ট ব্রাঞ্চ নেই? তা সত্ত্বেও কটা ভুয়ো রেশন কার্ড ধরতে পেরেছেন? স্যার, আজকে এই ফুড বাজেটের নন-প্ল্যানে এমন কোনও পরিকল্পনা বা দিশা নেই যে আগামী দিনে মানুষকে রিজনবল দামে চাল, গম, চিনি দেওয়া হবে। তাই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের আনা কাট-মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

Note : * Expunged as ordered by the Chair.

[3-30 — 3-40 p.m.]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমাদের সময় ৩.৩৫ মিনিটে শেষ হয়ে যাবে। মাননীয় মন্ত্রী মহাশয়ের উত্তর এখনও বাকি তাই সভার সম্মতি নিয়ে আরও আধ ঘন্টা সময় বাড়িয়ে নিচ্ছি।

**শ্রী রবীন মুখার্জি ঃ** স্যার, মাননীয় সদস্য সুলতান আহমেদের বক্তব্য থেকে 'নাম' বাদ দেওয়ার কথা বললেও এর আগে যখন হাউসে প্রণব মুখার্জির নাম করা হয়েছিল বাদ দেননি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** হ্যাঁ, বাদ দিয়েছি।

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি অনেকক্ষণ ধরে বিরোধী দলের বন্ধুদের কথা শুনলাম। আমি আমার দপ্তরে ৫৪ এবং ৮৬ নম্বর ডিমান্ড হাউসে অনুমোদনের জন্য প্লেস করছি। এই ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে যতগুলো কাট-মোশন এসেছে তার বিরোধিতা করে দু-চারটে কথা বলব। কিন্তু কি বলব? ইলেকট্রনিক অ্যাডভান্সের যুগে অপজিশনের স্ট্যাটাস এত লো হয়ে যাবে তা আমি চিন্তাও করতে পারি না।

স্যার, আপনি জানেন, বিরোধী বন্ধুরা বি. পি. এল.-র সম্বন্ধে বলেছেন যে, দোকানে নাকি সাপ্লাই নেই। সত্যি, ওনাদের তো দুঃখ হবেই। 'লজ্জা' শব্দটা বললে অ-সংসদীয় হ'ত কিনা জানি না, তাই 'দুঃখ' শব্দটাই ব্যবহার করছি। এই বি. পি. এল.-র জন্য আমরা প্রায় ৩০ বছর ধরে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি রেখেছিলাম, লড়াই করেছিলাম, খাদ্য আন্দোলন করেছিলাম। সেই সময় কংগ্রেস দল কেন্দ্রে ছিল। ওরা কোনও দিনও দারিদ্র্যসীমার নিচে যারা আছেন তাদের ভাত খাওয়ার সুযোগ দিতে রাজি হননি এবং বি. পি. এল. স্কীমও সমর্থন করেননি।

**শ্রী সৌগত রায় ঃ** আচ্ছা, আপনি বলুন তো একটা পরিবারের কি ১০ কে. জি. চালে চলে?

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** আপনি দয়া করে বসুন। আমি কিন্তু কারও বক্তৃতার মাঝখানে বাধা দিইনি। আমি বলছি।

তারপর দিল্লিতে আমাদের বন্ধু সরকারে যারা এলেন তাদের আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বললেন যে, এটা আমাদের অনেক দিনের দাবি ; দারিদ্র্যসীমার নিচে যারা আছে তাদের জন্য ব্যবস্থা করা হোক। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী, প্রধানমন্ত্রী, খাদ্যমন্ত্রী, সবাইকে বললে, ৩০ কে. জি. করে দিতে হবে। আমরা তারপর প্রধানমন্ত্রীর সঙ্গে

জয়েন্ট মিটিং করি। উনি বললেন, এই অবস্থায় ৩০ কে. জি. করে নয়, ১০ কে. জি. করে দিতে হবে। এটা আমরা মেনে নিয়ে পশ্চিমবঙ্গের দারিদ্র্যসীমার নিচের জনগণকে চাল দেবার চেষ্টা করলাম। কেন্দ্রীয় সরকার আজও পর্যন্ত দিতে রাজি হচ্ছে না। কিন্তু পশ্চিমবঙ্গে একটা খেটে-খাওয়া মানুষের সরকার আছে, তারা এদের না খেয়ে মরতে দেবে না। কেন্দ্রীয় সরকারের দিকে তাকিয়ে দেখলাম তাদের কাছ থেকে কিছুই পাওয়া যাবে না।

আমাদের বাজেট দেখেছেন। আমাদের ফিনান্স মিনিস্টার বাজেটে বলেছেন, আমরা এবারে যেটা করছি সেটা হল ৬ মাসে ১০ কে.জি. করে চাল বি. পি. এলে বাড়িয়ে দেব এবং এর জন্য সরকারের ৫১ কোটি টাকা প্রয়োজন। সরকার বি. পি. এলের মাধ্যমে সরাসরি গরিব মানুষ, খেটে খাওয়া মানুষের জন্য চাল দেওয়ার ব্যবস্থা করছেন। আপনারা বলেছেন যে, 'আপনারা কিছুই কাজ করেননি'। কিন্তু এই সরকার যখন এল তখন থেকেই মানুষের জন্য কাজ করছেন। আর সেখানে আপনারা বলছেন আমরা কিছুই করিনি। আমি একটা কথা বলতে চাই যে আপনারা বলছেন যে, এখান থেকে বাংলাদেশে চাল চলে যাচ্ছে। আপনারা ভাল ভাবেই জানেন যে পশ্চিমবঙ্গ সরকার স্মাগলিং বন্ধ করার জন্য আপ্রাণ চেষ্টা করছেন। এর জন্য মুখ্যমন্ত্রী থেকে আমার লেভেল পর্যন্ত বার বার মিটিং হয়েছে। যেখানে বি. এস. এফ. আছে সেখানে তাদেরকে সাবধান করা হয়েছে। এভাবে স্মাগলিং রুখবার চেষ্টা করা হয়েছে। আমাদের এখানে ল অ্যান্ড অর্ডার আমরা মেইনটেইন করে চলি। বি. এস. এফের জন্য যে আইন আছে সেটা কেন্দ্রীয় আইন। বি. এস. এফ.-কে সাবধান করার জন্য আমরা গভর্নমেন্ট অফ ইন্ডিয়াকে বলেছিলাম যে বি. এস. এফ.-কে ভালভাবে পরিচালনা করুন, তাদেরকে এক জায়গায় ৬ মাসের বেশি থাকতে দেবেন না। আমি অ্যাসিওর করতে চাই যে, ওয়েস্ট বেঙ্গল থেকে অন্য কোনও দেশে বে-আইনি ভাবে চাল যাওয়া আসা করছে না।

(গোলমাল)

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** [* * *] মত আমার কোনও স্ক্যান্ডাল নেই, আমি ভয় পাই না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** নরসিমা রাওয়ের নাম বাদ যাবে।

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** এটা [* *] বোফোর্স নয়। আমার কোনও স্ক্যান্ডাল নেই। আমি বলতে ভয় পাই না।

---

Note : * Expunged as ordered by the Chair.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** রাজীব গান্ধীর নাম বাদ যাবে।

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ** মাননীয় দেবপ্রসাদ সরকার মহাশয় তার বাজেট বক্তৃতায় বলেছেন যে এসেন্সিয়াল সাপ্লাই কোমোডিটিস কর্পোরেশনের মাধ্যমে লেভি আদায় করা হচ্ছে। আমি এই ব্যাপারে হাউসকে অ্যাসিওর করতে চাই যে, লেভি কালেকশন করা হচ্ছে গভর্নমেন্টের অফিসারদের মাধ্যমে। এসেন্সিয়াল সাপ্লাই কমোডিটিস কর্পোরেশনের মাধ্যমে লেভি আদায় করা হচ্ছে না। ট্রান্সপোর্টের জন্য আমাদের কর্পোরেশন আছে, তাদের দিয়ে কাজ করানো হয়। বাইরের লোককে দিয়ে ট্রান্সপোর্টের কাজ করালে তাদের পয়সা দিতে হবে। সেজন্য আমরা আমাদের কর্পোরেশনের মাধ্যমে ট্রান্সপোর্টের কাজ করালে গভর্নমেন্টের দু-পয়সা লাভ হবে, গভর্নমেন্টের ঘরে দু-পয়সা আসে। সেজন্য বাইরের লোককে দিয়ে ট্রান্সপোর্টের কাজ করাই না। মাননীয় দেবপ্রসাদ সরকার মহাশয় একজন সিনিয়র মোস্ট মেম্বার। আমি তাকে শ্রদ্ধা করি। তিনি যে কি করে একথা বললেন সেটা আমি ভাবতে পারছি না। উনি গোডাউনের জন্য যে ১ কোটি টাকা খরচ করা হয়েছিল সেটা বললেন। ওল্ড টেপ রেকর্ড বাজালেন। ওটা, ঐ গোডাউন তিন চার বছর আগের ব্যাপার। তিন বছর আগে ১২-টা গোডাউন করার জন্য ১ কোটি টাকা দেওয়া হয়েছিল। উনি গিয়ে দেখে আসতে পারেন সেগুলো হয়েছে কি না। পুরুলিয়া, দার্জিলিং, উত্তর দিনাজপুর, বীরভূম, মেদিনীপুর প্রভৃতি জেলায় গোডাউন হয়েছে। আমার সময় কম, তা নাহলে আমি পুরো লিস্টটা এখানে পড়ে দিতে পারতাম। তারপর দেবুবাবু লরি সম্বন্ধে যে কথা বললেন সেটাও অনেক আগের ব্যাপার, এ বছরের কোনও ব্যাপার না। হ্যাঁ, জনসাধারণের কাজের জন্য, ফুড ডিপার্টমেন্টের কাজের জন্য লরি কেনা হয়েছিল। সে লরিগুলো প্রতিটি জেলায় ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের অধীনে আছে। আপনারা ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটদের কাছে খোঁজ নিতে পারেন—ফুড ডিপার্টমেন্টের লরি আপনাদের কাছে আছে কি না?

**(প্রচন্ড গোলমাল। শ্রী তাপস ব্যানার্জি দাঁড়িয়ে ওঠেন।)**

[3-40 — 3-50 p.m.]

মিঃ ব্যানার্জি, তখন আপনার বয়স কত ছিল জানি না যখন পশ্চিমবাংলার মানুষদের চালের বদলে কাঁচকলা খেতে বলা হয়েছিল। আজকে পশ্চিমবাংলার মানুষ কাঁচকলা খায় না। আজকে পশ্চিমবাংলায় চালের যা দাম তাতে চাষী ভাইদের আরও একটু বেশি পয়সা দিতে পারি কিনা, সে বিষয়ে আমাদের ভাবনা চিন্তা করতে হচ্ছে। চাল গমে আমাদের কোনও সমস্যা নেই। আমাদের সর্ষের তেলের সমস্যা আছে, কেরোসিন তেলের সমস্যা আছে, চিনির সমস্যা আছে। এখানে শুধু চেঁচামেচি করলেই হবে না, একটু শুনতে হবে, কিছু করতে হবে। আপনারা জনসাধারণের সমর্থন নিয়ে এম. এল. এ.

হয়ে এসেছেন—টু ডু সামথিং ফর দি পিপুল। শুধু চেঁচামেচি করতে জনসাধারণ আপনাদের পাঠায়নি। আপনাদের ছবি যদি টি. ভি.-তে দেখানো হ'ত তাহলে জনসাধারণ বুঝতে পারত আপনারা এখানে কি করছেন। আজকে এখানে আমার বন্ধুরা সবাই চিনির রেফারেন্স দিয়েছেন। আমি বিরোধী সদস্যদের বলব, আপনারা একটু শুনে রাখুন, এটা খুবই দুর্ভাগ্যের বিষয় আপনাদের নেত্রী ইউনাইটেড ফ্রন্টের সঙ্গে কোনও রকম পরামর্শ না করে ইন এ ফাইন মর্নিং হঠাৎ রাষ্ট্রপতিকে বলে দিলেন, "আমরা সরকার করব না এবং সরকার করতে কাউকে সমর্থনও করব না, আপনি অটল বিহারী বাজপায়ীকে ডাকুন, বি. জে. পি.-কে সরকার করার নিমন্ত্রণ জানান।" সেই বি. জে. পি. সরকার আজকে পশ্চিমবাংলার জনসাধারণকে কি রকম অসুবিধায় ফেলে দিচ্ছে, সেটাও একটু শুনে রাখুন।

মাননীয় ডেপুটি স্পিকার স্যার, কেন্দ্রীয় সরকার সুগার ডি-কন্ট্রোল করে দিচ্ছে। এর জন্য ২৫ তারিখে দিল্লিতে মিটিং ডেকেছে। মহাজন কমিটি রেকমেন্ড করেছে পুরো দেশ থেকে সুগার ডি-কন্ট্রোল করতে হবে। আমি মাননীয় সৌগতবাবুকে এবং লিডার অফ দি অপোজিশনকে বলব, এই যে সুগার ডি-কন্ট্রোল করা হচ্ছে এর বিরুদ্ধে আপনারা আসুন, অল পার্টি ডেলিগেশন নিয়ে আমরা যাই দিল্লিতে। সেখানে গিয়ে প্রাইম মিনিস্টারকে বলি, এই যে সুগার ডি-কন্ট্রোল করে দেওয়া হবে এর ফলে ওয়েস্ট বেঙ্গলের মানুষের অসুবিধা হবে, আমরা সুগার ডি-কন্ট্রোল হতে দেব না। ২৫ তারিখে যে মিটিং আছে সেখানে আমি যাচ্ছি, সেখানে গিয়ে নিশ্চয়ই আমি বিরোধিতা করব। এরপর মাস্টার অয়েল সম্বন্ধে বলেছেন। এটা ঠিকই, মাস্টার অয়েলের দাম বেড়ে যাচ্ছে। পশ্চিমবাংলায় ৫২ টাকা কিলো দামে মাস্টার অয়েল বিক্রি হচ্ছে। এর মধ্যে কি রহস্য আছে তা দেখতে হবে। আমি আপনাদের জানাতে চাই, আমরা সিদ্ধান্ত নিয়েছি, ইমিডিয়েটলি গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার যে অ্যান্টি প্রফিটিয়ারিং অ্যাক্ট আছে—এই রকম অ্যাক্ট ওয়েস্ট বেঙ্গলে নেই—সেই অ্যাক্টকে ব্যবহার করে পুলিশের মাধ্যমে যারা হোর্ডিং করছে বা দাম বাড়াবার চেষ্টা করছে তাদের বিরুদ্ধে অ্যাকশন নেওয়া হবে। তাদের রেইড করা হবে, অ্যারেস্ট করা হবে। সঙ্গে সঙ্গে একথাও আমি বলতে চাইছি, আমরা ডিসাইড করেছি, শর্ট টার্ম এবং লঙ টার্ম সলিউশন। শর্ট-টার্ম সলিউশন হচ্ছে—আপনারা জানেন, এই বামফ্রন্ট সরকার খেটে-খাওয়া মানুষের সরকার। এই সরকার কেরোসিন তেলের উপর ২০ কোটি টাকা সাবসিডি দিয়েছে। আজকে কেন্দ্রীয় সরকার মাস্টার অয়েলের দাম যেভাবে বাড়িয়ে দিচ্ছে আমাদের সরকার আগামী ২/৩ দিনের মধ্যে একটা সিদ্ধান্ত নেবে। একটা দাম ফিক্সড করা হবে ওয়েস্ট বেঙ্গলে। বেশি দামে বিক্রি করা চলবে না। বেশি দামে বিক্রি করলে অ্যান্টি প্রফিটিয়ারিং অ্যাক্ট অনুসারে তাকে অ্যারেস্ট করতে হবে। কিন্তু দাম ফিক্সড করার সঙ্গে সঙ্গে কিছু মাস্টার অয়েল বাইরে থেকে কিনে

আনব। আমরা সিদ্ধান্ত নিয়েছি মাস্টার অয়েল বাইরে থেকে এনে পি. ডি. এসের মাধ্যমে সাবসিডি দিয়ে একটা দাম ফিক্সড করে দেব। এরপর লঙ টার্মের প্রোপোজাল আছে: রাইস ব্রান্ড অয়েল ব্যবহার করার জন্য আমরা দিয়েছি। পাম অয়েল সম্বন্ধে আমি বলতে চাই, পাম অয়েলের নিশ্চয়ই প্রয়োজন আছে। হোর্ডাররা এবং বিজনেসম্যানরা তেল মনোপলি করে তেলের দাম বাড়িয়ে দিচ্ছে। সেইজন্য পাম তেলের ব্যবস্থা করা হবে। একটু আগে সুলতান আহমেদ সাহেব বললেন, মোল্লার ছবি আছে কাগজে। ঠিকই তো। এর আগের মন্ত্রীর সঙ্গে কথা বলেছিলাম। তিনি দুঃখ করে বললেন, আমি দুঃখিত, কংগ্রেস আমলে—আমি দায়িত্ব নিয়ে বলছি, কাগজগুলিও বলেছে—কংগ্রেস আমলে—সে রাজীব গান্ধীর আমলেই হোক আর নেত্রীর আমলেই হোক—আমেরিকা ইরাকের উপর যে আক্রমণ করেছিল সেই সময়ে কংগ্রেস দল আমেরিকাকে সাপোর্ট করেছিল।

(নয়েজ)

ইরাকের উপর যখন আমেরিকা আক্রমণ করল তখন আমি ইরাকে ঔষুধ নিয়ে গিয়েছিলাম আমাদের পার্টির পক্ষ থেকে। সেখানকার হেলথ মিনিস্টার এবং রিলিজিয়াস মিনিস্টার আমাকে বলেছিলেন যে আমরা খুশি যে ওখানকার জনসাধারণ এখানে ঔষুধ পাঠিয়েছেন কিন্তু আপনাদের কেন্দ্রীয় সরকার আমাদের অপোজ করছে, আমেরিকাকে সাপোর্ট করছে। এর চেয়ে দুঃখের কিছু নেই। আর মোল্লার সঙ্গে ছবির কথা যেটা বললেন ঔষুধ নিয়ে গিয়েছিল। সেটা খারাপ কিছু নয়। তারপর আপনারা পারসোনাল অ্যাটাক করেছেন এবং ক্যাসেট বিক্রির কথা বলেছেন। আপনাদের আমি বলতে পারি যে ফুড ডিপার্টমেন্ট কোনওদিন কংগ্রেসের নর্থ ব্লক, সাউথ ব্লকের মতোন হবে না। এম. এল. এ. বা এম. পি. কেনা বেচার জন্য প্রধানমন্ত্রীর কোটি কোটি টাকা দেওয়া বা বফোর্স কেলেঙ্কারির মতোন এখানে কিছু হবে না। এই বলে আমার ব্যয় বরাদ্দের দাবি যা আমি পেশ করেছি তা সমর্থন করার জন্য আপনাদের সকলকে আমি অনুরোধ জানাচ্ছি এবং সমস্ত কাট মোশনের বিরোধিতা করছি।

[3-50 -- 4-00 p.m.]

## Demand No. 54

The Motions of Shri Gopal Krishna Dey, Shri Sanjoy Bakshi, Shri Nirmal Ghosh, Shri Abdul Mannan, Shri Saugata Roy, Shri Deba Prasad Sarkar, Shri Ashok Kumar Deb, Shri Rabindranath Chatterjee, Shri Ramjanam Manjhi (cut motion Nos. 1-27) that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 87,68,00,000 be granted for expenditure under Demand No. 54, Major Heads : "2408—Food, Storage and Warehousing and 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings)" during the year 1998-99, (This is inclusive of a total sum of Rs. 29,23,00,000 already voted on account).—was then put and agreed to.

**Demand No. 86**

The Motions Shri Ashok Kumar Deb, Shri Gopal Krishna Dey (Cut motion Nos. 1-3) that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 5,08,52,000 be granted for expenditure under Demand No. 86, Major Heads : "3456—Civil Supplies" during the year 1998-99, (This is inclusive of a total sum of Rs. 1,70,00,000 already voted on account).—

was then put and agreed to.

**POINT OF INFORMATION**

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার একটা পয়েন্ট অব ইনফর্মেশন আছে। আগামীকাল আমাদের বামপন্থী ছাত্র যুব সংগঠন এই রেলের ভাড়া বৃদ্ধি এবং পশ্চিমবঙ্গের রেল প্রকল্পগুলির প্রতি যে বঞ্চনা তার প্রতিবাদে ১২ ঘন্টা রেল অবরোধের ডাক দিয়েছে। আমার প্রশ্ন হচ্ছে, যেহেতু বোমা বর্ষণের পরিপ্রেক্ষিতে যে আর্থিক নিষেধাজ্ঞা জারি করা হয়েছে তাতে সমস্ত জিনিস-পত্রের দাম বেড়ে গেছে এবং এর ফলে পেট্রোল, ডিজেলের দাম অসম্ভব বেড়ে গেছে। তার প্রতিবাদে তারা এই রেল অবরোধের ডাক দিয়েছে।

**Mr. Deputy Speaker :** You clear me first whether it is an information or a mention.

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা পয়েন্ট অব ইনফর্মেশন।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার একটা পয়েন্ট অব ইনফর্মেশন আছে। স্যার, বিষয়টি এই হাউসের অবগতির জন্য আপনার মাধ্যমে জানাচ্ছি

যে, আকাশবাণীর সংবাদ বিভাগের সঙ্গে যুক্ত শ্রীমতী সুমিত্রা খাসনবিশ গত ১৭-৬-৯৮ তারিখ কলকাতার উপকণ্ঠে যোধপুর পার্কের কাছে সকালে প্রাত ভ্রমণ করছিলেন। সেই সময়ে একদল দুষ্কৃতকারী তার গলার হার সহ সর্বস্ব লুঠ করে নেয়। এই ব্যাপারে লেক থানায় একটা কেস করা হয়। কেস নং হচ্ছে ২৪৩ এবং ট্যাক্সি নং হচ্ছে ডবলিউ. বি. ০৪-০২১৭। এখনও পর্যন্ত কোনও আসামীকে গ্রেপ্তার করা হয়নি। এটার সঙ্গে আইন-শৃঙ্খলার প্রশ্ন এসে যাচ্ছে। সেজন্য আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Deamand No. 35

**Mr. Deputy Speaker :** There are 35 cut motions to this demand which are in order and taken as moved.

**Shri Ashok Kumar Deb, Shri Rabindra Nath Chatterjee, Shri Shyamadas Banerjee, Shri Sudhir Bhattacharjee, Shri Tushar Kanti Mondal, Shri Deba Prasad Sarkar, Shri Ramjanam Manjhi, Shri Abdul Mannan, Shri Sanjoy Bakshi, Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মন্ত্রী গৌতম দেবের বাজেট ভাষণকে বিরোধিতা করে, আমাদের কাট মোশনের সমর্থনে আমার বক্তব্য পেশ করব। মাননীয় মন্ত্রী ৩।। পাতার একটা পুস্তকে পশ্চিমবাংলার বিভিন্ন সমস্যার কথা বলেছেন। ২১ বছরে তিনি কতটা জল সরবরাহ করতে পেরেছেন, কি পারেননি সেটা পশ্চিমবাংলার জনগণ বিচার করবে। আজকে আর্সেনিকযুক্ত জল সরবরাহ করা হয়েছে, সেটা আমরা পাচ্ছি। আজকে এই সরকারও আর্সেনিকযুক্ত হয়ে গেছে, তারা আর্সেনিক মুক্ত হতে পারবেন না। আমরা কি চেয়েছিলাম? আমরা পশ্চিমবাংলায় দলমত নির্বিশেষে একটু বিশুদ্ধ পানীয় জল চেয়েছিলাম। কিন্তু দেখা যাচেছ যে, শিশু থেকে শুরু করে বৃদ্ধ, বৃদ্ধা যারা আছেন, আমরা সত্যিকারের একটু বিশুদ্ধ জল অর্থাৎ পিওর ড্রিকিং ওয়াটার পাচ্ছি না। এটাই আমাদের সবচেয়ে দুঃখের কথা। আমরা দেখছি যে গ্রামে-গঞ্জে পি. এইচ. ই.-র ডিপার্টমেন্ট আছে যেটা একটা গুরুত্বপূর্ণ ডিপার্টমেন্ট। সেই ডিপার্টমেন্ট আমাদের কতটুকু কাজে লাগে কি লাগে না সেটা এলাকার যারা বিধায়ক আছেন, চেয়ারম্যান আছেন, জনগণ আছেন, তারা বিচার করবেন। একটু জল খেতে গেলে তিন বার মেডিসিন কিনে জলে মিশিয়ে খেতে হচ্ছে! এমনও দেখা যাচ্ছে যে জল কিনে খেতে হচ্ছে। কাজেই এটা বোঝা যাচ্ছে যে আমরা কোন জায়গায় বাস করছি। মাননীয়

মন্ত্রীর কাছে আমরা বারবার একটু জলের ব্যবস্থা করবার জন্য বলেছি, কিন্তু তিনি পারেননি। অনেক সময়ে আমরা ২, ৩, ৪টি করে টিউবওয়েল ভাগে পাই।

[4-00 — 4-10 p.m.]

একটা বিরাট এলাকায় সেই টিউবওয়েল কোনও কাজে লাগেনি। এবং যে টিউবওয়েল দেওয়া হচ্ছে সেগুলো দুই-তিন মাসের মধ্যে নষ্ট হয়ে যাচ্ছে। আর যে কনট্রাক্টরদের সেগুলো বসাবার দায়িত্ব দেওয়া হয় তারা চাতালটুকু পর্যন্ত করে দেয় না। মালদহের কালিয়াচকে মানুষকে জল সরবরাহ করবার জন্য একটি প্রকল্প তৈরি হয়েছিল। এরজন্য সেখানে যে জায়গাটি নেওয়া হয়েছিল তার দাম ছিল ২০-২৫ হাজার টাকা। কিন্তু সেটা কেনা হয়েছে ২২.৪ লক্ষ টাকায়। আমরা জানি যে, কন্ট্রাক্টররা যে পাইপ দিয়ে থাকে তাতে আমাদের ক্ষতি হয়। কাজেই মন্ত্রী মহাশয় যদি এগুলো ডাইরেক্ট পারচেজ করেন তাহলে ভাল কাজ হবে। এদিকটা চিন্তা না করে নিজেদের দলের কন্ট্রাক্টরদের দায়িত্বটা দেওয়া হচ্ছে। এর আমি বিরোধিতা করি। আমার বজবজ এলাকার গ্রামাঞ্চলে আজ পর্যন্ত পাইপের মাধ্যমে জল সরবরাহ করা হচ্ছে না। আর বজবজ শহরে জলের যে অবস্থা তাতে এক বছর বাদে হয়ত জলই পাওয়া যাবে না। এখনই সেখানে জলের ক্রাইসিস দেখা দিয়েছে। আমাদের রাজ্য নদীমাতৃক, কাজেই সেই নদীর জলকে স্টোর করে দূষণমুক্ত করে যদি পাইপের মাধ্যমে মানুষের কাছে পৌঁছে দিতে পারেন তাহলে সেটা একটা কাজের কাজ হবে। অনেক সময় দেখতে পাচ্ছি, পৌর সংস্থা ট্যাঙ্কারে জল সরবরাহ করছে। এই ব্যবস্থাটাকে আরও সুন্দর করে তোলা যায়। আজকে জলের যে ক্রাইসিস দেখা দিয়েছে তার জন্য জরুরি ভিত্তিতে ব্যবস্থা নেওয়া দরকার। আমার এলাকার পাশে সাতগাছিয়াতে জলকে আর্সেনিক মুক্ত করবার জন্য একটি প্রকল্প হাতে নেওয়া হয়েছে। কিন্তু আমি জানি না, সেটা কতটুকু কাজে লাগবে। আজকে সেখানকার মানুষ আর্সেনিকদুষ্ট জল খাচ্ছেন এবং তারফলে শিশু থেকে আরম্ভ করে বৃদ্ধ পর্যন্ত সবাই আর্সেনিক দূষণে ক্ষতিগ্রস্ত হচ্ছেন। তার জন্য দেখা দরকার যে, কি পদ্ধতি গ্রহণ করলে মানুষকে পরিশুদ্ধ জল সরবরাহ করা যায়। আপনাদের ২১ বছরের রাজত্বে এই সমস্যাটা মেটেনি। বিষয়টা নিয়ে বার বার হাউসে বলেছি। আপনিও বার বার বলেছেন যে, এই সমস্যার সমাধান হবে। কিন্তু কবে মানুষ পরিশুদ্ধ জল পাবেন? গ্রামে গিয়ে দেখবেন, মানুষ পুকুর থেকে জল নিয়ে খাচ্ছেন, কারণ অনেক এলাকায় টিউবওয়েল পর্যন্ত নেই। এই সমস্যার কথা অনেকবার আমি হাউসে জানিয়েছি যে, মানুষের তুলনায় অনেক জায়গায় টিউবওয়েলের সংখ্যা কম। তার জন্য শুধু আমার এলাকায় নয়, অন্যান্য জায়গার জন্যও এ-ব্যাপারে ব্যবস্থা নিতে হবে। সমস্ত রকম যন্ত্রপাতি এই দপ্তরে দালালের মাধ্যমে কেনা হয়। এটা ভাল ছিল কি খারাপ ছিল সেই ব্যাপারে কোনও তদন্ত হয় না। মন্ত্রী মহাশয় এই ব্যাপারে কোন তদন্ত করেন? ভাল পাইপ দিল না খারাপ পাইপ দিল

সেটা তদন্ত করে দেখা হয়? ২৪-পরগনা জেলায় পঞ্চায়েত থেকে শুরু করে জেলা পরিষদ পর্যন্ত বিভিন্ন জায়গায় এইভাবে কাজ হচ্ছে। আর একটা জিনিস দেখতে পাচ্ছি বজবজ মহেশতলা নিয়ে একটা প্রকল্প করা হল, সেখানে ফলতাকে বাদ দেওয়া হল কেন জানি না। হুগলি জেলায় মহানদ প্রকল্প জেলা পরিষদের মাধ্যমে পাঠানো হল। সেই ব্যাপারে সরকার কোনও গুরুত্ব দিল না কেন? এর কারণটা কি? তাহলে কি সরকার চান না এলাকার মানুষ ভাল জল পাক, এলাকার মানুষ সুষ্ঠুভাবে থাকতে পারে এই বাজেটে আমার এলাকা সম্পর্কে কোনও প্রকল্প নেই এবং জনগণকে কোনও আশার আলো দেখাতে পারছে না। সেইজন্য আমি এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বাদল জমাদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ৩৫ নম্বর দাবির অধীনে যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য রাখছি। বিরোধী দলের বক্তার বক্তব্য থেকে সারমর্ম পাওয়া গেল তাহল আর্সেনিক এবং বামফ্রন্ট সরকারের আমলে গত ২০ বছরে গ্রামবাংলায় কোনও জলের ব্যবস্থা করা হয়নি। এর উত্তর আমি পরে দিচ্ছি। পরিশুদ্ধ জল সরবরাহ করার ক্ষেত্রে জনস্বাস্থ্য এবং কারিগরি দপ্তরকে কঠিন অবস্থার মধ্যে দিয়ে কাজ করতে হয়। তাকে প্রকৃতির সঙ্গে কাজ করতে হয়। এই ব্যাপারে যদি বিশ্লেষণ করা যায় তাহলে আমরা দেখব প্রধানত জলের সোর্স দুটি, একটা হল ভূ-পৃষ্ঠস্থ জল এবং আর একটা হচ্ছে ভূ-গর্ভস্থ জল। ভূ-পৃষ্ঠস্থ জল, তাকে তুলে পরিশুদ্ধ করে পাইপ লাইনের মাধ্যমে সরবরাহ করা একটা কঠিন কাজ শুধু নয় ব্যয় সাপেক্ষও বটে। বামফ্রন্ট সরকারের এই সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে দিয়ে এই কাজ করতে হচ্ছে। সেই কারণে বেশি জায়গায় এটা করা সম্ভব হয়নি, কিছু কিছু জায়গায় হয়েছে এবং হচ্ছে। আর ভূ-গর্ভস্থ জলের দুটি সোর্স, একটা হচ্ছে হস্ত চালিত পাম্পের মাধ্যমে এবং আর একটা হচ্ছে কুয়ো বা ইদারা, তার থেকে তুলে মানুষের কাছে পরিবেশন করা হয়। তার উপর পশ্চিমবাংলার ভৌগোলিক অবস্থান জলের সোর্সের দিক থেকে কঠিন এবং জটিল। উত্তর দিকে পার্বত্য অঞ্চল, পশ্চিমে মালভূমি অঞ্চল এবং দক্ষিণে সামুদ্রিক অঞ্চল। দক্ষিণ দিকে সামুদ্রিক অঞ্চল এখানে জলে লবণ বেশি, সেইজন্য জল যেটা ওঠে সেটা লবণাক্ত জল। আবার তার সঙ্গে আর্সেনিক আছে। জলকে দূষণ মুক্ত করার জন্য ৬টি পরীক্ষাগার করা হয়েছে। এই দপ্তরের কোনও প্রকল্প জনগণের সহযোগিতা ছাড়া করা যাবে না। সেইজন্য এই দপ্তরের নাম হয়েছে জনস্বাস্থ্য কারিগরি বিভাগ। সেইজন্য সমস্ত প্রকল্পে জনগণকে সঙ্গে নিয়ে তাদের ট্রেনিং দিয়ে কাজকর্ম করছে, এটা খুবই সুখের কথা। আর্সেনিক পরীক্ষার জন্য সহজে বয়ে নিয়ে যায় সেই রকম যন্ত্র তৈরি করা হয়েছে। সামান্য

পরীক্ষা করে জলে আর্সেনিক আছে কিনা দেখে টিউবওয়েল বসাবার ব্যবস্থা করা হয়েছে। জেলা স্তর পর্যন্ত আর্সেনিক পরীক্ষার কাজ শেষ হয়েছে, ব্লক স্তরে কাজ বাকি আছে সেটা শীঘ্র করা হবে।

[4-10 — 4-20 p.m.]

আমারই পূর্ববর্তী বক্তা আর্সেনিক দূষণ রোধের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার একেবারে অকেজো বললেন। আমার মনে হয় ওনারা মন দিয়ে কিছু পড়েন না। ভারতবর্ষের মতো একটা অনুন্নত দেশে আর্সেনিক সমস্যা একটা বিরাট সমস্যা, ঘনবসতিপূর্ণ দেশে সেখানে একটা বড় সমস্যা। সেখানে অন্যান্য উন্নত দেশগুলো যেমন জাপান, যুক্তরাষ্ট্র এবং তাইওয়ানে আর্সেনিক যুক্ত জল ধরা পড়েছিল, সেখানকার সরকারকে সেই আর্সেনিক মুক্ত জল করতে এক দশক সময় লেগেছিল। সুতরাং ভারতবর্ষের মতো অনুন্নত দেশে আর্সেনিক যুক্ত দূষিত জলকে দূষণ মুক্ত করতে আরও কত সময় লাগবে সেটা অনুমেয়। আমরা দেখেছি আর্সেনিকের যে বেল্ট সেটা হচ্ছে মালদহ, মুর্শিদাবাদ, নদীয়া, উত্তর চব্বিশ পরগনা, দক্ষিণ চব্বিশ পরগনা। এই বেল্ট জুড়ে যে আর্সেনিক রয়েছে সেই আর্সেনিককে বাদ দেবার জন্যে এই বিভাগ যে চেষ্টা করছেন সেটা ধন্যবাদযোগ্য। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব যে, আর্সেনিক বর্ধমান জেলার কিছুটা অংশে, হাওড়ার কিছুটা অংশে বা ব্লকে এবং মালদহ থেকে দক্ষিণ ২৪-পরগনা পর্যন্ত যে ছড়িয়ে রয়েছে তার মানচিত্র বার করতে পারেন তাহলে এই কাজ আরও দ্রুততার সঙ্গে করা যাবে এ আমার দৃঢ় বিশ্বাস। পশ্চিমাঞ্চলে যে জল তোলা হয় নলকূপের সাহায্যে, সেখানে জল অনেক নিচে চলে যায় এবং সেই সময়ে খুব দুর্ভোগ হয় ওই জলের স্তর থেকে জল তুলে আনতে। দক্ষিণ ২৪ পরগনার সুন্দরবন এলাকায় যে জলের স্তর, সেটা কখনও উপরে ওঠে কখনও নিচে নেমে যায়। বাসন্তী, গোসাবা, মেদিনীপুরের খেজুরি এবং নন্দীগ্রাম ও দক্ষিণ ২৪-পরগনার হাড়োয়াতে এই জলের স্তর যে রয়েছে সেটা কখনও ১০০ ফুটের উপরে জলের স্তর নিচে নেমে যায়। আবার কোনও কোনও সময়ে ১,৫০০ ফুটের নিচেও জল পাওয়া যায় না। গবেষকরা এই ব্যাপারে যথেষ্ট যত্ন নিচ্ছেন। সুন্দরবন উন্নয়ন বিভাগ লবণ জলের পরিবর্তে যাতে মিঠা জল পাওয়া যায় তার জন্য ৫ কোটি টাকা দিয়েছে, এর জন্য ধন্যবাদ জানাই। আরেকটা বিষয় হচ্ছে মেদিনীপুরের কোথাও কোথাও যে পাইপ লাইনের প্রকল্প নেওয়া হয়েছে, তাতে দেখা গেছে ৮০-৮৫ ফিটের নিচে, মাটির তলায় পাথর রয়েছে। ওই আচ্ছাদন ভেদ করে অনেক কষ্ট করে জল সরবরাহ বিভাগকে জল তুলে আনতে হবে। যেখানে যেখানে লবণাক্ত জল আছে, সেখানে গঙ্গার জলকে পরিশুদ্ধ করে নিয়ে যাবার চেষ্টা করা হচ্ছে। আমাদের দক্ষিণ ২৪-পরগনায় যেসব অঞ্চল এবং ব্লকগুলো আছে, যেমন মগরাহাট (২), বারুইপুর, সোনারপুর, বজবজ, ভাঙ্গড় এইসব জায়গায় সরকার দ্রুত

আর্সেনিক জল বিমুক্ত করে নলবাহিত জল দিতে সচেষ্ট। এই বিষয়ে আমি মন্ত্রী মহাশয়কে বলতে চাই যে, আমরা সবাই জানি যে এইসব অঞ্চলে টিউবওয়েল বসানোর সঙ্গে সঙ্গে চোকড করা হয় সেটা দিয়ে মোটা বালি যেতে পারে না কিন্তু সরু বালি চলে যায়। সেই কারণে এইসব ফিল্টার সরিয়ে দিলে আরও দূষণ মুক্ত জল সরবরাহ করা যাবে। আরও কিছু বলার ছিল কিন্তু সময় নেই বলে এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জনস্বাস্থ্য এবং কারিগরি বিভাগের মন্ত্রী মহাশয় যে ৩৫ নং দাবির ব্যয় বরাদ্দ সভায় পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের তরফ থেকে যে ছাঁটাই প্রস্তাব আনা হয়েছে সেটা সমর্থন করে আমার বক্তব্য পেশ করছি।

বর্তমানে আমাদের রাজ্যের আর্সেনিক দূষণ একটা বড় সমস্যা মাননীয় মন্ত্রী তার বাজেট বক্তৃতায় কিছু প্রকল্পের কথা বলেছেন, কিন্তু এখন পর্যন্ত এই রাজ্যে আর্সেনিক দূষণ অঞ্চলগুলিতে ঠিকমতো চিহ্নিত করা যায়নি। এই বিভাগ এই আর্সেনিক দূষণ এলাকাগুলিকে চিহ্নিত করতে সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। যেখানে একটা সামগ্রিক পরিকাঠামো তৈরি করা দরকার যুদ্ধকালীন ভিত্তিতে, যে তৎপরতার সঙ্গে দূষণের বিরুদ্ধে এই সমগ্র বিভাগকে কাজে লাগানোর প্রয়োজন ছিল, তার কিন্তু উল্লেখ মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট বক্তৃতাতে রাখেননি। মানুষ আজকে বাধ্য হচ্ছেন আর্সেনিক দূষণ এলাকার জল পান করতে। বিগত ২০ বছরে বামফ্রন্ট সরকার এই রাজ্যে রাজত্ব চালাচ্ছেন, কিন্তু আর্সেনিক দূষণের বিরুদ্ধে যে লড়াই করার পরিকাঠামোর প্রয়োজন তা কিন্তু গড়ে তুলতে তারা ব্যর্থ হয়েছেন। সামাজিক কিছু কাজ করার জন্য কোনও সুনির্দিষ্ট পরিকল্পনা কিন্তু আজও রচিত হয়নি। মালদহ, ২৪-পরগনা, বীরভূমে তিনি কিছু কূপ খনন করার কথা বলেছেন, শুধু কিছু নলকূপ, কূয়ো খনন করে ভূগর্ভস্থ জলের আর্সেনিক দূষণ দূর করা সম্ভব নয়। গ্রামাঞ্চলে জল সরবরাহ এখনও অনিয়ন্ত্রিত। এন. সি. এবং পি. সি. প্রকল্পের কাজ জেলা পরিষদগুলির হাতে ছেড়ে দিয়ে শুধুমাত্র রিগ ব্যবহার করার ক্ষেত্রে বিভাগ কাজ করে যাচ্ছে। জেলা পরিষদগুলির পরিকাঠামো খুবই দুর্বল, দপ্তরের কর্মচারিদের আসা যাওয়ার ক্ষেত্রে সুপারভিশন নেই, পঞ্চায়েতের কর্মচারিদের ক্ষেত্রে প্রশাসনিক কোনও কাঠামো নেই, ফলে কর্মচারিদের উপর নিয়ন্ত্রণ নেই। দপ্তরের ইঞ্জিনিয়াররা শহরাঞ্চলে থাকেন, গ্রামাঞ্চলে যদি কোনও নলকূপ খারাপ হয় সেখানে শহর থেকে যেতে প্রচুর সময় লেগে যায়, এটাও দেখা দরকার। মন্ত্রী মহাশয় তার বাজেট বক্তৃতাতে যেটা বলেছেন, বাস্তবের সঙ্গে তার মিল নেই। এই বিভাগের মুখ্য খাতে যে টাকার দাবি পেশ করেছেন তার মধ্যে পরিকল্পনা খাতে এই বিভাগের টাকা খুবই কম। বিগত বছরে পরিকল্পনা খাতে যে টাকা এই সভা বরাদ্দ করেছিল তার বেশিরভাগ টাকা দপ্তর খরচ করতে

পারেনি। তার অর্থ হচ্ছে, মন্ত্রী মহাশয় অধিকাংশ স্কীম সমাপ্ত করতে পারেননি। বিগত বছরে পরিকল্পনার জন্য যে অর্থ বরাদ্দ ছিল আপনার দপ্তর সেই টাকা খরচ করতে পারল না কেন? আপনি নিজে এই ব্যাপারে উদ্যোগী হয়ে অর্থ দপ্তরের সঙ্গে আলোচনা করে যথা সময়ে কাজটা শেষ করার চেষ্টা করলেন না। এই বছরে আপনি ১১৫ লক্ষ ১৫ হাজার অর্থাৎ ১০ লক্ষ ৫ হাজার টাকা পরিকল্পনা খাতে বেশি ব্যয় বরাদ্দের দাবি রেখেছেন, ১০ লক্ষ টাকা বেশি দাবি রেখেছেন ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্পের জন্য, কি গ্যারান্টি আছে, এই টাকা চলতি আর্থিক বছরে খরচ করতে পারবেন? বিগত ২০ বছরের ইতিহাস দেখা যাচ্ছে, এই দপ্তর কোনও বছরেই পরিকল্পনা খাতে সম্পূর্ণ টাকা ব্যয় করতে পারেনি, এই কথা কি মন্ত্রী মহাশয় অস্বীকার করতে পারেন?

এর ফলে কোনও প্রকল্পের কাজ শেষ হচ্ছে না। রাণীগঞ্জের কথা বলছেন, রাণীগঞ্জ ইস্টার্ন কোলফিল্ড কর্তৃপক্ষ তাদের টাকা না দিতে পারার জন্য সেখানে পরিকল্পনা শেষ হয়নি। রাজ্য সরকার কত টাকা সেই পরিকল্পনার জন্য খরচ করেছেন। ইস্টার্ন কোলফিল্ড কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা করেছেন, কর্তৃপক্ষ টাকা না দিলে নিঃসন্দেহে আলোচনা করবেন বলেছেন কিন্তু কত টাকা। এই পর্যন্ত ইস্টার্ন কোলফিল্ড ১৫শো ১৬ লক্ষ টাকা আপনাদের দিয়েছে। খুব অল্প বাকি আছে। বাকি থাকা কাজটা সম্পূর্ণ করতে পারলেন না। ইস্টার্ন কোলফিল্ড রাণীগঞ্জ জল সরবরাহ প্রকল্পটি সম্পূর্ণ হল না কেন? এর জন্য আপনার বিভাগকে দায়ী করব। রাণীগঞ্জ কয়লা খনি অঞ্চলের সঙ্গে আসানসোল, বার্ণপুর আসানসোল মিউনিসিপ্যালিটি যুক্ত হয়ে গেছে। পানীয় জলের কথা আপনাকে বলেছি, ইঞ্জিনিয়ারদের সঙ্গে আলোচনা করে দেখবেন। বিভিন্ন জায়গায় জল সরবরাহ এর অবস্থা অত্যন্ত খারাপ। কিন্তু মন্ত্রীর বাজেট বক্তৃতা অন্য কথা বলছে। সরকার পক্ষের সদস্যরা পর্যন্ত মেনশন করেন পানীয় জলের সমস্যা নিয়ে। নিজেদের এলাকায় গিয়ে মিটিঙ করেন পানীয় জলের সমস্যা নিয়ে। আপনার দপ্তরের প্রকল্পগুলোও হল না। (মাইক অফ)

[4-20 — 4-30 p.m.]

**শ্রী মহম্মদ ইয়াকুব ঃ** অনারেবল ডেপুটি স্পিকার স্যার, পশ্চিমবঙ্গের জনস্বার্থ কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ৩৫ নম্বর দাবি পেশ করেছেন তাকে সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে তিনি যেভাবে তার দায়িত্ব পালন করেছেন এবং আমাদের পরিশুদ্ধ জল সরবরাহ করার জন্য যেভাবে চেষ্টা করেছেন, তার জন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। দ্বিতীয় অর্থাৎ সেকেন্ড ফেজে গঙ্গা অ্যাকশন প্ল্যানের কাজ যেভাবে ত্বরান্বিত করেছেন এবং ধাপে ধাপে যেভাবে ১০টা প্রকল্প অনুমোদন করেছেন কেন্দ্রীয় সরকার, তার জন্যও তাকে ধন্যবাদ জানাচ্ছি। বিশুদ্ধ পানীয় জল সরবরাহ করতে গিয়ে

আমাদের ভারপ্রাপ্ত মন্ত্রী এবং জনস্বার্থ কারিগরি বিভাগকে কতগুলো সমস্যার সম্মুখীন হতে হয়। যেমন বীরভূম, নলহাটির জলে অতিরিক্ত ক্লোরাইড পাওয়া গেছে। এর ফলে নানারকম রোগের উপসর্গ দেখা দিয়েছে। এই রোগ মারাত্মক ধরনের রোগ। চিকিৎসা করলেও এই রোগ সারবে এমন কথা বলা যায় না। সেজন্য সেখানে বিশুদ্ধ জল সরবরাহ এর সমস্ত রকম চেষ্টা করেছেন এবং দপ্তরের অধিকারিকদের এবং বিশেষজ্ঞদের দিয়ে সেই জল, ভূ-গর্ভস্থ জল পরীক্ষা নিরীক্ষা করার চেষ্টা করেছেন।

আমাদের কাছে এটা একটা নতুন সমস্যা, তাই স্বাভাবিক ভাবেই আমাদের সরকার চাইছে গ্রামে গ্রামে বিশুদ্ধ পানীয় জল সরবরাহ করার জন্য। কিন্তু ভূগর্ভস্থ জলস্তর আস্তে আস্তে নামছে, আবার অনেক জায়গায় নতুন কয়েকটি জেলায় আপনারা জানেন ইতিমধ্যেই আর্সেনিকের উপদ্রব শুরু হয়েছে। আর্সেনিক অনেক জেলাতেই পাওয়া গেছে, তার মধ্যে আমার জেলাতে, মন্ত্রী মহাশয়ের জেলাতেই পাওয়া গেছে, এছাড়াও দক্ষিণ ২৪ পরগনা, মালদার একটা অংশে, মুর্শিদাবাদে পাওয়া গেছে। এই যে জলে আর্সেনিক এটা কিন্তু আগাম আমরা জানতে পারি না। একটা হ্যান্ড টিউবওয়েলে বোঝা যায় এবং এটা পরীক্ষা করতে হয়। আজকে মন্ত্রী মহাশয় নতুন ভাবে চেষ্টা করছেন, সমস্ত জায়গার জল পরীক্ষা করছেন, যে মাটির তলায় যে জল তাতে আর্সেনিক পাওয়া যাচ্ছে। এই আর্সেনিক মুক্ত জল ডিপটিউবওয়েল অর্থাৎ ৫০০ ফুট গভীরে বসানো হচ্ছে, চাহিদার তুলনায় যদিও সেটা খুবই কম। মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব ২৪ পরগনায় যে হারে আর্সেনিক দেখা দিচ্ছে তাকে আরও বিশেষ করে নজর দেওয়ার জন্য। এখন নল-বাহিত জল সরবরাহ করতে গেলে প্রচুর অর্থের দরকার। কারণ ভাগিরথী, হুগলি এবং অন্যান্য নদী থেকে জল নিয়ে ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্টের মাধ্যমে জলকে ফিল্টার করে সেই জল বিভিন্ন জায়গায় গ্রামাঞ্চলে, পৌর এলাকায়—আমাদের প্রায় ৮০টি পৌর এলাকায় জল সরবরাহ করছি, একটি পৌরসভা বাদ দিয়ে সেটা হচ্ছে বাদুরিয়া। এই রকম একটা জটিল সমস্যা যার গভীরে আমাদের যেতে হবে। হঠাৎ বললাম আর এটা হয়ে যাবে, এটা তা নয়। এটা মাটির তলার ব্যাপার। আরেকটা ব্যাপার হচ্ছে নদী থেকে জল নিয়ে সেটাকে ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্টে বিশুদ্ধ করে সেটাকে দূষণ মুক্ত করে করার যে ব্যবস্থা এবং নলবাহিত জল সরবরাহের ক্ষেত্রে একটা বিরাট সমস্যা আছে। যে অর্থ বরাদ্দ হয়েছে তাকে সমর্থন জানিয়ে বলছি আরও অর্থের প্রয়োজন। তা ছাড়া আরও একটা সমস্যা আছে ৪টি জেলার ৪টি ব্লকে লবণ যুক্ত জল পাওয়া গেছে। তাহলে দেখা যাচ্ছে সমস্যা কত রকমের দেখা দিচ্ছে। এই সমস্যার সমাধান করতে মন্ত্রী মহাশয় চেষ্টা করছেন তেমনি আমাদের সমবেতভাবে এই কাজে সাহায্য করতে হবে যাতে এই অবস্থার একটা পরিবর্তন আমরা ঘটাতে পারি। এই কথা বলে বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৯৮-৯৯ সালের ৩৫ নং দাবিতে মাননীয় মন্ত্রী শ্রী গৌতম দেব যে বাজেট বরাদ্দ চেয়েছেন আমি তার বিরোধিতা করে এবং আমাদের আনীত কাট মোশনের সমর্থনে বক্তব্য রাখছি।

[4-30 — 4-40 p.m.]

মাননীয় মন্ত্রী মহাশয় আজকে যে বক্তব্য রেখেছেন তাতে দেখছি যে, বসতি হিসাবে প্রায় ২,২৮০-টা জনহীন বসতির কথা উনি উল্লেখ করেছেন। আমরা খুশি হতাম যদি এই চেতনা আগে আসত। যেদিন কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের কাছে প্রবলেম ভিলেজ জানানোর কথা বলেছিলেন। আমাদের বর্তমান মাননীয় অর্থমন্ত্রী বিধানসভায় এবারের বাজেটে গ্রামের প্রতিটি মানুষকে প্রতিদিন গড়ে ৪০ লিটার জল দেবার অলীক স্বপ্ন দেখিয়েছেন। কিন্তু যেদিন তিনি কেন্দ্রীয় সরকারকে বলেছিলেন, দেয়ার ইজ নো প্রবলেমড ভিলেজ ইন ওয়েস্ট বেঙ্গল। এবং সেই দিনই আমাদের গ্রামের মানুষের পরিষেবার ক্ষেত্রে সর্বনাশ ঘটেছিল। তবে গৌতমবাবুকে ধন্যবাদ জানাচ্ছি যে, তিনি কল-বিহীন গ্রাম চিহ্নিত করতে পেরেছেন। আমাদের পশ্চিমবাংলায় পানীয় জলের ক্ষেত্রে মূল যে সমস্যা, অতিরিক্ত ফ্লোরাইড এবং আর্সেনিক, তা দূরীকরণের ক্ষেত্রে জার্মানির একটা সংস্থার থেকে প্রায় ১০৬ কোটি টাকা নিয়ে একটা প্রকল্পের কথা বলেছেন। কিন্তু বিষয়টাতে আমাদের সংশয় থাকছে। পোখরাণের মরুভূমিতে বুদ্ধ পূর্ণিমার দিন বুদ্ধ হেসেছিলেন। কিন্তু তার পরে বিদেশি সংস্থাগুলো ঋণের ব্যাপারে কোনও সমস্যা সৃষ্টি হবে কিনা সেটা দেখতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন, সুন্দরবনের দ্বীপ অঞ্চলগুলোতে পানীয় জলের জন্য নৌকো করে ঘুরতে হয়। পানীয় জলের ক্ষেত্রে ওখানে খুব সংকট রয়েছে। উনি নলবাহি জলের প্রতিশ্রুতি দিয়েছেন। আমি ওনাকে বলব, বিদ্যুতের ক্ষেত্রে সংকট আছে, কিন্তু সৌরশক্তিকে ব্যবহার করে সুন্দরবনের প্রত্যন্ত এলাকার মানুষের জন্য সুপানীয় জলের ব্যবস্থা যদি গ্রহণ করতে পারেন তাহলে কিছু উপকার হয়। মাননীয় অসীমবাবু যে অলীক স্বপ্ন দেখিয়েছেন তার একটা বৃহৎ অংশের দায়বদ্ধতা আপনার দপ্তরের উপর নির্ভর করছে। আপনি হয়ত কিছুটা মুখ রক্ষা করতে পারবেন।

আপনি গতবার বাজেটে আসানসোল, রাণীগঞ্জের ক্ষেত্রে বলেছিলেন যে, ইস্টার্ন কোল্ড ফিল্ডস থেকে টাকা না পাওয়ায় নাকি আপনার কাজ করা সম্ভব হচ্ছে না। কিন্তু তা বললে তো হবে না, আপনাকে বিকল্প কিছু ভাবতে হবে। আসানসোল-রাণীগঞ্জের মানুষ দূষিত পানীয় জল খাবে আর আপনারা বিধানসভায় দাঁড়িয়ে সুপানীয় জলের প্রতিশ্রুতি দেবেন—এটা তো হয় না। আমি জানি আপনি বিদেশি সংস্থাকে কাজ করার জন্য দিয়েছেন। কেন? আমাদের কি দেশীয় প্রযুক্তি নেই? তাদের দিয়ে কাজ করাতে কি

অসুবিধা ছিল? আজকে মালদা, মুর্শিদাবাদের বিভিন্ন জায়গায় পানীয় জলে আর্সেনিকের প্রাদুর্ভাব দেখা দিয়েছে। তা দূরীকরণের জন্য আপনি কি ব্যবস্থা নিয়েছেন? আপনি দক্ষিণ ২৪-পরগনার বারুইপুরে হয়ত কিছু টিউবওয়েল বসিয়েছেন, কিন্তু তাতে কি মূল সমস্যার সমাধান হবে? গত কোটালের সময় বিধ্বংসী বন্যা হয়েছিল। সেখানে সব দলের প্রতিনিধি গিয়েছিলেন, আপনি এবং মাননীয় অসীমবাবুও গিয়েছিলেন। এবং ৪ কোটি টাকা ত্রাণ, পানীয় জল এবং নদী বাঁধের সংস্কারের জন্য দেওয়া হয়। কিন্তু গতকাল মাননীয় ত্রাণমন্ত্রী, সত্যরঞ্জন মাহাতোর উত্তরের সময় বোঝা গেল তিনি এ সম্বন্ধে অবহিত নন। তাহলে তো মানুষের কাছে পরিষেবা পৌঁছবে না। এই মিথ্যা বেসাতি কেন করলেন? আমি জানি মাননীয় মন্ত্রী বয়সে নবীন, হয়ত দলের কারণে কিছু বিব্রত। কিন্তু নিষ্ঠা আছে। আমি আর ওর বিড়ম্বনা বাড়াতে চাই না।

আমি প্রমাণাবলী বাড়াতে চাই না। শুধু এটুকু অনুরোধ করব যে, আপনার দপ্তরকে আরেকটু সচেষ্ট হতে বলুন। এলাকায় থাকতে বলুন। মানুষের কাছে আরও বেশি করে পৌঁছানোর ব্যবস্থা করুন। আমার অনুরোধ পি. এইচ. ই.-র দপ্তর কলকাতায় না রেখে জেলায় পৌঁছে দিন, যাতে মানুষ সরাসরি আপনার দপ্তরের সঙ্গে যোগাযোগ করতে পারে। এই কথা বলে আমাদের কাট-মোশনকে সমর্থন করে এবং বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আমি মন্ত্রীর আনীত যে বাজেট তাকে সমর্থন করছি এবং সমর্থন করে দুই-চারটি কথা বলছি। আমাদের মন্ত্রী মহাশয়ের উদ্যোগ অত্যন্ত প্রশংসার। মূল যে সমস্যা রয়েছে, তিনি সেই মূল সমস্যাগুলোকে তার এই ছোট্ট বিবৃতির মধ্যে তুলে ধরেছেন। তিনি সমস্যাগুলোকে দূরীকরণের জন্য কার্যকর পন্থা গ্রহণ করেছেন। আমরা জানি যে বিশুদ্ধ পানীয় জল অধিকাংশ রোগের নিরাময় করে। মাননীয় মন্ত্রী মহাশয় সেদিকে দৃষ্টি রেখেছেন এবং এ ব্যাপারে চেষ্টা করেছেন। আমাদের এখানকার জলে ক্লোরাইড আছে, আর্সেনিক আছে, অনেক জায়গায় লবণাক্ত জল আছে। মাননীয় মন্ত্রী মহাশয় এইগুলো দূরীকরণের মধ্যে দিয়ে যে কাজ করেছেন তার প্রশংসা করছি। তিনি বোলপুরে ৪০০ মিটারের মধ্যে ১৪টি নলকূপের দ্বারা জল দেওয়ার ব্যবস্থা করেছেন। তিনি সি. এম. ডি. এ. এলাকার বাইরে পৌর এলাকাগুলোতে নলকূপের দ্বারা জল দেওয়ার চেষ্টা করেছেন। সুন্দরবন এলাকায় যে লবাণাক্ত জল আছে সেখানে এই প্রকল্প ব্যর্থ হয়েছে—একথা তিনি বলেছেন। কিন্তু আমার কথা হল যে, এই গঙ্গা অ্যাকশন প্ল্যানের জন্য কেন্দ্রীয় সরকারের সাহায্যে। গঙ্গা অ্যাকশন প্ল্যান কার্যকর করার চেষ্টা করেছেন। আপনি লবণাক্ত জলের ব্যাপারে বৈজ্ঞানিক পদ্ধতিতে পরিকল্পনা গ্রহণ করেছেন। আজকে এইভাবে আরও বেশি পরিমাণে বিশুদ্ধ জল সরবরাহ করা

যাবে। আজকে অনেক জায়গায় ভূগর্ভস্থ জল দূষিত হচ্ছে। অনেক জায়গায় ভূ-গর্ভস্থ জলের পরিমাণ কমে যাচ্ছে। কেন্দ্রীয় সরকার হাইড্রোজেন বোমা ফাটিয়ে, এই মানবতা বিরোধী কাজের জন্য হাজার হাজার কোটি টাকা নষ্ট করছেন। শুধু মানুষের দিকে তাকিয়ে বিশুদ্ধ পানীয় জল সরবরাহ করার সম্পূর্ণ দায়িত্ব পালন করার জন্য আমরা কেন্দ্রীয় সরকারকে বাধ্য করতে পারি কিনা সেটা দেখতে হবে। আপনারা ৪.৭ প্যারাতে নলবাহিত জলের যে হিসাব দিয়েছেন, অন্য আরেকটা জায়গায় এই একই ব্যাপারে অন্যরকম হিসাব দিয়েছেন। এতে একটু স্ববিরোধিতা আছে। আপনারা এতে ১৯৯৭-৯৮ সালের প্রকল্পের সংখ্যা বলেছেন ৪৮৮টি এবং তার সঙ্গে উপকৃত লোকের সংখ্যা বলেছেন ৬.১৬ লক্ষ। আবার আরেকটা জায়গায় বলেছেন ১৯৯৭-৯৮ সালের মার্চের মধ্যে দার্জিলিং ব্যতিরেকে মোট ৫২৪টি প্রকল্প তৈরি হয় এবং এতে উপকৃত লোকের সংখ্যা বলেছেন ৯১ লক্ষ ৩৪ হাজার। সুতরাং এই দুটো পরিসংখ্যানের মধ্যে স্ববিরোধিতা আছে। এটা বুঝতে অসুবিধা হচ্ছে।

আমরা দেখছি এক বছরের মধ্যে মাত্র ১.২৬% বেশি মানুষকে নলবাহি পানীয় জলের সুবিধা দেওয়া সম্ভব হয়েছে। তবে মাননীয় মন্ত্রী মহাশয়, ১৯৯৮-৯৯ সালে ৯০টি প্রকল্প গ্রহণ করেছেন এবং তার দ্বারা ২৭.৮৬ লক্ষ মানুষের উপকার হবে। মন্ত্রী মহাশয়ের এই উদ্যোগ নিশ্চয়ই প্রশংসনীয়। এমন কি সুন্দরবন অঞ্চলের হিঙ্গলগঞ্জ, হাসনাবাদ, সন্দেশখালি প্রভৃতি জায়গায়ও তিনি নলকূপের জল সরবরাহ করার চেষ্টা করছেন। সুতরাং তার এই পরিকল্পনা এবং উদ্যোগকে আমি সমর্থন করছি। এই প্রসঙ্গে আমি আর একটা কথা বলছি যে, আমাদের উত্তর ২৪-পরগনা এবং দক্ষিণ ২৪-পরগনায় আর্সেনিক যুক্ত জল একটা বিরাট সমস্যার সৃষ্টি করেছে। ঐ-সব অঞ্চলে আর্সেনিক দূষণ মুক্ত জল সরবরাহের বিষয়ে আর একটু বেশি তৎপর হবার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। এখনও আমাদের রাজ্যের গ্রামঞ্চলের বহু জায়গায় মানুষকে দেড়, দুই, তিন কিলোমিটার দূর থেকে পানীয় জল বহন করে নিয়ে আসতে হয়। সুতরাং গ্রামাঞ্চলের পানীয় জলের সংকট লাঘবের দিকে যদি আমরা আরও একটু তৎপর হই তাহলে আরও বেশি সংখ্যায় মানুষের পানীয় জলের অভাব দূর করতে, কষ্ট লাঘব করতে সক্ষম হব। সুতরাং এই বিষয়টির প্রতি একটু অগ্রাধিকার দিলে ভাল হয়। সেদিকে নজর দেবার অনুরোধ জানিয়ে, বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের মাননীয় মন্ত্রী শ্রী গৌতম দেব আনীত বাজেটের বিরোধিতা করে কয়েকটা কথা আমি বলছি। স্যার, আপনি

দেখবেন একটা কাট মোশন আমি দিয়েছি, সেটা হচ্ছে জলে আর্সেনিকের ব্যাপারে রাজ্য সরকারের যে সামগ্রিক ব্যর্থতা তার ওপর। আমি এ-কথা বলছি না যে, রাজ্য সরকার এ-ব্যাপারে কিছু করেননি। কিন্তু আমি মনেকরি যে দিক দিয়ে এবং যেভাবে ব্যবস্থা করার চেষ্টা করা হচ্ছে তাতে এই সমস্যাটাকে ঠিকমতো মোকাবিলা করা হচ্ছে না। ঠিকভাবে সমস্যার মুখোমুখি হওয়া যাচ্ছে না। স্যার, আজকে দেখা যাচ্ছে যে, রাজ্যের ৮-টি জেলা এবং রাজ্যের মোট এলাকার প্রায় পাঁচ শতাংশ আর্সেনিক পাইরাইটে আক্রান্ত হয়েছে। ঐ সমস্ত এলাকার লোকেরা টিউবওয়েলের জল পান করে বিভিন্ন রোগে আক্রান্ত হয়েছে—মূলত চর্ম সংক্রান্ত রোগে। একটা বিচিত্র ব্যাপার হচ্ছে মাটির ৫০ ফুট গভীর পর্যন্ত আর্সেনিক নেই, আবার ৮০৩ ফুটের নিচের গভীরে আর্সেনিক নেই। তাহলে ৫০ ফুট গভীর থেকে ৮০০ ফুট গভীরতা পর্যন্ত ভূগর্ভস্থ জলে আর্সেনিক আছে। এখানে আর্সেনিকের ব্যাপারে সাধারণভাবে দুটো থিয়োরি দেওয়া হয় জিয়োলজিস্টদের পক্ষে। গৌতমবাবুর সঙ্গে যাদবপুর বিশ্ববিদ্যালয়ের মতামতের ফারাক আছে। এক মতের জিওলজিস্টরা বলেন আর্সিনো-পাইরাইট, আর্সেনিক এবং লোহার মিশ্রন, সেটা জলে মিশলে নদী দিয়ে প্রবাহিত হতে থাকে এবং সঙ্গে সঙ্গে সেটা ভূগর্ভস্থ স্তরে চলে আসে। এক্ষেত্রে তাদের মত হচ্ছে রাজমহল পাহাড় এবং কালিম্পং থেকে আর্সেনিক-পাইরাইট ভূগর্ভস্থ জলে মেশে এবং সেই জল গঙ্গার একটা দিক দিয়ে—মালদা, মুর্শিদাবাদ, নদীয়া, উত্তর ২৪-পরগনা এবং দক্ষিণ ২৪-পরগনার এই দিকটা দিয়ে প্রবাহিত হয়, ফলে এই দিকটা বেশি আর্সেনিক অ্যাফেক্টেড হয়। যদিও গঙ্গার ঐ পাড়ে নাদনঘাট-পূর্বস্থলিতে আর্সেনিক পাওয়া গেছে। এই হচ্ছে একটা তত্ত্ব। আর একটা তত্ত্ব আছে। সেটা আর এক ধরনের তত্ত্ব। সেটা যারা বলছেন, তারা বলছেন যে, যে ইনসেক্টিসাইডগুলো আমরা জমিতে দিচ্ছি সেগুলো জলে ধুয়ে ধুয়ে পারকোলেশনে ভূগর্ভস্থ জলে চলে গেছে। এই তত্ত্বের সঙ্গে আমি একমত নই। এই কারণে, যদি তাই হত কীট-নাশক ওষুধ সারা পশ্চিমবাংলায় দেওয়া হয়েছে তাহলে মাত্র ৮টি জেলা অ্যাফেক্টেড হচ্ছে কেন? স্বভাবতই কারণ ব্যাখ্যা করতে গেলে জিওলজিক্যাল কারণে যেতে হবে। আর্সেনো পাওরাইট থিয়রী মেনে নিতে হয়, কিন্তু সামগ্রিকভাবে আর্সেনিক সমস্যার চেয়ে আরও বড় সমস্যা আমাদের সামনে এসেছে যেটা পশ্চিমবাংলায় একদমই গ্রাউন্ড ওয়াটার ম্যাপিং প্রপারলি হয়নি। আমরা কৃষি-উৎপাদন বাড়িয়েছি, যত্র-তত্র টিউবওয়েল বসিয়েছি, শ্যালো, ডিপ-টিউবওয়েল বসিয়েছি। এর ফলে ভূগর্ভস্থ জলের স্তর আস্তে-আস্তে নেমে এসেছে এবং তার জন্যই যে আর্সেনিক আক্রান্ত হচ্ছে আমি বলেছি এর সঙ্গে আমি একমত নই। কিন্তু টিউবওয়েল বিভিন্ন উদ্দেশ্যে পোঁতা হচ্ছে, সেইদিক থেকে কিছুটা রেস্ট্রিকশন আনা দরকার এবং একটা পলিসি এই ব্যাপারে করা দরকার। মাননীয় মন্ত্রীর উদ্দেশ্যে আমার বক্তব্য, উনি আর্সেনিক দূর করার জন্য যে সমস্ত এলাকাগুলিতে আর্সেনিক আছে সেই সব এলাকায় যে প্রকল্পগুলি নিয়েছেন এগুলি জায়গানন্টিক প্রকল্প আছে অর্থাৎ উনি খুব

বড় প্রকল্প নিয়েছেন। একটা প্রকল্প উনি নিয়েছেন, নদীয়া, মুর্শিদাবাদ জেলার জন্য ৭৪ কোটি ৬১ লক্ষ টাকার প্রকল্প। মালদার একটা প্রকল্প করেছেন ৮৮ কোটি ৪৮ লক্ষ টাকার। দক্ষিণ ২৪-পরগনা জেলায় একটা বড় প্রকল্প উনি করেছেন—২৩২ কোটি ৮৪ লক্ষ টাকার। এই এত বড় প্রকল্প—ভারতবর্ষের অভিজ্ঞতায় দেখা যাচ্ছে, এই জায়গানটিক প্রোজেক্টে সমস্যার সমাধান হয় না। সমস্ত রিভার ভ্যালির কস্ট অফ বেনিফিট যদি দেখেন তাহলে দেখা যাবে এত যে বিরাট টাকা খরচ হয় সেই পরিমাণে বেনিফিট হয় না। আমি যেটা এই সরকারের কাছে সিরিয়াসলি বলতে চাই, সেন্ট্রাল গ্রাউন্ড ওয়াটার বোর্ড একটা ম্যাপিং শুরু করেছে—সামগ্রিকভাবে আমাদের যত আছে সার্ফেস ওয়াটার সোর্স পানীয় জলের জন্য—সেটা নদীও হতে পারে। মহারাষ্ট্র এবং অন্যান্য এলাকার মতোন বৃষ্টির জল ধরে রাখার আরও বেশি ব্যবস্থা করতে হবে। একটা হিসাব দেখছিলাম, এই পশ্চিমবাংলায় আমাদের কত দিঘি এবং কত পুকুর আছে। তাতে দেখা যাচ্ছে, আমাদের পশ্চিমবাংলায় ৭/৮ লক্ষ একরের বেশি—১০ লক্ষ ৮১ হাজার দিঘি আছে। যদি সেগুলি সংস্কার করে এর জল কিছুটা পানীয় জলের জন্য ব্যবহার করা যায় এবং সেটা যদি পরিশুদ্ধ করে দেওয়া যায় তাহলে আর্সেনিক দূষণের সমস্যা থাকে না। আমাদের দেশে চেষ্টাই হচ্ছে মাটির তলা থেকে জল বের করা। কিন্তু আমাদের ৭ লক্ষ ২৩ হাজার একর দিঘি-পুকুর আছে। প্রত্যেক গ্রাম পিছু ২৮টি পুকুর-দিঘি আছে। তাহলে গ্রামাঞ্চলে ওয়াটার সাপ্লাইয়ের জন্য যে সার্ফের্স ওয়াটার সোর্স আছে তাকে ব্যবহার করছেন না যথেষ্টভাবে। আমরা দেখছি, সমস্ত বড় শহরে যে ওয়াটার সাপ্লাই প্রোজেক্ট করছেন সেগুলি অধিকাংশই কিন্তু ডিপ-টিউবওয়েল নির্ভরশীল প্রকল্প। অথচ বড় বড় শহরে যেমন মুম্বাইতে পুরো জল আসছে সার্ফেস ওয়াটারের মাধ্যমে "পাওয়া" থেকে। জামসেদপুরে দেখেছি ডিমনা লেক থেকে। যেখানে সাফের্স ওয়াটারের উপর আপনার জোর দেওয়া উচিত ছিল সেটা দিচ্ছেন না। আমরা বড় বড় প্রোজেক্ট করছি, অনেক ডিপ-টিউবওয়েল বসাচ্ছি, অনেক টাকা খরচ হচ্ছে, কিন্তু রেজাল্ট সেই পরিমাণে হবে না। এখানে একটা টেকনোলজি প্রোমোশনের ব্যাপার আছে। বিদেশিরা এসে গেছে এবং কতগুলি প্রোজেক্টের জন্য আমরা বিদেশ থেকে বেশি দামে ফিল্টার কিনছি। আমি সম্প্রতি ফরাক্কাতে গিয়েছিলাম। সেখানে এন. টি. পি. সি.-র যে টাউনশিপ আছে সেটা আর্সেনিক অ্যাফেক্টেড জায়গা। সেখানে দেখলাম একজন বাঙালি সায়েন্টিস্ট, শ্রী রথীন্দ্রনাথ বাগচিকে। এন. টি. পি. সি. টাউনশিপের যে প্রোজেক্ট হচ্ছে সেখানে তিনি কাজ করছেন। উনি বললেন, অ্যাবজরশন প্রসেসে আর্সেনিক দূর হয়ে যায়। একটা টিউবওয়েলের মুখে কিছু যদি পার্টিকুলার কেমিক্যালস দিতে পারেন তাহলে সার্ফেস লেভেলে আর্সেনিক অ্যাবজোর্ব করা যেতে পারে। এন. টি. পি. সি. ঐ টেকনোলজি নিয়ে যদি ব্যবহার করে সফল হয় এবং সেটা পশ্চিমবাংলার লোকই করেছে তাহলে সেই টেকনোলজি আমরা ব্যাপকভাবে ব্যবহার করছি না কেন?

[4-50 — 5-00 p.m.]

আমার মনে হয় সব সময় সমস্ত দপ্তরের আমলাদের একটা প্রবণতা থাকে যে বড় স্কীম করব। তার অনেক জিনিস বাইরে থেকে আসবে এবং তার সাথে রিলেটেড ব্যাপারগুলি থাকে। তাই আমার মনে হয় মন্ত্রী মহাশয়ের এটা সিরিয়াসলি ভাবা দরকার। তারপর আর্সেনিকের সাথে সাথে ফ্লোরাইডের দূষণটাও হচ্ছে। নলহাটিতে ফ্লোরাইড পাওয়া গিয়েছে। এখন পর্যন্ত যা অবস্থা তাতে এই আর্সেনিক দূষণটা মারাত্মক আকার ধারণ করেছে এবং এখনও পর্যন্ত যা অবস্থা তাতে এই কলকাতার আশেপাশের কিছু এলাকাতেই এই আর্সেনিকের ব্যাপার কন্সাসনেসটা আছে। বারুইপুর, সোনারপুর, ভাঙ্গড়—এই সব এরিয়ার লোকেরা জল খাওয়ার সময় আর্সেনিকের ব্যাপারে কন্সাস কিন্তু আপনি যদি পুরো এলাকাটা দেখেন—ঐ দেগঙ্গা থেকে মালদহ পর্যন্ত, গ্রামের লোকেদের সেই পরিমাণ আর্সেনিক কন্সাসনেস নেই। এই দিকটা আপনাকে দেখতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বড় বড় প্রোজেক্ট করছেন এবং তাতে অনেক টাকা চাইছেন। একটা ২৩২ কোটি টাকার প্রোজেক্ট করছেন সাউথ ২৪ পরগনাতে এবং সেটা স্যাংশন হয়েছে। আমার কিন্তু মনে হয় এইরকম বন প্রোজেক্টের টাকার পুরোটা আপনি পাবেন না এবং প্রোজেক্টটাও ধুঁকে ধুঁকে চলবে। তার জায়গায় ছোট প্রোজেক্ট করছেন না কেন? এখন তো ইলেক্ট্রেড বডি পঞ্চায়েত ইত্যাদি আছে, এইসব এলাকায় যেখানে সারফেস ওয়াটার ইউস করা যায় সেটা আমরা ইউজ করার ব্যাপারটা দেখছি না কেন? আমরা দেখছি না কেন যে কেমিক্যাল বা অ্যাবজরশ্‌ন কোনও মেথডে আর্সেনিকটা এলিমিনেট করার পদ্ধতি আছে [illegible] সেখানে টিউবওয়েল খোঁড়া যাচ্ছে না সেখানে যদি বোরিং করতে হয় তাহলে তার মেশিন একমাত্র পি. এইচ. ই.-র থাকবে। জেলা পরিষদরা তাদের কাছে আসবে। বাঁকুড়া, পুরুলিয়ার মতোন জায়গায় সেখানে আপনাদের করতে হবে। তা ছাড়া এখন এক্সিলারেটেড রুর‍্যাল ওয়াটার সাপ্লাই প্রোগামে ম্যাচিং টাকা দিচ্ছে। সেই কাজটাও করতে হবে। সামগ্রিকভাবে পশ্চিমবঙ্গে আপনার ডিপার্টমেন্ট এবং ওয়াটার ইনেভস্টিগেশন ডিপার্টমেন্টের কাজের মধ্যে একটা সমঝোতা হওয়া দরকার। টিউবওয়েল খোঁড়ার ব্যাপারে একটা রেস্ট্রিকশন, একটা প্ল্যানিং আনা দরকার এবং মেগা বা জায়গানটিক প্রোজেক্টে না গিয়ে আমাদের মিনি প্রোজেক্টে যাওয়া দরকার। তা ছাড়া আর্সেনিক অ্যাওয়ারনেসটা আরও তীব্রতর করা দরকার। এ ব্যাপারে এন. জি. ও.-দের বেশ করে ইনভলভ করা দরকার যাতে তারা মানুষকে বলতে পারে কি ভাবে এটা এলিমিনেট করা যেতে পারে। এই আর্সেনিক সমস্যাটা ভয়াবহ আকার ধারণ করেছে। এই বলে শেষ করছি।

[5-00 — 5-11 p.m.]

**শ্রী গৌতম দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে বাজেট প্রস্তাব রেখেছি তাকে সমর্থন করে কেউ কেউ বক্তব্য রেখেছেন, কেউ কেউ কিছু পরামর্শ দিয়েছেন, আমি সে সম্বন্ধে কয়েকটি কথা বলব। প্রথমেই আমি সমস্ত কাট মোশনের বিরোধিতা

করছি। এখানে দেখছি শ্যামাবাবু একাই ১৯/২০ টা কাট মোশন দিয়েছেন, ওর এলাকার গ্রামের নাম দিয়ে দিয়ে অনেকগুলি কাট মোশন দিয়েছেন। আমি পুনরায় সমস্ত কাট মোশনের বিরোধিতা করছি। আপনারা জানেন, আমি মন্ত্রী বলছি বলে নয়, বামফ্রন্টের পক্ষ থেকে সবচেয়ে বেশি অগ্রাধিকার যে বিষয়গুলির উপর দেওয়া হয়েছে তার মধ্যে অন্যতম হচ্ছে জল। আরও কয়েকটি বিষয় আছে যেমন ভূমি সংস্কার ইত্যাদি কিন্তু পানীয় জলটা মানুষের কাছে পৌঁছে দিতে হবে, এটা হচ্ছে বিশেষ অগ্রাধিকার। সেই '৭৭ সাল থেকেই এই অগ্রাধিকার। সেইজন্য দেখবেন তার একটা রিফ্লেকশন বাজেটেও আছে। এটাই সব নয়, কিন্তু এটা একটা বড় রিফ্লেকশন। ২৬২ কোটি কি ২৭০ কোটি এই দপ্তরকে দেওয়া হোক যাতে জলের ব্যবস্থাটা করতে পারে। তা ছাড়া ইঞ্জিনিয়ারের সংখ্যা বাড়ানো, ডিভিসনের সংখ্যা বাড়ানো, এটা করা, সেটা করা এসব করা এসব আছে। আর এ সব করে কি রেজাল্ট পাওয়া গেল সেটার কিছু তথ্য আপনারা এখানে পাচ্ছেন, বাজেট বক্তৃতাতেও দেওয়া হয়েছে। তবে শুধু তথ্যের ব্যাপার নয়, তথ্যে অনেক সময় গন্ডগোল থাকতে পারে। আমি আগেও বলেছি বিধানসভায় দাঁড়িয়ে এবং এখনও বলছি যে তথ্যে কোনও ভুল থাকতে পারে কিন্তু একজন এম. এল. এ.—এখানে যত জন এম. এল. এ. আছেন তারমধ্যে একজন এম. এম. এল. এ. একটা গ্রামের নাম বলে দিন—আমি সব গ্রাম নাও চিনতে পারি—যে এই একটা গ্রাম আছে পশ্চিমবাংলায় ৩৮ হাজার গ্রামের মধ্যে যেখানে টিউবওয়েল নেই, পানীয় জলের ব্যবস্থা নেই।

একটা গ্রাম দেখিয়ে দিতে পারবেন যেখানে পানীয় জলের ব্যবস্থা নেই। এখন আমরা গ্রাম হিসাব করছি না। গ্রামকে আরও ভাঙ্গছি এবং ভেঙ্গে তাকে হ্যাবিটেশন নাম দিয়েছি হিসাবের সুবিধার জন্য এবং সেটার সংখ্যা হচ্ছে ৮০/৮২ হাজার। গ্রাম তবু বোঝা যায়, কিন্তু এই হ্যাবিটেশনের কাজ আমরা গত বছর মার্চের ইয়ার এ আমরা করেছি। নো কভারেজ এমন কোনও হ্যাবিটেশন পশ্চিমবাংলায় নেই। মেন হতে পারে যে সরকারি তথ্যের হিসাবে ভুল আছে। কিন্তু আপনারা দেখিয়ে দেবেন যে কোথায় ভুল আছে। আমি এইটুকু বলতে পারি যে, যদি একটা গ্রাম দেখিয়ে দিতে পারেন যে সেখানে টিউবওয়েল নেই, পানীয় জলের ব্যবস্থা নেই, তাহলে সেটা সাত দিনের মধ্যে করে দেবার ক্ষমতা রাজ্য সরকারের আছে। কিন্তু যেটা এখন আমরা চাচ্ছি সেটা হচ্ছে, শুধু গ্রাম নয়, হ্যাবিটেশন নয়, ২০০ জন মানুষ পিছু একটা টিউবওয়েল হবে, আরও ঘন ঘন টিউবওয়েল হবে। তারপরে গোপালবাবু যেটা বলেছেন যে ১৪০ লিটার জল দিতে হবে পার হেড, সেটা দিতে গেলে কত জল লাগে সেটা আপনি নিশ্চয়ই বুঝবেন। তবে যে গ্রামে হয়ত ৩টি টিউবয়েল আছে, সেখানে ৬টি দরকার। এই রকম সমস্যা যেখানে আছে সেখানে বাকি ৩টি টিউবয়েল আমাদের আস্তে আস্তে করতে হবে, এগুলি আমরা করব। ৩৮ হাজার গ্রাম আছে, আমরা সেগুলি দেখছি। কিন্তু অনেকটা অগ্রগতি হয়েছে।

১ লক্ষ ৮৬ হাজার টিউবয়েল আমরা পুতেছি শুধু পশ্চিমবঙ্গ সরকার। প্রাইভেট টিউবয়েলের কথা ছেড়ে দিন। ৩৮ হাজার গ্রাম সেখানে ১ লক্ষ ৮৬ হাজার টিউবয়েল আমরা পুতেছি। প্রতি বছর আমরা পঞ্চায়েতকে পয়সা দিচ্ছি টিউবয়েল করার জন্য। তার থেকেও একটা বড় ইচ্ছা আমাদের আছে। দিল্লিতেও সেই হিসাব নেই। আমি আজকেও সেক্রেটারিকে বলেছিলাম যে, আপনি দিল্লিতে ফোন করে বলুন যে, আপনারা কি কোনও তথ্য দিতে পারেন? অনেক তথ্য পাওয়া যায়, কিন্তু পাইপ ওয়াটার সাপ্লাই অর্থাৎ পাইপের নলে করে যে জল যায়, রিজার্ভারের জলে ঔষধ-পত্র দিয়ে যে জল খায়, শহরে নয়, গ্রামে, ভারতবর্ষে এই রকম কভারেজ কত? সেক্রেটারি [illegible] খুঁজে খবর নিয়ে বললেন, দিল্লি বলেছে যে, পাইপ লাইনের হিসাব তাদের কাছে নেই। টিউবয়েল-এর জল, অন্য জল, ইঁদারার জল ইত্যাদির হিসাব আছে, কিন্তু পাইপ ওয়াটারের কোনও হিসাব আমাদের নেই। আমরা ১৯৭৭ সালে যখন এসেছিলাম তখন ০.০৭১ পারসেন্ট ছিল পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে পাইপ লাইন ওয়াটারের কভারেজ। সেটাকে বাড়াতে বাড়াতে অ্যাজ অন টু-ডে হয়েছে ১৮.৬২ পারসেন্ট। এটা রুর‍্যাল পপুলেশন। কোনও শহর নয়, কোনও মিউনিসিপ্যালিটি নয়, শুধু গ্রাম বাংলায়। আর আমাদের হাতে যে স্কীম আছে, অন গোয়িং যা এই বছর শেষ হবে, সামনের বছর শেষ হবে, এই স্কীমগুলি ধরলে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে শতকরা ৩০ জন লোক পাইপ ওয়াটারের জল খাবে। পাইপ ওয়াটারের জল কত এক্সপেন্সিভ সেটা সৌগতবাবু, আপনি জানেন। শুধু এই ফিনান্সিয়াল ইয়ারে যে ফিনান্সিয়াল ইয়ার শেষ হল, আমরা এক বছরে ৯০টি পাইপ ওয়াটার স্কীম শুরু করেছি। এই ৯০টি স্কীমের ভ্যালু হচ্ছে ১২৫ কোটি টাকা। এক বছরে ৯০টি নুতন স্কীম আমরা তুলছি। এই সমস্ত কর্মসূচিগুলি আমরা নিতে চলেছি।

আর আর্সেনিকের যে সমস্যা, এটা একটা বিরাট সমস্যা। এই সম্পর্কে অনেকে বলেছেন, অনেকে পরামর্শ দিয়েছেন, ভাল কথা। আমরা এটা আরও বেশি করে বিবেচনা করব। দিল্লির সঙ্গে আমরা আলোচনা করেছিলাম যখন কংগ্রেস সরকার ছিল। তখন কংগ্রেসের মন্ত্রী এখানে এসেছিলেন, আমরা এটা নিয়ে আলোচনা শুরু করেছিলাম। তবে আমরা একটা বড় স্কীম নিয়েছি মালদা এবং দক্ষিণ ২৪ পরগনায়। সেটা সৌগতবাবুর জানার জন্য বলছি। সেটা গ্রাউন্ড ওয়াটার বেস নয়, সবটাই গঙ্গা জলের উপরে। টোটালটাই হচ্ছে সারফেস ওয়াটার বেস। গঙ্গা থেকে জল তুলব, ট্রিটমেন্ট করব, তারপরে সাপ্লাই দেব। এই বিষয়ে সন্দেহ নেই যে এটা একটা বিরাট স্কীম এবং এটা প্রায় ২৩৫ কোটি টাকার স্কীম এবং এর মেন্টেনেন্স করার জন্য ১০/১২ কোটি টাকা খরচ হবে। এটাই হচ্ছে মুস্কিল। আর আমরা শুধু ভাররবর্ষ নয়, বাইরের দেশের অনেকের সঙ্গে আলোচনা করছি এবং তাদের বলছি যে, আমরা এই রকম সমস্যায় পড়েছি, আপনাদের কাছে যদি কোনও বুদ্ধি থাকে আমাদের দিন, যদি কোনও পরামর্শ থাকে আমাদের দিন।

লেটেস্ট ইন্টারনেটে ইমেলে ইনফর্মেশন চেয়ে পাঠিয়েছি। আমরা আমেরিকার কাছে বলেছি যে, আমাদের মাটির তলায় আর্সেনিক রয়েছে, এই এই সমস্যায় পড়েছি, তোমরা যদি কিছু জান তাহলে আমাদের বল। আমরা জাপানকে বলেছি, চিনকে বলেছি, তাইওয়ানকে বলেছি, ইউ. এস. এ.-কে বলেছি যাদের একটু আধটু আর্সেনিকের প্রবলেম আছে। যেটা উনি বলছিলেন, বেশির ভাগ দেশ যারা আর্সেনিক প্রবলেম ফেস করছে সেগুলো লোকালাইজড, অ্যানথ্রোপজিনি নয় ; সেগুলো ম্যান-মেড, জিওলজিকাল নয়। এরকম জিওলজিকাল প্রবলেম—বিহারের রাজমহল পাহাড় থেকে বারুইপুর পর্যন্ত সব জায়গায় আর্সেনিক—এরকম প্রবলেম তারা ফেস করেননি। আপনি যেটা বলছিলেন, এন. টি. পি. সি.-র ব্যাপারটা খুবই ভাল। আর একটু এগিয়ে গেলে সুজাপুর, সেটা কিন্তু আমাদের ইঞ্জিনিয়াররাই করেছেন। একটি স্কীম সেখানে কমিশন্ড হবার দুই-তিন বছরের মধ্যেই ডিফাংট হয়ে গিয়েছিল, সমস্ত জলটাই ছিল আর্সেনিকদুষ্ট। আমাদের ইঞ্জিনিয়াররা একটি ফার্মের সঙ্গে কথা বলে টোটাল যন্ত্রপাতি তৈরি করে সেখানে ঐ স্কীম তারা চালাচ্ছেন এবং সেখানে ৯৬ পারসেন্ট আর্সেনিক এলিমিনেট করতে পেরেছেন তারা। সুজাপুরে আমাদের ঐ স্কীম সাকসেস হবার পর আমরা একটি টাস্কফোর্স তৈরি করি এবং তারপর মুর্শিদাবাদে গোবরডাঙ্গায় ঐ স্কীম নিয়েছি। আমরা আরও স্থির করেছি যে, আর্সেনিকের ব্যাপারে বড় আকারে অ্যাওয়ারনেস প্রগ্রাম নিতে হবে। এরজন্য জেলায় জেলায় আমরা বড় বড় সেমিনার করব এবং সেখানে ক্লাব, স্কুল, কলেজ, পঞ্চায়েত, মিউনির্সিপ্যালিটি থেকে জনপ্রতিনিধিদের নিয়ে অর্গানাইজ করব, ভিডিও-তে নদীয়া এবং মুর্শিদাবাদ জেলায় ডেমনেস্ট্রেশন দেবার ব্যবস্থা করব আর্সেনিক অ্যাওয়ারনেস প্রগ্রাম নিয়ে। আর দার্জিলিং-এর স্কীম সম্পর্কে আমরা ঘিসিং-এর সঙ্গে একমত হয়েছি। ৩৫ কোটি টাকার স্কীম সেটা। ওতে পশ্চিমবঙ্গ সরকার দেবে ১০ কোটি, আরও ১০ কোটি লোনের ব্যবস্থা আমরা ডি. জি. এস. সি.-কে ব্যবস্থা করে দেব, ৫ কোটি তারা জোগাড় করবেন। বাকি ১০ কোটির জন্য আমরা ডি. জি. এস. সি.-কে বলেছি দিল্লিকে বলতে। বলেছি, কলকাতার রাইটারস বিল্ডিং তো ২০ কোটি টাকা দিচ্ছে, সেখানে দার্জিলিং যখন একটি ন্যাশনাল ইম্পর্টেন্ট জায়গা তখন ১০ কোটি টাকা কেন তারা দেবেন না? প্ল্যানিং কমিশনে তো যশবন্ত সিনহা রয়েছেন। কিন্তু এখনও পর্যন্ত তারা কিছুই করেননি দার্জিলিং-এর জন্য। দিল্লি দেব বলে জানিয়ে দিলে আমরা কাজটা শুরু করে দেব। আমরা ঠিব করেছিলাম যে, এই ব্যাপারটা নিয়ে ঘিসিং সহ আমি এবং অশোক ভট্টাচার্য দিল্লির প্ল্যানিং কমিশনের কাছে যাব, কিন্তু যশবন্ত সিন্‌হা জানিয়েছেন যে, ঐদিন হবে না তারপর এখনও পর্যন্ত দিল্লি আমাদের কিছু জানায়নি দার্জিলিং-এর ব্যাপারে। তার জন আমরা অসুবিধার মধ্যে পড়েছি। আর জার্মানির বোলপুরে ১৪২ কোটি টাকার যে স্কীম সেটার ক্ষেত্রে খুব একটা অসুবিধা হবে না। জাপানের সঙ্গে যে বিষয়গুলি নিয়ে আলোচন হয়েছিল সেগুলোর কি হবে সেটা দেখতে বলেছি আমার সেক্রেটারিকে। বোলপুরে জার্মা

কিছু কাজ করেছে ; কিছু টিউবওয়েল পুঁতে দিয়ে গেল সেখানে। কাজেই সেটার ব্যাপারে কোনও অসুবিধা হবে বলে মনে হয় না। কিন্তু অন্যগুলির কি হবে, উত্তর ২৪-পরগনার আর্সেনিক স্কীমের কি হবে জানি না। আরও কয়েকটি স্কীমে ওরা যে সাহায্য করবেন বলেছিলেন সেগুলোর কি হবে জানি না। তার জন্য আমার অফিসারদের বলেছি দিল্লির সঙ্গে কথা বলতে।

টাকা খরচ হয়নি এটা ঠিক নয়, ফিগার আছে দেখে নেবেন। বরং হচ্ছে রাজ্য সরকার শেষ মুহূর্তে ২৫ কোটি টাকা বাড়তি দিয়েছে যা বরাদ্দ ছিল তার থেকে। ইঞ্জিনিয়াররা একটু অসুবিধায় পড়েছিল। তবে শেষ দিকে ২৫ কোটি টাকা পেয়ে খরচ করতে অসুবিধা হয়নি। এই ২৫ কোটি টাকা নিয়ে মোট ৯১ কোটি টাকার মধ্যে দুই-একটা কোটি টাকা ছাড়া সব খরচ করা হয়েছে। এটা রাজ্য সরকারের টাকা, দিল্লির টাকা সব খরচ হয়েছে। যেহেতু ২৫ কোটি টাকা শেষ দিকে এসেছে, সেই জন্য ম্যাকসিমাম খরচ করেছি, অসুবিধা কিছু হয়নি। এই কথা বলে কাট মোশনের বিরোধিতা করে এই বাজেটকে সকলে সমর্থন করবেন এই আশা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

The Motion of Shri Ashok Kumar Deb, Shri Rabindra Nath Chatterjee, Shri Shyamadas Banerjee, Shri Sudhir Bhattacharjee, Shri Tushar Kanti Mondal, Shri Deba Prasad Sarkar, Shri Ramjanam Manjhi, Shri Abdul Mannan, Shri Sanjoy Bakshi, Shri Saugata Roy that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 262,39,45,000 be granted for expenditure under Demand No. 35, Major Heads : "2215—Water Supply and Sanitation 'Excluding Prevention of Air and Water Pollution and 6215—Loans for Water Supply and Sanitation' Excluding Prevention of Air and Water Pollution" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs. 104,33,00,000 already voted on account).—was then put and agreed to.

## LEGISLATION

### The West Bengal Apartment Ownership (Amendment) Bill, 1998

**Shri Gautam Deb :** Sir, I beg to introduce the West Bengal Apartment Ownership (Amendment) Bill, 1998.

(Secretary then read the Title of the Bill)

**Shri Rabindra Nath Mondal :** Sir, I beg to move that the West Bengal Apartment Ownership (Amendment) Bill, 1998 be referred to a Select Committee of the House consisting of the following members namely :

1. Shri Rabindra Nath Mondal,
2. Shri Robin Deb,
3. Shri Nirmal Mukherjee,
4. Shri Amar Chaudhuri,
5. Shri Md. Yakub,
6. Shri Purnendu Sengupta,
7. Shri Deba Prasad Sarkar,
8. Shri Satya Ranjan Bapuli,
9. Shri Saugata Roy,
10. Shri Ashok Kumar Deb,
11. Smt. Kanika Ganguly,
13. Shri Prabhanjan Mandal and
14. Shri Gautam Deb. The Minister-in-Charge of the Houseing Deptt.

The motion was then put and agreed to.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রবীনবাবু যেটা বলেছেন ঠিকই বলেছেন, বিলটা সিলেক্ট কমিটিতে যাওয়ার দরকার। চিফ হুইপের সঙ্গে আলোচনা করলাম, এর যে কতগুলো কনস্টিটিউশনাল পয়েন্টস এবং অ্যালায়েড রুলস অ্যান্ড অ্যাক্টস আছে তার আলোচনা করা দরকার। ১৯৯২ সালে যে অ্যামেন্ডমেন্টটা এসেছিল, সেটাই আবার এসেছে। এখানে কতগুলো কন্ট্রাডিকশন থেকে যাচ্ছে। সেই জন্য সিলেক্ট কমিটিতে যাওয়ার দরকার, আমি এর সাপোর্ট করছি।

**Mr. Deputy Speaker :** The Minister-in-charge of the Houseing Deptt. will be the Chairman of the Committee. I hope the House agrees with this proposal. The Committee will submit a report to this House by the next session.

The motion was put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 5.11 p.m. till 11 a.m. on Monday, the 22th June, 1998, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 22nd June, 1998 at 11.00 a.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim.) in the Chair, 10 Ministers 7 Ministers of State and 120 Members.

[11-00 – 11-10 a.m.]

**Starred Questions**
**(to which Oral Answers were given)**

**কম খরচে দ্রুত বিচার ব্যবস্থা**

*৩০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৮) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৭-৯৮ আর্থিক বছরে রাজ্যের গ্রামের লোকেদের নিকট কম খরচে দ্রুত বিচার ব্যবস্থা পৌঁছে দেওয়ার জন্য কোনও ব্যবস্থা নেওয়া হয়েছিল কি না;

(খ) হয়ে থাকলে, কি কি ব্যবস্থা নেওয়া হয়েছিল; এবং

(গ) অর্জিত সাফল্যগুলি কি কি?

**শ্রী নিশীথ অধিকারী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এবং (গ) বিচারদান পদ্ধতির বিকেন্দ্রীকরণ এবং বিচার ব্যবস্থাকে গ্রামের মানুষের আরও কাছে পৌঁছে দেওয়ার জন্য রাজ্য সরকারের গৃহীত নীতি অনুসারে মহকুমা স্তরে (১) ২টি অতিরিক্ত জেলা জজের আদালত (২) ৭টি জুডিশিয়াল ম্যাজিস্ট্রেটের আদালত (৩) ৫টি মহকুমা জুডিশিয়াল ম্যাজিস্ট্রেটের আদালত (৪) ৬টি সিভিল জজ (জুনিয়র ডিভিশন)-এর আদালত এবং (৫) ১টি সিভিল জজ (সিনিয়র ডিভিশন)-এর আদালত স্থাপন করা হয়েছে। তাছাড়া নূতন ৯টি মহকুমায়

এবং দার্জিলিং-এর ৪টি ব্লক স্তরে প্রয়োজনীয় ফৌজদারি ও দেওয়ানী আদালত স্থাপনের চেষ্টা করা হচ্ছে। গ্রামের জনসাধারণকে দেশের আইনকানুন সম্বন্ধে আরও সচেতন করার জন্য ১৯৯৭-৯৮ অর্ধেক বছরে মোট ৭টি লোক আদালত অনুষ্ঠিত হয়েছে এবং এই লোক আদালতগুলিতে আনুমানিক ১.২৫ কোটি টাকা ক্ষতিপূরণ দেওয়া হয়েছে। আপোষ ও মধ্যস্থতার মাধ্যমেও মামলা নিষ্পত্তি করার জন্য যথেষ্ট প্রয়াস গ্রহণ করা হচ্ছে। গ্রামের দরিদ্র জনসাধারণকে আইনগত সাহায্য দেওয়ার জন্য প্রতিটি জেলা ও মহকুমা স্তরে আইনগত সাহায্য দান কমিটি গঠন করা হয়েছে। সম্পত্তি লিগ্যাল সার্ভিসেস অথরিটি অ্যাক্ট চালু হয়েছে এই খাতে ১৮ লক্ষ টাকা বরাদ্দ ছিল।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বিগত আর্থিক বছরে আমাদের রাজ্যে গ্রামীণ লোকেদের নিকট কম খরচে দ্রুত বিচার ব্যবস্থা পৌঁছে দেওয়ার জন্য যে ব্যবস্থা রেখেছেন তার জন্য আপনাকে ধন্যবাদ। ৭টি লোক আদালতে ১ কোটি ২৫ লক্ষ টাকা ক্ষতিপূরণ হিসাবে দেওয়া হয়েছে। কোথায় কোথায় এই লোক আদালত হয়েছিল এবং এই গুলিতে কতকগুলি মামলা নিষ্পত্তি করা হয়েছে?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** দুর্গাপুর, হাওড়া, বর্দ্ধমান, শিলিগুড়ি, কুচবিহার এবং কলকাতায় আমরা লোক আদালত করেছি। এই গুলিতে মোটামুটি প্রায় ১৮ শত মামলা নিষ্পত্তি করা গিয়েছে।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি, আপনি যে পদক্ষেপগুলি নিয়েছেন তার মধ্যে একটা জিনিস দেখা গেল নিশ্চয় তা অনুষ্ঠিত হয়েছে, লিগ্যাল এইড এর মাধ্যমে আর কম খরচে মামলা নিষ্পত্তি করার জন্য বিগত আর্থিক বছরে লিগ্যাল এইড ক্যাম্প এর ব্যবস্থা করেছিলেন কিনা এবং কতকগুলি করেছিলেন, কত মানুষ এই বিচার ব্যবস্থায় উপকার পেয়েছিল?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** লিগ্যাল এইড ক্যাম্প মোটামুটি আমাদের তিনটি অনুষ্ঠিত হয়েছে। আমাদের এই ব্যাপারে বহু সীমাবদ্ধতা আছে, ইতিমধ্যে লিগ্যাল সার্ভিস অথরিটি অ্যাক্ট বলে একটা আইন প্রযুক্ত হয়েছে। সেই রুলস ইতিমধ্যে বিধানসভায় রাখা হয়েছে সেই নতুন আইন অনুযায়ী লিগ্যাল এইড ক্যাম্প এবং লোক আদালত এইগুলো তারা সব করবেন। এই বিধিবদ্ধ সংস্থা লিগ্যাল সার্ভিসেস অথরিটি তারা জেলা স্তরে, রাজ্যস্তরে এবং মহকুমা স্তরে এইগুলো তৈরি করা হয়েছে। আমরা তিনটি করেছি, আশা করি নতুন অথরিটি তারা আবার করবে এবং লিগ্যাল অ্যাওয়ারনেসের ব্যাপারে বিভিন্ন জায়গায় এই লিগ্যাল এইড ক্যাম্প তারা পরিচালনা করবে।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** আপনি যে সমস্ত জায়গায় জেলা থেকে মহকুমা পর্যন্ত কোর্টের ব্যবস্থা করেছেন, যাতে সহজে বিচার-ব্যবস্থা মানুষের কাছে পৌছে যায়। সেই বিচার প্রার্থীদের কোর্টে বসার কোনও ব্যবস্থা করেছেন কি?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** গত আর্থিক বছরে মোটামুটি প্রতিটি জেলা স্তরে বিচার প্রার্থীদের বসার জন্য আলাদা বসার জায়গায় বন্দোবস্ত হয়েছে। এখন বিভিন্ন জায়গায় গৃহ নির্মিত হয়েছে। আমরা কিছু কিছু জায়গায় বিচার প্রার্থীদের আলাদা চেয়ারের ব্যবস্থা করেছি, যা আগে কখনও ছিল না। তার মধ্যে সিটি সিভিল কোর্ট, বর্ধমান জেলা জজ এবং হাইকোর্টে আমরা বন্দোবস্ত করেছি। একই সঙ্গে ফাইবার গ্লাসের চেয়ারে যাতে এক সঙ্গে তিনশ, চারশ লোক এক সঙ্গে বসতে পারে তার ব্যবস্থা করেছি।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, বর্তমানে পশ্চিমবাংলায় হাজার হাজার জাজমেন্ট পেন্ডিং হয়ে রয়েছে। মহকুমা লেভেলে জজ, সাব জজ, এইসব ব্যবস্থা করেছেন, ব্লক লেভেলে এই রকম কোনও চিন্তা করছেন কি? এই বিচার ব্যবস্থা এত লিঙ্গার হয়, তাতে পুলিশের অ্যাকশন নিতে এবং শাস্তি দিতে আট থেকে দশ বছর সময় লাগে। যার জন্য এই বিচার ব্যবস্থার উপরে মানুষের একটা বীতশ্রদ্ধ ধারণা আছে।

**শ্রী নিশীথ অধিকারী ঃ** মাননীয় সদস্যকে আন্তরিক ভাবে ধন্যবাদ, এই বিষয়টা সম্পর্কে আমরা বিশেষ ভাবে ভাবনা চিন্তা করছি। দার্জিলিং জেলায় যখন একটা আদালতে মানুষকে যেতে হয় তখন কোনও কোনও ক্ষেত্রে ৮০ কিলোমিটার এবং পাহাড়ের উপরে দিয়ে যেতে হয় এবং দু-তিন দিন সময় লাগে। আমি গত পরশু দিন ওখান থেকে এসেছি এবং জজেরাও আমার সঙ্গে গিয়েছিল আমরা জয়েন্ট ইন্সপেকশন করে এসেছি, যাতে মিরিক, মংপু, টাগডা, গরুবাথান এই চারটি ব্লক লেভেলে কোর্ট করা যায় কিনা। এই ব্যাপারে ওদের কাছ থেকে রিপোর্ট পেলে আমরা যথাযথ ব্যবস্থা নেব।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** গ্রামে বা শহরের মধ্যে মহিলাদের উপরে যে অত্যাচার হচ্ছে সেই ব্যাপারে এখানে ঘোষিত হয়েছিল মহিলা আদালত তৈরি করার বিষয়ে। সেই সম্পর্কে আপনার দপ্তর থেকে কি অ্যাকশন নেওয়া হয়েছে? কারণ আমরা এখনও পর্যন্ত দেখতে পাচ্ছি না। এই সম্পর্কে আপনার দপ্তর থেকে কি ব্যবস্থা নেওয়া হয়েছে।

[11-10 – 11-20 a.m.]

**শ্রী নিশীথ অধিকারী ঃ** আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়কে বলতে চাই যে, এই প্রশ্নের সঙ্গে রিজনবেল অ্যাপ্রক্সিমেট কানেকশন আছে কি না? তবুও আমি এটুকু বলতে চাই যে, ফ্যামিলি কোর্ট যেটা আছে ২ লক্ষেরও বেশি যেখানে মানুষের সংখ্যা,

সেখানে এই আদালত স্থাপিত করার বিধান আছে। বর্তমানে কলকাতায় একটা হয়েছে এবং আমাদের এখানে আরও দুটো করার ব্যবস্থা করেছি।

**শ্রী শৈলজাকুমার দাস** : আমি মন্ত্রী মহাশয়কে জানাতে চাইছি যে, লিগ্যাল এইড এর ব্যাপারে মহকুমা স্তরে কোথাও কোথাও দেখা যায় কমিটি আছে। আমি জানতে চাইছি যে, এই লিগ্যাল এইড কাদের বিনা পয়সায় দেওয়া হয় এবং কেমন করে ওই অ্যাপ্লিক্যান্টের বাদ বিচার করা হয়। তার পদ্ধতি কি বলবেন।

**শ্রী নিশীথ অধিকারী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে জানাচ্ছি যে, বর্তমানে লিগ্যাল এইডস সার্ভিসেস অথরিটি অ্যাক্ট চালু হয়ে গেছে। অর্থাৎ এখন আমাদের পুরানো স্কিম চলবে না। এই নতুন যে লিগ্যাল এইডস সার্ভিসেস অথরিটি তারা এখনও পর্যন্ত তাদের স্কীমটাকে ঘোষণা করেননি। আশা করা যায় ২৮ তারিখে মিটিং আছে। ওই মিটিং এর পরেই এই সম্পর্কে বলা যেতে পারে।

**শ্রী সুনীলকুমার ঘোষ** : মাননীয় মন্ত্রী মহাশয়, লিগ্যাল এইডসের ব্যাপারে জেলায় কমিটি আছে। ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট হচ্ছে চেয়ারম্যান। আমিও একজন তার সদস্য। আমরা মিটিং-এ বসে কোনও অ্যাপ্লিকেশনগুলি লিগ্যাল এইড দেওয়া যায়, সেগুলি বাছাই করি। আপনি বলছেন যে, এই ধরনের কমিটি থাকছে না। তাহলে কি বিভিন্ন জেলায় যে কমিটি আছে, এটা নতুন করে তৈরি হবে না কি পদ্ধতিতে নেওয়া হবে?

**শ্রী নিশীথ অধিকারী** : আগেকার যে লিগ্যাল এইড কমিটি, সেগুলির পরিবর্তে নতুন জেলা এবং মহকুমা স্তরে লিগ্যাল সার্ভিসেস অথরিটি তৈরি হচ্ছে। অর্থাৎ ওই যে ১৯৮৭ সালে যে আইন প্রযুক্ত হয়েছে, বর্তমানে তাতে স্টেট লেভেলে লিগ্যাল অথরিটিস তৈরি হয়ে গেছে। জেলাস্তরে তৈরি হওয়ার কথা। ২৮ তারিখে মিটিং আছে। এর পরবর্তী কালে জেলা এবং মহকুমা স্তরে আলাদা লিগ্যাল সার্ভিসেস, অথরিটি তৈরি করব। সেক্ষেত্রে মূলত বিচারপতি থাকবেন সেই জেলার বা মহকুমার, তাছাড়া এস ডি ও যিনি মহকুমা থেকে এস ডি ও, ডি এম, এছাড়া যারা সমাজসেবী, যারা লিগ্যাল এইড সম্পর্কে ইন্টারেস্টেড তারা। এই রকম বিভিন্ন পর্যায়ে একসঙ্গে কমিটিগুলি তৈরি হচ্ছে। আমি আশা করি সামনের যে ২৮ তারিখ আছে, সেই তারিখে মিটিং ডাকা হয়েছে। সেই মিটিং এর পরেই জানা যাবে।

**শ্রী তাপস ব্যানার্জি** : স্যার, আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে জানাতে চাই যে আপনি জানেন যে লিগ্যাল এইডে যারা বিচার এর জন্য যায়, সব থেকে গরিব মানুষেরা যায়। আমরা দেখেছি যে একটা মামলার জন্য মক্কেলকে অনেকবার ঘুরতে হয়। লিগ্যাল এডের মামলা যারা করেন বর্তমানে তাদের ফীজ কত, তাদের ফীজ

বাড়াবার জন্য কোনও পরিকল্পনা আপনার আছে কি না?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** লিগ্যাল এইডের ব্যাপারটা আগামী দিনে লিগ্যাল সার্ভিস অথরিটিস অ্যাক্ট যে বিধিবদ্ধ সংস্থা আছে স্টেট, লিগ্যাল সার্ভিস অথরিটি, ডিষ্ট্রিক্ট লিগ্যাল সার্ভিস অথরিটি, সাবডিভিশনাল লিগ্যাল সার্ভিস অথরিটি তারাই ঠিক করবেন, আমরা রাজ্যসরকার আর আলাদা করে ঠিক করব না।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** ফিজ কত পেয়েছেন, লিগ্যাল এইডের মামলার জন্য কত টাকা ফীজ পান?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** লিগ্যাল এইড স্কীম এর যে ফীজ সেই ফিজটা নিচের দিকে কোন জায়গায় ৩৫ টাকা, কোন জায়গায় ৫১ টাকা, কোন জায়গায় ৮৫ টাকা কোন জায়গায়—সুপ্রীম কোর্টে, হাই কোর্টে আরও বেশি আছে। বর্তমানে সেটা আর রেলেভান্ট থাকছে না। নতুন স্কীম এই মাস থেকে চালু হবে।

**শ্রী তপন হোড় ঃ** আপনি রাজ্যের গ্রামের লোকদের জন্য দ্রুত বিচারব্যবস্থা পৌঁছে দেওয়ার জন্য ব্যবস্থা নিয়েছেন। আমি আপনাকে আগেও বলেছি এখনও বলছি যে সাব-ডিভিশনে যে সমস্ত কোর্ট রয়েছে সেই কোর্টগুলোতে টয়লেট, ওয়েটিং রুম না থাকার জন্য ভীষণ অসুবিধা হয় বিশেষ করে মহিলাদের অস্বস্তিকর অবস্থায় পড়তে হয় এই বিষয়টা আপনি বিবেচনা করবেন কি না?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** আমি আপনার সঙ্গে সম্পূর্ণ সহমত পোষণ করি। আদালতগুলো বিচারপ্রার্থীদের জন্যই। তাদের বসার জায়গা, শৌচাগার প্রত্যেকটা জায়গায় থাকা উচিত। গতবার বাজেটে সে রকম ব্যবস্থা হয়েছিল। জেলা স্তরে হয়েছে। এখনও মহকুমা স্তরে সব জায়গায় হয়নি। এই বছর মহকুমা স্তরে করার চেষ্টা করা হবে।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি পারিবারিক যে লোক আদালত-গুলো যে বিভিন্ন জায়গায় হচ্ছে, পারিবারিক সমস্যা যুক্ত কতগুলো কেস পেয়েছেন, আর কতগুলো সমাধান করা গেছে?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** লোক আদালত বিভিন্ন জায়গায় আছে, কিন্তু পারিবারিক লোক আদালত শুধুমাত্র দুটি জায়গায় হয়েছে, উইমেন কাউন্সিল এবং পশ্চিমবঙ্গ সরকারের যৌথ উদ্যোগে। এর ফলাফলটা আশা ব্যাঞ্জক বলতে পারছি না. কারণ অন্য জায়গায় একপক্ষ সরকার বা আধা সরকার থাকছে এবং ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা থাকে, এই ব্যবস্থা কিন্তু পারিবারিক লোক আদালতে নেই। সেই কারণে ওখানে খুব একটা মামলা মেটানো যাচ্ছে না।

**বক্রেশ্বর তাপবিদ্যুৎকেন্দ্র**

*৩১। (অনুমোদিত প্রশ্ন নং *২২১) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১.৩.৯৮ পর্যন্ত বক্রেশ্বর তাপবিদ্যুৎকেন্দ্রের কাজের অগ্রগতি কতটা হয়েছে; এবং

(খ) ঐ সময় পর্যন্ত বিভিন্ন খাতে ব্যয়িত অর্থের পরিমাণ কত?

**শ্রী শঙ্করকুমার সেন ঃ**

(ক) ৩১.৩.৯৮ পর্যন্ত বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রের কাজের অগ্রগতির হিসাব দেওয়া হল—

(১) বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রে ১, ২, ও ৩ নং ইউনিট

প্রথম ২টি ইউনিট এর বয়লার, টারবাইন ও অন্যান্য যন্ত্রসামগ্রী তৈয়ারি সংস্থাপন ও নির্মাণ কাজ নির্ধারিত সময়ের ভিত্তিতে চলছে।

তৃতীয় ইউনিটের কাজের অগ্রগতি ও নির্ধারিত সময়ের ভিত্তিতে চলছে।

৩টি ইউনিটের বয়লারে, টারবাইন, জেনারেটার ও অন্যান্য যন্ত্রসামগ্রী তৈয়ারি, সংস্থাপন ও নির্মাণ কাজের শতকরা হিসাব দেওয়া হল—

| | ইউনিট | | |
|---|---|---|---|
| | ১নং | ২নং | ৩নং |
| বয়লার | ৮৫% | ৬০% | ১০% |
| টারবাইন | ১০০% | ৩০% | শুরু হয় নাই |
| জেনারেটর | ৯৫% | ৩০% | ঐ |
| অন্যান্য যন্ত্র সামগ্রী | ৪০% | ২৫% | ঐ |

কোন হ্যাণ্ডলিং প্ল্যান্টের কাজ প্রায় ৬০% শেষ হয়েছে।

বক্রেশ্বর নদীর উপর বাঁধ ও জলাধার নির্মাণের কাজ চলছে। বক্রেশ্বরের বিদ্যুৎ সঞ্চালন ব্যবস্থার কাজও চলছে।

(২) বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র ৪ ও ৫ নং ইউনিট

এই দুইটি ইউনিটের জন্য এখনও পর্যন্ত সি. ই.-র আর্থকারিগরি ছাড়পত্র পাওয়া যায় নি। এই ছাড়পত্রের জন্য অপেক্ষা চলছে।

(খ) ৩১.৩.৯৮ পর্যন্ত বিভিন্ন খাতে ব্যয়িত অর্থের পরিমাণ এর হিসাব দেওয়া হল—

বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র ১, ২ ও ৩ নং ইউনিট

| | টাকা (কোটি) |
|---|---|
| ১) এক নম্বর মেইন প্ল্যান্ট প্যাকেজ | ৩০০.৫৭ |
| ২) কোন হ্যাণ্ডলিং প্ল্যান্ট | ৫৯.৪২ |
| ৩) ওয়াটার প্যাকেজ | ৪৪.৪৩ |
| ৪) ট্রান্সমিশন প্যাকেজ | ৯২.২২ |
| ৫) দুইনম্বর মেইন প্ল্যান্ট প্যাকেজ | ৭১.৬৫ |
| ৬) কনসালটেনসি | ৩১.৭১ |
| (ও.ই.সি.এফ এর ঋণ থেকে ব্যয়) | ৬০০.০০ |
| ৭) বাঁধ নির্মাণ, শহর স্থাপন ও অন্যান্য সিভিল কাজ (পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ উন্নয়ন নিগমের অর্থ) | ১৩৫.০০ |
| **মোট খরচ** | ৭৩৫.০০ কোটি টাকা |

[11-20 – 11-30 a.m.]

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** স্যার, আমার অতিরিক্ত প্রশ্ন যে আপনি একটা জায়গায় বলেছেন বিদ্যুৎ প্ল্যান্টের কাজ করতে গেলে প্রচুর জলের প্রয়োজন হয়। আপনি বক্রেশ্বরে নদীর উপর বাঁধ এবং জলাধার তৈরির কথা বলেছেন। নদীর উপর বাঁধ দিয়ে আপনি মে-জুলাই মাস পর্যন্ত জল নেবেন তার থেকে ১৬ কিঃমিঃ দূরে তিলপাড়া ব্যারেজ থেকে পাইপের সাহায্যে জল নিয়ে আসার কথা আপনি বলেছেন। তিলপাড়া থেকে জল নেবেন এবং ৬৭ কিউসেক জল লাগবে। সেখান থেকে যদি আপনি জল নেন তাহলে সেখানে কৃষকরা জমিতে জল পাবে না। এ ব্যাপারে আপনি হয়তো বলবেন যে সেখানে ডিপটিউবওয়েল বসিয়ে দেবেন। এটা আপনি বলতে পারেন। কিন্তু

সেই মুহূর্তে ওখান থেকে অত কিউসেক জল যদি নেওয়া হয় তাহলে ঐ এলাকার অবস্থা কি হবে, কৃষকদের চায করতে অসুবিধা হবে কি না, চাষ বন্ধ হয়ে যাবে কি না—সে ব্যাপারে আপনি কি চিন্তা-ভাবনা করছেন?

**ডঃ শঙ্করকুমার সেন** ঃ তিলপাড়া ব্যারেজ থেকে বছরে ৬৭ কিউসেক জল নেওয়া হবে। এটা একটা সমীক্ষার মাধ্যমে ঠিক করা হয়েছে। একে হাইড্রোলজিকাল স্টাডি বলে। এই হাইড্রোলজিক্যাল স্টাডিতে গত ৫০ বছরে কত কিউসেক বৃষ্টিপাত হয়েছে তা নিয়ে স্টাডি করা হয়। এবং দেখা যায়, সাধারণত এই ৬৭ কিউসেক জল নিতে কোনও রকম ঘাটতি পড়ার কথা নয়। এটা ঐ হাইড্রোলজিক্যাল স্টাডি বলছে। যদিও ১০০-টা টিউবওয়েল গোটা বীরভূম এবং মুর্শিদাবাদ জেলাতে এডিশনাল সাপোর্ট হিসাবে দেওয়ার কাজ শুরু হয়ে গেছে। এবং কয়েকটার কাজও হয়ে গেছে। ১০০-টা মিনি ডিপ টিউবওয়েল সিংক করছি। সেটা মাইনর ইরিগেশন ডিপার্টমেন্ট অর্থাৎ এখন যার নাম হয়েছে, ওয়াটার রিসোর্স ডিপার্টমেন্ট, তাদের টাকা দেওয়া হয়েছে কাজ করার জন্য। জেলা-পরিষদ, পঞ্চায়েত সমিতি এবং পঞ্চায়েত ঐ পাম্প, মিনি ডিপটিউবওয়েল কোথায় কোথায় বসানো হবে তা ঠিক করে দিয়েছে। আমি হাউসকে আশ্বাস দিতে পারি, যদি প্রয়োজন হয় তাহলে আরও টিউবওয়েল বসানোর ব্যবস্থা আমরা নিতে পারি, কোনও অসুবিধা নেই। তবে কাজ শুরু হলে বুঝতে পারব আমরা কোন অবস্থায় আছি। আর, ৬৭ কিউসেক জলের ব্যাপারে যে আশঙ্কা প্রকাশ করেছেন সে ব্যাপারে বলতে পারি, এটা ১৯৩৮ থেকে ১৯৮৮ সালের, অর্থাৎ ৫০ বছরের বৃষ্টিপাতের ডাটার উপর ইরিগেশন ডিপার্টমেন্টের হাইড্রোলজিকাল স্টাডি করে ঠিক করা হয়েছে। বক্রেশ্বর ড্যাম যেখানে অ্যাডিশনাল করছি সেখানে ৩ মাস ধরে জল থাকে। এছাড়া র-ওয়াটার রিজার্ভার আছে। সেই র-ওয়াটার রিজার্ভারের দ্বারা অনেক কাজ করতে পারব। মাননীয় সদস্যরা যদি পারমিট করেন তাহলে আমি বিষয়টি ইলাবোরেটলি বলতে পারি।

বয়লার স্টার্ট করে স্টিং করার পর তা টারবাইনের ভেতর থেকে বেরিয়ে এসে ক্লোজ সার্কিটে ঠাণ্ডা করে বেল করে দিয়ে দেওয়া হয়। তখন কিছুটা স্টীম ইভেপোরেশন হয়, লিকেজ হয়। এজন্য ৬৭ কিউসেকের বেশি জলের দরকার নেই। প্রথমে বয়লারে জল ভর্তি করে নিয়ে স্টীম তৈরি হল, স্টীম টারবাইনে গেল, টারবাইন ঘোরালো তারপর তা অকজিলারির মধ্যে দিয়ে ঠাণ্ডা হয়ে বয়লারে চলে যায়। এটা ক্লোজ সার্কিটের মধ্যে দিয়ে যখন যায় তখন ইভেপোরেশন হয়ে কিছু লিকেজ হয়। এবং এর জন্যই ৬৭ কিউসেক জল থাকবে ৫-টা মেশিন চালাবার জন্য। আমি মনে করি কোন আশঙ্কার কারণ নেই। বক্রেশ্বর [illegible] এমন ভাবে করছি যে তিন মাস ধরে জল থাকবে। এছাড়া ১০০-টা টিউবওয়েলের জন্য টাকা দেওয়া হয়ে গেছে, কাজ চলছে। আর, যদি চাষের অসুবিধা হয় তাহলে পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন আরও টিউবওয়েল সিংক করবে,

এবিষয়ে কোনও সন্দেহ নেই।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** আপনি বয়লারের কথা বলেছেন, বেশি জল নষ্ট হচ্ছেনা, বলেছেন। আমার ধারনা আছে যে, অনেক জল নষ্ট হয়ে যায়। তবে আপনি অভিজ্ঞ, আপনি সঠিক বলতে পারবেন। দুর্গাপুর এ. বি. এল. বর্ধমানের মধ্যে পড়ে। এ. বি. এল.-কে কি আর বয়লারের অর্ডার দেওয়া হচ্ছে? এবং যে বয়লারের অর্ডার দেওয়া হয়েছিল সেগুলো ক্যানসেল করা হচ্ছে কি না? হলে, তার কারণ কি? এটা হাউসকে জানাবেন।

[11-30 — 11-40 a.m.]

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে জানাই ১৯৮৮-৮৯ সালে যখন বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র তৈরি হওয়ার পরিকল্পনা হয় তখন সেখানে ৩টি ইউনিট করার কথা ছিল। ৩টি বয়লারের অর্ডার এ.বি.এল.কে দেওয়া হয়েছিল। পরবর্তীকালে রাশিয়ার সঙ্গে আমাদের চুক্তি যখন আমরা খন্ডন করলাম তখন ১৯৯১ সালে জাপানের ও.ই.সি.এফ.-এর লোনের মাধ্যমে কাজ করার জন্য আমরা তাদের সঙ্গে কথাবার্তা শুরু করলাম। তারা নতুন জায়গায় ঋণ দিতে আগ্রহী, কিন্তু যেখানে কাজ আরম্ভ হয়ে গেছে সেখানে তারা ঋণ দিতে রাজি নয়। সেজন্য ৩, ৪, ৫ এই ৩টি অর্ডার ক্যানসেল হল। তারজন্য এ.বি.এল.কে ক্ষতিপূরণ দেওয়া হয়েছে। আর ১,২ যেটা এখন ৪,৫ হয়েছে সেটা ডেভেলপমেন্ট কনসালট্যান্সির মাধ্যমে জয়েন্ট ভেঞ্চারে করা হবে। এ.বি.এল. করবে। ৭০ পারসেন্ট কাজ হয়েছে আর ৩০ পারসেন্ট কাজ হচ্ছে। আর বাকি ৩টি ইউনিটের কাজ ও.ই.সি.এফ.-র ঋণের মাধ্যমে করা হবে।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** একটা প্রকল্প চালাতে গেলে কয়লার দরকার। কয়লা কি রাণিগঞ্জ থেকে নিয়ে আসবেন? আমি বর্ধমান জেলায় আছি। সেখানে রাণিগঞ্জ অবস্থিত। আপনারা কয়লা ই.সি.এল.-র কাছ থেকে নেবেন না কি কোনও কোম্পানির সঙ্গে কয়লা নেওয়ার জন্য আপনাদের চুক্তি হয়েছে? যদি চুক্তি হয়ে থাকে তাহলে কি কি শর্তে এবং কোন কোম্পানির সঙ্গে আপনাদের চুক্তি হয়েছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** ১৯৮৮-৮৯ সালে যখন বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রের জন্য গভর্নমেন্ট অফ ইন্ডিয়া অ্যাপ্রুভ করেন তখন তাঁরা বলেন শোনপুর বাজার নম্বর (১) থেকে কয়লা দেবেন। ৩টি ইউনিটের জন্য তাঁরা শোনপুর থেকে কয়লা দেবেন বলেছিলেন। কিন্তু ১৯৯১ সালের যখন কয়লা প্রাইভেটাইজেশনের ব্যাপারটা আসল তখন কিছু কিছু ক্ষেত্রে ভারত সরকার প্রাইভেটাইজেশনকে অ্যালাউ করলেন। সেই সময় আমরা জয়েন্ট ভেঞ্চারে প্রাইভেট কোম্পানি স্থাপন করি। এই প্রাইভেট কোম্পানি কোলাঘাট, ব্যান্ডেল,

এবং সাঁওতালডিহিতে কয়লা দেবে। এর সঙ্গে রাজ্য বিদ্যুৎ পর্ষদের চুক্তি হয়েছে এবং পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশনের চুক্তি হয়েছে। এই প্রাইভেট কোম্পানি কোলাঘাট, ব্যান্ডেল ও সাঁওতালডিহিতে কয়লা দেবে। যে উদ্বৃত্ত কয়লা কোল ইন্ডিয়া থেকে পেতাম, শুধু ই.সি.এল. নয়, বি.সি.সি.এল., উড়িষ্যা লিভভ্যালি থেকেও কয়লা আসে। এই কয়লা বক্রেশ্বরে আসবে। ভারত সরকারের কোল-লিকেজ কমিটি এ ব্যাপারে ক্লিয়ারেন্স দিয়েছে। আশা করছি আগামী ২৬ তারিখে আমরা ৪,৫ এর জন্য ক্লিয়ারেন্স পেয়ে যাব। তারপর কাজ শুরু করতে পারব। এই কোম্পানি ভারতবর্ষে একটা হয়েছে। রাজ্য সরকারের সংস্থার সঙ্গে জয়েন্ট ভেঞ্চার প্রাইভেট কোম্পানি এখনও পর্যন্ত একটা হয়েছে। এতে ২৬ পারসেন্ট আমাদের শেয়ার আর ওদের রয়েছে ৭৪ পারসেন্ট শেয়ার। তার সঙ্গে আমাদের শর্ত হয়েছে যে কোল-ইন্ডিয়ার যে বেসিক কস্ট সেই বেসিক কস্ট থেকে ১৯ পারসেন্ট কম দামে আমাদের দেবে। আর কয়লা আসতে গেলে যে চুরি হয় সেটাও তাঁরা বহন করবেন। অর্থাৎ ওয়েমেন্ট পাওয়ার স্টেশনেই হবে। কোল ইন্ডিয়ার ওয়েমেন্ট পিট হেডে হয় এবং ট্রান্সপোর্টের সময় রাস্তায় কয়লা চুরি হয়। সেই ক্ষতি আমাদেরই বহন করতে হয়—প্রত্যেক রাজ্যের বিদ্যুৎ সংস্থা এবং এন.টি.পি.সি.-কে বহন করতে হয়। এ ক্ষেত্রে আমরা ওদের সঙ্গে শর্ত করেছি প্ল্যান্টে যে কয়লা আসবে সেই কয়লা ডিজিটাল মিটার দিয়ে প্ল্যান্টেই জয়েন্ট ওয়েমেন্ট হবে এবং সেই হিসাবে আমরা টাকা দেব। এতে আমাদের কোল ইন্ডিয়াকে যে দাম বা টাকা দিতে হয় তার চেয়ে শতকরা ১৯ শতাংশ কম দিতে হবে। তারপর কয়লার কোয়ালিটির প্রশ্ন আছে। অনেক সময় বলা হয় বি গ্রেড কয়লা দেওয়া হল, কিন্তু যে কয়লা আমরা পেলাম সেটা দেখা গেল ডি গ্রেডের। সেজন্য এক্ষেত্রেও বলা হয়েছে স্যাম্পলিং হবে অ্যাট দি স্টেশন, নট অ্যাট দি পিট হেড। পিট হেডে স্যাম্পলিং করার ক্ষেত্রে অনেক রকমের অসুবিধা হয়—বেশির ভাগ সময় লোক পাঠিয়ে স্যাম্পলিং করায় অসুবিধা হয়। এক্ষেত্রে আমরা বলেছি, এটাও পাওয়ার স্টেশনেই হবে। কারণ এক এক কোয়ালিটির এক এক রকম দাম। এ,বি,সি,ডি করে কয়লার গ্রেড আছে। এ গ্রেডের সবচেয়ে বেশি দাম, তারপর বি গ্রেডের তার চেয়ে একটু কম দাম, তারপর সি গ্রেডের আরও একটু কম দাম। এই ভাবে দাম নির্দিষ্ট আছে। সব কিছু মিলিয়ে আমি বলতে পারি আনুমানিক শতকরা ২৫ শতাংশ কয়লা বাবদ খরচ কম হবে কোল ইন্ডিয়ার তুলনায়।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** সি.ই.এস.সি. অনেকটা জায়গা পেয়েছে, কিন্তু হাইকোর্টের কেসের জন্য কয়লা তুলতে পারছে না। আমার কাছে যত দূর খবর আছে একটা কোম্পানি ওখানে কয়লা তুলছে এবং তাদের সঙ্গে আপনাদের চুক্তি হয়েছে। 'এমটা'-র সঙ্গে কি কি শর্তে আপনাদের চুক্তি হয়েছে সেটাই আমি জানতে চাইছি।

**ডঃ শংকরকুমার সেন ঃ** কোম্পানিটির নাম "বেঙ্গল এমটা কোম্পানি"। এটা একটা জয়েন্ট ভেঞ্চার কোম্পানি—আমাদের শতকরা ২৬ শতাংশ শেয়ার, ওদের শতকরা ৭৪ শতাংশ। সব মিলিয়ে ওরা কোল ইন্ডিয়ার চেয়ে শতকরা ২৫ শতাংশ কম দামে কয়লা দেবে। তারা ইস্ট এবং তারা ওয়েস্টে ভারত সরকার ওদের মাইন করার অনুমতি দিয়েছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** তিস্তা প্রকল্পে যেটা জাপানী সংস্থার কাছ থেকে নেওয়া হয়েছিল তা তারা ডাইরেক্ট স্টেট গভর্নমেন্টকে দিয়েছিল। স্টেট গভর্নমেন্ট কি ভাবে খরচ করেছে, সেটা আলাদা কথা। কিন্তু বক্রেশ্বরের ক্ষেত্রে ও.ই.সি.এফ. যে আর্থিক সহায়তা দিচ্ছে, তা সে কি ডাইরেক্ট স্টেট গভর্নমেন্টকে দিচ্ছে, না দিল্লির কোনও সংস্থার মাধ্যমে দেওয়া হচ্ছে? ডাইরেক্ট যদি না দেয় তাহলে তা না দেওয়ার কারণ কি?

**ডঃ শংকরকুমার সেন ঃ** ১৯৯১ সালে আমি যখন মন্ত্রী সভায় আসি তখন আমি দেখি আমাদের দেশের যে-সব রাজ্যগুলির বিভিন্ন সংস্থা ও.ই.সি.এফ.-এর কাছ থেকে আর্থিক সাহায্য গ্রহণ করছিল, তা রাজ্য সরকারের কাছে যেত এবং সেখান থেকে ডিসবার্সমেন্ট করা হত। প্রযুক্তিবিদ হিসাবে আমার মনে হয়েছিল আর্থিক সাহায্য এবং প্রযুক্তিগত সাহায্য সোজাসুজি ইমপ্লিমেন্টিং এজেন্সির কাছে, অর্থাৎ রাজ্য ইলেক্ট্রিসিটি বোর্ড, এন.টি.পি.সি., পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন ইত্যাদির কাছে যদি পৌঁছে দেওয়া যায় তাহলে তাদের কাজকে তরান্বিত করা যায়। সেজন্য দিল্লিতে একটা সভায় আমি সেই প্রস্তাব রেখেছিলাম। এক্ষেত্রে নিয়মটা হচ্ছে, ও.ই.সি.এফ. ১০০ টাকা দিলে ৩০ শতাংশ ভারত সরকার কেটে রাখে, ৭০ শতাংশ রাজ্যকে দেয়। ভারত সরকার ও.ই.সি.এফ.-এর কাছ থেকে ২.৮ শতাংশ হারে সুদের বিনিময় টাকা নিচ্ছে, আর আমাদের ১১ শতাংশের কিছু বেশি সুদের হারে দিচ্ছে। আমরা এ বিষয়ে দরবার করেছিলাম যে, এটা বেশি নেওয়া হচ্ছে। তখন বলা হয় জাপান কারেন্সি ইয়েন এবং আমাদের রুপির মধ্যে মূল্যামানের পার্থক্য আছে—রুপি বার বার ডিভ্যালুয়েড হবার ফলে ইয়েনের মূল্য বার বার বেড়ে যায়। ফলে ভারত সরকারকে গ্যারান্টার হতে হয়। তাঁকে দরবার করলাম আমাদের একটি সভায় যে এটা পাল্টানো হোক। সেই সভায় তদানীন্তন অর্থমন্ত্রী ঐখানে ঘোষণা করলেন আমরা ১০০ শতাংশই দেব, ৩০ শতাংশ কাটব না। তবে সুদের যে ব্যাপারটা আছে সেটা আমাদের দেখতে হবে। কারণ ভারত সরকার ইজ এ গ্যারেন্টার। এই সিস্টেমে সুবিধা হয়েছে। মনে করুন, বক্রেশ্বরে যে এজেন্সি কাজ করছে—তারা কাজ করল, করে বিল সাবমিট করল। আমরা বিল চেক করে সোজা দিল্লিতে পাঠিয়ে দিলাম ও.ই.সি.এফ.-র অফিসে ভারত সরকারের মাধ্যমে, সেখান থেকে ব্যাঙ্ক অফ টোকিও ডায়রেক্টলি কোম্পানিকে দিচ্ছে, কোনও সংস্থার কাছে আসছে না।

[11-40 – 11-50 a.m.]

**শ্রী আব্দুল মান্নান :** আপনার প্রতি অনাস্থা প্রদর্শন করা হচ্ছে না কি? স্টেট মিনিস্টারকে ইগনোর করে এই যে টাকা দেওয়া হচ্ছে, এতে স্টেট মিনিস্টারের প্রতি অনাস্থা জানানো হচ্ছে নাকি?

**ডঃ শঙ্করকুমার সেন :** আমি আপনার সঙ্গে এ ব্যাপারে একমত নই। একটা প্রোজেক্ট যদি তাড়াতাড়ি চালাতে হয় তাহলে কন্ট্রাক্টরের পেমেন্ট রেগুলার না করলে ফিনান্সিয়াল ম্যানেজমেন্ট রেগুলার না হলে প্রোজেক্ট তাড়াতাড়ি হয় না। যেরকম বক্রেশ্বরের ক্ষেত্রে কন্ট্রাক্টররা বলেছেন ৭ দিনের মধ্যে পেমেন্ট পেয়েছি। সুতরাং এই বিষয়টা অনাস্থা নয়, প্রোজেক্ট ঠিক সময়ে শেষ করতে হবে।

**শ্রী আব্দুল মান্নান :** অন্যান্য ডিপার্টমেন্টের ক্ষেত্রে কি হচ্ছে?

**ডঃ শঙ্করকুমার সেন :** ও.ই.সি.এফ.-র সমস্ত ঋণ—যেরকম মনে করুন, এনভায়রন ডিপার্টমেন্টের প্রোজেক্ট আছে। ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের ফ্লাই-ওভার প্রোজেক্ট আছে, এ ছাড়া সমস্ত রাজ্যেই একই সিস্টেমে স্কীম হয়ে গেছে। সুতরাং অনাস্থা নয়, প্রোজেক্ট তাড়াতাড়ি শেষ করার জন্য।

**শ্রী মহবুবুল হক :** ৩১-৩-১৯৯৮ পর্যন্ত বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রের কাজের অগ্রগতির কথা এখানে মাননীয় মন্ত্রী মহাশয় বললেন। আমি জানতে চাইছি, কোনও কোনও দেশ এই অগ্রগতির জন্য আমাদের সাহায্য করেছেন এবং আমরা জানি, পাবলিক কন্ট্রিবিউশন—রক্ত দেওয়া হয়েছিল এবং চাঁদা তোলা হয়েছিল এই বক্রেশ্বরের জন্য। সেই রক্ত বাবদ এবং পাবলিক কন্ট্রিবিউশনের কত টাকা ওখানে লাগানো হয়েছে?

**ডঃ শঙ্করকুমার সেন :** ঠিক অফ-হ্যান্ড এগজাক্ট অ্যামাউন্ট বলা সম্ভব নয়। তবে যতদূর স্মরণে আছে, ১০ কোটি টাকা হয়েছিল। টাকাটা জমা দেওয়া হয়েছিল ফিক্সড ডিপোজিটে, সুদে-আসলে সেটা ১০ কোটি টাকার মতন হয়ে গেছে। এবং এই টাকাটা হাউসিং-এর জন্য ব্যবহার করেছেন। যদি কোয়েশ্চেন দেন তাহলে আমি এগজাক্ট অ্যামাউন্ট এবং এই টাকা কি কাজে ব্যবহৃত হয়েছিল বলে দিতে পারব। তবে আমার মনে হয় হাউসিং কলোনির জন্য এই টাকা ব্যবহৃত হয়েছে। তবে আমার উত্তরটা সঠিক নাও হতে পারে। আমি মাপ চেয়ে নিচ্ছি।

**শ্রী তপন হোড় :** আমরা বীরভূমবাসীরা এবং পশ্চিমবঙ্গবাসীরা খুশি যে, যে গতিতে কাজ হচ্ছে এবং আমরা আশা করি খুব তাড়াতাড়ি এই বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রের যে সাফল্য সেই সফলতা সবাই মিলে আমরা পাব। কিন্তু আপনি বলেছেন, এই

জলের ব্যাপারে যে কথাটা সেটা ৬৭ বলেছেন, না ৮৭ হবে সেটা একটু বলবেন। আর দ্বিতীয়ত, ১০০ গভীর নলকূপ করার কথা বলেছেন। কিন্তু ভূবিজ্ঞানীরা বলেছেন, রাঢ় অঞ্চলে যা জলের স্তর তাতে ডিপ টিউবওয়েল করলে অনিশ্চিত হয়ে পড়ে। সুতরাং এতে আপনার কিছুটা ক্ষতি হবে, যার জন্য ১০০টি ডিপ টিউবওয়েলের কথা ভাবা হচ্ছে। সেই জায়গায় আমার প্রশ্ন, সেখানে আর একটি প্রস্তাব দেওয়া আছে, সেটা হচ্ছে, সিদ্ধেশ্বরী নুন বিল প্রকল্প—৫৩২ স্কোয়ার মাইল এলাকা জুড়ে যে আন-কভার্ড জল—আপনি বলেছেন ১০০ বছরের জলের যে ইতিহাস—সেখানে বিকল্প জলাধার যদি তৈরি করা না যায় তাহলে বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রে যে জল নিচ্ছেন, যেটা দরকার—যেটা করতে হবে সেটা হচ্ছে, এই জল যদি পেতে হয় তাহলে বিকল্প জলাধার তৈরি করা। আর ১০০টা টিউবওয়েল যেটা করার কথা বলেছেন সেটা অনিশ্চিত আমার জিজ্ঞাসা, এ বিষয়ে আপনি ওয়াকিবহাল আছেন কিনা, মাননীয় মন্ত্রী মহাশয় তা জানাবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন** ঃ সিদ্ধেশ্বরী নুন বিল প্রকল্পটা আমাদের মাথায় আছে। এই প্রকল্পটা করতে গেলে যে টাকা লাগবে তার থেকে বক্রেশ্বরে জলাধার তৈরি করতে অনেক কম টাকা লাগবে। সমীক্ষা যেটা করা হয়েছিল সেখানে বলা হয়েছিল ১০০টা স্যালো হলেই হবে, আমরা স্যালোর জায়গায় মিনি ডিপ দিয়েছি। প্লাস আমরা কিন্তু ওপন মাইন্ড নিয়েই চলতে চাই। ভবিষ্যতে দরকার হলে আরও ১০০ বসানো হবে। সেটা এফেক্টটা দেখে হবে। আর সিদ্ধেশ্বরী নুন বিল প্রকল্পটা আমাদের চোখের সামনে আছে। বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র তাদের উৎপাদন আরম্ভ করলে সেই বিদ্যুৎ বিক্রি থেকে যে সঞ্চয় হবে সেই সঞ্চয় থেকে এটা করব। কারণ এই টাকাটা জাপানীরা দিচ্ছে না। বক্রেশ্বর ড্যামের টাকাটা জাপানীরা দিচ্ছে না। এটা পি.ডি.সি.এল.-র নিজের টাকা এবং কিছু কিছু রাজ্য সরকার সাহায্য করছেন, এইভাবে হচ্ছে। সিদ্ধেশ্বরী নুন বিল প্রকল্পটা বড় প্রকল্প, ভবিষ্যতে প্রয়োজন হলে নিশ্চয় করব। পাওয়ার স্টেশন তো বন্ধ করে দেওয়া যায় না। সমীক্ষা কিন্তু অন্য কথা বলছে। সমীক্ষাতে কিন্তু ১০০টা টিউবওয়েলের কথা বলা নেই। এটা আমরা ইন অ্যাডিশন করছি। আমরা এ ব্যাপারে ওপন মাইন্ড নিয়ে চলছি, প্রয়োজনে ভবিষ্যতে আরও করা হবে। আর ওটা ৮৭ নয়, ৬৭।

## বিদ্যুতের সারচার্জ

***৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৭) শ্রী সৌগত রায়** ঃ বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিদ্যুতের সারচার্জের বাড়তি টাকা কবে থেকে সি. ই. এস. সি.-কে দিতে হবে;

(খ) এইভাবে সি. ই. এস. সি. কর্তৃক আদায়ীকৃত অর্থের পরিমাণ কত হবে বলে আশা করা যায়; এবং

(গ) এ ব্যাপারে রাজ্য সরকারের মতামত কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) এক সদস্য কমিটির সুপারিশ অনুযায়ী ১৯৯৩-৯৪, ১৯৯৪-৯৫ এবং ১৯৯৫-৯৬ সালের জন্য অতিরিক্ত ফুয়েল সারচার্জ বাবদ সি.ই.এস.সি. মোট ৯৭ কোটি টাকা গ্রাহকদের নিকট থেকে আদায় করবে যথাক্রমে ইউনিট প্রতি ৪.৭৯ পয়সা, ৬.১৯ পয়সা এবং ১০.৬২ পয়সা এবং সাত কিস্তিতে ১৯৯৮ সালের মে মাসের বিলে সি.ই.এস.সি. আদায় শুরু করবে জানিয়েছে।

(খ) এই ভাবে ফুয়েল সারচার্জ আদায়ের পরিমাণ হবে প্রায় ৯৭ কোটি টাকা।

(গ) সি.ই.এস.সি.-র এই বাড়তি ফুয়েল সারচার্জ আদায়ে রাজ্য সরকারের অনুমোদন আছে।

[11-50 – 12-00 (Noon)]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় জানিয়েছেন যে ওয়ান ম্যান কমিটি রিপোর্ট দিয়েছে ৩০.৩.১৯৯৮ তারিখে এবং সেই অনুসারে সি.ই.এস.সি. ফুয়েল সারচার্জ আদায় করবে। মজার ব্যাপার হচ্ছে, এই ওয়ান ম্যান কমিটি—দেবকুমার বসু কমিটি—২৭.৮.১৯৯৭ তারিখে রিপোর্ট দিয়ে বলেছিলেন যে সি.ই.এস.সি. এক্সেস কালেক্ট করেছে এবং সেটা রিফানডেবল। আপনি আমাদের হাউসে সেই দেবকুমার বসু কমিটির ফার্স্ট রিপোর্টটা প্লেস করেছেন। মজার ব্যাপার হচ্ছে, সেই একই ওয়ান ম্যান কমিটি এখন বলছে যে সি.ই.এস.সি. উল্টে কনজিউমারদের থেকে ৯৭ কোটি টাকা আদায় করবে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে স্পষ্ট ভাবে জানতে চাই, আপনি আগেরবার ওয়ান ম্যান কমিটির রিপোর্ট হাউসে প্লেস করেছিলেন, এবারে আপনি দেবকুমার বসু কমিটির সেকেন্ড রিপোর্ট হাউসে প্লেস করবেন কি না এবং আপনি এই সেকেন্ড রিপোর্টটার ব্যাপারে নিজে স্যাটিসফায়েড কি না যে এই রিপোর্টটা জাস্টিফায়েড এবং এটা ইমপ্লিমেন্ট করা যেতে পারে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়ের অনুমতি নিয়ে বলছি যে এই দুটি প্রশ্নের উত্তর আমি গত সোমবার দিয়েছি। এটা বাহুল্য হয়ে যাবে। দুটি প্রশ্নের উত্তরই দিয়েছি। বিধানসভায় কিছু পেশ করতে গেলে মাননীয় অধ্যক্ষ মহাশয়ের অনুমতির দরকার। রাজ্য সরকারের ব্যাপারটাও আছে। সুতরাং আমি দুটোই এই সভায় গত

সোমবার বলেছি।

**শ্রী সৌগত রায় :** আপনি সেকেন্ড রিপোর্টটা সম্বন্ধে নিজে স্যাটিসফায়েড কি না এর কি উত্তর দিলেন আমি বুঝলাম না।

**ডঃ শঙ্করকুমার সেন :** আপনার ঐ প্রশ্নের উত্তরও আমি গত সোমবার দিয়েছি।

**শ্রী সৌগত রায় :** আপনি আবার বলুন না।

**ডঃ শঙ্করকুমার সেন :** আমি বলেছি, আমি স্যাটিসফায়েড নই। আমি এটা বলেছি।

**শ্রী সৌগত রায় :** তাহলে আপনি স্যাটিসফায়েড নন। স্যার, আমরা যতদূর জানতে পেরেছি, মন্ত্রী এই ব্যাটলিবয় কমিটি এবং দেবকুমার বসু কমিটির রিপোর্টের উপর নিজে কয়েকটা কমেন্ট করেছেন। তাতে উনি লিখেছেন,—

It transpires that the earlier report of the One-man Committee was alright, and CESC Ltd. should return the excess amount collected, to the consumers as recommended.

মন্ত্রী আরও লিখেছেন যে,—

Indeed, even now, such short-falls if any, can be allowed to be realised from the consumers during the next tariff revision. Such realisation in an artificial way through enhancement of fuel surcharge is highly irregular.

মন্ত্রী নিজে তার নোটে লিখেছেন যে সি.ই.এস.সি.-র এই ভাবে কালেকশন হচ্ছে হাইলি ইররেগুলার। উনি বলেছেন, আগের কমিটির রিপোর্ট ঠিক ছিল। শুধু তাই নয়, উনি আরও বলেছেন যে,—

The One-man Committee in its report has not, in clear transparent terms, explained quantitatively what was wrong in its calculation in which the Committee was of the view.

সুতরাং উনি এটাও মনে করেন, দেবকুমার বসু কমিটি ক্লিয়ারলি বলেনি যে আগেরবার কেন ওরা কনজিউমারদের ফেরৎ দেবার কথা বললে, আর এবারে কেন এটা বলছেন। এর পরে মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই যে, উনি কেন এই ফুয়েল সারচার্জ সি.ই.এস.সি.-কে আদায় করতে দিচ্ছেন? তার উত্তর হয়ত এটা হতে পারে যে,

মন্ত্রী এই নোটে সই করার আগেই, আপনি সই করেছেন, ৫.৬.১৯৯৮ তারিখে, আর মুখ্যমন্ত্রী অর্ডার দিয়েছেন ২.৬.১৯৯৮ তারিখে।

The Batliboi's report and the One Man Committee have ultimately worked out a solution and this may be implemented as decided.

মাননীয় মন্ত্রী মহাশয় আজকে উত্তর দিতে এড়িয়ে যাচ্ছেন। কিন্তু আপনি লিখেছেন যে, সি.ই.এস.সি. হাইলি ইরেগুলার কাজ করেছেন। আপনি বলেছেন যে, সেকেন্ড রিপোর্ট ট্রান্সপারেন্ট নয়। আপনি বলেছেন, প্রথম রিপোর্ট ঠিক ছিল। তারপরেও আপনি অনুমোদন দিচ্ছেন কেন, এটা আপনার কাছে জানতে চাই?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** দেবকুমার বসু কমিটি আমাদের কাছে একটা রেগিউলেটরি কমিটি। আমরা এই কমিটির কোনও কাজে হস্তক্ষেপ করি না বা করা হয়ও নি। দেবকুমার বসু কমিটি আগে একটা রিপোর্ট দিয়েছিলেন। পরে কি কারণে বাটলিবয়কে অ্যাপয়েন্ট করা হল সেটা আমি গত শীতকালীন অধিবেশনে বিধান সভায় বলেছি, এক্সপ্লেন করেছি। আমি একটা নোটও দিয়েছি যে কি ভাবে এটাকে অ্যাপয়েন্ট করা হল। বাটলিবয় কমিটির অডিটের ভিত্তিতে রেগিউলেটরি কমিটি, ওয়ান-ম্যান কমিটি নুতন ভাবে তাদের রেকমেন্ডেশন দিয়েছেন, যেটা রাজ্য সরকার অ্যাকসেপ্ট করেছেন। আমার মত ভিন্ন হতে পারে, সেটা প্রশ্ন নয়, আমি আগেও যেটা বলেছি যে, অ্যাকাউন্টসে কোনও আইটেম কোথায় পোস্টিং হবে, এ নিয়ে দ্বি-মত থাকতে পারে। আমার এক রকম মত হতে পারে, আর যারা অভিজ্ঞ বাটলিবয় কোম্পানি, অথবা অন্য কোনও কোম্পানি এবং রেগিউলেটরি কমিটি তাদের এক রকম মত হতে পারে। আমার মতই যে কারেক্ট সেটাও আমি বলব না। আমিই পারফেক্ট পারশন সে ক্লেমও আমি করব না। রাজ্য সরকার একটা ডিসিসন নিয়েছেন এবং অ্যাজ এ গুড ডেমোক্রাটিক পারশন আই মাস্ট ওবে দ্যাট অর্ডার।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কথা আমি ঠিক বুঝতে পারলাম না। আপনি যদি বিভাগীয় মন্ত্রী হিসাবে স্যাটিসফায়েড না হন, যদি আপনার কনসেন্ট বলে যে রিপোর্ট দিয়েছে দেবকুমার বসু সেকেন্ড রিপোর্ট, তাতে আপনি স্যাটিসফায়েড নন, যদি তা সত্ত্বেও রাজ্য সরকার আপনাকে বলে যে সেই রেকমেন্ডেশন ইমপ্লিমেন্ট হোক এবং কনজিউমারদের থেকে এই টাকা আদায় করা হোক, তাহলে আপনি মন্ত্রী আছেন কেন আমি বুঝতে পারছি না। আপনি নোটে লিখেছেন যে, আপনি এর সঙ্গে এক মত নন। আপনি মন্ত্রীর চেয়ারে বসে আছেন কি করে আমি বুঝতে পারছি না। মাননীয় মন্ত্রীর কাছে আমি স্পেসিফিক ভাবে জানতে চাই যে, মুখ্যমন্ত্রী সই করেছেন ২.৬.১৯৯৮ তারিখে ফাইলে, তারপরে আপনার কাছে পাঠিয়েছেন। আপনি সই করেছেন ৫.৬.১৯৯৮

তারিখে। আপনি প্রশ্নের উত্তরে বলছেন যে, ১৯৯৮ সালে মে মাসের বিলে সি.ই.এস.সি. এটা আদায় করতে শুরু করবে। গত মে মাসে সি.ই.এস.সি. নোটিফিকেশন দিয়ে জানিয়েছে যে, আমরা এই ফুয়েল সারচার্জ ৯৭ কোটি টাকা এক্সট্রা কালেকশন করব। আমি জিজ্ঞাসা করতে চাই, আপনার ফাইলে সই হওয়ার আগে সি.ই.এস.সি.-র মতো একটা প্রাইভেট কোম্পানি, তাদের কি করে সাহস হয় এটা বলার যে ফুয়েল সারচার্জ কালেক্ট করা শুরু করবে, হুইচ ইজ ইন কন্ট্রাভেনশন অফ দি ইলেক্ট্রিসিটি সাপ্লাই অ্যাক্ট,—তারা এটা কি করে করল, আপনি কাইন্ডলি আমাদের বলুন? সি.ই.এস.সি. এই প্রাইভেট কোম্পানি আগে যখন ব্রিটিশদের ছিল তখনও লাভ করেছে, এখন আর.পি.জি.-র হাতে গেছে, ওরাও লাভ করছে! কিন্তু আপনি মন্ত্রীর বিবেক চেপে রাখলেন। আর সি.ই.এস.সি. আপনার অনুমোদন হবার আগেই টাকা কালেক্ট করা শুরু করল। এটা তারা কি করে করল? তাছাড়া আপনি এও বলেছেন যে, এভাবে ফুয়েল সারচার্জ না বাড়িয়ে সি.ই.এস.সি. টেরিফ রিভিশনের সময় এটা বাড়াতে পারত। আপনার নোটে রয়েছে যে,

If any such short fall can be allowed to be realised from the consumers during the next tariff revision.

আপনি আরও বলেছেন আপনার নোটে যে,

One wonders why CESC Ltd. never thought it fit to move for such construction of a rating committee.

তারপরে লাস্ট আপনার একটা কথা, ভারি ইন্টারেস্টিং. আপনি লিখেছেন যে, হাউএভার অ্যাকশন may please be taken as desired by C.M. পুরো নোটটা আপনি দিলেন সি.ই.এস.সি.-র বিরুদ্ধে। তারপর বললেন যে, হাউএভার অ্যাকশন মে বি টেকন। আমি আপনার কাছে স্পেসিফিক্যালি জানতে চাই যে, সি.ই.এস.সি. আপনার নোটে সই হবার আগেই টাকা কালেক্ট করবার জন্য বিবৃতি দিয়েছে এবং বিলে টাকা কালেক্ট করেছে। আমাদের লোকেরা পরে দেখাবেন। আমার প্রশ্ন, এটা লিগ্যাল কি না, ইলেক্ট্রিসিটি সাপ্লাই অ্যাক্ট অনুযায়ী এটা চলতে পারে কিনা এবং এই বে-আইনি কাজ করবার জন্য কি ব্যবস্থা আপনি নিতে চলেছেন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** ইলেক্ট্রিসিটি সাপ্লাই অ্যাক্টে লাইসেন্সীদের একটা পাওয়ার দেওয়া আছে। পারওয়ারটা হচ্ছে, ফুয়েল সারচার্জ জি এ পার্ট অফ টেরিফ। লাইসেন্সীরা নিজেরা টেরিফ ইনস্টিটিউট করতে পারবে উইথ ওয়ান মানথস নোটিশ টু দি গভর্নমেন্ট। এক মাসের মধ্যে যদি গভর্নমেন্ট উত্তর না দেয় তাহলে সেই টেরিফটা অটোমেটিক্যালি ইমপ্লিমেন্টেড হয়ে যায়। এটা হচ্ছে ইলেক্ট্রিসিটি সাপ্লাই অ্যাক্ট, ১৯৮৪-এর বিধান। এতে

কি হতে পারে? সি.ই.এস.সি., ওদের যদি ক্লিয়ার প্রফিট এবং রিজনেবল রিটার্ন—যেটা গত সপ্তাহে আমি বলবার চেষ্টা করেছিলাম, যার ভিত্তিতে এই টেরিফটা ঠিক হয়—ক্লিয়ার প্রফিট এবং রিজনেবল রিটার্নে যে ডিফারেন্স, ক্লিয়ার প্রফিট যদি রিজনেবল রিটার্ন থেকে বেশি হয়, সেই ডিফারেন্সটা সি.ই.এস.সি. বা ভারতবর্ষের যে কোনও লাইসেন্সী টেরিফ করতে পারবে। এবং এই অ্যাক্টে বলা আছে যে, যদি প্রফিট বেশি হয়, যদি ক্লিয়ার প্রফিট রিজনেবল রিটার্ন থেকে ওরা বেশি করে, তাহলে একটা ধারা আছে কিভাবে তা ফেরৎ দেবে। সেই ধারাও অ্যাক্টের মধ্যে আছে। এটা ঠিক নয় যে, প্রত্যেকবারই তাদের গভর্নমেন্টের কাছে আসতে হবে। গভর্নমেন্টকে তারা এক মাসের একটা নোটিশ দেবে এবং সেই নোটিশ অনুসারে তারা কিন্তু ডাইরেক্টলি ইমপ্লিমেন্ট করতে পারবে ইলেক্ট্রিসিটি চার্জেস।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** সাপ্লিমেন্টারি তুলতে গিয়ে বলছি, হাউসে আজকের এই বিষয়টা একটা আনপ্রিসিডেন্টেড। আমাদের অভিজ্ঞতায় বা সংসদীয় রীতি-নীতিতে দেখিনি যে, সংশ্লিষ্ট বিভাগীয় মন্ত্রীর একটা ডিপার্টমেন্টাল সিদ্ধান্ত গ্রহণের ক্ষেত্রে তাঁর যে নোট, সেটাকে ইগনোর করে একটা সিদ্ধান্ত গৃহীত হল এবং সেটা একজিকিউশন হচ্ছে।

He is being still the Minister-in-charge of the said department.

এটা একটা নজিরবিহীন ঘটনা। যেভাবে তাঁর নোটকে—ডিপার্টমেন্টাল নোট থেকে যা দেখা যাচ্ছে—উপেক্ষা করা হয়েছে, সমস্ত ব্যাপারটাই কন্ট্রাডিক্টরি এবং হাইলি ইরেগুলার। তাই হাউসের সামনে সমস্ত বিষয়টা পেশ করা হোক। এর ভিত্তিতে আমরা দাবি করছি, এরজন্য সর্বদলীয় তদন্ত কমিটি এই বিধানসভা থেকে করা হোক, কারণ এর সঙ্গে জনস্বার্থের প্রশ্ন জড়িত। লক্ষ লক্ষ কনজিউমারের ইন্টারেস্ট জড়িয়ে রয়েছে এর সঙ্গে। তাদের ইন্টারেস্ট আজকে ক্ষতিগ্রস্ত করে যেভাবে সারচার্জ চাপিয়ে দেওয়া হচ্ছে, সেটা হাইলি ইরেগুলার। সেটা হাউসের সামনে এসেছে, কাজেই এটা সাপ্রেস করা চলে না। তার জন্য এখানে সমস্ত পেপার সাবমিট করা হোক, কারণ ডিপার্টমেন্টাল মিনিস্টার-ইন-চার্জ যিনি তিনি নিজে এটা ডিসএগ্রি যখন করেছেন, তখন সেই সিদ্ধান্তটা চাপিয়ে দেওয়া হচ্ছে জনগণের স্বার্থের বিরুদ্ধে। এটা অত্যন্ত সন্দেহজনক ব্যাপার। তারজন্য দাবি করছি এখানে, সর্বদলীয় কমিটি করা হোক বিধানসভা থেকে। এই ইস্যুর উপর সেটা করা হোক সমস্ত পেপার একজামিন করে জনস্বার্থ সুরক্ষিত করবার জন্য। আমি এটা দাবি করছি। আমি জানতে চাই, মাননীয় মন্ত্রী এটা এনডোরস করেন কিনা। এ ব্যাপারে তাঁর মতামত আমরা জানতে চাইছি। এটা আমাদের দাবি।

..... (নো রিপ্লাই) .....

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সৌগত রায়ের প্রশ্নের উত্তরে মাননীয় মন্ত্রী দুটি ভিন্ন মতের কথা বলছিলেন। আমি পরিষ্কার করে জানতে চাই, মত দুটো কার কার এবং কি কি?

[12-00 – 12-10 p.m.]

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** বিষয়টা আমি আপনাদের বোঝাতে পারব কিনা জানি না, কারণ এটা অঙ্কের ব্যাপার। বিষয়টা হল, রেগিউলেটরি কমিশন একটা রিপোর্ট দিয়েছেন, রাজ্য সরকার সেটা গ্রহণ করতে পারে। দি স্টেট গভর্নমেন্ট রেসপেক্টস দি রিপোর্ট অফ দি রেগিউলেটরি কমিশন। রাজ্য সরকার সেই হিসাবে করেছে, রেগিউলেটরি কমিশনের মতটা গ্রহণ করেছে। কিন্তু এই রিপোর্ট দেখে আমার ব্যক্তিগত ধারণা আমি মুখ্যমন্ত্রীকে জানিয়েছি। এটাই হচ্ছে বিষয়।

## Starred Questions

## (to which written Answers were laid on the Table)

### সি.ই.এস.সি.-র বিদ্যুতের দাম বৃদ্ধি

***৩৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৭০০) **শ্রী পঙ্কজ বন্দ্যোপাধ্যায় ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সি. ই. এস. সি. কর্তৃপক্ষ বিদ্যুতের দাম বাড়ানোর ব্যাপারে কোনও পরিকল্পনা গ্রহণ করেছে;

(খ) সত্যি হলে, ঐ বৃদ্ধির কারণ কি; এবং

(গ) ইউনিট প্রতি ঐ বৃদ্ধির হার কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিদ্যুতের দাম বাড়ানোর ব্যাপারে সি. ই. এস. সি কর্তৃপক্ষ এখনও পর্যন্ত কোনও প্রস্তাব বিদ্যুৎ দপ্তরে পেশ করেনি।

(খ) প্রযোজ্য নয়।

(গ) প্রযোজ্য নয়।

### রাজ্য বিদ্যুৎ পর্ষদের পরিকাঠামো

***৩৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩) **শ্রী আব্দুল মান্নান ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের বর্তমান পরিকাঠামোর পরিবর্তন করে একাধিক সংস্থায় পরিণত করার কোনও প্রস্তাব সরকারের আছে কি না;

(খ) থাকলে, প্রস্তাবিত পরিকাঠামোটি কিরূপ; এবং

(গ) কবে নাগাদ উক্ত প্রস্তাব কার্যকর হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, একটি প্রস্তাব সরকারের কাছে আছে।

(খ) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের এলাকাভুক্ত জেলাগুলির পঞ্চায়েত এলাকায় বৈদ্যুতিকরণের জন্য এবং বিদ্যুৎ বন্টনের জন্য একটি পৃথক উন্নয়ন নিগম গঠনের প্রস্তাব আছে।

(গ) প্রস্তাবটি কার্যকর করার সময় এখনও পর্যন্ত নির্দিষ্ট হয়নি।

## সৌর বিদ্যুৎকেন্দ্র

*৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *৭৯৮) **শ্রী আবু আয়েশ মণ্ডল** এবং **শ্রী তমাল মাঝি ঃ** বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের কয়েকটি স্থানে সৌর বিদ্যুৎকেন্দ্র স্থাপন করা হয়েছে;

(খ) সত্যি হলে, এখন পর্যন্ত এ ধরনের মোট কতগুলি কেন্দ্র স্থাপিত হয়েছে; এবং

(গ) সেগুলি কোথায় কোথায় অবস্থিত?

**বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১২ টি।

(গ) সৌর বিদ্যুৎ কেন্দ্রগুলি নিম্নলিখিত স্থানে অবস্থিত

| | |
|---|---|
| ১। সাগর দ্বীপ, দঃ ২৪ পরগনা | ৪ টি |
| ২। পাখিরালয়, সোগাবা, দঃ ২৪ পরগনা | ১ টি |
| ৩। সজনেখালি, দঃ ২৪ পরগনা | ১ টি |

| | |
|---|---|
| ৪। রাঙাবেলিয়া, দঃ ২৪ পরগনা | ১ টি |
| ৫। দীঘা, মেদিনীপুর | ১ টি |
| ৬। বনগোপালপুর, বাঁকুড়া | ১ টি |
| ৭। বিজ্ঞান নগরী, কলকাতা | ১ টি |
| ৮। বিদ্যুৎ ভবন, সল্টলেক, কলকাতা | ১ টি |
| ৯। কালিঝোড়া, দার্জিলিং | ১ টি |

### রাজ্য বিদ্যুৎ পর্ষদের পুনর্বিন্যাস

*৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৭০৪) শ্রী **পঙ্কজ বন্দ্যোপাধ্যায় :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদকে পুনর্বিন্যাস করে বিদ্যুৎ উৎপাদন ও সরবরাহের দায়িত্ব ভিন্ন ভিন্ন বাণিজ্যিক প্রতিষ্ঠানের উপর ন্যস্ত করার কোনও পরিকল্পনা সরকার গ্রহণ করেছে কি না; এবং

(খ) করে থাকলে, পরিকল্পনাটির প্রেক্ষাপট কিরূপ?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রাজ্যের জেলাগুলিতে গ্রামীণ বৈদ্যুতিকরণ ও বিদ্যুৎ সরবরাহের উন্নয়নের উদ্দেশ্যে একটি পৃথক বিদ্যুৎ উন্নয়ন নিগম গঠনের প্রস্তাব আছে।

(খ) পরিকল্পনাটি এখনও প্রাথমিক পর্যায়ে রয়েছে। এর সামগ্রিক রূপরেখা এখনও সুস্পষ্ট রূপ নেয়নি।

* Question Nos 29, 32, 34, 38, and 39 Held over.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received only one notice of Adjournment motion from Shri Samar Mukherjee on the subject of alleged assault congress workers on at Ratua in Malda district on 18.06.98.

The subject matter of the Motion related to day to day administration of the Government and does not call to adjournment of business of the House. Member may, however call attention of the Minister

concerned through question, Calling Attention, Mention etc.

I, therefore, withhold my consent to the Motion.

The Member my, however, read the text of the Motion as amended.

**শ্রী সমর মুখার্জি ঃ** জনসাধারণের পক্ষে জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তার কাজ মুলতুবি রাখছে। বিষয়টি হল। গত ১৮.৬.৯৮ রতুয়ায় মিছিল করে কংগ্রেস সমর্থকদের দোকান ভাঙ্গচুর হয়। গুলিতে কাশিম নামে একজন কংগ্রেস কর্মী আহত হয়। রতুয়া ১ নম্বর ব্লকে যুব কংগ্রেস সভাপতির দোকান লুট হয়।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received three notices of calling attention on the following subjects, namely :

| | Subject | | Name |
|---|---|---|---|
| i) | Construction of Achipur-Taratola Road. | : | Shri Ashok Kumar Deb |
| ii) | Reported closure of Hasting Jute Mill at Rishra, Hooghly on and from 20.6.98. | : | Shri Abdul Mannan |
| | | : | Shri Jyoti Chowdhury |
| iii) | Appointment of Principal at Contai P.K. College in Midnapore. | : | Shri Sailaja Kumar Das |

I have selected the notice of Shri Abdul Mannan and Shri Jyoti Chowdhury on the subject of Reported closure of Hasting Jute Mill at Rishra, Hooghly on and from 20.6.98.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the Statement will be made on the 29th June.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-State of the Transport Department to make a statement on the subject of non-plying of CSTC bus between Falta and Calcutta via Falta and Diamond Harbour Roads.

**Shri Susanta Ghosh :**

Hon'ble Speaker, Sir,

I rise to make a statement on the Call Attention Motion moved by Shri Sudhir Bhattacharjee, MLA under Rule 198 of the Rules of Procedure & Conduct of Business regarding alleged non-plying of buses from Falta to Babughat in Calcutta via Falta Road and Diamond Harbour Road. It has been alleged that services of the Buses operated by CSTC from Falta to Babughat has been stopped completely. I would like to inform the House that the Buses from Falta to Calcutta are operated by CSTC. Also some buses from Falta to Taratolla Crossing are operated by CSTC. I have enquired details of the said services from CSTC and have come to know that 5 buses originate from Falta daily and 3 of them terminate at taratolla Crossing and 2 at Calcutta. Similarly, 3 buses from Taratolla Crossing and 2 buses from Calcutta ply upto Falta everyday.

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** স্যার, ৮.৪.৯৮ তারিখে মোরপুরে ডাকাতির পর সি. এস. টি. সি.র বাস ধর্মতলা থেকে ফলতা হয়ে নৈনান, বিশালাক্ষীতলা, ক্যানিংয়ে আগে সাড়ে সাতটা পর্যন্ত চলত। সেই বাসটি এখন ছটা করে দেওয়া হয়েছে এবং ক্যানিংয়ের-টা দুটা করে দেওয়া হয়েছে। এর ফলে গ্রামের মানুষদের কলকাতার সঙ্গে যোগাযোগ করা অসম্ভব হয়ে পড়েছে। ক্যানিং এবং ফলতা এলাকার মানুষের যাতায়াত করার, কলকাতার সঙ্গে যোগাযোগ রাখার কোনও রকম ব্যবস্থা নেই। এই অবস্থায় ওখানে এবং ফলতা এক্সপোর্ট প্রসেসিং জোনে ভূতল পরিবহন বাসের কোনও ব্যবস্থা হয়েছে কি না? আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে এটা জানতে চাইছি।

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে জানাই যে, উনি কলিং অ্যাটেনশনে যা দিয়েছিলেন, তাতে বলেছিলেন, পুরোপুরি ভাবে সি. এস. টি. সি'র বাস

বন্ধ হয়ে গেছে। আমি তার উত্তর দিয়েছি, পুরোপুরি বন্ধ হয়নি। আগে যতদূর পর্যন্ত চলত তা এখন পরিবর্তন হয়ে চলছে। আপনি অতিরিক্ত প্রশ্নের সময়ে বলেছেন—যে বাস চলত তা এখন দুটা এবং ছটা করে দেওয়া হয়েছে। এটা আপনার কথা, আমার নয়। আপনার পরের প্রশ্ন, ভূতল পরিবহন নিগমের বাস যাতে চালানো যায়, এই কথা বলেছেন। এখানে প্রশ্ন ছিল সি. এস. টি. সি'র উপরে। এই বিষয়ে আপনার যদি সুনির্দিষ্ট কোনও প্রশ্ন থাকে, সেটা দিলে আমরা বিবেচনা করব।

## PRESENTATION OF REPORT

### Presentation of the Third Report of the Subject Committee on Power, Commerce and Industrice, Science and Technology and Non-Conventional Energy Sources (1997-98) on Pre-voting Budget Scrutiny for the Year 1998-99

**Shri Rabin Deb :** Sir I beg to present the Third Report of the ʼject Committee on Power, Commerce and Industries, Science and Technology and Non-Conventional Energy Sources (1997-98) on Pre-Voting Budget Scrutiny for the year 1998-99.

### Presentation of the Second Report of the Subject Committee on Indistrial Reconstruction, Cottage and Small Scale Industries (1997-98) on pre-voting Budget Scruting for the year 1998-99

**Shri Chittaranjan Dasthakur :** Sir, I beg to present the Second Report of the Subject Committee on Industrial Reconstruction, Cottage and Small Scale Industries (1997-98) on Pre-voting Budget Scrutiny for the year 1998-99.

### Presentation of the 21st Report (on Pre-voting Budget Scrutiny) of the Subject Committee on Agriculture, Agriculture Marketing, Food & Supplies, Food Processing & Horticulture and Fisheries

**Shri Saugata Roy :** Sir, I beg to present the 21st Report of the Subject Committee on Agriculture, Agriculture (Marketing), Food & Supplies etc; on Pre-voting Budget Scrutiny of the Demands of Grants of the Department of Agriculture, 1998-99.

## LAYING OR REPORT

### Audit Certificate, Certified Accounts and Audit Report of the Calcutta Metropolitan Development Authority for the year 1993-94

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission I beg to lay the Audit Certificate, Certified Accounts and Audit Report of the Calcutta Metropolitan Development Authority for the year 1993-94.

## MOTION AGAINST SOME MEMBERS OF MAJOR OPPOSITION PARTY

**Mr. Speaker :** Now the Motion moved by Shri Abu Ayes Mandal relating to the conduct of Shri Rabin Mukherjee, Shri Tapas Banerjee Shri Ramjanam Manjhi, Shri Sudhir Bhattacharjee and Shri Dilip Das on 12.3.98 during the Governor's Address.

Shri Dilip Das did not appear before. What you have to say Dr. Das.

**শ্রী দিলীপ দাস ঃ** মাননীয় স্পিকার স্যার, গত ১২ই মার্চ বিধানসভা ওপেনিংয়ের দিনে রাজ্যপালের ভাষণের সময়ে আমাদের বিরুদ্ধে যে অভিযোগ আনা হয়েছে যে, তাঁকে আমরা বাধা দিয়েছি। আমাদের বিরুদ্ধে যে অভিযোগ আনা হয় তার আমি ব্যাখ্যা দিচ্ছি। স্যার, আপনাকে আমি জানাচ্ছি যে, রাজ্যপালের প্রতি আমার শ্রদ্ধা আছে, আপনার প্রতিও শ্রদ্ধা আছে। কিন্তু ঘটনা হচ্ছে যে পশ্চিমবঙ্গ সরকার রাজ্যপালের মাধ্যমে মিথ্যা ভাষণ এনে তাঁকে দিয়ে যে পাঠ করালেন তারই আমি প্রতিবাদ করেছিলাম। আমরা ৫জন সদস্যই নতুন, গ্রামবাংলার থেকে এসেছি। গ্রামবাংলার থেকে যখন আসি তখন গ্রামের মানুষের উপরে সি. পি. এমের অত্যাচার, নারী নির্যাতন, ডাকাতি এবং বিভিন্ন কলকারখানা বন্ধ যেমন ডানলপ এবং রায়গঞ্জ পেপার মিল বন্ধ দেখছি। আজকে দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, ওই রায়গঞ্জ পেপার মিলের সঙ্গে চার হাজার ফ্যামিলি জড়িত।

[12-10 – 12-20 p.m.]

**মিঃ স্পিকার ঃ** আমি আপনার বক্তৃতা শুনতে চাই না, আপনি আপনার সেদিনকার বিহেভিয়ার সম্পর্কে কোনও বক্তব্য থাকলে বলুন।

**শ্রী দিলীপ দাস ঃ** স্যার, আপনি যদি না শোনেন তাহলে আমি দুঃখ পাব। স্যার, আমি বিনীতভাবে বলছি রাজ্যপালকে অপমান করতে চাইনি। আমাদের প্রতিবাদের ভাষাকে অপব্যাখ্যা করা হয়েছে। রাজ্যপালের প্রতি পূর্ণ শ্রদ্ধা আছে এবং আপনার প্রতিও পূর্ণ শ্রদ্ধা আছে। আমরা হাউসকে অবমাননা করতে চাইনি, আমাদের প্রতিবাদের ভাষাকে অপব্যাখ্যা করা হয়েছে।

**Mr. Speaker :** We have heard the concerned members against whom this motion has been moved. He will fix a subsequent date for debate and discuss on this matter.

## POINT OF INFORMATION

### Regardging Twenty one years of Left Front Government in West Bengal

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৭ সালের ২১শে জুন পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হল। গতকালকে ২১ বছর শেষ করে আজকে ২২ বছরে পড়েছে। কমিউনিস্ট নেতৃত্বে কোয়ালিশন বা জোট সরকার আমাদের দেশে তো বটেই সারা বিশ্বে এক অভূতপূর্ব নজির। গণ আন্দোলনের মধ্যে দিয়ে বামফ্রন্ট সরকারের এই উজ্জ্বল ভূমিকা আমি ব্যক্তিগতভাবে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। স্যার. আজকে বামফ্রন্ট সরকারের ২২ বছরে পড়ার অভিনন্দন জানাতে গিয়ে আমার বিগত দিনগুলোর কয়েকটি ঘটনার কথা মনে পড়ে। বিশেষ করে এই শতাব্দীর সত্তর দশকের গোড়ার দিকে যে ভয়ঙ্কর এবং অভূত পূর্ব অধ্যায়ের সৃষ্টি হয়েছিল সেদিন পশ্চিমবঙ্গের মানুষ তার প্রতিরোধের জন্য দৃঢ়প্রতিজ্ঞ হয়ে উঠেছিল। সেদিন আকাশে বাতাসে অত্যাচারে উত্তাল হয়ে উঠেছিল। গ্রামেগঞ্জে তার আভাস ফুটে উঠেছিল এবং গণতন্ত্র ধর্ষিত হয়েছিল। পশ্চিমবঙ্গের মানুষের কণ্ঠরোধ করা হয়েছিল। কোন না ঘরের মা-বোনেরা ঠিক থাকতে পারেনি। মায়ের কোল থেকে ছেলে-মেয়ে নিয়ে গিয়ে হত্যা করা হয়েছিল। এমনিভাবে পশ্চিমবঙ্গ সেদিন আধা সামরিক বাহিনী পুলিশ এবং কংগ্রেস সুপরিচালিত মস্তান বাহিনীদের হাতে পশ্চিমবঙ্গের নারীরা ধর্ষিতা এবং অপমানিত হয়েছিল। এবং খুনের বন্যা বয়ে গেছিল। সেই সত্তর দশকে শিক্ষার জগত ছিল একটা অনিশ্চয়তা, বিশৃঙ্খলায় ভরা। শিক্ষার মধ্যে কোন স্থিরতা ছিল না। গোটা পশ্চিমবঙ্গে তখন এক অভূতপূর্ব পরিবেশ বিরাজ করছে সে কথা আপনিও জানেন, আমিও জানি। ১৯৭২ সালের নির্বাচন এক প্রহসনে পরিণত করা হয়েছিল। ১৯৭৫ সালে জরুরি অবস্থায় ভারতবর্ষের মানুষকে কণ্ঠরোধ করে দেওয়া হয়েছিল। কাশীপুরে এবং বরানগরে গণহত্যা এবং মানুষের যে লাস তার কথা আজও ভাবলে সিউরে উঠতে হয়। সেদিন পশ্চিমবঙ্গের গণআন্দোলন

ধর্ষিত হয়েছিল। সেদিন শুধু পশ্চিমবঙ্গের ইতিহাসে নয়, পৃথিবীর ইতিহাসে এটা একটা জঘন্য নজির সৃষ্টি করেছিল। সারা ভারতবর্ষে আমরা পশ্চিমবাংলার মতো ধর্ষিত গণতন্ত্রের বিরুদ্ধে সেদিন সোচ্চার হয়েছিলাম। আজকে ২২ বছর বাদে আবার সেই সমস্ত ঘৃণ্য জঙ্গলের রাজত্বে যারা প্রতিষ্ঠিত করল সেইসব ঘৃণ্য জীবেরা যারা সন্ত্রাস সন্ত্রাস বলে এখানে চিৎকার করছেন তাদের বলি, পশ্চিমবাংলায় গত ২২ বছরে সেই জায়গায় গণতন্ত্র সম্প্রসারিত হয়েছে তৃণমূল থেকে বিধানসভা পর্যন্ত। প্রত্যেকটি নির্বাচন শান্তিতে প্রতিষ্ঠিত হয়েছে, পরিচালিত হয়েছে। আজকে মানুষের মধ্যে একটা নূতন চেতনা হয়েছে, স্বাক্ষরতার প্রসারের মধ্যে দিয়ে সেটি প্রতিষ্ঠিত হয়েছে, গণ-চেতনার ভিত্তিত এবং সেইভাবে শিক্ষা জগতে এসেছে সুস্থিতি। সারা পশ্চিমবাংলার গণতন্ত্র আজকে ভারতবর্ষের সামনে একটা দিশারী হিসাবে প্রতিষ্ঠিত হয়েছে। এই রকম পরিস্থিতির সামনে দাঁড়িয়ে যারা সন্ত্রাস সন্ত্রাস বলে চিৎকার করছে তাদের আমলে ছিল সন্ত্রাস, খুন, রক্তপাত; রক্তপাত ঘটিয়ে সেদিনকার হোলি খেলা। সেদিনকার সন্ত্রাস ছিল বাস্তব, আর আজকের তথাকথিত সন্ত্রাস সমস্ত প্রচার, অপপ্রচার, কুৎসা খবরের কাগজে সেই সম্পর্কে এবং সমর্থনে এইসব নিয়ে আজকে অবাস্তবতার উপর ভিত্তি করে আজকে সন্ত্রাসকে মানুষের সামনে তুলে ধরার চেষ্টা হচ্ছে। পশ্চিমবাংলার ঐতিহ্যকে ম্লান করার চেষ্টা হচ্ছে। গত ২২ বছরে পশ্চিমবাংলায় বামফ্রন্টের ইতিবাচক কর্মসূচী পশ্চিমবাংলাকে এগিয়ে নিয়ে গিয়েছে। এই প্রসঙ্গে একটি কথা বলে শেষ করতে চাই, অনেক রকম অত্যাচার, ষড়যন্ত্রের মধ্যে দিয়ে আমরা ২২ বছর ক্ষমতায় আছি, এমন একটা দিন, এমন একটা রাত্রি যায়নি, যে রাত্রিতে পশ্চিমবাংলার মানুষ একটা প্রহর নিশ্চিন্তে, নিরাপদে কাটাতে পারেনি, প্রতিদিন, প্রতি মুহূর্তে ষড়যন্ত্র চলেছে। আজকে ভারতবর্ষের বুকে একটা সাম্প্রদায়িক শক্তি প্রতিষ্ঠিত হতে চলেছে, এবং কেন্দ্র রাজ্য যে সম্পর্ক সেই সম্পর্কে সংসদীয় গণতন্ত্রকে কালিমালিপ্ত করছে, কেন্দ্র রাজ্য সম্পর্কে মসিলিপ্ত করছে, এই রকম পরিস্থিতিতে কেন্দ্রের যে সরকার তাদের যে হোম মিনিস্টার, তিনি আমাদের রাজ্যে মাননীয় মুখ্যমন্ত্রী যিনি সারা পৃথিবীতে একটা অনন্য নজির স্থাপন করেছেন, একটানা ২২ বছর মুখ্যমন্ত্রী থাকাকালীন, তাকে যে ভাবে সংবিধানের ব্যাপারে হুইপ দিচ্ছে, এটা সংবিধান বিরোধী; সংসদীয় গণতন্ত্র বিরোধী। এই রকম একটা সাম্প্রদায়িক, জঘন্য সরকার, বর্বর সরকার, যারা দিল্লিতে আছে, তারা সন্ত্রাস সম্বন্ধে বলছে। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ক্রমান্বয়ে বিভিন্ন সংগ্রামের মধ্যে দিয়ে আবার এগিয়ে যাবে এই শপথ আমরা ২২ বছরে গ্রহণ করতে চাই। আমরা প্রমাণ করতে চাই, পশ্চিমবাংলায় নূতন চেতনা, নূতন উদ্দীপনা নূতন উৎসাহে এগিয়ে যাব, সব ষড়যন্ত্রকে ভেঙে চুরমার করে। আজকে সমস্ত রাত্রির নিস্তব্ধতা, অন্ধকারের মধ্যে নূতন দিশা এর মধ্যে দিয়ে পশ্চিমবাংলার মানুষ আবার এগিয়ে যাবে, এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আশা করেছিলাম, রবীন বাবু কিছু ভাল কথা বলবেন, কিন্তু আমি দেখলাম, রবীনবাবু হঠাৎ মেনশন আওয়ারে বলে উঠলেন, ২১ বছর পার করে ২২ বছরে আমরা পা দিয়েছি। আমি আশা করেছিলাম, ২১ বছরের সাফল্যর হিসাব তিনি তুলে ধরবেন, তা না করে তিনি ২১ বছর আগে কাল্পনিক কিছু ঘটনার কথা বলে গেলেন। আমি রবীনবাবুকে জিজ্ঞাসা করি, ২১ বছরের ইতিহাসের মধ্যে আমি অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে জানতে চাইছি—বর্ণালী দত্তকে হত্যা করা হয়েছিল, কোথায়, কোন সময়ে? সামরিয়াঙ চা বাগানে শ্রমিক খুন হয়েছে, কোন সময়ে? হরিহরপাড়ায় গুলি চালানো হয়েছে, কোন সময়ে? মরিচঝাঁপিতে খুন হয়েছে, কোন সময়ে? ইস্টার্ন বাইপাসে কেলেঙ্কারি হয়েছে, কোন সময়ে? ওয়াকফ কেলেঙ্কারি হয়েছে, কোন সময়ে? পঞ্চায়েতে দুর্নীতি হয়েছে, পি. এল. অ্যাকাউন্ট নিয়ে আড়াই হাজার কোটি টাকা তছরূপ হয়েছে কোন আমলে? প্রশ্নপত্র ফাঁস হয়েছে, কোন সময়ে? সবগুলি হয়েছে বামফ্রন্টের আমলে। কলকাতার বুকে হাসপাতালগুলির কি অবস্থা আমরা দেখেছি। কংগ্রেসি আমলে এইগুলির একটাও নজির নেই। হাসপাতালে সন্তান সম্ভাবা মা তার সন্তান এর জন্ম দিয়েছেন, কিন্তু সে তার সন্তানকে ফিরিয়ে আনতে পারেননি, কুকুরের পেটে চলে গিয়েছে, কংগ্রেসি আমলে এই ঘটনা ঘটেনি, বামফ্রন্টের আমলে এই ঘটনা ঘটেছে।

[12-20 – 12-30 p.m.]

বামফ্রন্টের আমলে এই ঘটনাগুলো ঘটেছে। মা তার সন্তানকে হাসপাতাল থেকে ফিরিয়ে আনতে পারেনি, কুকুরে তার বাচ্চাকে নিয়ে চলে গেছে। গত একুশ বছরে আপনাদের রাজত্বে আমরা দেখেছি কংগ্রেসের বারো লক্ষ বেকারকে আপনারা বাহান্ন লক্ষ বেকারে পরিণত করেছেন; কংগ্রেসের তৈরি করা শিল্পকারখানাগুলোকে আপনারা বন্ধ করে দিয়েছেন; মগরার শ্রমিককে খুন করা হয়েছে; শান্তিপুরের কৃষকরা যখন চাষের জন্য বিদ্যুৎ চাইছে এবং জল চাইছে তখন তাদের উপর আপনারা গুলি চালিয়েছেন; পোর্টের শ্রমিকদের খুন করা হয়েছে; আদালতে বিচারকের গালে চড় বসিয়ে তাকে মৃত্যু মুখে ঠেলে দেওয়া হয়েছে। বামফ্রন্ট সরকারের আমলে একজন খুনের আসামী যিনি এখনও এই বিধানসভার সদস্য, তাকে আবার মন্ত্রী করার চেষ্টা হয়েছিল। আজকে আমরা দেখতে পাচ্ছি প্রোমোটাররা কিভাবে বামফ্রন্ট সরকারকে কন্ট্রোল করছে। বিধানচন্দ্র রায় চৌদ্দ বছর মুখ্যমন্ত্রিত্ব থাকাকালীন কল্যাণী বিশ্ববিদ্যালয়, উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ, দুর্গাপুর শিল্প নগরী, হলদিয়া প্রকল্প, স্টেট ট্রান্সপোর্ট এবং বিভিন্ন মেডিক্যাল কলেজ তৈরি করেছিলেন। জ্যোতি বাবু তার একুশ বছরের মুখ্যমন্ত্রিত্বকালে কটা বিশ্ববিদ্যালয় তৈরি করতে পেরেছেন? জ্যোতি বাবু তার রাজত্বকালে শুধু কল্যাণী বিশ্ববিদ্যালয়কে দুটো ভাগে ভাগ করেছেন। জ্যোতিবাবুর আমলে একটাও মেডিক্যাল

কলেজ আপনারা তৈরি করতে পেরেছেন? গর্বের সঙ্গে বললেন জ্যোতিবাবু একুশ বছর ধরে মুখ্যমন্ত্রীত্ব করছেন। আপনাদের ইতিহাস, ব্যর্থতার ইতিহাস। তাই বলি রবীন বাবু ২১ বছর ধরে ক্ষমতায় আছেন বলে আনন্দে উদ্বেল হবেন না। আপনারা বাংলার বাইরে ভারতবর্ষের ইতিহাস জানুন, অন্ধ্রপ্রদেশে একটা সরকার এক নাগাড়ে চৌত্রিশ বছর ক্ষমতায় ছিল, কর্ণাটকের সরকার এক নাগাড়ে ছত্রিশ বছর ক্ষমতায় ছিল. আর আপনারা তো একুশ বছর ক্ষমতায় আছেন। তাই লাফাবার কিছু নেই। নির্বাচনে এবারে যেটুকু আপনাদের সাফল্য এসেছে সেটা বিরোধীদলগুলো ভাগ হওয়ার জন্য। আপনাদের নতুন কিছু বন্ধু তৈরি করেছেন বি. জে. পি.র সঙ্গে বন্ধুত্ব তৈরি করে। নইলে এবারের নির্বাচনেই আপনাদের টের পাইয়ে দিতাম। সুতরাং রবীন বাবু আপনাদের আনন্দ করার কিছু নেই। আপনারা ইতিহাস দেখুন, কংগ্রেসের সাফল্যগুলো জানার চেষ্টা করুন। আমাদের প্রশংসা করতে হবে না, অন্তত এগুলো জানুন। না জেনে সমালোচনা করবেন না।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার একুশ বছর পার করে বাইশে পা দিল। পশ্চিমবাংলার জনগণ এই বামফ্রন্ট সরকারকে প্রতিষ্ঠা করেছে কতগুলো কর্মসূচির জন্য, যে কর্মসূচিগুলো কোনও দিন কোনও সরকার নিতে পারেনি। যে দেশে এখন সত্তর ভাগ মানুষ এখন দারিদ্র্য সীমার নিচে বসবাস করে তাদের স্বার্থে আমরা কর্মসুচিগুলি তুলে ধরেছি। আমরা পঞ্চায়েতি রাজ কায়েম করেছি, গ্রামের মানুষের উন্নতি করেছি, যদিও আরও উন্নতির প্রয়োজন রয়েছে। সাধারণ মানুষ তাই বার বার আমাদের শুধু বিধানসভায় নয়, লোকসভায় নয়, পঞ্চায়েত, পৌরসভায়, কর্পোরেশন সমস্ত স্তরে আমাদের সাফল্য কামনা করছে, তাদের আশীর্বাদ, তাদের দোয়া বামফ্রন্ট সরকার পেয়েছে এবং ভবিষ্যতেও পাবে। তাই বামফ্রন্ট সরকারকে আমাদের ফরোয়ার্ড ব্লকের পক্ষ থেকে অভিনন্দন জানাচ্ছি। এবং বাংলার মানুষকে আমাদের অভিনন্দন জানাচ্ছি।

**শ্রী তপন হোড় ঃ** মিঃ স্পিকার স্যার, ২১ বছর পার হয়ে বামফ্রন্ট সরকার ২২ বছরে পড়েছে। এটা কিছু লোকের শিরঃপীড়ার কারণ আছে। আমাদের মাননীয় সদস্য মান্নান সাহেব অনেক ফিরিস্তি দিলেন। ওই ২১ বছরের অনেক ফিরিস্তি দিলেন এখানে। কিন্তু আপনি জনগণকে কি বোঝাতে পেরেছেন? জনগণকে আপনারা বোঝাতে পারেননি। ৫ বার জনগণ কিন্তু বামফ্রন্টকে ক্ষমতায় নিয়ে এসেছেন। স্যার, ১০০র মধ্যে ১০০ পেয়ে তো পাশ করা যায় না? খুব কম লোকই ১০০র মধ্যে ১০০ পায়। ১০০র মধ্যে ৭০, ৮০ স্টার মার্কস নিয়ে এই বামফ্রন্ট সরকার চলছে। আজকে এদের স্যার, একটাই শিরঃপীড়ার কারণ হচ্ছে আপনি জানেন যে, এই দক্ষিণ ভারতই বলুন, উত্তর ভারতই বলুন, পূর্বাঞ্চলের রাজ্যগুলি বলুন, কেউই এক দেড়, দুই বছর যাচ্ছে না। সরকারগুলি পড়ে যাচ্ছে। জয়ললিতা আজকে থাকেন তো কালকে থাকেন না, কল্যাণ সিং আজকে

থাকেন তো পরশু থাকেন না। কিন্তু আজকে আমরাই ভারতের মধ্যে একটা দল যারা কৃতিত্বের দাবি করতে পারি। আমরা একটা বুর্জুয়া গণতন্ত্রের মধ্যে থেকে, অনেক সীমাবদ্ধতার মধ্যে থেকে, অনেক অসুবিধার মধ্যে থেকে, আজকে এই বামফ্রন্ট সরকার পাঁচ পাঁচবার মাথা উঁচু করে মানুষের সামনে আছে। এর কোনও জবাব এরা দিতে পারবেন না। এই বুর্জুয়া গণতন্ত্রের মধ্যে আমরা চললেও, সাফল্য, অসাফল্যের মধ্যে চললেও এই কথাই প্রমাণ করে যে, আজকে গোটা ভারতের মধ্যে জ্যোতি বসুর নেতৃত্বে আজকে বামফ্রন্ট সরকার একটা দৃষ্টান্ত স্থাপন করেছে। সারা ভারতের মধ্যে নয়, গোটা বিশ্বের মধ্যে দৃষ্টান্ত স্থাপন করেছে। আজকে চেষ্টা হচ্ছে যে তারা নির্বাচনের মধ্য দিয়ে নয়, নির্বাচন শুধু বিধানসভা, লোকসভা নয়, পঞ্চায়েত নির্বাচন, মিউনিসিপ্যাল বোর্ডের নির্বাচন এগুলি একটা গণতান্ত্রিক প্রক্রিয়া, এর মধ্যেও যে আজকে সজীব রয়েছে, তাকে আঘাত হানবার চেষ্টা হচ্ছে। এদের মাথা ব্যাথা কিসের? আজকে কেন্দ্র রাজ্য সম্পর্কের ব্যাপারে আপনারা জানেন। নতুন করে বলতে হবে না। সারকারিয়া কমিশন তুলে আজকে আমরা ইতিবাচক পদক্ষেপ দেখতে পেয়েছিলাম গুজরাল সরকারের আমলে, গৌড়া সরকারের আমলে। কিন্তু এখন দেখতে পাচ্ছি যে, এদেরই একজন দলছুট নেত্রী তিনি কি বলছেন, তার উপর ভিত্তি করে আজকে এখানে দেখা যাচ্ছে যে কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রী আডবানী সাহেব এখানে একটা টিম পাঠিয়ে দিলেন। বিশৃঙ্খলার সৃষ্টি করা যায় কিনা দেখলেন। আজকে কাগজ লিখছে। সমস্ত জায়গায় কেন্দ্রীয় সরকারের বর্তমান যে ভূমিকা তা সম্পর্কে কাগজ লিখছে—পোখরান ছাড়া আর কিছুই বলার ব্যাপার নেই। এরজন্য আমাদের কি হচ্ছে না, আলু ১০ টাকা, বেগুন ২৫ টাকা, পেঁয়াজ ১৫ টাকা। নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের দাম আজকে হু হু করে বাড়ছে। তার জবাব দেবেন কি? এরা শ্রমিকদের মধ্যে কাজ করেন না, কৃষকদের মধ্যে কাজ করেন না। আজকে বামফ্রন্টের কর্মী হিসাবে মানুষের সঙ্গে নিবিড় সম্পর্ক রয়েছে। কাজেই আমরা জানি যে, কিভাবে মানুষ আজকে যন্ত্রণা পাচ্ছে। বুর্জুয়া গণতন্ত্রের মধ্যে দাঁড়িয়ে এই কথা বলতে পারি যে, বামফ্রন্ট শুধু পশ্চিমবাংলায় নয় সারা ভারতের মধ্যে ছড়িয়ে পড়বে। এমন একটা দিন আসবে যেখানে বি. জে. পি.র কুচক্রী যে ষড়যন্ত্র আছে, তাকে বিনষ্ট করে দিয়ে এই বামফ্রন্ট শুধু পশ্চিমবাংলায় নয়, সারা ভারতে রাজত্ব করবে।

[12-30 – 12-40 p.m.]

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার ২২ বছরে পদার্পণ করায় সি. পি. আই এর পক্ষ থেকে অভিনন্দন জানাই। এই ২২ বছর বামফ্রন্ট সরকার চলতে পেরেছে এই কারণের জন্য যে পশ্চিমবঙ্গের যে আর্থিক সাফল্য এবং গ্রামবাংলায় যারা গরিব মানুষ তাদের জন্য আমরা যে কাজ করেছি তার ফল স্বরূপ। গ্রামবাংলায় এবং শহরের মানুষ আমাদের বারবার ভোটের মাধ্যমে, জয়যুক্ত

করেছে। একথা বিরোধীদলের বন্ধুরা অস্বীকার করতে পারে না। আজকে আমরা যেমন মৎস্য চাষে প্রথম স্থান অধিকার করেছি, ঠিক তেমনি চাল উৎপাদনেও প্রথম স্থান অধিকার করেছি। ভূমিসংস্কার এর মাধ্যমে গ্রামের গরিব মানুষের হাতে জমি তুলে দিয়েছি। যারা কোনদিন জমির মালিক হবে একথা ভাবতে পারত না, তাদের হাতে আমরা জমি তুলে দিয়েছি। বাস্তুভিটাহীন অবস্থায় যারা দিন গুজরান করত তাদের হাতে পাট্টা তুলে দেওয়া হয়েছে। পাট্টা পাবেন একথা তারা কোনওদিন ভাবতে পারত না, তারাও বাস্তু ভিটার মালিক হয়েছে। গ্রামবাংলার মানুষের কাছে গণবন্টন ব্যবস্থার মাধ্যমে ন্যায়সঙ্গত দলে চাল পৌঁছে দেওয়ার চেষ্টা করা হয়েছে। বর্তমানে যে মূল্যবৃদ্ধি এবং মুদ্রাস্ফীতি তার জন্য আজকে গোটা ভারতবর্ষে ত্রাহি ত্রাহি ডাক উঠেছে। আপনারা জানেন যে আমাদের দেশের টাকার মূল্য ক্রমশ কমছে। পশ্চিমবঙ্গে এ ডলারে ৪২ টাকা দিতে হয়। এই অবস্থায়, মূল্যবৃদ্ধি এবং মুদ্রাস্ফীতির ফলে আমাদের বাজারদর ওঠানামা করে। আমরা বিকল্প ব্যবস্থা হিসেবে গণবন্টন ব্যবস্থা চালু করতে পারতাম কিন্তু কেন্দ্রীয় সরকার তাতে রাজি না। তারা পোখরানে বোমা ফাটাতে পারেন। গ্রামবাংলার মানুষের পানীয় জলের জন্য, গ্রামোন্নয়নের জন্য তারা টাকা বরাদ্দ করেন না। তা সত্ত্বেও আমাদের অর্থনৈতিক সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে আমাদের গণতান্ত্রিক ব্যবস্থা, নির্বাচনের মাধ্যমে আমরা এগিয়ে নিয়ে যেতে চাই। তাই পশ্চিমবাংলার মানুষ আমাদের বারবার প্রতিষ্ঠিত করেছেন। আমি তাই জনসাধারণকে অভিনন্দন জানাই।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বিধানসভার ইতিহাসে, পশ্চিমবঙ্গ তথা ভারতের ইতিহাসে এবং পৃথিবীর ইতিহাসে একটা রেকর্ড সৃষ্টিকারি অধ্যায় আজকে থেকে শুরু হয়ে গেল। আমাদের বামফ্রন্ট সরকারের ২১ বছর পূর্ণ হয়ে আজকে ২২ বছরে পদার্পণ করেছে এবং পশ্চিমবঙ্গবাসী হিসেবে কি কংগ্রেস কি অকংগ্রেস এটা একটা গর্বের বিষয়। আজকে আমরা যে কথা বারবার উল্লেখ করে থাকি বিভিন্ন ক্ষেত্রে পশ্চিমবঙ্গের সাফল্যের কথা। শুধু সাফল্য নয় আজকে পশ্চিমবঙ্গ ভারতবর্ষের পথপ্রদর্শক হিসেবে ভূমিকা পালন করে যাচ্ছে। আমাদের যে চিরাচরিত ঐতিহ্য সেই ঐতিহ্যকে আমরা বজায় রাখতে পেরেছি। আমরা শুধু কৃষি ক্ষেত্রে সাফল্য লাভ করেছি তাই নয় পঞ্চায়েতেও আমরা অনবদ্য ভূমিকা পালন করেছি। রাজীব গান্ধী পর্যন্ত যে ভূমিকার প্রশংসা করেছিলেন। পশ্চিমবঙ্গের রাজ্যপাল কিদোয়াই সাহেব পর্যন্ত বলেছেন ভারতবর্ষের অন্য রাজ্যের থেকে পঞ্চায়েতের ক্ষেত্রে পশ্চিমবাংলা ২০ বছর এগিয়ে চলেছে। এটা সকলের কাছেই গর্বের বিষয়। আজকে সামাজিক বনসৃজনের ক্ষেত্রে আমরা শুধু সাফল্য লাভ করেছি তাই নয়, আমরা আন্তর্জাতিক নোভা পুরস্কারও লাভ করেছি। সৌর শক্তিতে বিদ্যুৎ উৎপাদন করার ক্ষেত্রে সাফল্যের নজির সৃষ্টি করেছেন, সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় রাখার ক্ষেত্রেও এই সরকার নজির সৃষ্টি করেছেন। তাই

আজকের দিনে সকলে একমত হয়ে এই বামফ্রন্ট সরকার যে সরকার স্থায়িত্বের ক্ষেত্রেও নজির সৃষ্টি করেছে তাকে ধন্যবাদ ও অভিনন্দন জানাচ্ছি।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকার ২১ বছর পেরিয়ে ২২ বছরে পা দেওয়াকে আমার পার্টির পক্ষ থেকে অভিনন্দন জানাচ্ছি, কারণ এই সরকার গরিব মানুষের সুখ-দুঃখের কথা চিন্তা করে। এই ২২ বছর মানুষ তার পাশে থেকেছে এবং বামফ্রন্ট সরকারও তার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে দিয়ে যতটা পেরেছে গরিব মানুষের উন্নয়নে কাজ করেছে বলেই মানুষ তাদের জয়যুক্ত করেছে। বিরোধী বন্ধুরা এখানে আইন শৃঙ্খলার প্রশ্ন তোলেন। স্যার, আপনি জানেন কংগ্রেস শাসিত রাজ্য এবং কেন্দ্র শাসিত অঞ্চলগুলির আইন শৃঙ্খলা কি পশ্চিমবঙ্গের আইন শৃঙ্খলা থেকে উন্নত? এখানে মানুষ নাগরিক অধিকার পেয়ে থাকে এবং মানুষ এখানে মাথা উঁচু করে দাঁড়াতে পারে। এখানে প্রতি ৫ বছর অন্তর পঞ্চায়েত নির্বাচন, বিধানসভা নির্বাচন এবং লোকসভা নির্বাচন অনুষ্ঠিত হয় এবং মানুষ তার রায় দিয়ে আবার এই সরকারকে আনে। স্যার, ওঁরা এখানে গরিব মানুষের কথা, কৃষকের কথা বলেন। জমিদার, জোতদারের আমলে যারা পুকুর পাড়ে তালপাতার চালা করে বাস করত তাদের ঘর ভেঙে দিত। তারা বামফ্রন্ট সরকারের আমলেই পাট্টা পায়।

## MENTION CASES

**শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** (হাউসে উপস্থিত নেই)।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** স্যার, আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সোসাইটি অফ রেজিস্ট্রেশনের যে অফিস আছে টোডিম্যানসনে সেটা সারা পশ্চিমবাংলার একটি মাত্র অফিস, সেখানে কার্সিয়াং, কালিংপঙ থেকে শুরু করে বরাকর, কাঁথি সব জায়গা থেকে ক্লাব, সোসাইটি এরা রেজিস্ট্রেশন করতে আসে। সেই অফিসে মাত্র ২৬ জন কর্মচারী আছে, তার মধ্যে ২ জন অফিসার এবং ৩ জন চতুর্থ শ্রেণীর কর্মচারী, বাদবাকি যারা ক্লার্ক আছে তাদের মধ্যে ৩,৪ জন করে অনুপস্থিত থাকে। এই অবস্থায় সারা পশ্চিমবাংলার ক্লাব, সোসাইটি ইত্যাদি সেখানে তাদের রেজিস্ট্রেশন করতে যায়। বর্তমানে ২ লক্ষ সোসাইটি রেজিস্ট্রেশন হয়ে আছে এবং প্রতি বছরই তারা রিনিউ করতে আসে এবং প্রতি বছরই নতুন করে ১৫ হাজার ক্লাব, সোসাইটি তারা আসে রেজিস্ট্রেশনের আবেদন নিয়ে। আজকে যখন চারিদিকে কাজকর্মকে ছড়িয়ে দেওয়ার পরিকল্পনা চলছে যাতে মানুষের কাছে সব সুযোগ পৌঁছে দেওয়া যায়। তাই আমার অনুরোধ এই সোসাইটি রেজিস্ট্রেশন অফিসগুলিকে প্রত্যেকটি জেলায় নয়তো ৪টি জোনে বা সেক্টরে করে এর কাজগুলিকে ভাগ করে দেওয়া যায় তাহলে পশ্চিমবঙ্গের হাজার হাজার মানুষ উপকৃত হবে। প্রতি দিন হাজার হাজার মানুষকে সেখানে যেতে হয়।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দ্বিতীয় বিবেকানন্দ সেতু তৈরি হবে। কিন্তু বর্তমানে যে বিবেকানন্দ সেতুটি তার সংস্কার শুরু হয়েছে '৯৬ সালের জানুয়ারি মাসে। তারফলে মানুষের যাতায়াতের ক্ষেত্রে দুর্ভোগ শুরু হয়েছে। আজকে দু-বছর অতিক্রান্ত হয়ে গেলেও এই দুর্ভোগের অবসান ঘটল না। আজকে পি. ডব্লু. ডি. বাজেট আছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, উত্তর দিকের যে রাস্তাটার সংস্কার হয়ে গেছে সেটা কবে নাগাদ উন্মুক্ত করে দেওয়া হবে? আজকে আপ এবং ডাউন গাড়ি একটা দিক দিয়ে চলার জন্য দিল্লি রোড হয়ে যে সমস্ত সরকারি, বে-সরকারি, প্রাইভেট বাস শ্রীরামপুর শোভাবাজার, বাগবাজার, প্রভৃতি জায়গায় চলাচল করে তা বন্ধ হয়ে থাকার ফলে বা সীমিত হওয়ার ফলে মানুষের দুর্ভোগের চূড়ান্ত হচ্ছে। আমি আগেও এই বিধানসভাতে বলেছি যে, শিয়ালদহ থেকে ডানকুনির মধ্যে সাটেল ট্রেন চালু করার বন্দোবস্তা করতে। আজকে কয়েক'শ অটো বেশি পয়সা নিয়ে যাত্রী পারাপার করছে। তাই আমি অবিলম্বে ঐ রাস্তা খোলা এবং লরি চলাচলের বন্ধের দাবি করছি।

[12-40 – 12-50 p.m.]

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। একটু আগে আমরা এখানে বামফ্রন্ট সরকারের ২২ বছর পূর্তি উপলক্ষ্যে অনেক কথা শুনলাম। কিন্তু একদিন এই পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর পদে আসীন ছিলেন শ্রদ্ধেও বিধানচন্দ্র রায় মহাশয়। তিনি স্বপ্ন দেখেছিলেন দূর্গাপুরকে নিয়ে। তিনি বড় কারখানা ঘিরে ছোট ছোট কারখানা তৈরির মধ্যে দিয়ে মানুষের দুঃখ-দুর্দশা দূর করার চেষ্টা করেছিলেন। তাঁর সময় দূর্গাপুর ইস্পাত কারখানা তৈরি হয়েছিল। কিন্তু আজকে সেই দূর্গাপুরে প্রায় ২০০-টা কারখানা বন্ধ হয়ে গেছে। ডি. পি. এল. ভারত অপথ্যালমিক গ্লাস কোম্পানি, এম. এম. সি., ফার্টিলাইজার—সমস্ত বন্ধ হয়ে যাবার মুখে। এবং আরো কতগুলো কারখানা বন্ধ হয়ে গেছে। আবার, আর একটা কারখানা আছে যাঁর মালিক আগে বেঙ্গল-ল্যাম্পে কাজ করত কিন্তু পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর সাহায্যে কোটি কোটি টাকার মালিক হয়ে গেল। তাঁর ইস্টার্ন বিস্কুট কারখানা বন্ধ হয়ে গেল। সেখানে যারা কাজ করত তারা আজকে ভিক্ষুকের মতো ঘুরে বেড়াচ্ছে। তাদের টাকা-পয়সা, যেটা তাদের পাওনা, তা দেওয়া হচ্ছে না। তাই স্যার, এবিষয়ে আমি দৃষ্টি দিতে অনুরোধ করছি।

**শ্রী শঙ্করসরণ নস্কর ঃ (হাউসে অনুপস্থিত)**

**শ্রী খাড়া সোরেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিণ দিনাজপুর জেলার চরদিঘি-গঙ্গারামপুর ভায়া

তপন পর্যন্ত রাস্তাটা যথেষ্ট চওড়া নয় এবং বর্ষাকালে খানা-খোন্দ সৃষ্টি হওয়াতে কলকাতা-গামী বাস আটকে জনসাধারণের দুর্ভোগের শেষ থাকেনা। অবিলম্বে যাতে এদিকে দৃষ্টি দেওয়া হয় তার দাবি করছি।

**শ্রী গৌতম চক্রবর্তী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকার ২১ বছর পূর্ণ করে ২২ বছরে পা দিয়ে প্রাপ্ত বয়স্ক হয়েছে, সেই সময় আমি আপনার মাধ্যমে জানাচ্ছি আমার মালদা জেলার মোট ৪৩২টি এবং আমার কনস্টিটিউয়েন্সি ইংলিশবাজারের ৩৭টি গ্রামে এবং সারা পশ্চিমবঙ্গের ৯৬৪৭টি এস. সি., এস. টি.র যে সমস্ত গ্রামগুলো আছে সেই সমস্ত গ্রামগুলোতে লোক-দীপ প্রকল্প এখনও পর্যন্ত চালু হয় নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বামফ্রন্ট সরকার যেখানে একটার পর একটা বলছেন যে, তাঁরা এই করেছেন সেই করেছেন, সেই সময় এই এস. সি., এস. টি. অধ্যুষিত গ্রামগুলোতে যাতে অবিলম্বে লোকদীপের আলোক পৌঁছে যায় তার জন্য আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকার একটা গুরুত্বপূর্ণ ব্যাপার সম্পর্কে বলছি। কাঁটাখালি খালের উত্তর-পাড় দিয়ে মাটির রাস্তা গেছে। এই রাস্তাটা একদিকে ভাদারিয়া পর্যন্ত গিয়েছে আরেকদিকে মল্লিকপুর বাসস্ট্যাণ্ড পর্যন্ত গিয়েছে, অপরদিকে মুচি-শা, দীঘির পাড় শহরার-মল্লিকপুর পর্যন্ত গেছে, আরেকটা হচ্ছে মল্লিকপুর রোড পর্যন্ত গেছে। এই রোডের সংমিশ্রণে যে রাস্তা সেটা ৫টি অঞ্চলের ভিতর দিয়ে গেছে। এই রাস্তায় পিচের ব্যবস্থা নেই। তারজন্য এই রাস্তা দিয়ে যাতায়াত করতে মানুষের খুব অসুবিধা হয়, এর আশেপাশের সহস্রাধিক গ্রামের মানুষ এখান দিয়ে যাতায়াত করেন। তাঁদের খুব অসুবিধা হয়। এইসমস্ত গ্রামগুলোতে যেসব ফসল উৎপন্ন হয় সেগুলো হাটেবাজারে এনে তাঁদের বিক্রি করতে অসুবিধা হয়। বর্ষায় এই রাস্তাগুলোতে এক হাঁটু কাদা হয়। চলাফেরা করা অসুবিধা হয়। আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীকে অনুরোধ করছি যাতে অবিলম্বে এই রাস্তাগুলোর প্রতি দৃষ্টি দেওয়ার জন্য।

**শ্রী কামাখ্যানন্দন দাস-মহাপাত্র** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত বোরো চাষের সময় প্রবল ঝড়-বৃষ্টিতে পটাশপুর, সবং, ও ভগবানপুর থানার শতাধিক গ্রামে চাষের প্রচুর ক্ষতি হয়। সরকার থেকেও বলা হয়েছে যে সেখানে কৃষি চাষের ক্ষেত্রে, সবজি চাষের ক্ষেত্রে চাষীরা ১০০ ভাগ ক্ষতিগ্রস্থ হয়েছে। কিন্তু তা সত্ত্বেও সমবায় দপ্তরের কয়েকটি বাণিজ্যিক ব্যাঙ্ক ঐ কৃষকদের কাছ থেকে ঋণ আদায়ের জন্য কৃষকদের নোটিশ দিয়েছে। বামফ্রন্ট সরকার ২১ বছর পেরিয়ে ২২ বছরে পা দিল এবং এই সরকার যখন তাদের যোগ্যতার মানকে

উন্নত করার চেষ্টা করছে তখন সমবায় দপ্তর এই দায়িত্ব-জ্ঞানহীন কাজ কি করে করে? যেখানে কৃষকরা ১০০ ভাগ ক্ষতিগ্রস্থ হয়েছে সেখানে তাঁরা ঋণ আদায়ের জন্য নোটিশ দিচ্ছেন। এই জিনিসটাকে প্রতিরোধ করার জন্য আগামী ২৪ তারিখে কৃষকরা সমবায় ব্যাঙ্কগুলো ঘেরাও করবে। সমবায় দপ্তরের এই তুঘলকি কাজ অবিলম্বে বন্ধ করতে হবে। এই ক্ষতিগ্রস্থ কৃষকদের কাছ থেকে ঋণ আদায় বন্ধ করার জন্য আমি সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[12-50 – 1-00 p.m.]

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে বিদ্যুৎ মন্ত্রী মহাশয় উপস্থিত রয়েছেন, আমি আপনার মাধ্যমে তাঁকে জানাচ্ছি যে, আমাদের রাজ্যে সি. এম. ডাব্লু. এস. এ. নামে একটি সরকারি সংস্থা আছে। সেই সংস্থাটি আমার নির্বাচনী কেন্দ্র হাওড়া জেলার শিবপুরের ধাসরায় ১৯৯৬ সালে একটা ডীপ টিউবওয়েল স্থাপন করে, বিদ্যুতের লাইন ইত্যাদি সমস্ত কিছু প্রস্তুত করে ৫/৬ লক্ষ টাকা এস. ই. বি.-র কাছে জমা দেয় বিদ্যুৎ সংযোগ দেবার জন্য। কিন্তু আজ পর্যন্ত সেখানে বিদ্যুতের কানেকশন দেওয়া হয়নি। ফলে এলাকার মানুষ চাহিদা অনুযায়ী পানীয় জল পাওয়ার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। এখানে বসে বিদ্যুৎ মন্ত্রী নানা রকম কথা বলছেন। একদিকে তিনি সি. ই. এস. সি.-র কাছে নতি স্বীকার করেছেন—মুখ্যমন্ত্রীর কাছে নিজের দপ্তরের স্বাধীনতা বিসর্জন দিয়ে সি. ই. এস. সি.-কে টাকা পাইয়ে দিয়েছেন, অপর দিকে ডীপ টিউবওয়েলে বিদ্যুৎ পৌঁছে দিতে না পেরে রাজ্যের মানুষদের জল পানের সুযোগ থেকে বঞ্চিত করছেন। সি. এম. ডাব্লু. এস. এ. নির্মিত ধাসরায় ডীপ টিউবওয়েলটি সম্পূর্ণ রেডি অবস্থায় থাকা সত্ত্বেও, দু বছর আগে টাকা জমা দেওয়া সত্ত্বেও আজ পর্যন্ত সেখানে বিদ্যুতের কানেকশন দেওয়া সম্ভব হলনা। আমি মাননীয় মন্ত্রীর কাছে প্রশ্ন রাখছি, তাঁর দপ্তরের এই ব্যর্থতার কারণ কি? কিছু দিন আগে ঐ এলাকার মানুষ স্থানীয় বিদ্যুৎ অফিসে গিয়ে অবরোধ করেছিল—ওখানে ডিস্ট্রিবিউশন লাইন খারাপ হয়ে গিয়েছিল। বিদ্যুৎ মন্ত্রী জনসাধারণকে বিদ্যুৎ সরবরাহ করার ক্ষেত্রে নিস্ক্রীয় থেকে এখানে বক্রেশ্বর নিয়ে অনেক কথা বলছেন। আজকে রাজ্যের মানুষ বিদ্যুতের অভাবে জল খেতে পাচ্ছে না, সেদিকে মন্ত্রীর হুঁশ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে বিদ্যুৎ মন্ত্রী রয়েছেন, আপনার মাধ্যমে আমি তাঁকে অনুরোধ করছি আমার এলাকার শিবপুরের ধাসরায় সি. এম. ডাব্লু. এস. এ. যে ডীপ টিউবওয়েলটি গত দু বছর আগে নির্মান করে এস. ই. বি.-র কাছে বিদ্যুৎ সংযোগের জন্য টাকা জমা দিয়েছে সেটিতে অবিলম্বে বিদ্যুৎ সংযোগ দেবার ব্যবস্থা করুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীর্ঘক্ষণ ধরে বামফ্রন্ট সরকারের

২১ বছরের সাফল্যের জয়-গান শুনেছি। যখন এখানে এই জয়-গান শুনছি তখন গোটা রাজ্যে মানুষের মধ্যে ত্রাহি ত্রাহি রব উঠেছে যে, কিভাবে এই সরকারের হাত থেকে দক্ষিণপন্থী পথ নিয়ে কৃষি, শিক্ষা, স্বাস্থ্য, প্রভৃতি প্রতিটি ক্ষেত্রে জনবিরোধী পদক্ষেপ নিয়ে জনজীবনকে বিপর্যস্ত করে তুলেছে। আজ বামফ্রন্ট সরকার জন সমর্থন হারিয়ে, কার্যত পুলিশ এবং সমাজবিরোধীদের হাতিয়ার করে বিরোধী পক্ষের কর্মী, নেতাদের খুন করে ক্ষমতায় টিকে থাকতে চাইছে। নজিরবিহীন সন্ত্রাস সৃষ্টি করে চলেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে এই কথা বলতে চাই যে, এই অবস্থার মধ্যে এখানে যখন সরকারের সাফল্যের জয়-গান করা হচ্ছে তখন এ রাজ্যে প্রতিটি নিত্য-ব্যবহার্য দ্রব্যের মূল্য লাফিয়ে লাফিয়ে বৃদ্ধি পাচ্ছে। বাজারের অগ্নি মূল্য প্রতিটি সংসারের প্রতিটি মানুষের রাতের ঘুম কেড়ে নিয়েছে। অথচ বামফ্রন্ট সরকারের মন্ত্রীরা কোনও রকম কনসার্ণ ফিল করছেন না। সরষের তেল কিছু দিন আগেও ছিল ৪০ টাকা, ৪২ টাকা কে.জি., আজকে তা ৫০ টাকা, ৫২ টাকা কে.জি. হয়ে গেছে। চাল, ডাল, আনাজের দাম আগুন হয়ে গেছে। অথচ সরকার নির্বিকার। সরকার মুখে শুধু বলছেন,—সরষের তেলের জন্য অসাধু ব্যবসায়ীদের শাস্তি দেব, মজুতে বিরোধী ব্যবস্থা নেব। যত তাঁরা বলছেন ততই জিনিসপত্রে দাম বাড়ছে। সরকারের কোনও কনসার্ণ এই ব্যাপারে ফিল করছে না। এ ব্যাপারে সরকারের দায়িত্ব আছে। কেন্দ্রের উপর দোষ দিয়ে নিত্য-প্রয়োজনীয় জিনিসপত্রের দাম বাড়িয়ে নিচ্ছে। সরকার এ ব্যাপারে সর্বদলীয় মিটিং ডাকুন। ডেকে, নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের এই যে মূল্য বৃদ্ধি হচ্ছে সে ব্যাপারে সরকারের নীতি ঘোষণা করুন।

**(এই সময়ে পরবর্তী স্পিকার ডাকায় মাইক অফ হয়ে যায়)**

## ZERO HOUR

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার সাবজেক্টটা চেঞ্জ করছি। আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। আমার এলাকায় এস-২৯ বাস দীর্ঘদিন বন্ধ হয়ে পড়ে আছে। মাননীয় মন্ত্রী শ্রী সুভাষ চক্রবর্তী মহাশয় এই হাউসে কথা দিয়েছিলেন ৩ মাসের মধ্যে বাসটি চালু করবেন। কিন্তু তিন-তিন মাস হয়ে গেল বাসটি এখনো চালু হয়নি। আমি অনুরোধ করব, এলাকার মানুষের স্বার্থে যত তাড়াতাড়ি সম্ভব এস-২৯ বাসটি যেটা চটা থেকে ধর্মতলা পর্যন্ত চলাচল করে সেই বাসটি চালু করুন। তা নাহলে এলাকার মানুষের ভীষণ অসুবিধা হচ্ছে। ছেলে-মেয়েরা স্কুল যেতে পারছে না, যারা ব্যবসা করছেন তারা টাউনে আসতে পারছে না, অসুস্থ মানুষ হাসপাতালে আসতে পারছেন না, আমি আশা করব, মাননীয় মন্ত্রী মহাশয় এই হাউসে যে কথা দিয়েছিলেন সেই কথা রাখার চেষ্টা করবেন। এস-২৯ বাসটি যেটা

চটা থেকে ধর্মতলা পর্যন্ত চলাচল করে সেই বাসটি পুনরায় চালু করবেন এই অনুরোধ রাখছি।

**শ্রী তাপস ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার সাবজেক্টটা চেঞ্জ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বলতে চাই, জিনিসপত্রের দাম যেভাবে বাড়ছে তাতে গরিব মানুষের দিন গুজরাণ করা মুসকিল হয়ে পড়ছে। ২ মাস আগে যেখানে সরষের তেলের দাম ছিল ৩৮ টাকা, সেখানে এখন সরষের তেলের দাম ৫২ টাকা কে.জি.। মাননীয় মন্ত্রী মহাশয় এই হাউসে দাঁড়িয়ে বললেন সরষের তেলের দামের ব্যাপারে চিন্তা-ভাবনা করছি, সরষের তেলের দাম বেঁধে দেব। বাজারে আলু এখন ৯-১০ টাকা কেজি দরে গরিব মানুষকে কিনতে হচ্ছে। পিঁয়াজ এই সময়ে যেখানে ৪ টাকা কিলো থাকে, এখন সেটা ১২ টাকা কে.জি.। ৩ মাস আগে পোস্ত যেখানে ১২০ টাকা কে.জি. ছিল, এখন সেখানে ২৩০ টাকা কে.জি.। বাজারে এখন আটা ১০ টাকা কে.জি.। এইভাবে জিনিসপত্রের দাম লাফিয়ে লাফিয়ে বাড়ছে আর আমরা জনপ্রতিনিধি হয়ে ঠাণ্ডা ঘরে নিজেরা বসে পিট চুলকাচ্ছি। লজ্জাস্কর ব্যাপার। রবীনবাবু ২১ বছরে বামফ্রন্টের সাফল্যের কথা বললেন। ওনাদের মন্ত্রীরা তো আর বাজারে যান না? বাজারে গেলে দেখতে পাবেন জিনিসপত্রের দাম কিরকম বেড়েছে। ১০০ টাকা নিয়ে বাজারে গেলে ছোট থলিও ভর্তি হচ্ছে না। তাই বলছি, এই বামফ্রন্ট সরকার জিনিসপত্রের দাম রুখতে ক্রমাগত ব্যর্থ হয়েছে, পুঁজিপতিদের দালাল হয়ে গেছে।

**(এই সময়ে পরবর্তী স্পিকার ডাকায় মাইক অফ হয়ে যায়)**

**শ্রী রামপদ সামন্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের মাননীয় কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি পিঙলা কেন্দ্রের স্বার্থে। আমি যে দাবির কথা উপস্থাপন করছি সেই দাবির কথা এর আগেও উপস্থাপন করেছিলাম একবার। দাবিটি হচ্ছে, পিঙলাতে একটা পলিটেকনিক কলেজ স্থাপন করা হোক বলে অনুরোধ রেখেছিলাম। কারণ আজকে পশ্চিমবাংলায় যেভাবে ভয়াবহ বেকার সমস্যা বাড়ছে, অর্থনৈতিক লড়াইয়ের যে যুগ শুরু হয়েছে তার পরিপ্রেক্ষিতে মানুষকে স্বনির্ভর হয়ে বাঁচতে গেলে, জীবিকার সংস্থান করতে গেলে নানাবিধ কারিগরি ট্রেনিং আয়ত্ব করা দরকার। সেই উদ্দেশ্য নিয়ে পিঙলায় একটি পলিটেকনিক কলেজ স্থাপন করার জন্য দাবি রেখেছিলাম। কিন্তু সেই দাবির মর্যাদা পাইনি। সেখানে যদি কিছু কিছু ব্যাপারে ট্রেনিং দেওয়া যায় যেমন মোটর ড্রাইভিং ট্রেনিং, ড্রাই সেল ব্যাটারি তৈরির ট্রেনিং তাহলে সেই ট্রেনিং নিয়ে বেকার ছেলেরা কাজ করতে পারে। আমি এ দিকে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[1-00 - 1-10 p.m.]

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুৎমন্ত্রী এখানে বসে আছেন। একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি তার দৃষ্টি আকর্ষণ করতে চাই। বামফ্রন্ট সরকার ২১ বছর পূর্ণ করে ২২ বছরে পড়েছে কিন্তু স্যার, আমার বিধানসভা কেন্দ্র হীরাপুরের প্রতিটি গ্রামে এখনও বিদ্যুৎ পৌছায় নি। একটা পোল হয়ত কোথাও বসেছে, সেখানে বিদ্যুৎ গিয়েছে বলে বলা হচ্ছে। একটা মৌজায় একটা পাড়াতে হয়ত বিদ্যুৎ গিয়েছে বলা হচ্ছে সমস্ত মৌজায় বৈদ্যুতিকরণ হয়ে গিয়েছে। এ সম্পর্কে নতুন করে কোন পরিকল্পনা গ্রহণ করা হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয়কে এ ব্যাপারে আমি একটা চিঠি দিয়েছিলাম। তিনি তার কপি পাঠিয়ে দিয়েছেন পৌরমন্ত্রীর কাছে। আসানসোল যেহেতু মিউনিসিপ্যাল কর্পোরেশনের আওতারে আমার মনে হয় সেইজন্য তিনি তা পাঠিয়ে দিয়েছেন। আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে নতুন ইণ্ডাস্ট্রিয়াল কমপ্লেক্স তৈরি হচ্ছে কিন্তু সেখানে বিদ্যুৎ নেই। সেখানে ৩২টি মৌজার ৮১টি গ্রামে বিদ্যুৎ পৌছায়নি। স্যার, ইসকো কারখানাকে কেন্দ্র করে সেখানে ছোট ছোট কারখানা তৈরি হতে পারত কিন্তু একদিকে ইসকো ধুঁকছে অপর দিকে বিদ্যুৎ না থাকায় সেখানে কারখানা হতে পারছে না। তা ছাড়া যেখানে বিদ্যুৎ আছে সেখানে এতবেশি লোডশেডিং হচ্ছে যে মানুষ অতিষ্ঠ হয়ে উঠছে। আসানসোল, বার্নপুর, হীরাপুর—সব জায়গায় লোডশেডিং চলছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, সেখানে বিদ্যুতের চাহিদা পুরণের জন্য অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা কেন্দ্র ডোমজুড়ে সি. এম. ডব্লু. এস. এ-এর ৬টি জলপ্রকল্প আছে। এগুলি মেগাসিটি প্রকল্পের অন্তর্ভুক্ত—বালি, বেলানগর, অভয়নগর, নিবড়া, বাঁকড়া-সলপ, আন্দুল—মৌড়ী। এগুলি প্রান্তিক জল সরবরাহ প্রকল্প। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে শুনেছিলাম যে এগুলি যৌথ প্রকল্প—কেন্দ্র, রাজ্যের প্রকল্প। স্যার, কেন্দ্রীয় সরকার ১৬শো কোটি টাকার মেগাসিটি প্রকল্পের জন্য টাকা দেবেন বলেছিলেন কিন্তু সেই নরসিমা রাও-এর আমল থেকে এখনও পর্যন্ত তারা দিয়েছেন মাত্র ৮২ কোটি টাকা। অপর দিকে রাজ্য সরকার ইতিমধ্যেই ১৭২ কোটি টাকা খরচ করেছেন। বৃহত্তর কলকাতার এই মেগাসিটি এলাকায় শুধু পানীয় জল প্রকল্পই নয়, রাস্তাঘাট এবং অন্যান্য প্রকল্পও এর অন্তর্ভুক্ত হয়েছে। কিন্তু টাকার অবস্থা যদি এই হয় তাহলে প্রকল্পগুলি সঙ্কটে পড়বে। আমার ৬টি জল প্রকল্পই সঙ্কটে পড়েছে। ডিপ টিউবওয়েল কোথাও খারাপ হয়ে গিয়েছে, বোরিং করতে হবে, নতুন জায়গায় এক্সটেনশন করতে হবে ইত্যাদি নানান কাজ রয়েছে। মানুষ সহজে জল পাচ্ছে না। সুতরাং কি ভাবে জল প্রকল্পগুলি সুনিশ্চিত করা যায় তারজন্য এই হাউসে আমি একটা আলোচনার দাবি রাখছি। মেগাসিটির যে ৮শো কোটি টাকা কেন্দ্রীয় সরকারের দেবার কথা তা

অবিলম্বে দেবার জন্য এই বিধানসভা থেকে সোচ্চারে আমি দাবি জানাচ্ছি।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কিছুক্ষণ আগে এই হাউসে বামফ্রন্ট সরকারের ২১ বছর পূর্তি উপলক্ষে অনেক ঢাকঢোল পেটানো হল। কিন্তু স্যার, রাজ্যের মানুষদের কাছে পরিষেবাগুলি এই সরকার পৌঁছে দিতে পারেননি। আমার বিধানসভা কেন্দ্র পাথরপ্রতিমার রামগঙ্গায় একমাত্র ভূতল পরিবহনের বাস যায়। সেই এলাকায় একটি বাস টার্মিনাস না হলে বাস চলাচলের ক্ষেত্রে অসুবিধা হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় একবার বিধানসভায় বলেছিলেন যে ওখানে বেসরকারি বাস চলানো হবে কিন্তু তা চালু হয়নি। সুভাষবাবু তো দীর্ঘদিন হাউসে আসেন না, তাকে তো খুঁজে পাওয়া যাচ্ছে না, রাষ্ট্রমন্ত্রী যিনি আছেন, তিনি এসেছিলেন কিন্তু এখন উপস্থিত নেই, আপনার মাধ্যমে তাই স্যার, পরিবহন মন্ত্রীকে বলছি, ওখানে অবিলম্বে একটি বাস টার্মিনাস করা হোক।

**শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** অনুপস্থিত।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। ৪১/১ এর যে প্রাইভেট বাস রুট আছে, সেই বাস দক্ষিণ কলকাতা হয়ে লয়েলকা থেকে হাই কোর্ট পর্যন্ত আসে। এই রুটে ১৮টি বাস আছে বাসের ড্রাইভারের সঙ্গে মালিকের গোলমালের ফলে গত ১০ মাস ধরে এই রুটে বাস বন্ধ হয়ে আছে। এই ৪১/১ বাস রুট যেটা সেখানে এই বাস শিডিউল্ড কাস্ট এবং রিফিউজি বেল্টের মধ্যে দিয়ে আসে, এই বাস বন্ধ হয়ে আছে। অবিলম্বে এই বাসটি চালু করার জন্য আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার রিষড়ায় হেস্টিং জুট মিল গত শনিবার ২০ জুন থেকে মালিক এক তরফা ভাবে কারখানাটি বন্ধ করে দিয়েছে। শুক্রবার ছুটির দিন ছিল। শনিবার শ্রমিকরা কারখানায় যোগ দিতে এসে দেখেন কারখানা বন্ধ করে দেওয়া হয়েছে। এই কারখানায় প্রায় ৪ হাজার শ্রমিক কাজ করে তারা অত্যন্ত বিপদের মধ্যে পড়েছে। ঐ কারখানার উৎপাদন নিয়ে সিলেকশন বিভাগের শ্রমিকদের সঙ্গে ম্যানেজমেন্টের একটা সমস্যা ছিল। সেখানে যে সমস্ত ট্রেড ইউনিয়ন আছে, শুধু সিটু নয়, প্রায় ১০টি ইউনিয়ন আছে, সমস্ত ট্রেড ইউনিয়ন ঐক্যবদ্ধ হয়ে বলেছিলেন যে এই ব্যাপারে মালিক যেন একতরফা ভাবে সিদ্ধান্ত না নেয়। কিন্তু আমরা দেখছি যে গত ২০শে জুন, শনিবার মালিক কারখানা বন্ধ করে দিয়েছে। হুগলী

জেলার বহু কারখানা বন্ধ হয়ে গেছে। কোন্নগর, রিষড়া এই সমস্ত জায়গায় মালিকরা যে সব কারখানা বন্ধ করে দিয়েছে, অবিলম্বে এই লক আউটের নোটিশ প্রত্যাহার করে নিয়ে কারখানা চালু করার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যথাযথ ব্যবস্থা গ্রহণ করার জন্য।

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে নগর উন্নয়ন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কোনা এক্সপ্রেস ওয়ের কথা প্রতি বছর আমাদের বলতে হচ্ছে। ১৯৭৬ সালে বিদ্যাসাগর সেতু তৈরি হওয়ার সময় থেকে কোনা এক্সপ্রেস ওয়ের জন্য জমি অধিগ্রহণ করা হয়। তখন থেকে রাস্তার কাজ শুরু হওয়ার কথা। বিগত কয়েক বছর ধরে কবে হবে, কবে হবে, এই প্রশ্ন আমরা বিধান সভায় রাখছি এবং মন্ত্রীও বারবার আশ্বাস দিচ্ছেন যে অবিলম্বে এই কাজ শেষ হবে। আমি আবার এই বিধান সভায় আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর কাছে জানতে চাই যে, কবে কোনা এক্সপ্রেস ওয়ের কাজ শেষ হবে? ১৯৯২-৯৩ সালে বিদ্যাসাগর সেতু উদ্বোধন হয়েছে। কিন্তু মূল রাস্তা কোনা এক্সপ্রেস ওয়ের কাজ শেষ করা হয়নি। এই রাস্তা না হওয়ার ফলে সমস্ত ট্রাফিক হাওড়ার দিকে আন্দুল রোড দিয়ে এবং ড্রেনেজ ক্যানেল রোড দিয়ে যাতায়াত করছে, হেভী ট্রাকগুলি শহরের মধ্যে ঢুকে পড়ছে। তার ফলে যান জটের সৃষ্টি হচ্ছে, রামরাজাতলা, দাস নগর, বাল্টিকুরী ইত্যাদি জায়গায় রাস্তাগুলিতে ট্রাফিক জ্যাম হচ্ছে এবং তাতে মানুষের যাতায়াতের অসুবিধা হচ্ছে। গত বাজেটে মন্ত্রী মহাশয় বলেছিলেন যে, ১৯৯৮ সালের জুন মাসে কোনা এক্সপ্রেস ওয়ের কাজ শেষ করা হবে। কিন্তু এখনও পর্যন্ত সেই কাজ শেষ হয়নি। কাজেই এই কোনা এক্সপ্রেস ওয়ে অবিলম্বে চালু করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং রাজ্য সরকারকে এই ব্যাপারে বিশেষ ব্যবস্থা নেবার জন্য অনুরোধ জানাচ্ছি। বিশ্বভারতী শান্তিনিকেতনের মধ্যে একটা বিশেষ প্রবনতা দেখা দিয়েছে। এখানে অসংখ্য লজ এবং হোটেল হচ্ছে। এই লজ এবং হোটেল হবার ব্যাপারে আমাদের কোন আপত্তি নেই, কিন্তু আপত্তিটা হচ্ছে, এর একটা বেশ ভাল অংশের মধ্যে নানা ধরণের অসামাজিক কাজকর্ম চলছে কলকাতা থেকে অসামাজিক লোকজন এবং সমাজের বিত্তবান লোকেরা এসে সেগুলিকে প্রমদাগারে পরিণত করবার চেষ্টা করছেন এবং রবীন্দ্রনাথের ভাবধারাকে তারা কলুষিত করছে। যাতে হোটেল বা লজগুলিতে ঐসমস্ত অসামাজিক লোক এবং বিত্তবানেরা অসামাজিক কাজকর্ম না করতে পারেন, সেটা বন্ধ করবার জন্য আমি রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

[1-10 – 1-20 p.m.]

**শ্রী সমর মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদহের রতুয়া ১ নম্বর ব্লকে ১০টি গ্রাম পঞ্চায়েতের মধ্যে ৮টিতে কংগ্রেস এবং ২টিতে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি জিতেছে, পঞ্চায়েত সমিতির ২৮টির মধ্যে আমরা ১৭টি এবং মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি ১৩টিতে জিতেছে। গত ২৮ তারিখে দেখলাম, জিতলাম আমরা, মিছিল করল মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি। মিছিল করে যাওয়ার সময় মহম্মদ কাশেম বলে একজনকে গুলি করলেন তারা এবং ১১টি দোকান লুট করলেন। শ্রী কাশেমকে ডাঃ ডি. এন. মজুমদারের অধীনে হাসপাতালে ভর্তি করা হয়েছে। কিন্তু কমিউনিস্ট পার্টির মালদহের নেতারা ডাক্তারকে প্রভাবিত করে তাকে ডিসচার্জ করে দিয়েছে। কিছু লোক তার সঙ্গে দেখা করে বলেছে, 'বলবে তোমাকে সি. পি. এম. গুলি করেনি, কংগ্রেস করেছে।' আমরা জিতব, ওরা মিছিল করবেন; আমরা হাসপাতালে রোগী ভর্তি করব, ওরা তাকে রিলিজ করে দেবেন। অর্থাৎ সেখানে আমাদের জিতাটাই হচ্ছে আমাদের অপরাধ। পুলিশ মন্ত্রীকে বিষয়টা দেখবার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বামফ্রন্ট সরকার যে ২১ বছর পূর্ণ করে গতকাল ২২ বছরে শুভ পদার্পণ করেছে তারজন্য সরকারকে স্বাগত জানাই, কারণ এটা ভারতবর্ষে একটা অনন্য নজির। আমরা দেখেছি, সাধারণ মানুষের শুভেচ্ছায় একটি সরকার কতদিন ধরে থাকতে পারে। আর কয়েক বছর পরে সরকারের রজতজয়ন্তী অনুষ্ঠিত হবে। ১৯৭৭ সালের ২১শে জুন আমাদের প্রিয় মুখ্যমন্ত্রী যে ভাষণ দিয়েছিলেন সেটা ঐতিহাসিক ভাষণ। ঐ ভাষণে রাজ্য সরকার পরিষেবার জন্য কি কি কাজ করবেন সেটা বলেছিলেন। আর রজতজয়ন্তী অনুষ্ঠান যা হবে সেটাও মাননীয় মুখ্যমন্ত্রীর নেতৃত্বেই হবে এবং সেদিনও সেই সমস্ত কথাবার্তা শুনতে হবে। এই প্রসঙ্গে আমি বলি, বামফ্রন্ট সরকারের কোনও বিকল্প এখনও তৈরি হয়নি। বামফ্রন্ট সরকার যখন রজতজয়ন্তী থেকে সুবর্ণজয়ন্তীতে পদার্পণ করবে সেটা ভারতবর্ষে অনন্য নজির হয়ে থাকবে। বামফ্রন্ট সরকারকে হঠাবার চেষ্টা হচ্ছে। অবশ্য তারজন্য আমরা ভীত নই। মহাভারতে যদি দেখেন, চিত্রসেন যখন কৌরবদের আক্রমণ করেছিলেন তখন ভীম এবং অর্জুন আনন্দিত হয়েছিলেন। কিন্তু যুধিষ্ঠির তাঁদের বলেছিলেন—চিত্রসেন কৌরবদের আক্রমণ করেছেন বলে আমাদের এক হতে হবে। আমরা ৫ জন এবং ওরা ১০০ জন সব মিলিয়ে আমরা এখন ১০৫ জন এটা মনে করতে হবে। স্মরণ রাখতে হবে বিপক্ষ আমাদের শত্রু, সেই রকম আমাদের সমস্ত বামফ্রন্টের শরিকদের এক-কাট্টা হতে হবে। তবেই রজতজয়ন্তীর বিজয় পতাকা উড্ডীয়মান থাকবে।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, বামফ্রন্ট সরকার কেমন চলছে সেটা আমি উল্লেখ করছি। পঞ্চায়েতের আদায়কারি আছেন যাঁরা তাঁরা ইউনিয়ান বোর্ড থেকে আরম্ভ করে সমস্ত রকম কর তারা আদায় করে। পঞ্চায়েতের পরিকাঠামো অনুযায়ী পঞ্চায়েতে অর্থের একমাত্র উৎস হল কর। এই আদায়কারিরা পঞ্চায়েতে ৬ হাজার টাকা কালেকশন করলে ১০ টাকা মাত্র কমিশন পায়। তার সঙ্গে তারা মাসিক ৮০ টাকা ভাতা পায় এবং তাও সেটা ৬-৮ মাস অন্তর। আপনারা তো খুব বামফ্রন্ট সরকারের আলোর কথা বলছেন, বামফ্রন্ট সরকারের আলো কি রকম নিষ্প্রভ সেটা এই জিনিস দেখলেই বোঝা যায়। পঞ্চায়েতের আদায়কারিরা ৮০ টাকা ভাতা পায় মাসে, তাও আবার ৬-৮ মাস অন্তর। এই আদায়কারিদের পরিবার অনাহারে অর্ধাহারে দিন কাটাচ্ছে, এই তো আপনাদের মানসিকতা। তাই আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করে এই পঞ্চায়েতের আদায়কারিদের চতুর্থ শ্রেণীর কর্মচারী হিসাবে বিবেচনা করার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বামফ্রন্ট সরকারে দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই সরকার একটু নড়েচড়ে বসে যথাযথ ব্যবস্থা নেয়। আজকের এই সভাতে মুখ্য সচেতক রবীন মণ্ডল থেকে শুরু করে শেষ পর্যন্ত বঙ্কিম নন্দ পর্যন্ত এই বামফ্রন্ট সরকারের জয়গান গেয়ে গেলেন সাফল্যের কথা বলে গেছেন। কিন্তু আজকে সবাই বাজারে গেলে জানতে পারবেন অবস্থাটা কি। এখানে তো তপন হোড় মহাশয় এই সরকারকে স্টার মার্ক্স দিয়েছেন, ১০০ মধ্যে ৮০ দিয়ে দিয়েছেন। কিন্তু আসলে এই সরকার পাস মার্ক্সের চেয়ে নিচে আছে। বাজারে প্রতিটি জিনিসের মূল্য আকাশ ছোঁয়া, মানুষের হাতের বাইরে। এখানে মৎস মন্ত্রী বসে আছেন, আপনারা বলছেন মাছে এক নম্বর, চালে এক নম্বর, আলুতে ২ নম্বর কিন্তু যে জিনিসেই হাত দিতে যান সেটাই জনসাধারণের ক্রয় ক্ষমতার বাইরে। আপনারা বলছেন জনগণের সরকার, এর নামই কি জনগণের সরকার? আজকে আলুর দাম ১০ টাকা পিঁয়াজের দাম ১৫ টাকা সরষের তেলের দাম ৫৫ টাকা।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের ক্রীড়ামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং একটি বিষয় জানতে চাইছি। এখন বিশ্বকাপ ফুটবল চলছে আমরা সকলে জানি। ১৯৮৬ সালে এই বিশ্বকাপ ফুটবল হয়েছিল, ১৯৯০ সালে হয়েছিল, ১৯৯৪ সালে হয়েছিল এবং ১৯৯৮ সালের বিশ্বকাপ ফুটবল চলছে। ১৯৮৬ সালে বিশ্বকাপ ফুটবল দেখতে রাজ্য থেকে একটি দল গিয়েছিল, ১৯৯০ সালেও গিয়েছিল, ১৯৯৪ সালেও গিয়েছিল এবং ১৯৯৮ সালে যাচ্ছে। রাজ্যের ক্রীড়া দপ্তর থেকে ১৯৯৮ সালের বিশ্বকাপ ফুটবল দেখতে যাওয়ার জন্য ২০ জনের নাম ঠিক করে রাজ্য সরকারের কাছে পাঠালে রাজ্য সরকার ১০ জনের নাম বাদ দিয়ে ১০ জনের নাম অনুমোদন করেছে। তার জন্য খবচ হচ্ছে ১২ লক্ষ টাকা। বাংলার ফুটবলের

সম্মানের জন্য যারা পরিশ্রম করেছে, ফুটবলে বাংলার মানকে যাবা উজ্জ্বল করেছে এই প্রতিনিধি দলে কত জন এই ধরনের লোক আছে? আম যতদূর জানি এই প্রতিনিধি দলে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন বিভাগের চেয়ারম্যানকে ক্রীড়ামন্ত্রী পাঠাচ্ছেন। আমার প্রশ্ন হচ্ছে তিনি কি এসে পরিবহন দেখবেন না কি ফুটবল দেখবেন? বলা হচ্ছে যারা যাচ্ছে তাদের একমাসের মধ্যে রিপোর্ট দেবার জন্য। আমি জানতে চাই গত তিনটি বিশ্বকাপে দল পাঠিয়ে কি লাভ হয়েছে এবং তাতে কত খরচ হয়েছিল? খেলার সঙ্গে যুক্ত নয় এমন কত জন লোক যাচ্ছে? কারা বাছাই করেছেন এই প্রতিনিধি দল এবং কোন যোগ্যতার বিচারে এই প্রতিনিধিদের পাঠানো হচ্ছে? এই প্রশ্ন গুলি আমি আপনার মাধ্যমে রাজ্যের ক্রীড়ামন্ত্রী সুভাষ চক্রবর্তী মহাশয়ের কাছ থেকে জানতে চাই। ১২ লক্ষ টাকা খরচ করে বিশ্বকাপ ফুটবল দেখতে পাঠানো হচ্ছে তার সঙ্গে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের চেয়ারম্যানকে কি উদ্দেশ্যে পাঠানো হচ্ছে?

[1-20 – 2-30 p.m.] (including adjournment)

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি গুরুত্বপূর্ণ রাস্তার কথা উল্লেখ করছি। মেমারী-তারকেশ্বর-চকদিঘী পর্যন্ত যে রাস্তা আছে, এটি খুবই গুরুত্বপূর্ণ রাস্তা। এর আগে মেনশন করার পর রাস্তায় মালপত্র পড়ে গেছে। কিন্তু এখন পর্যন্ত কাজ শুরু হয়নি। বর্ষার আগে যাতে দ্রুত রাস্তাটি মেরামত হয় সেজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নটবর বাগদী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের পুরুলিয়া জেলাতে টেলপুল ড্যাম প্রকল্প ডি.ভি.সি. গ্রহণ করেছিল। এরজন্য ওখানে অনেক জায়গা জমি অধিগ্রহণ করা হয়েছিল। ওখানে অনেক উদ্বাস্তু আছেন। আমাদের বোর্ডের যিনি চেয়ারম্যান বাদলবাবু, তিনি ডিভিসিতে চাকুরি করতেন। মিনিস্টার সহ আমরা তাঁর সঙ্গে মিটিং করেছি। মিনিস্টার সেখানে কথা দিয়েছেন, তাড়াতাড়ি কাজটি করা হবে। দীর্ঘদিন ধরে যারা জমি হারিয়েছে তারা চাকুরি পায়নি। যাদের জমি জায়গা গেছে তারা ক্ষতিপূরণও পায়নি। আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, এটা নিয়ে পুরুলিয়া জেলাতে জনরোষ দেখা গিয়েছে। তাদের দাবি যদি পূরণ করা না হয়, তাহলে ওখানে আইন শৃঙ্খলা বিঘ্নিত হতে পারে।

(At this stage the House was adjourned till 2.30 p.m.)

[2-30 - 2-40 p.m.] (After recess)

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 25 & 79

### Demand No. 25

**Mr. Deputy Speaker :** There are 7 cut motions to Demand No. 25. All the cut motions are in order and taken as moved.

| | |
|---|---|
| Shri Adbul Mannan (1-4)<br>Shri Saugata Roy (5)<br>Shri Tapas Banerjee (6)<br>Shri Deba Prasad Sarkar (7) | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/- |

### Demand No. 79

**Mr. Deputy Speaker :** There are 35 cut motions to Demand No. 79. All the cut motions are in order and taken as moved.

| | |
|---|---|
| Shri Gopal Krishna Dey (1-3)<br>Shri Gyan Singh Sohanpal (4)<br>Shri Abdul Mannan (5-10)<br>Shri Sudhir Bhattacharjee (11-15)<br>Shri Tapas Banerjee (16)<br>Shri Ashok Kumar Deb (17-18)<br>Shri Ramjanam Manjhi (19-20)<br>Shri Sanjoy Bakshi (21)<br>Shri Tushar Kanti Mandal (22)<br>Shri Saugata Roy (23-24)<br>Shri Shyamadas Banerjee (25-33)<br>Shri Nirmal Ghosh (34)<br>Shri Rabindranath Chatterjee (35) | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/- |

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে ২৫ নং ৭৯ নং খাতে যে বাজেট বরাদ্দ ৩৮৬ এবং ৩৯২ কোটি টাকা পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং এই প্রসঙ্গে আমাদের যে কাটমোশন তাকে সমর্থন করছি। স্যার, পি. ডব্লিউ. ডির অধীনে রাজ্য সরকারের সবচেয়ে গুরুত্বপূর্ণ পরিকাঠামো বা রাস্তা রয়েছে। আজকে যদি কোনওক্ষেত্রে বামফ্রন্ট সরকারের ব্যর্থতা সবচেয়ে বেশি পরিস্ফুট হয়ে থাকে তাহলে সেটা রাস্তার ক্ষেত্রে। এবং যখন মুখ্যমন্ত্রী নতুন নতুন শিল্পনীতি ঘোষণা করছেন বলেছেন যে, আমরা অনাবাসী ভারতীয়, বিশেষ পুঁজিপতিদের নিয়ে আসব এই রাজ্যে শিল্পের অগ্রগতির জন্যে, কিন্তু তখনই এইকথা বারেবারে বলতে হচ্ছে ভাঙ্গা রাস্তা দিয়ে কোনও শিল্প আসে না, বা কোনও শিল্প আসবেও না। আজকে যে কাজগুলো শুরু করার কথা বলা হয়েছে সেগুলো অতিদূর ভবিষ্যতে তখনই সম্ভব, যখন ন্যূনতম যে পরিকাঠামো শিল্পের দরকার, সেটা তৈরি হবে। তারপরেই শিল্প আসার কোনও সম্ভাবনা দেখা দেবে। আমি জানিনা মাননীয় পূর্তমন্ত্রীর সুযোগ হয় কিনা পশ্চিমবাংলার যে জাতীয় সড়কগুলো আছে সেগুলো ঘুরে দেখবার। এটা ঠিকই যে, জাতীয় সড়কগুলোর রাস্তা রক্ষণাবেক্ষণের টাকা দেয় কেন্দ্রীয় সরকার আর রাজ্য সরকার সেগুলো রক্ষণাবেক্ষণ করে। কিন্তু যে রাস্তা গত বছরও আমরা দেখেছি তৈরি হচ্ছে এই বছর সেগুলো ভেঙ্গে যাচ্ছে। এর পেছনে যে কি রহস্য এটা বামফ্রন্ট সরকার ২২ বছরেও উদ্ঘাটন করেনি। আমি উদাহরণ স্বরূপ বলি বোম্বে রোড বা এন এইচ (৬) যেটা নৌপালা থেকে উলুবেড়িয়া পর্যন্ত গেছে তার কি অবস্থা। তারপরে এন এইচ (৪১) যেটা হলদিয়াতে কানেক্ট করে যেটা কোলাঘাট থেকে নন্দকুমার, তার অবস্থা খুবই ভাল ছিল, আজকে অর্দ্ধেক রাস্তা তার ভেঙ্গে গেছে। এর কারণ কি—এর কারণ এটা হতে পারে না যে রাস্তা ভাল ভাবে তৈরি করার টেকনিক বা প্রযুক্তির অ্যাভেলেবেল নয়। আজকাল রাস্তা তৈরি করার যে প্রযুক্তি বার হয়েছে তাতে ভারতবর্ষের এবং সারা পৃথিবীতে একটা রাস্তা করতে পারলে অন্তত পাঁচ বছর বিনা রিপেয়ারে চলতে পারবে। কিন্তু বিনা রিপেয়ারে যদি রাস্তা চলে তাহলে কন্ট্রাক্টররা লক্ষ লক্ষ টাকার কাজ পাবে না। আজকে এই কন্ট্রাক্টরদের কাজ পাওয়ার সঙ্গে পি. ডব্লিউ. ডি এবং রাজনৈতিক প্রশ্ন জড়িত, যেগুলো এরমধ্যে আনতে চাই না। ফলে রাস্তা সঠিকভাবে মেরামতি হচ্ছে না। সেই রাস্তা সঠিকভাবে মেরামত হচ্ছে না, প্রয়োজনের তুলনায় নূতন রাস্তা তৈরি হচ্ছে না। আমি আপনার কাছে আবার বলতে চাই, যে পশ্চিমবাংলায় রাস্তা তৈরির ক্ষেত্রে নূতন দৃষ্টিভঙ্গি যদি গ্রহণ না করা যায় এই রাজ্যে রাস্তা রাখা যাবে না। নূতন রাস্তা তৈরি করা যাবে না। আজকে ভারতবর্ষের বিভিন্ন জায়গায় মহারাষ্ট্রে, মধ্যপ্রদেশে, গুজরাটে তারা রাস্তা প্রাইভেট কোম্পানির হাতে দিয়ে দিচ্ছে, তারা রাস্তা করে দিচ্ছে, যারা বড় কোম্পানি লার্সেন টুব্রো, হিন্দুস্থান কন্সট্রাকশান তাদেরকে বলছে, তোমরা হাইওয়ে তৈরি করো, তোমরা হাইওয়ে মেইনটেইন করো, হাইওয়ে থেকে টোলট্যাক্স তোল। তাতে নূতন রাস্তা তৈরি হচ্ছে

গুজরাট, মহারাষ্ট্রে এই ভাবে ৫/৬ শত কি.মি. রাস্তা তৈরি হয়ে গেছে। আর আপনারা একটা দুর্গাপুর এক্সপ্রেসওয়ে তৈরি করতে বহুদিন লাগিয়ে দিচ্ছেন। একটা ওভার ব্রিজের অভাবে দুর্গাপুর এক্সপ্রেস ওয়ে সম্পূর্ণ করতে পারছেন না। এখনও ১৫ কি.মি. রাস্তা তৈরি হয়নি। তার ফলে যে জায়গাটা সবচেয়ে বেশি জ্যাম ডানকুনি থেকে শেওড়াফুলি পর্যন্ত, সিঙ্গুর-এর পাশ দিয়ে এক্সপ্রেস ওয়ে যাচ্ছে, সেই রাস্তাটা এখনও ওপেন হয়নি। নর্মালি দিল্লি রোড ধরে শেওড়াফুলির মোড় পর্যন্ত এসে তারপর বাঁদিক দিয়ে দুর্গাপুর এক্সপ্রেস ওয়ে ধরতে হবে। রাস্তার টোল ট্যাক্স আদায় শুরু হয়েছে। ১৭ কি.মি. রাস্তা এখনও তৈরি করা গেল না। দুর্গাপুর এক্সপ্রেস ওয়ের কাজ একটু থেমে চলছে। আমরা যদি কোনও ন্যাশনাল হাইওয়েকে রক্ষা করতে না পারি, যদি নূতন রাস্তা না বানাতে পারি তাহলে পশ্চিমবাংলায় কখনই গ্রামের সাথে শহরের লিঙ্ক প্রতিষ্ঠিত হবে না। রাজ্যের এক অংশের সাথে অপর অংশের লিঙ্ক প্রতিষ্ঠিত হবে না। ফলে পশ্চিমবাংলা একটা ক্লোজ মার্কেট থেকে যাবে। মন্ত্রীকে জিজ্ঞাসা করেছিলাম রাস্তা এমনিতেই ভাঙা, রাস্তার উপর এনক্রোচমেন্ট, সেই এনক্রোচমেন্ট- গুলি পলিটিক্যাল উইল এর অভাবে হাইওয়েতে এনক্রোচমেন্ট হয়ে আছে। সেইগুলি পরিষ্কার করা যায়নি। সেই রাস্তায় ড্রেনের জল ঢুকে রাস্তা ড্যামেজ হয়ে যাচ্ছে মন্ত্রী বাজেট বক্তৃতায় রাস্তা এনক্রোচমেন্ট এর ব্যাপারে কি ভাবছেন, কি করছেন সেটা পরিষ্কার নয়। আজকে মন্ত্রী বলছেন, ওয়ার্ল্ড ব্যাঙ্কের সহায়তায় ৯ শত কি.মি. নূতন রাস্তা হবে। এবং কিছু কিছু অসম্ভব অ্যামবিসাস প্রজেক্ট এর কথা আমরা শুনছি। কলকাতা থেকে শিলিগুড়ি পর্যন্ত একটা নূতন হাইওয়ে তৈরি হবে, ১২ লেনের রাস্তা হবে। দুর্গাপুর এক্সপ্রেস ওয়ে ১২ বছর ধরে করতে পারছেন না, মাত্র ৫৫ কি. মি.। আপনি বলছেন, তৈরি করবেন, সাড়ে ৬০০ কি.মি. রাস্তা। ওয়ার্ল্ড ব্যাঙ্ক এর টাকায় কতটা ইমপ্রুভমেন্ট হবে জানিনা। আজকে এই হাউসে পদ্মনিধিবাবু বলেছেন, বিবেকানন্দ ব্রিজের রিপেয়ারের কাজ চলছে। সেই নিয়ে প্রশ্ন তুলেছিলেন পদ্মবাবু। যারা দক্ষিণেশ্বরের দিক থেকে বালি যান, কিংবা শ্রীরামপুর কিমবা উত্তরপাড়া যান, তারা দিনের পর দিন এক ভীষণ যন্ত্রণার মধ্যে যাতায়াত করছেন। পশ্চিমবাংলার এই নিয়ে আন্দোলন হয়না, বামফ্রন্ট আন্দোলন করতে ভুলে গিয়েছে। বালি ব্রিজের রাস্তার একটা দিক খুলে রেখে অন্য দিকটায় কাজ চলছে। এটা হচ্ছে ওয়ান অফ দি মোস্ট হেভিলি কনজেস্টেড ব্রিজ। দীর্ঘ ২ বছর ধরে কাজ চলছে। সঠিকভাবেই পদ্ম বাবু বলেছেন, দক্ষিণের দিকে কাজ শুরু হয়নি। একটা গাড়ি এপার থেকে ওপারে যেতে গেলে তাকে ১ ঘন্টা লাইনে দাঁড়াতে হবে। মন্ত্রী উত্তর দিতে পারেননি, বালি ব্রিজের কাজ কেন কমপ্লিট করতে পারেননি, এখন উনি দ্বিতীয় বিবেকানন্দ সেতুর কথা বলছেন।

[2-40 – 2-50 p.m.]

আমরা কাগজে দেখেছি কার্টার অ্যাণ্ড বার্জেসের সঙ্গে এগ্রিমেন্ট হল। কিন্তু কোনা প্রোজেক্টের টাইম বাউণ্ড প্রোগ্রাম নেই, টাইম বেঁধে দিয়ে সেটা… কমপ্লিট করা যাচ্ছে না। কোনা প্রোজেক্ট যে সময়ে শেষ করার কথা ছিল তার চেয়ে পিছিয়ে যাচ্ছি, এর উত্তর আজকে মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেটে নেই। সোমনাথ বাবুর ড্রীম, কলকাতা শিলিগুড়ি এক্সপ্রেস হাইওয়ে, সেটা ড্রীম অন পেপারেই থেকে যাবে। পশ্চিমবাংলায় জনসংখ্যার চাপ বেশি, ল্যাণ্ড অ্যাকুইজিশান করা এখানে সমস্যা, তার উপরে টেকনিকাল প্রবলেম ওরা চট করে সলভ করবেন না। দ্বিতীয় হুগলি সেতু কমপ্লিট করতে পনেরো বছর সময় লাগলো, ১৯৯২ সালে ইনঅগারেশান হয়েছিল, তারপর থেকে আজ পর্যন্ত কোনা এক্সপ্রেস ওয়ে কমপ্লিট হলনা। আপনারা বলবেন কোনা এক্সপ্রেস ওয়ে ওটাতো আমাদের ব্যাপার নয়, ওটা এইচ. আর. বি. সি জানে। কোনা এক্সপ্রেস ওয়ে না হওয়ার জন্য দ্বিতীয় হুগলি সেতু যে লোড নিতে পারত তা নিতে পারল না। ৩৪৮ কোটি টাকা দিয়ে একটা প্রোজেক্ট হল, ছয় বছরেও তার কানেকটিঙ রোড আপনারা করতে পারলেন না। একই প্রবেলেম দুর্গাপুর এক্সপ্রেস ওয়ের ক্ষেত্রে রয়ে গেছে। স্বাভাবিকভাবে আজকে পশ্চিমবাংলায় যেখানে মানুষের বসতি বাড়ছে, সেখানেই মানুষ ফ্লাই ওভার দাবি করছে, রেলওয়ে ক্রসিঙে আজকে ঘন্টার পর ঘন্টা দাঁড়িয়ে থাকার ধৈর্য মানুষের নেই। সাম্প্রতিককালে কটা ফ্লাইওভার আপনারা করেছেন, একটা যাদবপুরে সুকান্ত সেতু এবং বেলঘরিয়া, ও পাণিহাটিতে একটা ফ্লাইওভার আপনারা করেছেন। আজকে ব্যারাকপুরে কোনও ফ্লাইওভার নেই, ফ্লাইওভার না থাকার জন্য ব্যারাকপুর বারাসাতের রাস্তা দিয়ে যেসব গাড়ি যায় সেগুলো মার খাচ্ছে। ব্যারাকপুরে লেভেল ক্রসিঙে অনেকক্ষণ ধরে দাঁড়িয়ে থাকতে হয়। ওদিকে গড়িয়ার পরে সোনারপুরে আর কোনও ফ্লাইওভার নেই। আজকে যখন মানুষ দ্রুত এগোবার চেষ্টা করছেন তখন নতুন কোনও ফ্লাইওভার আপনারা করতে পারছেন না। নৈহাটির এম. এল. এ রঞ্জিত কুণ্ডু মহাশয় এখানে আছেন, ওখানে বরদাব্রিজ ব্রিটিশ আমলে হয়েছিল তারপর আর কোনও ফ্লাইওভার করতে পারেননি, নৈহাটি থেকে কাঁচরাপাড়া পর্যন্ত কোনও ফ্লাইওভার আপনারা করতে পারেননি। মন্ত্রী মহাশয় তার বাজেটে দুটো যুক্তি দেখিয়েছেন। মাননীয় মন্ত্রী মহাশয় তার ডিপার্টমেন্টের তরফে যেন অ্যাপোলজি চাইছেন। তিনি বলেছেন নতুন রাস্তা করলেই হবে, পরে সেই রাস্তাগুলো চওড়া করা যাবে। আজকে যে রাস্তাগুলো আছে সেগুলোকেই মেইনটেইন করা সম্ভব হচ্ছে না। আরেকটা কথা ক্ষিতিবাবু প্রায়ই বলেন, বাজেটে ওনার যে অ্যালোকেশান পাওয়ার কথা সেই অ্যালোকেশান তিনি পাচ্ছেন না। রেজাল্ট হচ্ছে পশ্চিমবাংলার রাস্তা অন্য যে কোনও রাজ্যের চেয়ে কম হচ্ছে এবং যে রাস্তাগুলো আছে তার কণ্ডিশানও অন্য যে কোনও রাজ্যের চেয়ে খারাপ। পি. ডব্লু. ডি ডিপার্টমেন্ট

নিজেরা কাজ করেনা, একজিকিউট করেন। বড় প্রোজেক্টে কন্ট্রাক্টার দিয়ে করান, রাস্তা রিপেয়ার সেটাও কন্ট্রাক্টার দিয়ে করান, পি. ডব্লু. ডি ইঞ্জিনিয়াররদের কাজ হচ্ছে সেগুলো সুপারভাইজ করা এবং বিল পাস করা। এই বিল পাস করার মধ্যেই ডিপার্টমেন্ট ঘুরে মরছে, এর থেকে বার হতে পারেনি। ফলে মানুষের আশা যে বাড়ছে, সেই আশা কোনওভাবেই পুরণ হচ্ছে না। সেটা মাননীয় মন্ত্রী মহাশয় লিখে দিয়েছেন, দি জেনারেল Expectations of the general public with regard to roads and bridges in different parts of the state have not been fulfilled for various reasons including the constraints in financial resources." মানুষের যে আশা, মানুষের যে নীড সেটা কোনওভাবেই পুরণ হচ্ছে না, এই ব্যাপারে আপনি তো একটা স্কীম বলবেন। মতীশ রায় মারা যাবার পর অনেকদিন হয়ে গেল আপনি এই দপ্তরের মন্ত্রী হয়েছেন, হোয়াট ইজ দি অল্টারনেটিভ স্কীম। শুধু ওয়ার্ল্ড ব্যাঙ্কই হচ্ছে আপনাদের সম্পদ। পাঞ্জাব পশ্চিমবাংলার গ্রামে যে উন্নতি হচ্ছে, তার ফসল যদি প্রপারলি গ্রামের মানুষের কাছে পৌঁছে দিতে হয়, তাহলে একটাই রাস্তা ইউ have to connect the villages by metal roads. সব রাস্তাই পি ডব্লু. ডি করবে না। কিন্তু পশ্চিমবাংলার তো একটা স্কীম থাকবে যে, কত বছরের মধ্যে ৩৮ হাজার গ্রামে মেটাল রোড নিয়ে যেতে পারবেন। একটা লংটার্ম প্ল্যান থাকবে। একটা পারস্পেকটিভ থাকবে। দুর্ভাগ্যবশতঃ আমাদের রাজ্য থেকে করা যাচ্ছে না এবং তার ফলে যেটা ক্ষিতি বাবু সঠিকভাবেই বলেছেন যে, মানুষের আশা আকাঙ্খা পূর্ণ কোনওভাবেই হচ্ছে না। আপনারা দেখলে বুঝতে পারবেন যে, রাস্তার অগ্রগতি কত কম। ১৯৯৫ সালে ছিল ১৭ হাজার ৩৭০ কিলোমিটার। ৯৬ সালে সেটা মাত্র ১৬ কিলোমিটার হয়েছে সারা রাজ্যে। আর সেটা বেড়ে ১৯৯৭ সালে হয়েছে ১৮ হাজার ৫২৩। তার মানে ১ হাজার ১০০-র মতো কিলোমিটার রাস্তা বেড়েছে। আপনি যদি ১৯৮০ আর ১৯৯৭ এর মধ্যে ধরেন, তাহলে ১৯৮০ সালে ছিল ১৬ হাজার ৭৩৬ আর সেটা ৯৭ সালে দাঁড়াচ্ছে ১৮ হাজার ৫২৩। তার মানে প্রায় ১৮ বছরে রাস্তা তৈরি হয়েছে ১ হাজার ৮০০ কিলোমিটার। তাহলে বছরে যদি আপনি এই স্পিডে চলেন, তাহলে আপনি পশ্চিমবাংলায় মেটাল রোড কভারেজ করতে পারবেন? আমি একটা তুলনা আপনাদের দিই। তাহলে আপনাদের কাছে ক্লিয়ার হয়ে যাবে যে, কত কিলোমিটার রাস্তা রয়েছে। সাইজের দিক থেকে আমাদের সঙ্গে তুলনীয় রাজ্য হচ্ছে কর্ণাটক। কর্ণাটকের জনসংখ্যা আমাদের অর্ধেক। কর্ণাটকে কত মেটাল রোড আছে জানেন? ১ লক্ষ ৩৫ হাজার ১০৩ কিলোমিটার। সেই তুলনায় আপনাদের ইকনমিক রিভিউ এ আছে পশ্চিমবাংলার রাস্তার পরিমাণ হচ্ছে ৬৮ হাজার ৩৭৫ কিলোমিটার। কেন পশ্চিমবাংলায় কর্ণাটকের অর্ধেক রোড থাকবে? যদি আপনি দেখেন এই লেন্থ অফ রোড ইন কিলোমিটার সেখানে আপনি দেখবেন যে, পাঞ্জাবে প্রত্যেক স্কোয়ার কিলোমিটারে ১.১৩ কিলোমিটার রাস্তা আছে। সেখানে

পশ্চিমবাংলায় পার এভরি স্কোয়ার কিলোমিটারে .৭৭ কিলোমিটার রাস্তা আছে। পাঞ্জাবে প্রত্যেক বর্গ কিলোমিটারে ১.১৩, আর সেই জায়গায় পশ্চিমবাংলায় '৭৭। যেখানে এই হিসাবটা না করে আপনি যদি জনসংখ্যায় হিসাব দেখতেন, তাহলে প্রায় ১ লক্ষ মানুষের জন্য যে রাস্তা আছে, সেটা স্থান পশ্চিমবাংলার সারা ভারতের মধ্যে একদম তলার দিকে থাকত। পশ্চিমবাংলা সামগ্রিকভাবে রাস্তার ক্ষেত্রে ব্যাপকভাবে পিছিয়ে গেছে এবং সেইজন্য আমাদের পশ্চিমবাংলার উন্নয়ন আটকে গেছে। তারপর আপনি দেখবেন যে, পি. ডব্লু. ডি. সব সময় বর্ষার সময় কাজ করেন। ফলে ধুয়ে যায়, তারপর আবার পূজোর সময় কাজ করেন। এই এক বিচিত্র ডিপার্টমেন্ট, এই এক বিচিত্র মেকানিজম। বর্ষার সময় দেখবেন অনেক মেম্বাররা হাউসে অভিযোগ তুলছেন যে, রাস্তা এত ভাঙ্গা যে বাস বন্ধ হয়ে যাচ্ছে। খারাপ হয়ে যাচ্ছে। মানুষের কষ্ট হচ্ছে। স্টেট বাস বন্ধ হয়ে যাচ্ছে। এটা একটা কমোন এক্সপেরিয়েন্স হয়ে গেছে। সুতরাং কোথায় এর সলিউশন। আজকে ২২ বছরের বামফ্রন্টের সাফল্যের কথা বলছিলেন। ভাঙ্গা রাস্তার এত সাফল্য যে, সেখানে এত বড় বড় গর্ত, সেখানে কিরণময় নন্দ যদি মাছ চাষ করেন, তাহলে পশ্চিমবাংলায় মাছের অভাব হত না। এই ভাঙ্গা রাস্তা দিয়ে পশ্চিমবাংলার উন্নয়ন হবে না।

[2-50 – 3-00 p.m.]

আমি মাননীয় মন্ত্রীর কাছে কয়েকটি স্পেসিফিক প্রোজেক্ট সম্বন্ধে জানতে চাই। আমি এখনও পি. ডব্লু. ডি বিল্ডিয়ের কথা ধরিনি। আমি শুধু বলছি যে পি. ডব্লু. ডি'র অনেক কাজ আছে। তাদের একটা বড় কাজ হচ্ছে সরকারি বিল্ডিং এর মেনটিন্যান্স। সেটা অ্যাসেম্বলি হতে পারে, রাইটার্স বিল্ডিংস হতে পারে, পি. জি. হাসপাতাল হতে পারে, প্রেসিডেন্সী জেল হতে পারে, আবার দিল্লির বঙ্গভবন এই সমস্ত সরকারি বিল্ডিং এর মেনটিন্যান্স। কিন্তু সেখানেও একটা প্রবলেম হচ্ছে। ইনডিভিজুয়াল প্রত্যেকটা দপ্তরের আলাদা একটা বাজেট ধরা আছে বিল্ডিংয়ের মেনটিন্যান্স এবং রিপেয়ারের জন্য এবং সেই বাজেট তারা পি. ডব্লু. ডিকে দিয়ে দেয়। পি. ডব্লু. ডি'র নিজের হাতেও কিছু বাজেট থাকে। পশ্চিমবঙ্গে সরকারি যা বিল্ডিং আছে তার শতকরা ৮০ ভাগ বিল্ডিং ব্রিটিশ আমলের তৈরি। আমরা যেটুকু রিপ্লেসমেন্ট করেছি—নতুন বিল্ডিং করেছি সেটা হার্ডলি ২০ থেকে ২২ পার্সেন্ট। সেখানে আমরা কোন জায়গায় আছি সেটা আমি পরে বলছি। আমি আপনাকে স্পেসিফিক কয়েকটি প্রোজেক্ট সম্বন্ধে জিজ্ঞাসা করছি। প্রথম বিবেকানন্দ সেতু যেটা রিপেয়ার হয়েছে সেটা কবে নাগাদ কমপ্লিট হবে। কবে এর দুটো দিক খুলে দেওয়া যাবে? দ্বিতীয় বিবেকানন্দ সেতুর কাজ কবে শুরু হবে, কবে নাগাদ শেষ হবে? মন্ত্রীর নিজের বিধানসভা কেন্দ্র লেক গার্ডেন্স ফ্লাই ওভারের কাজ আমি দেখেছি শুরু হয়েছে, একটা জায়গা ঘিরে নেওয়া হয়েছে। কবে লেক গার্ডেন্স ফ্লাই ওভারের কাজ সম্পূর্ণ হবে। দ্বিতীয়ত বগুেল গেট ফ্লাই ওভারের কাজ সম্পূর্ণ হবে

কবে? তৃতীয়ত লিলুয়া ফ্লাই ওভার করার কোনও পরিকল্পনা আপনার আছে কি? যদি থাকে সেটা কবে কমপ্লিট করতে পারবেন? কলকাতার আশেপাশে—গ্রেটার ক্যালকাটাতে আর একটা গুরুত্বপূর্ণ বিষয় হল রেলওয়ে লাইন ফ্লাইওভার। বম্বে রোডের মধ্যে কানেকটিং রাস্তা হচ্ছে মৌরীগ্রাম, ইণ্ডিয়ান অয়েল যেখানে রয়েছে, এই ফ্লাই ওভারের কাজ কবে শেষ হবে। স্পেসিফিকালি আমি মন্ত্রীর কাছে জানতে চাইছি। আমি মন্ত্রীর কাছে আরও জানতে চাইছি যে দুর্গাপুর এক্সপ্রেস ওয়ের বাকি ১৭ কিলোমিটারের কাজ কবে শেষ হবে পানাগড় মোরগ্রাম যেটার প্রায় ৭৭ পারসেন্ট রোড লেন্থ কমপ্লিট হয়ে আছে বলে মন্ত্রী দাবি করেছেন। পানাগড় মোরগ্রাম কানেকশন রোড কবে কমপ্লিট হবে আমি মন্ত্রীর কাছে জানতে চাইছি। মন্ত্রী তাঁর বাজেট বক্তৃতার মধ্যে তাঁর টার্গেট ডেটটা একবারও বলেননি শুধু কোন রাস্তা কতটা হয়েছে সেটাই বলেছেন। হোল বাজেট বক্তৃতার মধ্যে কবে কমপ্লিট করবেন সেটা একবারও বলেননি। ওয়ার্ল্ড ব্যাঙ্কের ১৪৫৩ কিলোমিটার রাস্তার জন্য অলরেডি টেকনিক্যাল এক্সপার্টাইজ আপনার কাছে এসেছে। আপনি জানাবেন কবে আপনার ওয়ার্ল্ড ব্যাঙ্কের স্কীমের কাজ শুরু হবে। কলকাতা শিলিগুড়ি হাই ওয়ের কাজ আদৌ শুরু হচ্ছে কিনা আমরা জানতে চাইছি। তাছাড়া আমাদের মন্ত্রী কেন্দ্রীয় সরকার থেকে মেনটিন্যান্স পান, রাজ্যসরকার এর বাজেট পান, ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা পান। ইন্দ্রজিত গুপ্ত যখন স্বরাষ্ট্র মন্ত্রী ছিলেন তখন বর্ডার এরিয়া ডেভেলপমেন্ট প্রোগ্রামে কিছু টাকা দিয়েছিলেন দুটো ব্রিজের জন্য একটা হচ্ছে পুনর্ভবা নদীর ওপর আরেকটা হচ্ছে টাঙন নদীর উপর। আর. আই. ডি. এফের যে টাকা সেটা অন্য কোন ডিপার্টমেন্ট তাদের টাকা কাজে লাগে না। নাবার্ড কোনও স্কীম স্যাংশন করে না কিন্তু নাবার্ড পি. ডব্লু. ডি'র ক্ষেত্রে কিছু কাজ কমপ্লিট করেছে। মন্ত্রী বলেছেন যে দুটো স্ট্যাচু রেডি আছে। কবে ইন্দিরা গান্ধির মূর্তি কলকাতায় প্রতিষ্ঠা করা হবে। শ্রদ্ধেয় অজয় মুখার্জির মূর্তি কবে কলকাতায় প্রতিষ্ঠা করা হবে। কোনও স্পেসিফিক টাইম এখনও পর্যন্ত আপনি দেননি। আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি। আপনি আগামী ৫ বছরের—১০ বছরের জন্য কাজ শুরু করেছেন। পশ্চিমবঙ্গে টোটাল একটা পারস্পেকটিভ প্ল্যান বানিয়েছেন কিনা? আপনি কত কি.মি মেটাল রাস্তা করবেন, পি. ডব্লু. ডির প্রতি বছর টার্গেট কি, সেখানে বছর বছর আপনি কিঃমিঃ বাড়াতে পারবেন কি না? মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইব আপনার পার্সপেকটিভ প্ল্যান কি বিল্ডিংয়ের ব্যাপারে? কত পারসেন্ট সরকারি বাড়ি কত দিনের মধ্যে রিপ্লেস করবেন? আপনি বললেন ক্যামাক স্ট্রীটে একটা নতুন রাইটার্স বিল্ডিং করবেন। এর আগে মন্ত্রীর বাজেট বক্তৃতায় থাকত যে আমরা ক্যামাক স্ট্রীটে একটা নতুন রাইটার্স বিল্ডিং তৈরি করব। কিন্তু কিছু লোকে বাধা দেওয়ায় সেটা হচ্ছে না। অথচ আপনার বাজেট বক্তৃতায় উল্লেখ করেননি যে ক্যামাক স্ট্রীটে নতুন রাইটার্স বিল্ডিং তৈরি করবেন কি না? আপনি যদি এস. এস. কে. এম. হসপিটালে যান সেখানে মেইন বিল্ডিংয়ে জল লিক করে, রেগুলার জল জমে

যায়, ড্রেন চোখড হয়ে যায়। এর জন্য আপনি ডিপার্টমেন্টের সাথে কথা বলতে পারেন। আপনি যদি আলিপুর সেন্ট্রাল জেলে যান, সেটা ১০০ বছরের পুরনো বিল্ডিং, সেখান থেকে কয়েদীরা পালিয়ে যাচ্ছে, সেখানে রিনিউয়ালের কোনও প্ল্যান আপনার ডিপার্টমেন্ট দেখছে কি? কলকাতার যে সমস্ত ঐতিহাসিক বাড়ি যেগুলির ১০০ বছর হয়ে গেছে সেগুলিকে হেরেটেজ হিসাবে রাখতে চান তো রাখতে পারেন কিন্তু সেগুলি ফাংশনিং নয়। আলিপুর সেন্ট্রাল জেল, প্রেসিডেন্সী জেল, এস. এস. কে. এম. হসপিটালের মেইন বিল্ডিং এবং রাইটার্স বিল্ডিং এগুলি ফাংশনিং নয়। মন্ত্রী মহাশয় রাইটার্স বিল্ডিংকে সেখান থেকে সরাতে চান। রাইটার্স বিল্ডিংয়ের পুরনো বিল্ডিং থেকে মাঝে মাঝেই চাঙর খসে পড়ে, আপনাদের কি প্ল্যান এই বিল্ডিং সম্বন্ধে? আমরা জানি যে পি. ডব্লু. ডি. মিনিস্টারের সাথে আমাদের মাননীয় অর্থ মন্ত্রীর বারবার ডিফারেন্স হয়েছে পি. ডব্লু. ডির কাজ নিয়ে। পি. ডব্লু. ডিতে যথেষ্ট দক্ষ ইঞ্জিনিয়ার আছেন কিন্তু তাঁদের হাতে কাজ নেই। আমার নিজের মনে হয় পি. ডব্লু. ডির কাজ যদি আরও বেশি কন্ট্রাক্টারদের হাতে না দিয়ে নিজেরা করার চেষ্টা করেন তাহলে ভালো কাজ হতে পারে। আপনি যদি কন্ট্রাক্টারদের হাতেই কাজ দেন তাহলে বড় বড় রিলায়েন্স রিলায়েবল কন্ট্রাক্টারদের দেবেন। আপনি বড় রাস্তার ব্যাপারে গ্লোবাল টেণ্ডার ডাকুন। ছোট বিল্ডিং তৈরি করতে কোনও গ্লোবাল টেণ্ডার ডাকার দরকার নেই, সেগুলি ডিপার্টমেন্ট থেকেই করতে পারেন। আপনার ডিপার্টমেন্ট থেকে যে কন্ট্রাক্টারদের কালচার তৈরি হচ্ছে সেগুলি যদি এলিমিনেট না করা যায়, ট্রান্সপারেন্সী যদি না আনা যায় তাহলে মানুষের মনে কমপ্লেন থাকবে। মানুষের এক্সপেকটেশনের সাথে ম্যাচ করাতে পারবেন না। রাস্তা নিয়ে এই হাউসে অনেকবার আলোচনা হয়েছে। আমাদের সাবজেক্ট কমিটি গুজরাটে গিয়েছিল ৩০০ কি.মি. রাস্তার মধ্যে একটাও পটহোল দেখতে পায়নি, কোথাও এনক্রোচমেন্ট দেখতে পায়নি। আমাদের এই বাংলায় এটা হবে না? বিহার ছাড়া আমরা আর কোন রাজ্যের থেকে ভালো আছি। উড়িষ্যার রাস্তা অনেক ভালো, বাংলার বর্ডার পেরলেই দেখবেন ভালো রাস্তা। সাউথের রাস্তা খুব ভালো, কর্ণাটক, অন্ধ্রপ্রদেশ, মহারাষ্ট্র, গুজরাট সবার রাস্তা ভালো, পাঞ্জাব, হরিয়ানার রাস্তাও খুব ভালো। আপনার অসুবিধাটা কোথায় সেটা হাউসে বলুন? আপনার বাজেটের মধ্যে প্ল্যান বাজেটের পরিমাণ খুব বেশি নয়, ২০.৫৯ পাবলিক ওয়ার্কস। টোটাল বাজেট ১৩৮ কোটি যার মধ্যে স্টেট প্ল্যানে আছে ৭০ লক্ষ টাকা। আপনার ডিপার্টমেন্টের যত বড় সাইজের প্ল্যান বাজেট হওয়া উচিত ছিল তা আপনি পাচ্ছেন না। স্টেট প্লানে গত বছর এই হেডে ছিল ৫৫ লক্ষ টাকা। সেই জায়গায় এ বছর আপনি টোটাল ১৩৮ কোটি পেয়েছেন এবং তার মধ্যে ৭০ লক্ষ টাকা ধরা আছে প্লান বাজেটে। আপনি এই টাকা নিয়ে পশ্চিমবাংলার রাস্তার উন্নতি করতে পারবেন না। যদিও আমি মাননীয় মন্ত্রী মহাশয়, ফোর্থ-কামিং হয়ে আসবেন বলে আশা করি। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলে থাকেন, রাস্তা খারাপ। ওনার কোমরে

প্রবলেম আছে, অনেকদিন রাস্তায় ট্রাভেল করেননি, হেলিক্যাপ্টারে করে ঘুরে বেড়ান। আপনাদের হয়তো মনে আছে, কিছু দিন আগে মাননীয় রাজ্যপাল মহাশয় কাটোয়াতে একটা অনুষ্ঠানে গিয়েছিলেন। উনি ফিরে এসে ডিপার্টমেন্টকে চাইড করলেন, এবং রাস্তার অবস্থা সম্বন্ধে এক্সপ্লেন করতে হল। আজকে লোকালি অনেকে বর্ষার পর রাস্তার খারাপ অবস্থা নিয়ে অভিযোগ করলেও আপনি কিছুই করতে পারছেন না। তা সে বিধানসভার বাইরে হোক আর বিধানসভার ভেতরে হোক। ব্যক্তিগত ভাবে আমি আপনাকে কিছু বলতে চাইনা। কিন্তু সামগ্রীক ভাবে আপনার দপ্তরের যা এক্সপেকটেড ছিল, যে, রাস্তাগুলো মেন্টেনেন্স করবেন, বিল্ডিংগুলো মেন্টেনেন্স করবেন এবং যেখানে মানুষের অসুবিধা করে রিপিয়ারের কাজ চলছে সেগুলো দ্রুত শেষ করবেন এবং যে নতুন স্কীমগুলো আছে, যেমন দুর্গাপুর এক্সপ্রেস ওয়ের কাজ দ্রুত ইমপ্লিমেন্ট করবেন তা আপনি এখনও করতে পারেননি। তাই আমি এই ব্যায়-বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের আনা কাট-মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-00 – 3-10 p.m.]

**শ্রীমতী কণিকা গাঙ্গুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় পূর্ত মন্ত্রীর বাজেটের সমর্থন করে এবং স্বাভাবিক ভাবেই বিরোধী বন্ধুদের ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শুরু করছি। আমার বিরোধীবন্ধু তাঁর ভাষণে অনেক কথা বললেন। উনি বিদগ্ধ মানুষ। কি কি কারণে পশ্চিমবাংলার রাস্তা-ঘাট খারাপ সেটা তিনি তাঁর বক্তৃতার মধ্যে দিয়ে তুলে ধরতে গিয়ে সমস্ত বিষয়েই বামফ্রন্ট সরকারের অপদার্থতাকে কারণ হিসাবে দর্শাতে চেষ্টা করেছেন এবং পাশাপাশি তিনি আরও বলেছেন যে, এক্ষেত্রে ব্রিটিশ আমলের পর আর কোনও কাজ হয়নি। অর্থাৎ, ওনারা যে ৩০ বছর এখানে ছিলেন সেটা তিনি কি রবার দিয়ে পুঁছে দিলেন? কি রবার ব্যবহার করেছেন আমি জানিনা। কিন্তু পোছা-পুছি যদি করতে চান তাহলে আপনাদের সময়কার এমন অনেক কিছুই পাবেন। এই দেশটাকে ওঁরা ভাগ করেছিল স্বাধীনতার অজুহাতে। আয়তনের দিক থেকে আমরা দ্বাদশ স্থানে রয়েছি। কিন্তু জনবসতির ক্ষেত্রে চতুর্থ স্থানে। এই রকম একটা ঘনবসতিপূর্ণ জায়গায় দাঁড়িয়ে আজকে আমাদের এই বিষয় নিয়ে বিবেচনা করে কথা বলতে হবে। আপনারা জানেন, এটা একটা অপরিকল্পিত শহর। এখানে প্রয়োজন ছিল ২৫ শতাংশ রাস্তা থাকার। কিন্তু এখানে দেড় থেকে ৬ শতাংশ রাস্তা রয়েছে। এতে দায়িত্ব কতটুকু? আমাদের বাস্তবতার সাথে যোগাযোগ আছে। নানা স্থানে এই পূর্ত দপ্তরের কাজ চলছে। কোথাও রাস্তা, কোথাও সেতু, ইত্যাদির কাজ চলছে। কিন্তু তা সত্ত্বেও আমাদের আশা আছে। বিগত ৩০ বছরে আশা করার জায়গা ছিল না। আজকে আমরা আশা করতে পারি আমাদের মন্ত্রীদের কাছে, আমরা প্রস্তাব রাখতে পারি, নির্দিষ্ট দাবি করতে পারি। সেই দাবির ভিতর যাতে নির্দিষ্ট লক্ষ্যে, নির্দিষ্ট সময়-সীমার মধ্যে

সমস্ত কাজ গুরুত্ব অনুযায়ী করা যায় সেই বিষয়গুলোর প্রতি আমি দৃষ্টি রাখতে বলব। আমার পূর্ববর্তী বক্তা বললেন, আগে যাঁরা মন্ত্রী হতেন তাঁরা নিজের নিজের এলাকায় কাজ করে নিতেন। কিন্তু মাননীয় মন্ত্রী তাঁর নিজের এলাকায় কাজেও গুরুত্ব দেন নি, তিনি অন্য এলাকার কাজে গুরুত্ব দিয়েছেন। আমি বলব এটাই হচ্ছে আমাদের বামফ্রন্ট সরকারের নীতি। এইভাবে শহর থেকে জেলা শহর, জেলাশহর থেকে প্রত্যন্ত গ্রামের মধ্যে একটা মসৃণ যোগাযোগ তৈরি হবে। তবে প্রতিবন্ধকতা আছে। আজকে মেদিনীপুর, সমস্ত দক্ষিণবঙ্গ, উত্তরবঙ্গের মধ্যে রেল ব্যবস্থার মাধ্যমে যদি যোগাযোগের ব্যবস্থা থাকত তাহলে সেটা অনেক কম খরচ হত। কিন্তু সব জায়গায় সেটা নেই। একদিকে কেন্দ্রীয় সরকারের বঞ্চনা আরেকদিকে রেল বাজেটে দিনের পর দিন ভাড়া বাড়ানোর ফলে মানুষের দুর্গতি বাড়ছে। পূর্ত দপ্তরের উপর নির্ভরতা বাড়ছে। স্বাভাবিক ভাবে সড়কের উপর নির্ভরতা বাড়ছে। উত্তরবঙ্গ, মেদিনীপুর এই সমস্ত জায়গাগুলো যাতে বিচ্ছিন্ন না হয় এবং এ ব্যাপারে যে সমস্ত প্রতিশ্রুতি কেন্দ্রীয় সরকার দিয়েছিলেন সেই প্রতিশ্রুতিগুলো রয়েছে। কিন্তু বামফ্রন্ট সরকার তার কাজের মধ্যে দিয়ে উত্তরবঙ্গের সঙ্গে দক্ষিণবঙ্গের যোগাযোগ ব্যবস্থা কে আরও ভালভাবে গড়ে তুলেছেন। আমি আরেকটা বিষয় আপনার সামনে রাখব সেটা হল এই যে, যেমন নতুন নতুন রাস্তা, সেতু নির্মাণ হচ্ছে তেমনি তার পাশাপাশি পুরানো রাস্তা, সেতু ইত্যাদি সংস্কারেরও প্রয়োজন আছে এবং এই উপলব্ধির মধ্যে দিয়ে আমরা আমাদের সমস্যা এই হাউসে তুলে ধরি। অনেকেই ব্যক্তিগত ভাবে এ ব্যাপারে মন্ত্রীর সঙ্গে যোগাযোগ করেন। সরকার পক্ষ ও বিরোধী পক্ষ—এই দুই পক্ষের বিধায়করাই তাঁদের এলাকার সমস্যা নিয়ে মন্ত্রীর কাছে যাচ্ছেন এবং সেটা কি কি ভাবে করা যায় সে নিয়ে আলোচনা করছেন। এ ব্যাপারে আমি একটা কথা বলব, যেটা বারে বারে আলোচনা হয়েছে, বোধ হয় বিধানসভায় আমি এই বিষয়টা নিয়ে প্রথম বলেছিলাম দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের মধ্যে দিয়ে সেটা হল—বালি-বিবেকানন্দ সেতুর কথা। এই সেতুটা উত্তর হাওড়া অঞ্চল, দক্ষিণ-হুগলি অঞ্চল এবং ২৪ পরগনার মধ্যে যোগাযোগ স্থাপন করে। এই সেতুর কাজ ৩ বছর ধরে চলছে। ১৯৯৮ সালের সেপ্টেম্বরে এর কাজ শেষ হওয়ার কথা ছিল। কিন্তু দুঃখের বিষয় ১৯৯৮ সালের সেপ্টেম্বরে এর দুই দিকের কাজ শেষ হওয়ার সম্ভাবনা নেই। তবে এর উত্তরাঞ্চলের যে কাজ হচ্ছিল তা সম্পূর্ণ হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি আবেদন রাখব, তাঁর কাছে আমার নির্দিষ্ট প্রস্তাব যে, আপনি গত ৬ই মে যে সমস্ত অফিসার্সদের সঙ্গে মিটিং করে আপনি নির্ধারিত করেছিলেন যে ১৫ই জুনের মধ্যে এখান দিয়ে বাস চলাচলের ব্যবস্থা করবেন, কিন্তু সেটা এখনও হয়নি। এই ব্যাপারটা আমি আপনার নজরে জানাছি। আজকে হাউসে আপনি এই ব্যাপারটা বলবেন যে, কখন এখান দিয়ে বাস চলবে। আমার পূর্ববর্তী বক্তা, তিনি অনেক পড়াশোনা করেন কিন্তু তিনি এটা জানেন না যে এর উত্তরাঞ্চলের কাজ শেষ হয়ে গেছে। তাই তিনি প্রশ্ন রাখলেন যে

লিলুয়ার ওভার-ব্রিজটা কবে শেষ হবে। আমি বলি লিলুয়ার ওভার-ব্রিজটার শিলান্যাস হয়ে গেছে এবং কাজ শুরুও হয়ে গেছে। এটা আমাদের গণ-আন্দোলনের ফলে বামফ্রন্ট সরকারের যে নীতি সেই নীতিটা কার্যকর হয়েছে। এইভাবে যত তাড়াতাড়ি এই কাজটা শেষ হবে ততই বামফ্রন্ট সরকারের ভাব-মূর্তি উজ্জ্বল হবে।

[3-10 – 3-20 p.m.]

আমরা এর পাশাপাশি দেখছি মৌড়িগ্রামে কাজ হয়নি। সেক্ষেত্রে আমার সুনির্দিষ্ট প্রস্তাব হচ্ছে—এই মুহূর্তে ওখানে যদি ব্রিজ করা সম্ভব না হয় তাহলে অন্তত যে লেভেল ক্রসিংটি আছে সেটির আয়তন বাড়াবার চেষ্টা করা হোক। তা নাহলে ওখানে যে কোনও মুহূর্তে জনজীবনে বিপর্যয় নেমে আসতে পারে। সাঁতরাগাছির ওভার ব্রিজটির নির্মাণ কার্য প্রায় শেষ হয়ে এসেছে, অল্প কিছু বাকি আছে। সে জন্য আমি মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি। এই প্রসঙ্গে আমার বলা উচিত, গত ২০শে জুনের একটা ঘোষণা-পত্রে আমরা লক্ষ্য করলাম যে, প্রস্তাবিত দ্বিতীয় বিবেকানন্দ সেতুর কারণে আমাদের বালি এলাকার ২১৭টি বাড়ির মানুষরা গৃহহীন হতে চলেছেন। খুবই দুঃখের সঙ্গে আমাকে এ কথা বলতে হচ্ছে যে, আজকে আমাদের রাজ্যে বিভিন্ন স্থানে উন্নয়নের স্বার্থে কিছু মানুষকে বাস্তুচ্যুত হতে হচ্ছে। কিছু মানুষ গৃহহীন হচ্ছে, বাস্তুহারা মায়েদের কান্নার আমাদের সম্মুখীন হতে হচ্ছে। স্বাভাবিকভাবেই একজন মানুষকে গৃহ হারাতে হলে তার যে কি অবস্থা হয়—সে বাবুই পাখির বাসা হোক, আর পাকা বাড়িই হোক—তা আমরা নিশ্চয়ই অনুধাবন করতে পারি। একটা বাড়ির সঙ্গে একটা মানুষের বা পরিবারের দীর্ঘদিনের অনেক স্মৃতি বিজড়িত থাকে। অথচ উন্নয়ন কার্য বজায় রাখতে অনেক সময়ই অনেক মানুষকে গৃহ হারা হতে হয়। সেজন্য এ ক্ষেত্রে আমার মন্ত্রী মহাশয়ের কাছে নির্দিষ্ট প্রস্তাব হচ্ছে, আমাদের বালি অঞ্চলের যে সব মানুষরা বাস্তুচ্যুত হতে চলেছেন তাঁদের জন্য আগে থাকতে ক্ষতিপূরণ এবং পুনর্বাসনের ব্যবস্থা করা হোক। আমরা জানি অকারণ বিনা ক্ষতিপূরণে কোনও মানুষকেই গৃহহারা করা বামফ্রন্টের নীতি নয়। সুতরাং আমার অনুরোধ এবিষয়ে সরকারকে আরো সক্রিয় করে তুলতে হবে। মানুষের কাছে নিজেদের বক্তব্য পরিষ্কারভাবে রাখতে হবে। দ্বিতীয় বিবেকানন্দ সেতুর কাজ শুরু হলে আমার এলাকা সবচেয়ে বেশি ক্ষতিগ্রস্ত হবে। সে ক্ষেত্রে ক্ষতিগ্রস্তদের সঠিক ক্ষতিপূরণ দিয়ে সাহায্য করতে হবে। এর সাথে সাথে আমি বলছি, আমাদের এখানে যে দ্বিতীয় হুগলি সেতু নির্মিত হয়েছে, সেই সেতু দেখতে দেশ-বিদেশের লোকেরা আসছে। আমাদের ঘরের বাচ্চারাও সেই সেতু দেখতে যায়। কিন্তু আজ পর্যন্ত সেই সেতুকে পরিবহনের ক্ষেত্রে উপযুক্তভাবে ব্যবহার করা হচ্ছেনা। কারণ সেতুর সংযোগকারি রাস্তাগুলো এখনো সম্পূর্ণভাবে নির্মাণ করা যায়নি—তার মধ্যে কোনা এক্সপ্রেস হাইওয়ে আছে। আমাদের বিরোধী দল তাঁর বক্তৃতার সময় বললেন,—কোনা এক্সপ্রেস হাইওয়ে এখনো হয়নি।

অথচ উনি কেন হয়নি তা বললেন না। ঐ বিষয়ে আদালতে যারা কেস করেছে তারা কাদের দলের লোক? এই প্রশ্ন আমি মাননীয় বিরোধী বন্ধুর কাছে রাখছি। কিছু মানুষ ওখানে কংগ্রেসের সমর্থন নিয়ে কেস করেছে, যাতে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের উন্নয়নমূলক কাজ ব্যাহত হয়, মানুষ উন্নয়নের সুফল যাতে ভোগ না করতে পারে। অনুরূপ জিনিস আমরা লক্ষ্য করেছি দুর্গাপুর এক্সপ্রেস হাইওয়ের ক্ষেত্রে। আমরা আর লক্ষ্য করেছি দ্বিতীয় হুগলি সেতু নির্মাণের মুখেও নানাভাবে প্রতিবন্ধকতা সৃষ্টি করা হয়েছিল বামফ্রন্ট সরকারের উন্নয়নমূলক কর্মসূচিকে বানচাল করার জন্য। এই প্রসঙ্গে আমি মাননীয় মন্ত্রীর উদ্দেশ্যে বলতে চাই যে, বিভিন্ন উন্নয়নমূলক কাজ যাতে নির্দিষ্ট সময়-সীমার মধ্যে সম্পূর্ণ হতে পারে তার জন্য তিনি তাঁর দপ্তরকে আর একটু সজাগ হতে বলুন। আমরা জানি পূর্ত দপ্তরের বেশিরভাগ কাজই ঠিকাদারদের মাধ্যমে করা হয়, দপ্তরের ইঞ্জিনিয়ার, অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়াররা সেই কাজ সুপারভাইজ করেন। বহু ক্ষেত্রেই আমরা দেখতে পাই সেই সুপারভাইজের কাজ ঠিকমতো হচ্ছে না। আবার বামফ্রন্ট সরকারের ভাবমূর্তি নষ্ট করার জন্য বহু ক্ষেত্রে বহু ঠিকাদার নমুনা অনুযায়ী কাজ করে না। সেই কারণেই আমরা লক্ষ্য করি বর্ষার পরেই বহু রাস্তার অবস্থা অত্যন্ত করুন হয়ে ওঠে। রাস্তা সংস্কারের ক্ষেত্রে ঠিকাদাররা যাতে সঠিক পদ্ধতিতে কাজ করতে বাধ্য হয় তার জন্য দপ্তরের ইঞ্জিনিয়ারদের তৎপর হতে হবে। আমরা লক্ষ্য করি রাস্তার করুন অবস্থার জন্য হাজার হাজার অফিস যাত্রী, স্কুল কলেজের ছাত্র-ছাত্রীদের যানবাহন সমস্যার সম্মুখীন হতে হচ্ছে। এক এক জায়গায় দিনের পর দিন রাস্তায় কাজ হচ্ছে বলে রাস্তা বন্ধ, যান-বাহন সেই রাস্তা দিয়ে যাতায়াত করতে পারেনা। ফলে মানুষকে অসহনীয় দুর্ভোগ ভোগ করতে হয়। এর ফলে জনসাধারণের কাছে অনেক সময়ই বামফ্রন্টের ভাব-মূর্তি নষ্ট হয়। সেজন্য আমি বলব প্রযুক্তির প্রগতির সঙ্গে তাল রেখে রাত্রিবেলা যাতে রাস্তা সংস্কারের কাজ করা যায়, তার জন্য ব্যবস্থা গ্রহণ করতে হবে। কলকাতা শহর সহ বেশ কিছু জায়গায় ইদানিং রাত্রিবেলা কাজ হচ্ছে। আমরা দেখছি জি. টি. রোডে রাত্রিবেলা কাজ হচ্ছে। এবং সেই কাজ অনেক ভাল হয়েছে, সেই কাজ অনেক সুন্দর হয়েছে। সেই জায়গায় দাঁড়িয়ে মানুষকে বিবৃত না করে, মানুষকে নাজেহাল না করে আরও বেশি জনগণের কাছে কাজের প্রক্রিয়া নিয়ে যাওয়া উচিত বলে আমি মনে করি। এর পাশাপাশি আমি বলব, আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় ৪৫ দফা একটা বিষয় রেখেছিলেন যে কোথায় কোথায় কাজ হচ্ছে গত বাজেট বক্তৃতায়। কিন্তু এবারকার বাজেটে আমি নজর করলাম, শুধু মাত্র দুটি বিষয় ছাড়া আর ৪৩টি বিষয় সেইভাবে উল্লেখিত হয়নি। আমি আরও বেশি খুশি হব, মন্ত্রী মহাশয় তাঁর উত্তরে কোন কোন রাস্তা কতদূর করতে পেরেছেন বা কতদূর করতে পারেননি সেই জায়গাটা যদি পরিষ্কার করে দেন। আমরা সেই জায়গাটা আরও বেশি মানুষের কাছে নিয়ে যেতে পারব। এ ছাড়া গঙ্গার ওপারে বালি ব্রিজের পর একটি দুঃসহ রাস্তা আছে। আমি

আমার শিশুকাল থেকেই এই রাস্তাটি দেখছি অসহনীয় অবস্থায় পড়ে রয়েছে। এই রাস্তাটি হচ্ছে বেলঘরিয়া এক্সপ্রেস হাইওয়ে। এই বেলঘরিয়া এক্সপ্রেস হাইওয়েটি মৃত্যুকুপ হয়ে দাঁড়িয়েছে। ২ টাকা আর. পি. এফ কনস্টেবলকে ঘুষ দিলে সেখান থেকে ঘেঁস তোলার পারমিশন পাওয়া যায়। এই ঘেঁস তুলতে তুলতে কত কিশোর-কিশোরী, কত বৃদ্ধ-বৃদ্ধা, কত দুস্থ মানুষ চাপা পড়েছে তা বিভিন্ন পত্র-পত্রিকাতে বেরিয়েছে এবং বিরোধীরা এখানে হৈ-চৈ করেছে। আমি মনে করি রাস্তাটি যদি তাড়াতাড়ি সম্পূর্ণ করা যায় এবং তার যথেষ্ট সুযোগ রয়েছে। যদি রাস্তাটি তাড়াতাড়ি নির্মাণ করা যায় তাহলে একটা বিরাট উন্নয়নের জায়গায় নিয়ে যেতে পারব এবং মৃত্যু-যন্ত্রণার হাত থেকে অন্তত আমরা কিছুটা রিলিফ দিতে পারব সেখানকার দুস্থ মানুষদের যারা প্রলোভনের স্বীকার হয়ে ঘেঁস তুলতে যায়। এছাড়া পৌরসভা, পঞ্চায়েতের সঙ্গে পি. ডব্লু. ডির একটা ভাল যোগাযোগ রেখে কাজ করা উচিত বলে আমি মনে করি। কারণ তারা গ্রামে এবং শহরে বিভিন্ন রাস্তা তৈরি করছে। তারপরেই দেখা যাচ্ছে, তার পাসের রাস্তাটি পি. ডব্লু. ডির আণ্ডারে। এই দুটি রাস্তার ক্ষেত্রে যখন জিজ্ঞাসা করা হয়, এই রাস্তাটি ভাল হল, আর তার পাশের রাস্তাটি ভাল হল না কেন? ওরা বলেন, ওটা পি. ডব্লু. ডির আণ্ডারে, আমাদের কিছু করণীয় নেই। এই অভিজ্ঞতার মধ্য দিয়ে বলছি, পারস্পরিক যোগাযোগ রেখে—কোন রাস্তাটি পৌরসভা করছে, কোন রাস্তাটি পঞ্চায়েত করছে, কোন রাস্তাটি পি. ডব্লু. ডি করছে, কোনটি কার প্রকল্প, কে করছে—এই কাজের যোগাযোগটা যদি সম্পন্ন করা যায় তাহলে কাজটি ভাল হবে। এই বিষয়টি আপনি দেখবেন। এর সাথে-সাথে আর একটি বিষয় জানতে চাই, এমন অনেকগুলি রাস্তা আছে যেগুলি অত্যন্ত গুরুত্বপূর্ণ রাস্তা। এই গুরুত্বপূর্ণ রাস্তাগুলি এখনো পৌরসভা বা কর্পোরেশনের আণ্ডারে রয়েছে। এর আগে আমি একটি প্রস্তাব রেখেছিলাম যে, আমাদের জি. টি. রোডের প্যারালাল একটি রাস্তা আছে। হাওড়া রোড, যতীন মুখার্জি রোড, গিরিশ মুখার্জি রোড এবং লালাবাবু রোড—এই চারটে নামে যে রাস্তা এটা হাওড়া কর্পোরেশনের আণ্ডারে আছে এবং এখান থেকে এশিয়ার সবচেয়ে বড় লোহা মার্কেট বজরঙ বলি দাঁড়িয়ে রয়েছে। প্রতিদিন এই রাস্তা দিয়ে টন টন লোহা ভর্তি লরি যাচ্ছে। একটা দুঃসহ অবস্থা। পৌরসভা এই রাস্তাকে কনট্রোল করে এবং মেরামত করে। এই রাস্তাটিকে পি. ডব্লু. ডির আণ্ডারে অধিগ্রহণের জন্য অনুরোধ রাখছি। হাওড়ার উত্তর অংশের রাস্তা শেরশাহের আমলে তৈরি। এই জি. টি. রোড নির্মিত হয় ইংরেজ আমলে নয়, ব্রিটিশ আমলে নয়, শেরশাহের আমলে তৈরি হয়েছিল। সেই জায়গায় দাঁড়িয়ে আমার নতুন প্রস্তাব, বালি ব্রিজ থেকে হাওড়া ব্রিজের উপর গঙ্গার ঘাট থেকে একটি রাস্তা করতে যেটা আধ ঘন্টার মধ্যে কলকাতার সঙ্গে যোগাযোগের ব্যবস্থা করে দিতে পারবে। এই বিষয়টি দেখবার জন্য অনুরোধ করব। এর পাশাপাশি আমি বলতে চাই, যে সমস্ত পূর্ত ভবন যে সমস্ত বাড়িগুলি আপনাদের দায়িত্বে রয়েছে সেখানে বিভিন্ন গাফিলতি নজর করছি। সেই জায়গায় দাঁড়িয়ে সঠিক

নজরদারি থাকলে এই বিপদ থেকে উদ্ধার হতে পারব।

আমরা দেখেছি কি বীভৎস অবস্থা গাঙ্গুলীবাগানের। সেখানে যে ক্যাম্প সেই ক্যাম্প আমরা ঘুরে দেখেছি। আমাদের মনে হয় ওখানে বেশ কিছু রিফিউজি আছেন যারা সেই সময় সত্যি গৃহহীন হয়ে এসেছিলেন এবং তারা অত্যন্ত বেদনাদায়ক অবস্থায় রয়েছেন। তাদের জন্য বিকল্প কোনও ব্যবস্থা নেই অথচ তাদের বাড়ি ছেড়ে চলে যেতে বলা হয়েছে। কিন্তু কোথায় তারা যাবে, কি করবে তা তারা জানে না। সেখানে হাত বদল হয়ে অন্য লোকরাও এসে রয়েছেন। এই অবস্থায় দাঁড়িয়ে তাদের ক্ষেত্রে ব্যবস্থা গ্রহণের ব্যাপারে আমরা দেখছি যে একটা ব্যাপক দুর্বলতা রয়েছে। বিভাগীয় মন্ত্রী মহাশয়কে বলব, বিষয়টি আপনি খতিয়ে দেখুন এবং বিপদজনক অবস্থায় যে বাড়িগুলি রয়েছে সে সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করুন। পরিশেষে বিরোধীদের ছাঁটাই প্রস্তাবের প্রশ্নে বলব, এই প্রস্তাবকে ছাঁটাই প্রস্তাব না বলে সংযুক্তির প্রস্তাব বলতে পারি। তারা যে আশা-ভরসা করে বিভিন্ন বক্তব্য রেখেছেন তাতে তারা বামফ্রন্টের প্রতি তাদের আস্থাই জ্ঞাপন করেছেন। তাদের আস্থাকে স্বাগত জানিয়ে, বামফ্রন্ট সরকারের বিভাগীয় মন্ত্রী মহাশয়রা যে বাজেট প্রস্তাব রেখেছেন তা সমর্থন করে শেষ করছি।

[3-20 – 3-30 p.m.]

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যের মাননীয় পূর্তমন্ত্রী আজ এই সভায় যে ২৫ ও ৭৯ নং দাবি পেশ করেছেন তার বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যে সমস্ত ছাঁটাই প্রস্তাব এসেছে সেগুলিকে সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, আমরা দেখছি, ২৫ নং দাবির অধীনে ১৯৯৮/৯৯ সালে বরাদ্দ হচ্ছে ৩৮৬ কোটি ২ লক্ষ ৪৮ হাজার টাকা। ১৯৯৭-৯৮ সালে এই এই ২৫ নং দাবির অধীনে বরাদ্দ ছিল ৩৮৪ কোটি ৫৯ লক্ষ ৫৫ হাজার টাকা। দেখা যাচ্ছে এক বছরে বরাদ্দ বেড়েছে ১ কোটি ৪২ লক্ষ ৯৩ হাজার টাকা। স্যার, এই বিষয়টার প্রতি হাউসের সকল মাননীয় সদস্যের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে এই রাজ্যে এক বছরে পুলিশ খাতে যেখানে বরাদ্দ বেড়েছে ৮৬ কোটি টাকা তখন এই রাজ্যেরই পূর্তমন্ত্রীর অদীনে ২৫ নং খাতে বরাদ্দ বেড়েছে ১ কোটি ৪২ লক্ষ ৯৩ হাজার টাকা। This is the outlook of the Left Front Government, Statistical outline of India, 1996. লেফ্ট ফ্রন্ট গভর্নমেন্টের এই দৃষ্টিভঙ্গির জন্যই রাজ্যের এই অবস্থা হয়েছে। মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় তার অসহায় অবস্থার কথা বলেছেন। আমি জানি না কতদিন তিনি এই অসহায় অবস্থা নিয়ে চালিয়ে যাবেন। মন্দের ভাল যে ৭৯ নং খাতে বরাদ্দ বেশি হয়েছে। স্যার, এই পূর্ত দপ্তরের কাজ হল নতুন সড়ক, সেতু ইত্যাদি নির্মাণ করা ও সেগুলির রক্ষণাবেক্ষণ করা। কিন্তু স্যার, এই সরকার এই দুটি কাজেই সম্পূর্ণ

ব্যর্থ। এ বিষয়ে আমি মনে করি আমার সঙ্গে এখানে সকলেই একমত হবেন। গোটা স্টেটের যে গ্রোথ One yardstic of a state's growth is the infrastructure it adds. Roads are an important constituent. Let's compare the performance of some states. মন্ত্রী মহাশয়কে মন দিয়ে শুনতে বলছি। '৭৫/৭৬ সালে উড়িষ্যাতে রাস্তার লেন্থ ছিল—লেন্থ অব রোড ছিল ৪৮ হাজার কিঃ মিঃ, ১৯৮৮/৮৯ সালে তা হয়েছে ১ লক্ষ ৭৪ হাজার কিঃ মিঃ। ২৬৪ পারসেন্ট বেড়েছে। কেরলে '৭৫/৭৬ সালে ছিল ৮৭ হাজার কিঃ মিঃ, '৮৮/৮৯ সালে তা হয়েছে ২ লক্ষ ১৩ হাজার কিঃ মিঃ—১৪৫ পারসেন্ট বেড়েছে। রাজস্থানে ৫৬ হাজার কিঃ মিঃ থেকে হয়েছে ১ লক্ষ ২২ হাজার কিঃ মিঃ—১০০ পারসেন্ট বেড়েছে। মহারাষ্ট্রে ৯৩ পারসেন্ট বেড়েছে, তামিলনাড়ুতে ৭৬ পারসেন্ট বেড়েছে, কর্ণাটকে ৫১ পারসেন্ট বেড়েছে। আমি হাউসের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, ১৯৭৫-৭৬ সাল থেকে ১৯৮৮-৮৯ সাল পর্যন্ত আমাদের রাস্তা বেড়েছে মাত্র ১৫ পারসেন্ট। দিস ইজ দি আউটলুক অফ দি লেফট ফ্রন্ট গভর্নমেন্ট। যদি কেউ পড়তে চান তাহলে স্ট্যাটিসটিক্যাল আউট লাইন অফ ইন্ডিয়া, ১৯৯৬, এটা পড়ে নেবেন। এই হচ্ছে রাজ্যে নূতন সড়ক নির্মাণের ইতিহাস। আমি জানি না, কয়েক দিন আগে কাগজে বেরিয়েছে, মন্ত্রীর উত্তর ২০শে জুনের কাগজে বেরিয়েছে। বর্তমানে কেন্দ্রীয় অর্থনৈতিক অবরোধের জন্য এই রাজ্যে আমাদের বিশ্বব্যাঙ্ক থেকে পাবার কথা ছিল ১২ শত কোটি টাকা, রাজ্য এবং বিশ্বব্যাঙ্ক সব মিলিয়ে। বিশ্বব্যাঙ্কের দেওয়ার কথা ছিল ৯ শত কোটি টাকা। আমরা দেখছি যে এই টাকা পাওয়া যায়নি। এটা সত্যি কিনা? এটা যদি সত্যি হয় তাহলে মাননীয় সদস্যদের উদ্বেগের কারণ আছে। আমাদের রাজ্যের অবস্থা কি দাঁড়াবে, নূতন রাস্তা তৈরি হবে কিনা, এটা আপনারা সকলেই বিবেচনা করবেন। আমার দ্বিতীয় কথা হচ্ছে, এই রাজ্যের রাস্তা-ঘাট রক্ষণাবেক্ষণের জন্য, মাননীয় মন্ত্রী এবং মাননীয় সদস্যদের বলব যে, ১৯শে জুন, ১৯৯৮ সালের সাবজেক্ট কমিটির একটা রিপোর্টের পৃষ্ঠা নং ৫-এ দেখবেন, সেখানে বলা হয়েছে, In this context the committee found from the performance report that out of Rs. 15.30 crores estimated for 1997-98 for roads and bridges only a sum of Rs. 2.30 crores could be spent in the development works during the relevant budgetary period. ভাবুন তো, এই রাজ্যের একটা কমিটি বলছে যে, ১৫.৩০ কোটি টাকা খরচ করার কথা ছিল, সেখানে মাত্র ২.৩০ কোটি টাকা খরচ হয়েছে। Budget estimate for the roads maintenance is unexpectably low in comparison with the gigantism of the work load. তাতে এক জায়গায় বলছে, Rate of cost of maintenance is Rs. 30/- approximately per kilometer per year. This is very much discouraging. এই হচ্ছে সাবজেক্ট কমিটির রিপোর্ট।

এর পরেও আপনারা মেজরিটির জোরে নিশ্চয়ই সমর্থন করবেন। এই ভাবে দপ্তর চলছে বলে আপনারা কি মনে করেন? মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই আমার সঙ্গে একমত হবেন যে, একটা রাজ্যের উন্নয়ন এবং সড়ক—এটা একে অপরের সম্পূরক। কৃষির উন্নয়ন-এর স্বার্থে সড়কের উন্নয়ন চাই। আমি মন্ত্রী মহাশয়কে বলব যে, কেবল এ ভাল রাস্তা হলেই আমাদের জাতীয় আয় বাড়ে, তা নয়। খারাপ রাস্তার জন্যও আমাদের জাতীয় আয়ের অপচয় হয়। এই অপচয় কিভাবে হয় আমি তার কয়েকটি উদাহরণ দিচ্ছি। ইন্ডিয়া রোড অ্যান্ড ট্রান্সপোর্ট কর্পোরেশনের একটা হিসাব দেখছিলাম। তাতে দিয়েছে যে, কলকাতা শহরে খারাপ রাস্তার জন্য গাড়ি রক্ষণাবেক্ষণ এবং যন্ত্রপাতির খাতে খরচ বেড়ে যায় ১৫ শতাংশ এবং পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে রাস্তা-ঘাটের জন্য ঐ খাতে ব্যয় বেড়ে যায় ২০ শতাংশ। এই রাজ্যে রেডিও, টি.ভি.-তে পেট্রোল খরচ কমাতে বলা হয়েছে। ঐ সংস্থা একটা হিসাব করে দেখিয়েছেন যে, আমাদের তেলের খরচ বেড়ে যায় ৫ শতাংশ। এর ফলে যে জাতীয় অপচয় হচ্ছে, তা রক্ষা করা যাচ্ছে না শুধু রাস্তা খারাপের জন্য। শুধু এটাই নয়। আমি আপনাকে হিসাব দিয়ে বলতে পারি যে, আমাদের রাজ্যে রাস্তা খারাপের জন্য শিল্পে মার খেতে চলেছে। কারণ যে রাজ্যে যত বেশি গাড়ি চলবে, যত বেশি গ্যারেজ হবে, যন্ত্রপাতি কেনা-বেচা হবে, তত গরিব ছেলেরা, বেকার যুবকেরা চাকরি পাবে, কাজ করে খেতে পারবে। আমি ১৯৯৬ সালের একটা হিসাব দেখছিলাম। তাতে দেখছি যে তামিলনাড়ুতে গাড়ি কেনা-বেচা হয়েছে ৪ লক্ষ ৩৩ হাজার, মহারাষ্ট্রে গাড়ি কেনা বেচা হয়েছে ৪ লক্ষ ৮০ হাজার ১৯৪টি।

[3-30 – 3-40 p.m.]

পাঞ্জাবে ২ লক্ষ ১৪ হাজার ৭৭২, কর্নাটকে ২ লক্ষ ৩৩ হাজার ৯৩২, আমাদের রাজ্যে গাড়ি কেনা হয়েছে ৯৫ হাজার ৩১৪টা। বেড়েছে? রাজ্যের উন্নতি হচ্ছে? জানি না, আপনি উত্তরে কি বলবেন। এই হচ্ছে রাজ্যের অবস্থা। আর একটা বিষয়ে লক্ষ্য করে দেখবেন, আমাদের বিধানসভার আর একটি সাবজেক্ট কমিটির রিপোর্ট যদি পড়ে দেখেন তাহলে দেখতে পাবেন যে আমাদের অবস্থাটা কি এই রাজ্যের কয়েকজন বিধায়ক গুজরাট সফরে গিয়েছিলেন সাবজেক্ট কমিটির ট্যুরে। সেই ট্যুরের ব্যাপারে তাঁদের রিপোর্টের একটি জায়গায় তাঁরা বলেছেন, Out of 2000 km roads travelled by the Committee hardly 100 km might not be identified as in bad condition. আমাদের রাজ্যের পূর্তমন্ত্রী, অন্যান্য কোন মন্ত্রী বা সদস্যরা কি এই রাজ্যে ২,০০০ কিলোমিটার রাস্তায় ঘুরে আসবার পর কেউ বুকে হাত দিয়ে বলতে পারবেন যে, মাত্র ১০০ কিলোমিটার রাস্তা খারাপ রয়েছে? একই যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মধ্যে দিয়ে গুজরাট কর্নাটক যদি সেটা করতে পারে তাহলে আমাদের রাজ্য সরকারই বা সেটা করতে পারবে না কেন? এর কৈফিয়ৎ কে দেবেন? আপনি শুনলে অবাক হয়ে যাবেন,

রাস্তার খানাখন্দ সম্পর্কে আপনাদের এম. এল. এ.-রাই বলেছেন যে, সেখানে রিপেয়ার অফ পট-হোলস আর ডান ডিপার্টমেন্টালী উইদিন ৩-৪ ডেজ। আপনি বা কোন মাননীয় সদস্য কি কল্পনা করতে পারবেন যে, আমাদের রাজ্যে রাস্তায় গর্ত হয়ে গেলে কবে তার ট্রিটমেন্ট হবে? ৬ হাত গর্ত হলে সেটা ইনক্রিজ হতে হতে ৬০ হাত হয়ে যাবে। আর গুজরাত দেখে আমাদের রাজ্যের সাবজেক্ট কমিটি বলছেন; রিপেয়ার অফ পট-হোলস আর ডান ডিপার্টমেন্টালী উইদিন ৩-৪ ডেজ। বর্তমানে এই রাজ্যে ন্যাশনাল হাইওয়েগুলির অবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে সে ব্যাপারে আপনি নিশ্চয়ই অবগত আছেন। আমি একটু বলছি যে, এক্ষেত্রে পাবসেন্টেজ অফ কিলোমিটারস ইন ব্যাড কনডিশন ৫৬.৪৫ পারসেন্ট। মাননীয় সদস্যগণ, আপনারা অবাক হয়ে যাবেন না, ন্যাশনাল হাইওয়ে নম্বর-৬, যেটা দিয়ে আমাকে এবং আপনাদের অনেককে যাতায়াত করতে হয়, তার টোটাল কিলোমিটারে রাস্তা হচ্ছে ১৬৬.২০ কিলোমিটার এবং তার ব্যাড কণ্ডিশন হচ্ছে ১৪৬.২০ কিলোমিটার। আমাদের সাবজেক্ট কমিটির রিপোর্টে একথা বলা হয়েছে। এই হচ্ছে এখানকার ন্যাশনাল হাইওয়েগুলির অবস্থা।

মিঃ ডেপুটি স্পিকার মহাশয়, আমি এখানে আর একটি সমস্যার কথা উল্লেখ করতে চাই। সেটা হচ্ছে, আমাদের রাজ্যে রাস্তার সবচেয়ে বড় সমস্যা হচ্ছে এনক্রোচমেট অফ রোডস। আমি একটি রিপোর্ট থেকে দেখেছি, তাতে বলেছে দেয়ার আর অ্যাবাউট টু ল্যাকস কেসেস অফ এনক্রোচমেন্টস অফ রোড সাইড অ্যালোন—টু ল্যাক্স কেসেস অপ এনক্রোচমেন্ট। এর ফলে কি হচ্ছে? এরফলে ওয়াটার লগিং হচ্ছে, এক্সপেণ্ডিচার অফ মেনটেনেন্স বাড়ছে, পট-হোলস হচ্ছে, মেজর ড্যামেজ হচ্ছে, এভার ইনক্রিজিং রোড অ্যাকসিডেন্ট বাড়ছে। এই অবস্থার মধ্যে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই, এই লেফট ফ্রন্ট সরকারের ২১ বছরের রাজত্বে কোনও একটি সমস্যার ব্যাপারে কি আপনারা কোনও পজেটিভ স্টেপ নিয়েছেন যাতে রাস্তার এনক্রোচমেন্ট দূর হয়, যাতে রাস্তা ভাল করতে পারেন, যাতে দুর্ঘটনা কম ঘটে। এরকম সিঙ্গল কোনও ইনস্ট্যান্স আপনারা দেখাতে পারবেন না। অথচ আপনি অবাক হয়ে যাবেন, গুজরাটের ব্যাপারে ঐ রিপোর্টে বলা হয়েছে, সেখানে শহর বা গ্রামে কোনও রাস্তায় কোনও এনক্রোচমেন্ট নেই। ঐ রিপোর্টটা নিয়ে একটু পড়াশুনা করলে এটা জানতে পারবেন। তাই আপনাকে জিজ্ঞাসা করতে চাই, গুজরাটের ব্যাপারে যা বলা হয়েছে 'that there was no existence of encroachment of the sides of the road travelled by the Committee.' So a question arises in the minds of the people of West Bengal, i.e. why this can't be done in West Bengal of what has already been done in Gujarat? গুজরাট যদি সমস্ত এনক্রোচমেন্ট তুলতে পারে তাহলে কেন পশ্চিমবাংলা তুলতে পারবে না? কেবলমাত্র ভোটের রাজনীতি করবেন?

রবীন্দ্রনাথের একটা গান মনে পড়ে গেল। "তোরা যে যা বলিস ভাই আমার সোনার হরিণ চাই"। আজকে পূর্তমন্ত্রী বলছেন তোরা যে যা বলিস ভাই আমার সোনার ভোট চাই। এই ভোটের রাজনীতি করতে গিয়ে রাজ্যের অবস্থাটা কোথায় গিয়ে দাঁড়াচ্ছে? শিল্পে বলুন কৃষিতে বলুন ইনফ্রাস্টাকচারের ক্ষেত্রে রোড হচ্ছে মোস্ট ইম্পর্টেন্ট, রোড হচ্ছে মেন ফ্যাক্টর, রোড ছাড়া কোনও ভাবেই এগোনো যাবে না। আমি আর একটা ইম্পর্টেন্ট কথা বলতে চাই। আজকে শহরের সঙ্গে রাজ্যের গ্রাম গুলির যোগাযোগের কি অবস্থা হয়েছে। ১৫০০ এবং তার বেশি জনসংখ্যার গ্রাম গুলির যোগাযোগের অবস্থাটা কি? ১৯৯১-৯২ সাল পর্যন্ত অন্ধ্রপ্রদেশে এই রকম গ্রাম গুলির সংখ্যা ছিল ৯৭০০ টি তার মধ্যে যোগাযোগ হয়েছে ৯২৩১ টি গ্রাম। অরুণাচলপ্রদেশে এই রকম ৩২টি গ্রাম ছিল, যোগাযোগ হয়েছে ৩১টি, গুজরাটে এই রকম গ্রাম ছিল ৫০৫১টি যোগাযোগ হয়েছে ৫০১০টি, হরিয়ানায় এই রকম গ্রাম ছিল ২৩১০টি যোগাযোগ হয়েছে ২৩০৯টি এবং সেখানে পশ্চিমবাংলায় এই রকম গ্রাম আছে ৪৯২৬টি সেখানে রোড কানেকশান হয়েছে ৩০০৮টি। এই হলো আমাদের রাজ্যের অবস্থা। আজকে রাজ্য সরকারের বাড়ি গুলির মেনটেনেন্স হচ্ছে? মেজরিটির জোরে আপনারা হয়ত এই বাজেটকে পাস করাবেন কিন্তু তাতে আমাদের রাজ্যের কোনও উন্নতি হবে না। সেই কারণে আমি এই বাজেটের বিরোধিতা করে আমাদের দলের আনা কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার অভিনন্দন জানাচ্ছি এই জন্য যে পশ্চিমবাংলার মানুষের জন্য এবং হাওড়া জেলার মানুষের জন্য তিনি অনেক উন্নতি করেছেন। এখানে বিরোধী দলের নেতা অনেক কথা বলছিলেন। অতীতে কি অবস্থা ছিল সেটা উনি ভাল করেই জানেন। আমি বলছি না যে সব হয়ে গিয়েছে। অতীতে ওনার এলাকা কি ছিল আর আজকে কি হয়েছে উনি সেটা ভাল করেই জানেন। আগে যখন বিরোধীরা ট্রেজারি বেঞ্চে বসতেন স্বাধীনতার পরে বিরোধী নেতাদের কি ভাবে যাতায়াত করতে হত সেটা আপনারা ভাল করেই জানেন। শ্যামপুরের লোককে নদী পেরিয়ে গেঁয়োখালি হয়ে উলুবেড়িয়ায় আসতে হত। তারপর নদীতে ছোট টেনে জোয়ার ভাটার টানে আসতে হত। আর বাগনান থেকে মটরে করে আসতে হত এবং সেই মটরে যারা আসত তাদের চেনাই যেত না মাথায় নোংরা ধুলো লেগে তাদের চেনাই যেত না। আমি নানুবাবুর সঙ্গে সিদ্ধেশ্বেরী কটন মিলে যেতাম মিল মালিকের সঙ্গে মোটরে করে, এক দিনে গিয়ে ফেরা যেত না। উলুবেড়িয়াতে যে সব রাস্তা ছিল তা এখন আরও অনেক বেড়েছে এবং বাড়ছে এবং রাস্তা-ঘাটের উন্নতি হচ্ছে। জাতীয় সড়কের আরও উন্নতি হচ্ছে। উলুবেড়িয়ায় এখান থেকে আগে বাস চলতো না, এখন বাস চলছে। আজকে গাদিয়াড়া পর্যন্ত সি. টি. সি বাস চলছে। আজকে অনেক পরিবহন

বেড়েছে এবং রাস্তাও বেড়েছে। ১৯৮২ সালে এখানে এম. এল. এ হবার পর এই সভায় তখন পূর্তমন্ত্রী ছিলেন যতীন চক্রবর্তী।

[3-40 – 3-50 p.m.]

মাননীয় বিরোধী সদস্য যে কথা বলছিলেন যে, একটা রাস্তা গর্ত হয়ে গেলে সেই রাস্তার জন্য একজন কনট্রাক্টর টেণ্ডার পাবে, তবে কাজ আরম্ভ হয়। রাস্তায় জল জমে যায়, লরি অ্যাক্সিডেন্ট হয়। আগে মেনটেনেন্স ওয়ার্কার ছিল, পি. ডব্লু. ডি.র সেই মেনটেনেন্স ওয়ার্কাররা গিয়ে রাস্তার গর্ত বুঁজিয়ে আসত, একটা প্যাচ ওয়ার্ক করত। তাতে রাস্তাঘাট মজবুত থাকত। আজকে পি. ডব্লু. ডি'র অনেকগুলো দপ্তর হয়েছে—পি. ডব্লু. ডি, পি. ডব্লু ডি (রোডস)। গত বিধানসভার শেষ হবার দিনে আমাকে ইঞ্জিনিয়ার সাহেব একটা রাস্তা সম্বন্ধে লিখে দিয়েছিলেন। ও.টি. রোড পর্যন্ত সেই রাস্তাটির কাজ এখনও আরম্ভ হল না। পীচের শত্রু হচ্ছে জল। বর্ষাকালে রাস্তার কাজ, পীচের কাজ বন্ধ করতে হবে। কনট্রাক্টরের সঙ্গে কণ্ডিশন করতে হবে, বর্ষাকালে যেন কোনও পীচের কাজ না হয়। কারণ বর্ষাকালে পীচের কাজ করলে সেই রাস্তার আয়ু থাকে মাত্র এক-দেড় মাস। উলুবেড়িয়া থেকে আমতা রোডে 'পাত্র' পোল আছে। সেই পোলটি আজকে পনের বছর হয়ে গেল কোন মেরামতি হয়নি, খানিকটা মেরামত হয়ে আছে। ফলে ওয়ান ওয়েতে গাড়ি যাতায়াত করে। সেখান দিয়ে অনেক লোক যাতায়াত করে। উলুবেড়িয়ায় কোর্ট আছে, কলেজ আছে, সাব-ডিভিশন্যাল অফিস আছে, ফলে অনেক লোককে যাতায়াত করতে হয়। এই ব্রিজটি যাতে তাড়াতাড়ি হয় তার ব্যবস্থা করতে হবে। বালী ব্রিজ, বিবেকানন্দ ব্রিজটি ওয়ান ওয়ে হয়ে আছে, ট্রাক যেতে পারছে না। এখানে অনেকদিন ধরে আমরা, অনেক সদস্য চিৎকার করছি এই ব্রিজটি যাতে তাড়াতড়ি কমপ্লিট হয়। পি. ডব্লু. ডি. থেকে তাড়াতাড়ি এটিকে কমপ্লিট করার ব্যবস্থা করতে হবে। কোনা রাস্তাটি এখনও চালু হয়নি। সাঁতরাগাছিতে যে ফ্লাই ওভারটি হচ্ছে, সেখানে প্রায় দেড়শো-দুশো ঘর বাস্তুচ্যুত হয়েছে। এখনও পর্যন্ত ব্রিজটি ইনকমপ্লিট অবস্থায় আছে। এটির কাজ যাতে তাড়াতাড়ি হয় তার ব্যবস্থা করতে হবে। জি.টি. রোডের অবস্থা খুবই খারাপ। জি.টি. রোডের কাজ যাতে ভালভাবে হয় তার ব্যবস্থা করতে হবে। বীরভূমে রামপুরহাট বিধানসভা কেন্দ্রে তারাপিঠে বেশিক থেকে বুধিগ্রাম পর্যন্ত ১২ কিমি. রাস্তার মধ্যে ৯ কিমি. রাস্তা হয়ে পড়ে আছে। ৩ কিমি. এখনও হয়নি। পাঁচলা ম্যেড় থেকে বাউড়িয়ার অবস্থা খুবই খারাপ—যদিও সরু রাস্তা, ওখানে অনেকে যাতায়াত করে। ওখানে অনেকগুলো জুটমিল আছে, ইঞ্জিনিয়ারিং কারখানা আছে। এছাড়া ধূলোগোড়া থেকে নাজিরগঞ্জ (ভায়া সাঁকরাইল) এই রাস্তা দিয়ে বহু শ্রমিক যাতায়াত করে। রাস্তাটির অবস্থা খুবই খারাপ। হুগলির ধনেখালি বিধানসভা কেন্দ্রে ভাস্তাড়া থেকে রাস্তার অবস্থা খুবই খারাপ। এগুলো যাতে তাড়াতাড়ি সংস্কার হয় তার ব্যবস্থা করতে হবে। শ্যামপুর কেন্দ্র

আমারও আছে, ওনারও আছে। ওনার পুরো কেন্দ্রটা, আমার সেখানে ৪টি অঞ্চল। দামোদর নদীর উপর দীর্ঘদিন ধরে একটা সেতু হবে বলে স্যাংশন হয়ে পড়ে অছে। বেলাড়ী ১ নম্বর দামোদর নদীর উপর শ্রীরামপুর মৌজায় সেতুটি নির্মাণ হলে শ্যামপুর উলুবেড়িয়ার হাজার হাজার গরিব মানুষ তাতে উপকৃত হবে। উলুবেড়িয়ায় সাব-ডিভিশন হসপিটাল, কলেজ, কোর্ট, এস. ডি. ও. অফিস আছে, এই ব্রিজটা যাতে তাড়াতাড়ি হয় সেটা দেখবেন, টাকা স্যাংশন হয়ে আছে, ৩০ লক্ষর মতো টাকা স্যাংশন হয়েছে, আরো টাকা স্যাংশন হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আরও বলতে চাই, সঞ্জীববাবু বলছিলেন গুজরাট এবং অন্যান্য রাজ্যের ব্যাপারে তুলনা করে, পশ্চিমবাংলা থেকে ২৬ বছর ধরে একটা ট্রেন যাতায়াত করত উত্তরবঙ্গে, এখন সেখানে ধর্মতলা থেকে উত্তরবঙ্গে বাস যাচ্ছে, দক্ষিণবঙ্গে বাস যাচ্ছে, মাননীয় সদস্যর ওখানে গাদিয়াড়াতে সি. টি. সি.র বাস যাচ্ছে। মেদিনীপুর, হুগলি, বাঁকুড়ার বিভিন্ন জায়গায় বাস যাতায়াত করছে জাতীয় সড়ক দিয়ে। পশ্চিমবাংলার এরিয়া হয়ত ছোট্ট, লোকসংখ্যা অনেক বেশি। অন্যান্য রাজ্যের এরিয়া অনেক বড়, লোকসংখ্যা অনেক কম। তার সঙ্গে পশ্চিমবাংলার অগ্রগতির তুলনা করছিলেন, ঐভাবে করলে তুলনা করা যাবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আরও বলতে চাই, মৌরি একটা ইমপর্টেন্ট জায়গা, বিদ্যাসাগর সেতুর সাথে আন্দুল রোড এর একটা ফ্লাই ওভার করার কথা, এই জায়গাটা খুবই গুরুত্বপূর্ণ। ট্রেনের জন্য হাজার হাজার গাড়িকে দাঁড়িয়ে থাকতে হয়, গরমে খুব কষ্ট হয়। আন্দুল রোড খারাপ হয়ে গেছে। ফ্লাই ওভার যাতে তাড়াতাড়ি হয় সেটার ব্যবস্থা করতে হবে। বর্ষার সময় যাতে কন্সট্রাকশনের কাজ না করে এই ব্যবস্থা করতে হবে। কোনও রাস্তা খারাপ হলে যাতে মেইনটেনান্স ওয়ার্ক এর কাজ তাড়াতাড়ি হয় সেটা দেখবেন। এই কয়টি কথা বলে বাজেটকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী ৯৮-৯৯ সালের যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি। আমাদের দলের পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাব আনা হয়েছে সেইগুলিকে সমর্থন করছি। পূর্ত দপ্তর এমন একটা দপ্তর, যে বইটা দিয়েছেন, সেই বইটার মধ্যে সব কিছু নেই এই দপ্তরের অধীন বিভিন্ন দপ্তরের বিল্ডিং ইলেক্ট্রিক্যালস ইত্যাদি। আমার মনে হয় এই দপ্তরটি রাজ্য সরকারের সবচেয়ে বড় দপ্তর। হিমালয় থেকে গঙ্গাসাগর, হুড়া থেকে বনগাঁ পর্যন্ত সব জায়গায় পূর্ত দপ্তর এর কর্মচারিরা আছে। রাস্তা, সেতু সব রকমের রক্ষণাবেক্ষণের কাজে এই দপ্তরের কর্মচারিরা আছে। বড় বড় বাড়ি রাইটার্স বিল্ডিং নিউ সেক্রেটারিয়েট সব জায়গায় পূর্ত দপ্তরের কর্মচারিরা আছে। লিফট চালানো থেকে ইলেক্ট্রিক্যাল কাজ করা পর্যন্ত সব জায়গায় সমস্ত দায়িত্ব এই দপ্তরের কর্মচারিরা আছে, মন্ত্রী মহাশয় এই কথা বলেছেন।

[3-50 – 4-00 p.m.]

বিগত আর্থিক বছরের কাজকর্মের বিবরণ এবং এই আর্থিক বছরের প্রধান কাজকর্মের কথা তিনি এই বইয়ে বলেছেন। উনি বলছেন ১৯৯৭-৯৮ সালে পরিকল্পনা খাতে ৪৫ কিলোমিটার নতুন রাস্তা নির্মাণ হবে। বিগত আর্থিক বছর শেষ হল, মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি প্রশ্ন করতে চাই, এই ৪৫ কিলোমিটার রাস্তা, কোন কোন জায়গায় কতখানি হয়েছে সেটা আপনি বলবেন কি? ১৯৯৭ সালের ডিসেম্বর মাসের মধ্যে ৪৫ কিলোমিটারের কাজ শেষ হয়েছে বাকি কাজটা কবে শেষ হবে সেটা আপনি বলতে পারবেন কি? আজকে জনসংখ্যা এবং যানবাহনের সংখ্যা অনেক বেড়ে গেছে, যে রাস্তাগুলো আছে সেগুলো চওড়া করার দরকার আছে। এনক্রোচমেন্টের ব্যাপারে সঞ্জীববাবু বলে গেছেন, আমি সেই ব্যাপারে বলছি না। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলতে চাই গত বছরে আপনার যে টাকা বরাদ্দ ছিল সেই টাকা আপনি খাননি। আমার মনে হয় অর্থমন্ত্রী এবং পূতমন্ত্রী, এই দুজনে যদি একটা জায়গায় বসে আলোচনা করে নিতেন তাহলে ঠিক হয়ে যেত। আমরা খবরের কাগজে দেখতে পাচ্ছি অর্থমন্ত্রী পূর্তমন্ত্রীর বিরুদ্ধে বলছেন, পূর্তমন্ত্রী অর্থমন্ত্রীর বিরুদ্ধে বলছেন। আপনি আপনার বাজেট বক্তৃতায় বলেছেন বর্ধমান জেলায় নতুন হাটে অজয় নদীর উপর সেতু নির্মাণের কাজটি শীঘ্রই শেষ হবে। এই কাজটা কবে আরম্ভ হয়েছে সেটা আপনি বলবেন। আর অর্থমন্ত্রী যদি টাকা না দেয় তাহলে আপনি কি করবেন? এর আগের বছরের বাজেট বইয়ে আপনি ডিটেইলসে বলেছেন, কোথায় প্রশাসনিক ভবন হবে, কত কিলোমিটার রাস্তা হবে, ইত্যাদি কিন্তু এবারের বাজেট বইয়ে সেইসব কিছু নেই, সরকার পক্ষের সদস্যরাও এই ব্যাপারে বলেছেন। আমরা আমাদের বিধানসভা কেন্দ্রে গিয়ে বলতে পারি পূর্তমন্ত্রী এই কাজটা করবেন বলেছেন। আপনারা শিল্পোন্নয়নের কথা বলেন, কিন্তু শিল্পোন্নয়ন কি করে হবে? আমাদের মুখ্যমন্ত্রী বারবার বিদেশে যাচ্ছেন শিল্পপতিদের আনতে। কিন্তু শিল্পোন্নয়নের অন্যতম শর্ত হল পরিকাঠামো ঠিক করা, যোগাযোগ ব্যবস্থা উন্নতি করা। এটা যদি না করতে পারি তাহলে পশ্চিমবাংলায় শিল্পোন্নয়ন হবেনা। স্বয়ং মুখ্যমন্ত্রী রাস্তাঘাটের সম্বন্ধে বিরক্তি প্রকাশ করেছেন। স্বরাষ্ট্রমন্ত্রী লণ্ডন থেকে ঘুরে আসার পর বলেছিল, ওখানে আমার হাঁটার একটা দুর্লভ অভিজ্ঞতা হল। বর্ধমানে আপনার দপ্তরের একটা ছোট্ট ঘটনার কথা আমি আপনার সামনে তুলে ধরছি। তার আগে একটা ছোট্ট কথা আমি বলে নিই, বিশ্ববিখ্যাত বরেন্য মানুষ পশ্চিমবাংলায় জন্মগ্রহণ করেছিলেন। আন্তর্জাতিক চলচিত্রকার সত্যজিৎ রায়, আন্তর্জাতিক ফিল্ম ফেস্টিভ্যালে একটি কথা বলেছিলেন যে, Calcutta is a city of unplanned sky. scrappers, pollution and pot-wholes on the roads. এই কথাটা আমরা বলিনি। রাজনীতিবিদরা বলেননি। কংগ্রেসিরা বলেননি। এইকথা সত্যজিৎ রায় বলে গেছেন। আপনি মনীষীদের কথা বলেছেন। আপনি বলেছেন

যে, মনীষীদের সম্মান জানানোর দরকার আছে। তাদের মূর্তি নির্মাণ করার দরকার আছে। কিন্তু আপনাকে একটা কথা জিজ্ঞাসা করি যে সত্যজিৎ রায়ের মূর্তি আপনি করেছেন? তাঁর নামে রাস্তা আপনি করেছেন? তাঁর নামে কলকাতার বুকে একটাও রাস্তা আছে? ১৯৯১-৯২ সালে যখন মতীশ রায় মন্ত্রী ছিলেন, তিনি একটা কথা বলে গিয়েছিলেন যে, উপযুক্ত স্থানে ইন্দিরা গান্ধীর একটা ব্রোঞ্জের মূর্তি স্থাপন করবেন। কিন্তু আপনি বললেন যে, ১২ ফুট ব্রোঞ্জের মূর্তি হয়ে গেছে। আপনি বললেন যে, প্রতিরক্ষা দপ্তর জায়গা দিচ্ছে না বলেই পারছেন না। কিন্তু কতদিন লাগবে, কত বছর লাগবে? আপনি বললেন আসানসোলে আদালত ভবন শান্তিজনক ভাবে এগোচ্ছে। দূর্গাপুরের ভবন এর কাজ এগোচ্ছে। এগুলি আপনি লিখে দিলেন। দূর্গাপুরের ইঞ্জিনিয়ারিং কলেজ ভবনের সংস্কার পুনর্গঠনের কথা বলেছেন। এখনও হয়েছে? আমি জানি বলেই বলছি। বর্ধমান বিশ্ববিদ্যালয়ের ব্যাপারে আমি দেখছি। আমি বাজার করি। সেখানে আপনি বলেছেন যে, ভবনের পুননির্মাণের কাজ করবেন এবং রূপায়ণের কাজ করবেন। কাজ করবেন কবে, আর কবে কাজ শেষ হবে? এটা আপনার বলার দরকার আছে। আপনি বলেছিলেন সেপ্টেম্বরে যে, রাস্তার যে অবস্থা, তাতে বাস চলাচল করা মুশকিল আছে। তারপর অসীম বাবু বললেন যে, নভেম্বর থেকে রাস্তার কাজ শুরু হয়ে যাবে। আপনি ১১ কোটি টাকা পেয়েছেন। রাস্তা মেরামতির কাজ দুই সপ্তাহের মধ্যেই হবে। নভেম্বর বললেন। ১১৩ কোটি টাকা পাওয়া গেছে এবং তারপর আবার বললেন যে, ৩০ ৩৫ শতাংশ ছাড়া টাকা পান না। শুধু কত কিলোমিটার নতুন রাস্তা করেছেন এবং কত কিলোমিটার পুরানো রাস্তা মেরামত করেছেন, এই কথা আপনাকে বলতে হবে। নিশ্চয় এই কথা বলার প্রয়োজন আছে। তারপর আপনার পূর্ত দপ্তর বলছে যে অর্থমন্ত্রীর কাছ থেকে ঘুরে ঘুরে জেলা পরিষদে টাকা আসছে। এবং জেলা পরিষদ থেকে আপনার দপ্তরে আসতে ৬ মাস লেগে যাচ্ছে। রাজ্যের ৩১০০ কিলোমিটার রাস্তা খারাপ। যে পরিমাণ অর্থ বাজেটে বরাদ্দ করা হয়, তাতে মাত্র ১৫-২০ শতাংশের বেশি করা সম্ভব নয়। আপনাকে একটা কথাই বলি যে, আপনি পূর্ত দপ্তরের দিকে একটু নজর দিন। দপ্তরের সব অফিসাররা খারাপ আমি একথা বলছি না। কিছু অফিসার আছে যারা আপনাকে দিয়ে খারাপ কাজ করিয়ে নিচ্ছে আপনি যদি এটা না বুঝতে পারেন তাহলে পরবর্তী ক্ষেত্রে আপনার অসুবিধা হবে। সাব অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার নিয়োগের জন্য পূর্ত দপ্তর একটা কমিটি করে দিয়েছিল। সেই কমিটিতে বলা হয়েছিল যে আবেদনকারিকে বেকার হতে হবে। পূর্ত দপ্তরের কোন ঠিকেদার বৈধ বলে গণ্য হবে না। আপনি বলেছিলেন ৯৬ সালে অ্যাপ্লিকেশন চাওয়া হয়েছিল। এপ্রিলের পাঁচ তারিখে আপনি সই করেছিলেন। ১৩ জনের একটা লিস্ট হয়েছিল, সেই লিস্টে একজনের নাম আছে। আপনি তার নাম জানেন। এখনও পর্যন্ত তার নাম কাটা গেছে কিনা জিজ্ঞসা করছি। বর্ধমানের ঠিকেদারটির নামে বেনামে ৪টি ঠিকেদারি সংস্থার মালিক আপনি বলেছেন যে

আপনি অভিযোগ পেয়েছেন। অর্থমন্ত্রী বলেছেন যে অভিযোগ পেয়েছি আমরা ব্যবস্থা নেব। এর বিরুদ্ধে কোন ব্যবস্থা নেওয়া হয়েছে কিনা আপনাকে বলতে হবে। আরেকটা কথা বলতে চাই ২০১৭ সালে ইন্দিরা গান্ধীর জন্মশতবর্ষ পূর্ণ হবে, তার আগে যেন ইন্দিরা গান্ধির মূর্তি স্থাপন করা হয়।

**(মাইক অফ)**

[4-00 – 4-10 p.m.]

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয় পূর্ত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ২৫ নম্বর এবং ৭৯ নম্বরের যে বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করছি। যে সমস্ত গুরুত্বপূর্ণ দপ্তর আছে তার মধ্যে। তার মধ্যে পূর্ত দপ্তর অন্যতম। আমাদের আর্থিক সঙ্গতির মধ্যে দিয়ে দপ্তর তার কাজ করে চলেছে। এই দপ্তর রাস্তাঘাট নির্মাণ, মেরামত, নতুন রাস্তা নির্মাণ, নতুন সাঁকো তৈরি, সরকারি দপ্তরের ভবন নির্মাণ এই দপ্তরের ইঞ্জিনিয়াররা অত্যন্ত সততার সঙ্গে নিষ্ঠার সঙ্গে পালন করে এসেছে। বহুদিন আগে আমাদের দেশের যে সমস্ত রাস্তা গুলো তৈরি করা হয়েছিল যোগাযোগ ব্যবস্থার জন্য, সেগুলো আরও প্রশস্ত করার দরকার ছিল, তখন সেগুলো করা হয়নি। যার ফলে আমাদের দেশের যানবাহন ব্যবস্থা পরবর্তীকালে বেড়ে গিয়েছে, শিল্পোন্নয়ন ঘটেছে, জনসংখ্যা বেড়েছে, কৃষি উৎপাদন বেড়েছে এবং রাস্তার উপর প্রচণ্ড চাপ পড়েছে। ফলে সেই রাস্তা নষ্ট হয়ে যায়, দ্রুত মেরামতের প্রয়োজন হয়ে পড়ে। এই দপ্তর কয়েক বছর ধরে সেই কাজ করে এসেছে এবং ভারতবর্ষের অন্য রাজ্যের থেকে পশ্চিমবঙ্গের রাস্তার অবস্থা অনেকটা ভাল। কিন্তু আমাদের দেশের প্রাকৃতিক দুর্যোগ, বন্যা, ঘূর্ণিঝড় থেকেও রাস্তা নষ্ট হয়। মেটিরিয়ালের দাম আগের থেকে বেড়ে যায়। রাস্তার টেণ্ডার যখন দেওয়া হয় একটা নির্দিষ্ট সময়ের ভিত্তিতে কাজ শেষ করতে হবে বলা যায় বা তৈরি করতে হবে বা মেরামত করতে হবে কিন্তু সেই নির্দিষ্ট সময়ের মধ্যে কাজটি শেষ হয় না এবং শেষ না হওয়ার জন্য আগের থেকে মেটিরিয়ালের দাম বেড়ে যায়। ফলে তারা রিভাইজড স্কীম করে প্ল্যান এস্টিমেট বাড়াতে থাকে, যার ফলে কাজে দেরি হয়। কাজগুলি চেক-আপ করার দরকার আছে। আমরা বিভিন্ন জেলায় জেলায় যে কোয়ালিটি কন্ট্রোল কমিটি আছে, সেখানে কারা কারা মেম্বার আছে তা জানা নেই, সেই কমিটির ফাংশন কি সেটাও জানা নেই। সেই কমিটি রাস্তাটি যে সঠিক ভাবেই তৈরি হয়েছে কি না সেটাও পরীক্ষা করে না। কন্ট্রাক্টাররা যদি ঠিকমতো কাজ না করেন তাহলেও সেই কমিটির ভিজিলেন্স করার কোন ক্ষমতাই আছে কি না আমার জানা নেই। এ ব্যাপারে মন্ত্রী মহাশয় আমাদের বলবেন। আমাদের দেশে যত রাস্তা আছে তার সবই পূর্ত দপ্তর মেরামত করে না, এ ব্যাপারে আরও অনেকগুলি

সংস্থা আছে। মিউনিসিপ্যালিটি এরিয়াতে মিউনিসিপ্যালিটি দেখে, সি. এম. ডি. এ. এরিয়াতে সি. এম. ডি. এ. কাজ করে, আবার পঞ্চায়েত এলাকা পঞ্চায়েত করে। পঞ্চায়েত এলাকার মানুষের আশা-আকাঙ্খা আগের থেকে অনেক বেড়েছে। সেখানে যে ভাবে রাস্তা হওয়ার দরকার সেই ভাবে হয় না। ওখানে কালভার্ট করার একটা বিশেষ ব্যবস্থা আছে। পঞ্চায়েত ব্যবস্থাকে আমরা সমর্থন করি, কিন্তু পঞ্চায়েতে টেকনিক্যাল হ্যাণ্ড এবং তার পরিকাঠামো না থাকার জন্য ঠিক ঠিক ভাবে সেই কাজ করতে পারেন না। আজকে ডিস্ট্রিক্ট লেভেলে ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি হয়েছে, সেখানে এই পরিকল্পনা ইনক্লুড করতে হয়, তা না হলে মন্ত্রীও সেই কাজ করাতে পারে না। ওই যে রাস্তাগুলি হয় তার অ্যালটমেন্ট সরকার করেন। তাই ডিপার্টমেন্টের হাতে কিছু ক্ষমতা থাকা দরকার যাতে তারা কাজ তাড়াতাড়ি করতে পারেন। আমরা জানি যদি কোন রাস্তা খারাপ হয়ে যায় বা পটহোলসগুলি মেরামতি করার জন্য আমরা যখন ডিস্ট্রিক্ট লেভেলে গিয়ে বলি, বা সাব-ডিভিশন লেভেলে গিয়ে বলি বা এগজিকিউটিভ ইঞ্জিনিয়ারদের গিয়ে বলি তখন তারা বলেন যে আমাদের কোনও ফাণ্ড নেই। আর তাদের ফাণ্ডের স্যাংশন করতে করতেই সেই পটহোলগুলি আরও বড় হয়ে যায় এবং সময়ও চলে যায়। রাস্তাটিও খারাপ হয়ে যায়। তাই আবেদন করছি ডিস্ট্রিক্ট লেভেলে বা সাব-ডিভিশন লেভেলে তাদের হাতে কিছু ক্ষমতা থাকার প্রয়োজন যাতে ইমিডিয়েট প্রয়োজনে এই কাজগুলি হতে পারে।

[4-10 – 4-20 p.m.]

আমাদের দেশে যে জাতীয় সড়ক আছে তার মেরামতির জন্য কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারগুলোকে একটা টাকা দিয়ে থাকে। কিন্তু আমাদের পশ্চিমবঙ্গের জাতীয় সড়কগুলোর মেরামতির জন্য ন্যায্য টাকা কেন্দ্রীয় সরকার দেয়নি। তাই আমাদের সীমিত বাজেটের মধ্যে থেকেই ঐসব রাস্তা মেরামতির কাজ করতে হয়। কেন্দ্রীয় সরকার যদি তার অংশ দিতেন তাহলে এই কাজ আরও নিপুণ ভাবে দ্রুততার সঙ্গে করা যেত। এই দপ্তরের আওতার জেলাগুলোতে যে যোগাযোগ ব্যবস্থা আছে, তাতে বীরভূম, বর্ধমান, দুর্গাপুর থেকে উপছে আজ বাঁকুড়ায় নতুন ব্রিজ তৈরি হচ্ছে। আমাদের নদীয়ার বিভিন্ন এলাকা থেকে এখন আর ঘুরে ঘুরে কলকাতায় পৌঁছতে হয় না। নতুন নতুন ব্রিজ এবং রাস্তা হওয়ার ফলে আজকে কলকাতার সঙ্গে যোগাযোগের ক্ষেত্রে উন্নতি হয়েছে। এগুলো দেখতে হবে। আমি যেখানে বাস করি সেই জায়গায় কান্দি মহকুমা থেকে সালার একটা ইম্পর্টেন্ট রোড। সালার থেকে বর্ধমান, বীরভূম, নদীয়া, পুরুলিয়া, তারকেশ্বর, হুগলি এবং কলকাতার একটা যোগাযোগ ব্যবস্থা আছে। কিন্তু যে কাশীরাম সেতুর উদ্বোধন হয়েছিল সে সম্বন্ধে কিছু বলার আছে। যদিও কাজ নির্দিষ্ট সময়ের আগেই শেষ হয়েছিল কিন্তু এর মান যথেষ্ট ছিল না। রাস্তাটা স্ট্রেইনদেন হয়নি, চওড়াও হয় নি। এটা একটা

ইম্পর্টেন্ট রোড। এটা চওড়া হওয়া দরকার। কৃষি ভিত্তিক শিল্পের উপর জোর দিতে হলে রাস্তা চওড়া করা আসু জরুরি। সালারে সরকারি সাহায্যে অনেক টাকা খরচ করে একজন লোকাল লোক মডার্ন রাইস মিল তৈরি করেছেন। তাই আজকে রাস্তা যদি মজবুত করা যায়, চওড়া করা হয়, তাহলে কৃষি ভিত্তিক গ্রাম-বাংলার উন্নতি হতে পারে। কৃষি-পণ্য এক জায়গা থেকে অন্য জায়গায় যেতে পারে। এবং সর্বপরি গ্রামের মানুষের হাতে দুটো পয়সা আসে এবং তাদের আর্থিক অবস্থার উন্নতি হয়। আবার, কাকঁড়া-শিমুলি রাস্তাটা অনেক দিন ধরে তৈরি হচ্ছে, এখনও শেষ করা গেল না। সালারটিয়াতে যে কাজ হচ্ছে তার এ.বি.সি.,—অনেকগুলো ফেজ আছে। মাটির কাজ, মোরামের এবং তারপর পিচের কাজ করা হয়। কিন্তু এখনও পর্যন্ত মোরামের কাজই হল না। সেই জন্য মানুষের মধ্যে বিক্ষোভ সৃষ্টি হচ্ছে। মানুষের আকাঙ্খা, চাহিদা, পূরণ করা যাচ্ছে না। বামফ্রন্ট সরকারের প্রতি মানুষের যে আনুগত্য তা আছে এবং থাকবে। বামফ্রন্ট ছাড়া মানুষ বিকল্প কিছু ভাবে না। মানুষ আজকে বুঝতে পেরেছে বামফ্রন্টের কোনও বিকল্প নেই। কিন্তু এই সরকারের কাছে মানুষের অনেক প্রত্যাশা। আমাদের দেশের রেল ব্যবস্থা ভাল নয়। তাই রাস্তার গুরুত্ব অনেক বেড়ে গেছে। তাই রাস্তাগুলোর মেরামতি আরও ভাল ভাবে করতে হবে এবং নতুন নতুন রাস্তা তৈরি করতে হবে। তাহলে মানুষের আকাঙ্খা কিছুটা পূর্ণ হবে।

ন্যাবার্ড, আই.আর.ডি.এফ.-এর মাধ্যমে যে সব জায়গায় কাজ হচ্ছে সেখানে কাজের অগ্রগতি কতখানি হচ্ছে সেটা জানি না। কান্দিতে এই ধরনের কাজ শুরু করেছে। কিন্তু সেখানে কাজের যে অগ্রগতি হওয়ার দরকার আছে সেই অগ্রগতি হচ্ছে বলে আমার মনে হচ্ছে না। রাস্তাগুলো আরও চওড়া করতে, শক্ত করতে যে মাল-মেটিরিয়ালস দরকার এবং সেগুলো যতটা দ্রুত গতিতে হওয়ার দরকার আছে সেই দ্রুত গতিতে হচ্ছে না। এই কাজগুলো করতে যে কন্ট্রাক্টররা টেন্ডার নেয় তারা ঠিক সময় মতো কাজগুলো করে না। এর ফলে ডিলে হচ্ছে। একই কন্ট্রাক্টর একসঙ্গে পাঁচটা, সাতটা, আটটা কাজ ধরে কাজগুলো আটকে রাখছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় এর ফলে মানুষের মধ্যে ক্ষোভ বাড়ছে, এ ভাবে কাজে ব্যাঘাত সৃষ্টি হচ্ছে। এগুলোর পরিবর্তন হওয়ার দরকার আছে। এই বলে এই বাজেটকে সমর্থন করে এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের আনা কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। দুই জন মন্ত্রী সামনে বসে আছেন। কিন্তু আমি দেখলাম যে এই বাজেটে কোথাও দক্ষিণ-২৪ পরগনার নাম উল্লেখ নেই। কাজেই প্রমাণিত হচ্ছে দক্ষিণ-২৪ পরগনার উন্নয়ন করার ইচ্ছে এই মন্ত্রী মহাশয়দের নেই। কিন্তু সিদ্ধার্থশঙ্কর রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন

আপনারা চিৎকার করে বলতেন যে কন্ট্রাক্টর প্রথা চলবে না, ডিপার্টমেন্টের মাধ্যমে কাজ করতে হবে। কিন্তু আজকে দেখা যাচ্ছে আপনারা কন্ট্রাক্টর প্রথা চালু করেছেন এবং ডিপার্টমেন্টের মাধ্যমে কাজ করার কোনও চেষ্টা করছেন না। এই প্রসঙ্গে প্রাক্তন মন্ত্রী শ্রী বিনয় চৌধুরি মহাশয়ের একটা কথা বলছি, তিনি বলেছিলেন—গভর্নমেন্ট অফ দি পিপল বাই দি পিপল না বলে গভর্নমেন্ট অফ দি কন্ট্রাক্টর বাই দি কন্ট্রাক্টর বলাই ঠিক। তার মানে কন্ট্রাক্টরের মাধ্যমে আজকে এই মন্ত্রীরা চালিত হচ্ছেন। দেখা যায় নির্বাচন আসলে মন্ত্রীরা বিভিন্ন জায়গায় শিলান্যাস করে বলেন রাস্তা, ব্রিজের কাজ শুরু হবে। মন্ত্রী মহাশয় ও মুখ্যমন্ত্রী তাঁরা অনেক জায়গায় শিলান্যাস করেছিলেন। কিন্তু আজ পর্যন্ত সেই কাজগুলো কমপ্লিট হয়নি। জানি না সেই কাজগুলো কবে কমপ্লিট হবে। ভরতপুর থানার ভরতপুর থেকে লোহাডাঙ্গা পর্যন্ত রাস্তার কাজ কমপ্লিট হয়নি। নোনাই নদীর যে ব্রিজের শিলান্যাস ১৯৯৫ সালে হয়েছিল তার কাজও শেষ হয় নি। কান্দি পি.এ সে রাঙ্গাবাড়ি-চাঁদপারা থেকে হাল্লালপুর পর্যন্ত রাস্তার কাজও কমপ্লিট হয় নি। আপনারা অনেক নতুন নতুন ভবন তৈরি করছেন, কিন্তু সেই ভবনগুলোর কাজও শেষ করতে পারেননি। এই বইতে আপনারা সুন্দর ভাবে বলেছেন যে আগামী বছরে কি কি কাজ করবেন, কোথায় কোথায় কাজ করবেন ইত্যাদি। মতীশ রায় যখন মন্ত্রী ছিলেন তখন আপনারা বলেছিলেন তোর্ষা নদীর উপর একটি প্রধান সেতু এবং সাতটি ছোট সেতুর নির্মাণ করে এই নদীর উভয় পার্শ্বে ২৩ কিলোমিটার দীর্ঘ অভিমুখী রাস্তা তৈরি করে ফালাকাটা থেকে পুন্ডিবাড়ি পর্যন্ত ৩১ নম্বর জাতীয় সড়কের পুনর্বিন্যাস করার প্রাথমিক কাজকর্ম শীঘ্রই হবে এবং ১৯৯৮ সালের মার্চ মাসে সেতুর কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়—একথা বলা হয়েছিল। কিন্তু এখনও পর্যন্ত সেই কাজ শেষ হয়নি।

[4-20 – 4-30 p.m.]

মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি উত্তরে বলেছেন,—১৯৯৮ সালের মার্চ মাসের মধ্যে শেষ হবে। কিন্তু আজ পর্যন্ত সে কাজ শেষ হয়নি। এখন শুনছি কবে হবে তা বলা মুশকিল। আমরা জানি প্রতিটি গাড়িকে রোড ট্যাক্স দিতে হয়, কিন্তু রাজ্যের রাস্তাগুলির যা হাল তাতে আগামী দিনে এ রাজ্যে গাড়ি-ঘোড়া চলবে কিনা সে বিষয়ে আমাদের সন্দেহ আছে। আমার এলাকার আছিপুর থেকে তারাতলা পর্যন্ত বজ-বজ রোড-এর কাজ আজ পর্যন্ত কমপ্লিট হল না। অথচ ওখানে অয়েল ট্যাঙ্ক, জুট মিল থেকে আরম্ভ করে বিভিন্ন ইন্ডাস্ট্রিস আছে। কলকাতার কাছাকাছি একটা গুরুত্বপূর্ণ ভি.আই.পি. রাস্তা যদি দীর্ঘদিন ধরে কমপ্লিট না হয় তাহলে গ্রামাঞ্চলের রাস্তাঘাটের যে কি অবস্থা তা সহজেই অনুমান করা যায়। রাস্তার অভাবে যোগাযোগের ক্ষতি হচ্ছে, ইন্ডাস্ট্রির ক্ষতি হচ্ছে, মানুষের ক্ষতি হচ্ছে। এই সরকারের এমনই অবস্থা যে, অর্থ দপ্তর থেকে ঘোষণা করা হল ১৯৯৭-৯৮ সালের জন্য পূর্ত দপ্তরকে অতিরিক্ত ৫৭ কোটি টাকা রাস্তার জন্য

দেওয়া হবে। অথচ পূর্ত দপ্তরের মন্ত্রী সেকথা জানতে পারলেন না। কবে জানলেন, না ৩১শে মার্চ তিনি সেটা জানতে পারলেন। সেই পুরো টাকা আজ পর্যন্ত পূর্ত দপ্তর পায়নি। মুখ্যমন্ত্রীর সুপারিশে কিছুটা তারা পেয়েছিল, বাকি বেশির ভাগ টাকাই পায়নি। কেন পায়নি, দপ্তরে আর.এস.পি.-র মন্ত্রী আছে বলে? এই ভাবে হয়ত সরকার চলছে! বিভিন্ন ক্ষেত্রে কন্ট্রাক্টরদের দিয়ে কাজ করান হচ্ছে। আমরা দেখছি কোথাও কন্ট্রাক্টররা ঠিকমতো কাজ করছে না। আজ রাস্তা করছে তো ৭ দিনের মধ্যে সেই রাস্তা ভেঙ্গে যাচ্ছে। যে কন্ট্রাক্টররা এই ভাবে কাজ করছে সেই কন্ট্রাক্টরদের আবার কেন কাজ দেওয়া হচ্ছে? এটা আমি বুঝতে পারছি না। বাই দি বাই আমি কয়েক জন কন্ট্রাক্টরকে জিজ্ঞাসা করেছিলাম, আপনারা এইভাবে কাজ করছেন কেন? তাঁরা আমাকে বলেছিলেন, "কি করব! কাজ পেতে গিয়ে ইঞ্জিনিয়ারদের, ওপর মহলে, মাঝের মহলে, সবাইকে টাকা দিতে হয়, এত টাকা দেবার পর যে টাকা কাজ পাই তাতে আমাদের চলে না"। এই হচ্ছে অবস্থা! যার ফলে আমরা দেখছি দিনের পর দিন নির্দিষ্ট কিছু কন্ট্রাক্টরের ওপর এই দপ্তর নির্ভর করে রয়েছে, তাদের পরিবর্তন করা হয় না। এই অবস্থা কেন চলছে? কার স্বার্থে এই জিনিস চলছে, দলের স্বার্থে, না অন্য কারও স্বার্থে, এটা আমাদের বোঝার দরকার আছে। ভবন নির্মাণের ক্ষেত্রে আমরা দেখছি, আমাদের কংগ্রেস রাজত্বকালে যে ভবনগুলো নির্মাণের জন্য শিলান্যাস হয়েছিল, কেবল মাত্র সেইগুলোই আপনারা নির্মাণ করেছেন। আপনারা নিজেদের উদ্যোগে একটাও ভবন নির্মাণের কাজ শুরু করে শেষ করতে পারেননি। এমন কি অনেক পুরনো ভবন আছে যেগুলোকে এই দপ্তর সঠিক ভাবে রক্ষণাবেক্ষণ করতে পারছে না। আর আপনারা যেসব ভবনের শিলান্যাস করেছিলেন সেগুলোর কাজই শুরু করতে পারেননি, শেষ করা তো দূরের কথা। এই ভাবে আজকে একটা বড় গুরুত্বপূর্ণ দপ্তর চলছে! আজকে আপনারা উড়িষ্যায় যান, ব্যাঙ্গালোরে যান দেখবেন কি সুন্দর সুন্দর রাস্তা সেখানকার পূর্ত দপ্তর নির্মাণ করেছে। আর পশ্চিমবঙ্গের কলকাতা শহরের রাস্তাঘাটের এমনই দূরবস্থা যে গাড়ি-ঘোড়া চলতে পারে না। রাজভবনের আশপাশ এলাকায়, লালবাজারের আশপাশ এলাকায় এই অবস্থা আমরা দেখছি। আজ এই দপ্তরের ইঞ্জিনিয়ারদের কাজ হল কন্ট্রাক্টর খুঁজে বের করা। একটা দপ্তর যদি কন্ট্রাক্টরদের কথায় চলে তাহলে সেই দপ্তরে মন্ত্রীর থাকার দরকার কি, সুতরাং এই মন্ত্রীর মন্ত্রিত্বে থাকার কোনও প্রয়োজন আছে বলে আমি মনে করি না। আজকেই 'সংবাদ প্রতিদিন' কাগজে দেখলাম ডোমজুড়ে সড়ক উদ্বোধন করতে গিয়ে মন্ত্রী বলেছেন, 'পয়সার অভাবে কাজ করতে পারছি না'। তাহলে এত ট্যাক্সের টাকা, বিভিন্ন লোনের টাকা যাচ্ছে কোথায়? এটা আজকে আমাদের জানা দরকার। যারা গাড়ির জন্য রোড ট্যাক্স দিচ্ছে, তারা যদি রাস্তায় গাড়ি চালাতেই না পারে তাহলে আগামী দিনে তারা ট্যাক্স দেওযা বন্ধ করে দেবে। আমরা জানি পিয়ারলেসের কাছ থেকে আপনারা লোন নিয়েছেন, তাহলে আপনারা রাস্তা করতে পারছেন না কেন?

আজকে দিল্লির বঙ্গভবনে যান, এটা আপনারাই তৈরি করেছেন। সেই বঙ্গভবনে এম.এল.এ.-রা থাকতে পারছেন না। পশ্চিমবঙ্গ থেকে দিল্লিতে কোনও মানুষ রোগী নিয়ে যেতে পারেন না, কারণ বঙ্গভবনে থাকার ব্যবস্থা নেই। আপনি বলেছেন আবাসন তৈরি করবেন। এম.এল.এ.-দের জন্য হোস্টেল তৈরি করতে পারছেন না। অথচ বোম্বে যান, মাদ্রাজে যান, সেখানে গিয়ে দেখবেন, এম.এল.এ.-দের থাকার জন্য কত সুন্দর হোস্টেল তৈরি করেছেন। আর এখানে এম.এল.এ. হোস্টেলে একটি ঘরে ২ জনকে থাকতে হয়। আপনি এখনও পর্যন্ত এম.এল.এ.-দের থাকার জন্য হোস্টেলের সুন্দর ব্যবস্থা করতে পারেননি। এর পরেও মানুষ আপনাদের কাছ থেকে কি আশা করবেন? বোম্বে রোড, ভি.আই.পি. রোড, যশোর রোড এবং জাতীয় সড়ক যেগুলি আপনাদের করার কথা, সেইসব রাস্তার কাজ কি সুষ্ঠু ভাবে করতে পারছেন? পারছেন না। ইস্টার্ন বাইপাশে দেখতে পাচ্ছি কোনও কাজ করার চেষ্টা করছেন না। রাস্তাগুলিকে উপযুক্ত করে সারাবার ব্যবস্থা করতে পারছেন না। ইছামতী নদীর উপর সেতু নির্মাণের জন্য ৩ কোটি ৯০ হাজার ৮০০ টাকা স্যাংশন করেছিলেন ১৯৯২ সালে। কিন্তু ঐ সেতু নির্মাণের জন্য যে উদ্যোগ নেওয়া উচিত ছিল সেই উদ্যোগ না নেওয়ার ফলে আজও পর্যন্ত সেই সেতুর কাজ সম্পূর্ণ হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয় কি এর জবাব দিতে পারবেন? আপনি হয়ত বলবেন অর্থ দপ্তর টাকা দেয় না। সি.পি.এম.-র মুখ্যমন্ত্রী আর.এস.পি. দলের মন্ত্রীকে টাকা দেয় না। কিন্তু এই আর.এস.পি. এবং সি.পি.এম.-এর লড়াইয়ে সাধারণ মানুষ কেন কষ্ট ভোগ করবে? তাই আমি এই বাজেটের বিরোধিতা করছি এবং আমাদের আনীত কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী ১৯৯৮-৯৯ সালের পূর্ত বিভাগের যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন আমি সেই ব্যয়-বরাদ্দকে সমর্থন করছি এবং বিরোধী দলের পক্ষ থেকে আনীত যেসব কাট মোশনগুলি আছে সেই সমস্ত কাট মোশনের বিরোধিতা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যেন কংগ্রেসের কণ্ঠে শুনতে পেলাম মেহের আলির সেই কথা—সব ঝুটা হ্যায়। ওরা ভুল করেছেন। ওরা ৩০ বছর ক্ষমতায় ছিলেন। ওরা কতটুকু রাস্তা করেছেন, কি কাজ করেছেন সেটা ওদের বোঝা উচিত, জানা উচিত এবং সেই উপলব্ধি নিয়েই ওদের বক্তব্য এখানে হাজির করা উচিত। বামফ্রন্ট ক্ষমতায় আসার পরে মানুষের চাহিদা বেড়েছে, অনেকখানি বেড়েছে। মানুষ আজকে বিদ্যুৎ চাইছে, মানুষ রাস্তা চাইছে, কাঁচা রাস্তায় খুশি নয়, গ্রামে-গ্রামে পাকা রাস্তা চাই। আমার বাড়ির কাছ দিয়ে যে রাস্তা গেছে সেই রাস্তা একেবারে খুব সুন্দর, তেল-তেলে রাস্তা হবে অযথা জার্কিং যাতে না হয় এই হচ্ছে মানুষের চাহিদা। মানুষের চাহিদা পরিশ্রুত পানীয় জল যেটা সুদুর গ্রাম এলাকায় পৌছেছে। এই জিনিস কংগ্রেস আমলে ছিল না। পশ্চিমবাংলায় ৩৮ হাজার ৫৩৭টি গ্রাম

আছে। এইরকম কেউ বলেননি যে এই ৩৮ হাজার ৫৩৭টি গ্রামের মধ্যে কোনও গ্রামে একটি রাস্তা নেই, একাধিক রাস্তা নেই, কোনও গ্রামে বিদ্যুতের ব্যবস্থা নেই? হ্যাঁ, একথা ঠিক যে প্রত্যেক বাড়ির কাছ দিয়ে রাস্তা যায়নি। কিন্তু উন্নতি যে ঘটেছে, ব্যাপক উন্নয়ন ঘটেছে একথা অস্বীকার ওরা করছেন না। কংগ্রেস দলের সদস্যরা যে বক্তব্য পেশ করেছেন তাতে সত্য কথা ওরা বলেন না, বলতে চান না, বলতে পারেন না। আমি যে কথা বলছি, সাবজেক্ট কমিটির সদস্য হওয়ার সুবাদে কতকগুলি গ্রাম পরিদর্শন করেছিলাম।

[4-30 – 4-40 p.m.]

তারমধ্যে দুর্গাপুর হাইওয়ে, ঝাড়গ্রাম থেকে হাতিমারা, প্রায় একশো কিঃ মিঃ-এর রাস্তা, নদীয়া, বর্ধমান. উত্তর ও দক্ষিণ ২৪ পরগনার কিছু রাস্তা, কিছু হাসপাতাল বিল্ডিং, কোর্ট বিল্ডিং ইত্যাদি দেখতে গিয়েছিলাম। সেখানে কাজগুলি কেমন হচ্ছে, কত দ্রুত হচ্ছে, কাজের মান কেমন এইসব দেখে প্রতিটি জায়গায় বিভাগীয় অফিসার, কোনও কোনও জায়গায় অফিসার ও মন্ত্রী মহাশয়ের সঙ্গে বসে আলোচনা করেছি এবং সমস্যা যেখানে আছে তা কি ভাবে দুরীভূত করতে হবে এবং তা করে কাজকে এগিয়ে নিয়ে যেতে হবে সে সম্পর্কে সভায় সিদ্ধান্ত করে আমরা সরকারের কাছে তা পাঠিয়েছি। সেখানে ব্যর্থতা কোথায়, সাফল্যই বা কোথায় তা সব কিছুই আমরা কমিটির তরফ থেকে খতিয়ে দেখেছি। স্যার, বিরোধীপক্ষ যারা সমালোচনা করছেন তাদের সময় এই রকম কমিটি ছিল কিনা জানি না কিন্তু আমরা, আমাদের সময় এইভাবে সমস্ত কাজটা খতিয়ে দেখছি। স্যার, এই প্রসঙ্গে আমি ঝাড়গ্রামের কথাটা একটু বলতে চাই। আমরা শুনেছিলাম ঝাড়গ্রামে বিশাল রাস্তা হয়েছে এবং সুবর্ণরেখার উপর বিরাট পুল হয়েছে কয়েক কোটি টাকা খরচ করে। কিন্তু সেই রাস্তা দিয়ে যানবাহন চলতে পারছে না। সত্যিই গিয়ে দেখলাম যে ঐ রাস্তার ৬০ কিঃ মিঃ-এর মাথায় ৬ খানা বাড়ি আছে এবং কিছু দোকান আছে, সেগুলি তোলা যাচ্ছে না। জায়গাটা জঙ্গলের মতন। সেখানে গিয়ে আমরা তাদের সঙ্গে দেখা করলাম। যাদের বাড়ি আছে তারা বলল আমাদের ক্ষতিপূরণ চাই এবং দোকানদাররা বলল যে আমরা ভাল গঞ্জে বসতে চাই। আমরা, এম.এল.এ.-রা সেখান থেকে ফিরে এসে ডি.এম. এবং পূর্ত দপ্তরের অফিসারদের সঙ্গে বসে আলোচনা করে সিদ্ধান্ত করলাম যে ওদের পুনর্বাসনের ব্যবস্থা করে এক মাসের মধ্যে ঐ রাস্তাটি চালু করতে হবে এবং তা হয়েছে। এই রাস্তাটি তিন বছর ধরে পড়ে ছিল। রাস্তাটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। এর মাধ্যমে বিহার ও উড়িষ্যার সঙ্গে পশ্চিমবঙ্গের যোগাযোগ স্থাপিত হবে। এই কাজ কিন্তু বিরোধীপক্ষরা যখন সরকারপক্ষে ছিলেন তখন করেননি বা এ নিয়ে চিন্তাও করেননি। আমরা কিন্তু আলোচনার মাধ্যমে সমস্যার সমাধান করতে পারলাম। স্যার, এর পর আমি আমার উত্তর ২৪ পরগনার যশোর রোডের কথাটা একটু বলব।

এটি ৩৫ নং জাতীয় সড়ক এবং ৯২ কিঃ মিঃ দীর্ঘ রাস্তা। এই রাস্তাটি বর্তমানে আন্তর্জাতিক রাস্তায় পরিণত হয়েছে। প্রতিদিন এই রাস্তা দিয়ে ১০/১২/২৫ টনের লরি মাল নিয়ে যাতায়াত করে। কোটি কোটি টাকা তার থেকে আদায় হচ্ছে। বাংলাদেশের সঙ্গে এই রাস্তার মাধ্যমে আমাদের দেশের ঢালাও ব্যবসা চলছে। বাংলাদেশের মাল এই রাস্তা দিয়ে আমাদের দেশে আসছে, আমাদের দেশের মাল বাংলাদেশে যাচ্ছে। এই ৩৫ নং জাতীয় সড়কটি বর্তমানে অত্যন্ত গুরুত্বপূর্ণ সড়কে পরিণত হয়েছে। আমরা এই সড়কটিও পরিদর্শন করতে গিয়েছিলাম। আমাদের এ দিকে হরিদাসপুরে যে বর্ডার আছে সেখানে গিয়ে দেখলাম যে খুবই স্বল্প পরিসর জায়গায় লরিগুলি দাঁড়িয়ে আছে, মাল লোডিং, আনলোডিং করার খুবই অসুবিধা। আমরা এম.এল.এ. পরিচয় দিয়ে ওপারে রাস্তাটাও পরিদর্শন করেছিলাম। ওপারে গিয়ে দেখলাম, ওরা যে রাস্তা তৈরি করেছে তা দিয়ে ৬ খানা গাড়ি পাশাপাশি যেতে পারে এতই সুন্দর রাস্তা। অপর দিকে আমাদের রাস্তা অত্যন্ত দুর্বল রাস্তা, সরু রাস্তা। এই রাস্তা দিয়ে ঐ রকম শত শত গাড়ি যাতায়াত করা খুবই অসুবিধা জনক। শুধু মাল নয়, মানুষও ওই ৩৫ নং জাতীয় সড়কের উপর যাতায়াতের ব্যাপারে নির্ভরশীল। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, অবহেলিত এই ৩৫ নং জাতীয় সড়কের উন্নয়ন করতে হবে। এই জাতীয় সড়কের উপর যতগুলি পুল আছে সেগুলি সুন্দর করতে হবে, বড় এবং মজবুত করতে হবে।

আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে, এই যে ৯২ কিলো মিটার রাস্তা, এটা অত্যন্ত সরু রাস্তা, এটা একটা আন্তর্জাতিক মানের রাস্তা, এই রাস্তাকে আরও চওড়া করা দরকার। এছাড়া যে পুলগুলি আছে সেগুলি অত্যন্ত দুর্বল হয়ে গেছে, এগুলিকে সবল করা দরকার। চানকড়া রাস্তা, হাবড়া রাস্তা, দত্তপুকুর রাস্তা, বারাসাতের রাস্তা, ভি.আই.পি. রোড, এগুলি দিয়ে যাতায়াত করা যায় না, ঘন্টার পর ঘন্টা দাঁড়িয়ে থাকতে হয়। কারণ হাজার হাজার গাড়ি এই রাস্তাগুলি দিয়ে চলে এবং তার ফলে যানজটের সৃষ্টি হয়। তার উপরে যখন রিপেয়ারিংয়ের কাজ হয় তখন রাস্তাগুলি প্রায় বন্ধ করে দেওয়া হয়। এই জিনিস বেশি দিন চলতে পারে না। আজকে কলকাতায় আসতে গেলে যেখানে ১।। ঘন্টায় আসা যায় সেখানে ৪ ঘন্টা লেগে যাচ্ছে। কাজেই ঐ রাস্তাগুলি সম্পর্কে যদি বিশেষ ভাবে নজর না দেওয়া হয় তাহলে মানুষকে ক্রমাগত অসুবিধার মধ্যে পড়তে হবে। আন্তর্জাতিক যে সমস্ত বাণিজ্য চলছে সেগুলি বন্ধ হয়ে যাবে, কোটি কোটি টাকা যা আয় হয় সেটাও বন্ধ হয়ে যাবে। কাজেই এই রাস্তাগুলির প্রতি বিশেষ গুরুত্ব দেওয়া হোক। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্ত দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের প্রস্তাব পেশ করেছেন, আমি তাকে বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। পূর্ত দপ্তরের যে ত্রুটি, যে গাফিলতি বা ঠিকমতো কাজ করতে পারছে

না, কাজ হচ্ছে না, মানুষ যে বিপদের মধ্যে পড়ছে, যন্ত্রণার মধ্যে পড়ছে, তার জন্য এই পূর্ত দপ্তরই কি খালি দায়ী? আমাদের দেখতে হবে যে পূর্ত দপ্তরের যে গতি থাকা দরকার, যে নেতিবাচক দৃষ্টি থাকা দরকার তা পূর্ত দপ্তর কেন গ্রহণ করতে পারছে না। এর অনেকগুলি কারণ আছে। তার মধ্যে যেটা এখন আমাদের ফ্যাশন হয়ে দাঁড়িয়েছে, যেটা আমাদের পক্ষে আপাতত মনে হচ্ছে খুব ভাল কিন্তু আগামী দিনে যা ক্ষতি হয়ে যাবে, যা পূরণ করা যাবে না, সেই ক্ষতির কথা আমি উল্লেখ করতে চাই। বিকেন্দ্রীকরণের নামে আজকে পঞ্চায়েতে সব কেন্দ্রীভূত হচ্ছে। পঞ্চায়েতের সব সময়ে শাসনে খবরদারী করা এবং প্রতিপদে এই দপ্তরকে বাধা দেওয়া, এটা একটা প্রবণতায় এসে দাঁড়িয়েছে। আজকে পঞ্চায়েতের জন্য পূর্ত দপ্তর ঠিকমতো কাজ করতে পারছে না। যেমন—একটা সিদ্ধান্ত নেওয়া হয়েছে যে রাস্তায় যে মাটির কাজ হবে সেগুলি প্রধান পঞ্চায়েতের তিনি লেবার লিস্ট করে দেবেন এবং সেই লেবাররা কাজ করবে। কন্ট্রাক্টর হাজির, দিনক্ষণ স্থির, কিন্তু কন্ট্রাক্টর সেখানে গিয়ে পানিপথের যুদ্ধের মধ্যে পড়ে গেলেন। এই পঞ্চায়েত কিছু লোক এনে হাজির করলেন, ওই পঞ্চায়েত আবার কিছু লোক এনে হাজির করলেন। এবারে মারামারি শুরু হয়ে গেল। এ বলছে আমার লোক নিতে হবে, ও বলছে আমার লোক নিতে হবে, আমার লোক না নিলে কাজ করতে দেব না। কন্ট্রক্টর তখন পিছিয়ে এল। তারপরে একটা রফা হল যে পঞ্চায়েতের সেই লেবার কে নিতে হবে এবং তার ফলে যে লেবার দরকার তার থেকে বেশি লেবার নিতে হল। অর্থাৎ তাদের মজুরি দিতে হল, কাজ হোক বা না হোক। আর কাজও ঠিকমতো হল না। পঞ্চায়েতের লেবার যারা ছিলেন তারা ঠিকমতো কাজ করতে পারলেন না। পঞ্চায়েত পাঠিয়ে দিয়েছে, অর্থাৎ সর্ব শক্তিমান প্রধান, তিনি পাঠিয়েছেন, অতএব কন্ট্রাক্টরের কিছু করবার নেই।

[4-40 – 4-50 p.m.]

কন্ট্রাক্টরের কিছু করবার নেই; আমরা যতটুকু পারি করব, যতটুকু পারি করব না। তখন কন্ট্রাক্টরকে বাধ্য হয়ে পরবর্তীকালে আলাদা মজুরি দিয়ে অন্য লোক এনে আর্থ ওয়ার্কের কাজ করাতে হয়। এর ফলে কন্ট্রাক্টরের যে আর্থিক ক্ষতি হয়ে গেল, কয়েকটা দিন নষ্ট হয়ে গেল, সেই ক্ষতিপূরণ কি সে ঘর থেকে করবে? আর যে ক্ষতি হল, প্রধানদের যে টাকা দিতে হল, সেই ক্ষতিটা সে কাজের মধ্যে থেকে তুলে নেয়। ফলে যে ধরনের কাজ হওয়া দরকার সেই ধরনের কাজ হয় না। দুই নম্বর হচ্ছে, কন্ট্রাক্টররা সৎ নয়, তবুও কন্ট্রাক্টররা থাকবে। আপনারা ১৯৭৭ সাল থেকে ১৯৯৮ সাল পর্যন্ত ৫৬ লক্ষ বেকার করেছেন। বেকার আরও বাড়ছে। কাজেই কেউ কন্ট্রাক্টর হবে, কেউ অন্য পথে যাবে, কিন্তু কন্ট্রাক্টর ঠিকমতো কাজ করছে কিনা সেটা প্রধানকে দেখতে হবে. ইঞ্জিনিয়ারদের দেখতে হবে, দপ্তরকে দেখতে হবে। কিন্তু কন্ট্রাক্টরের যেখানে লোক লাগবে ১০০, সেখানে প্রধান এসে বলছেন '৩০০ লোককে কাজ করতে দিতে হবে'।

তারপর কন্ট্রাক্টরের কাজ দেখবেন কারা? দেখবেন প্রধান, ইঞ্জিনিয়ার, দপ্তর, কিন্তু সেখানে একটা পারসেন্টেজের ব্যাপার থাকে। গতবারও এই কথা বলেছিলাম যে, আপনার দপ্তর থেকে লেস দিয়ে টেন্ডার দেওয়া হয়, ২৫ পারসেন্ট বা ৩০ পারসেন্ট লেস। এই লেস দিয়ে কন্ট্রাক্টর কাজ করবে কি করে? এখানে আইনে রয়েছে যে, টেন্ডারে সর্বনিম্ন দর যে দেবে তাকে কাজটা দিতে হবে। সেটা না হলে সে হাইকোর্টে গিয়ে স্টে অর্ডার নিয়ে আসবে এবং কাজটা বন্ধ হয়ে যাবে। এই যে আইন, এর আজকে পরিবর্তন হওয়া দরকার। একটি রাস্তা হবে; ইঞ্জিনিয়াররা বসে ঠিক করলেন যে, এত টাকা করে রাস্তা, ব্রিজ এবং কালভার্টের জন্য খরচ হবে। সেখানে লেস দিলে কি করে কন্ট্রাক্টর কাজটা করবেন? আর কন্ট্রাক্টর কাজটা করতে এসেছেন দেশপ্রেমের কারণে নয়, জীবিকা নির্বাহের স্বার্থেই এসেছেন। তাহলে কি করে লেস দিচ্ছেন? ফলে যেসব কন্ট্রাক্টর ঠিকমতো কাজ করতে চান তারা পিছু হটেন। এই হচ্ছে একটা ত্রুটি। ৩ নম্বর হচ্ছে, আপনাদের সাব-অ্যাসিস্টেন্ট ইঞ্জিনিয়ারদের যে অ্যাসোসিয়েশন আছে তারা গোটা দপ্তরকে কুক্ষিগত করে রেখেছেন। অ্যাসিস্টেন্ট ইঞ্জিনিয়ার, একজিকিউটিভ ইঞ্জিনিয়ার, সুপারিন্টেন্ডিং ইঞ্জিনিয়ার যাঁরা তাঁরা ওদের দেখে ভয়ে কাঁপতে থাকেন। আজকে তিস্তার দ্বিতীয় সড়ক সেতুর যে এত দেরি হল এবং হয়ে যাচ্ছে, যদি অনুসন্ধান করে দেখেন, দেখবেন সেখানে যে দুইজন সাব-অ্যাসিস্টেন্ট ইঞ্জিনিয়ার দায়িত্বে ছিলেন তারা একজিকিউটিভ ইঞ্জিনিয়ারকে, আমি যতটুকু বুঝেছি, কাজ করতে দেননি অন্য কোনও কারণে। সেখানে তারা নিজেদের ইচ্ছামতো কাজ করছেন। কাজেই পরিকাঠামোগত দৃষ্টিভঙ্গি বদল করতে হবে। আমি গতবারও এই হাউসে দাঁড়িয়ে বলেছিলাম যে, হয়ত একটি ছোট জায়গা ভেঙ্গে গেছে, যাতায়াতে অসুবিধা হচ্ছে, কিন্তু সেটা সারানো হবে না। যতক্ষণ পর্যন্ত সেটা ১ লক্ষ টাকার কাজে না দাঁড়াবে সেটা ভাঙ্গতেই থাকবে। একজিকিউটিভ ইঞ্জিনিয়ারকে বলেছি, সামান্য এই কাজটি এখনই করে দিলে তো কাজটা দুই-তিন হাজার টাকার মধ্যে হয়ে যায়। আপনারা কেন ভাল করছেন না এটা? উনি বললেন যে অর্ডার নেই। আগে নাকি থাকত কিছু টাকা একজিকিউটিভ ইঞ্জিনিয়ারদের হাতে, তাঁরা নিজেরা দেখে শুনে কাজ করতেন। এখন নাকি আপনার দপ্তর প্রত্যাহার করে নিয়েছে। এখান থেকে অর্ডার না গেলে এই সব কাজ হবে না। জানি না কোনটা সত্য কোনটা মিথ্যা। কিন্তু দেখছি এই ছোট কাজগুলি ছোট থাকতে করলে টাকা কম লাগে, আর লোকের বেশি অসুবিধা হয় না। কিন্তু এইগুলি করা হয় না। একটা জিনিস আগে দেখেছি রাস্তা মেরামত হলে ২-৩ বছর ঠিকমতো চলত, এখন দেখছি ৩-৪ মাসও যায় না। কার দোষ? ইঞ্জিনিয়াররা কি দেখাশোনা করছে না? কন্ট্রাক্টররা ঠিকমতো কাজ করছেন কিনা এইগুলি কেন দেখছেন না। এর জন্য যে দায়িত্বে থাকবেন যে ইঞ্জিনিয়ার তার শাস্তির ব্যবস্থা করা উচিত। শাস্তি মানে এই নয় যে কুচবিহার থেকে ট্রান্সফার করে দিলেন কলকাতায়। সে

তো চায় কুচবিহার থেকে ট্রান্সফার হয়ে দক্ষিণবঙ্গে আসতে। উত্তরবঙ্গে কেউ থাকতে চায় না। ইঞ্জিনিয়ার এবং আপনার দপ্তরের অফিসাররা মাসের মাইনে নেবার জন্য উত্তরবঙ্গে গিয়ে ২-৩ দিন থেকে আসেন, তারপর এখানে চলে আসেন। ট্রান্সফার করে দেওয়া শাস্তি নয়। অন্য শাস্তির কথা ভাবতে হবে যাতে তারা নিজেরা দায়িত্ব পালন করেন। এবারে আমি আপনার কাছে কয়েকটি কথা জানতে চাই। ১৯৯৪ সালের তৎকালীন পূর্তমন্ত্রী মতীশ বাবু তোর্সা দ্বিতীয় সড়ক সেতু উদ্বোধন করে বলেছিলেন ১৯৯৮ সালে এই সড়ক সেতুর উপর দিয়ে মানুষ চলাফেরা করতে পারবে গাড়ি-ঘোড়া চলতে পারবে। ১৯৯৮ সালের মাঝামাঝি পার হয়ে গেল, অবস্থা যা তা দেখে শুনে মনে হচ্ছে আরও ৪-৫ বছরের আগে হবে বলে মনে হচ্ছে না। কেন দেরি হচ্ছে? প্রথমে আমরা শুনলাম, যে কন্ট্রাক্টারকে কাজ দেওয়া হয়েছে সে ঠিকমতো কাজ করছে না, সেইজন্য দেরি হচ্ছে। সেই সম্বন্ধে অভিযোগ এসেছিল সেখানকার গ্রাম প্রধানের কাছ থেকে, আমার কাছেও তারা চিঠি দিয়েছিল। আমি আপনার কাছে সেই চিঠি পাঠিয়ে দিয়েছিলাম। আপনি অসত্য অভিযোগ বলেছিলেন। আমাকে জানালেন যে প্রধানের এই অভিযোগ ঠিক নয়। পরবর্তীকালে দেখা গেল দুটি পিলার ভেঙ্গে গিয়েছে, ঠিকমতো কাজ হয়নি। কন্ট্রাক্টার কাজ করতে পারবে না, টাকা-পয়সা নেই। তাহলে জেনে শুনে, যার এই ধরনের কাজ করবার পরিকাঠামো নেই সেই কন্ট্রাক্টারকে এত বড় কাজ দিলেন কেন? এখন শুনছি কন্ট্রাক্টার পরিবর্তন করা হয়েছে। অন্য কন্ট্রাক্টার এসেছে কিন্তু কাজের অগ্রগতি দেখছি না। কত দিন আর তোর্সা সড়ক সেতু নির্মাণে লাগবে আশা করি জবাবি ভাষণে তা বলবেন। আপনার জবাবি ভাষণে আমার জবাব আশা করব কিন্তু এই কথা জানবেন যে আপনার জবাবের উপর আমার খুব বেশি ভরসা নেই। ১৯৯৮ সালে যে সেতুর উপর দিয়ে গাড়ি-ঘোড়া চলবার কথা, এখন সেখানে যা কাজ হয়েছে তার অগ্রগতি দেখে মনে হচ্ছে এই তোর্সা সড়ক সেতু হতে আরও ৪-৫ বছর লাগবে। দ্বিতীয় [illegible]খা হচ্ছে পুন্ডিবাড়ি থেকে কুচবিহার ব্লক-২ থেকে যে বাইপাস রাস্তাটি ফালাকাটা গিয়েছে, ১৯৮৭ সালে কেন্দ্রীয় সরকার তার সমস্ত টাকা-পয়সা বুঝিয়ে দিয়েছে, আপনার পশ্চিমবঙ্গ সরকারকে পুরো টাকাটা বুঝিয়ে দিয়েছে যে রাস্তাটির জন্য এই কালভার্ট এই রকম ব্রিজ সমস্ত আপনাদের করতে হবে। টাকা-পয়সা দিয়ে দিয়েছিল, টাকা-পয়সা আপনারা পেয়ে গিয়েছিলেন। ১৯৮৭ সাল থেকে ১৯৯৮ সাল এই পর্যন্ত কতটা কাজ হয়েছে? আরও ১০-১৫ বছরের মধ্যে এই কাজ হবে কিনা সন্দেহ আছে।

[4-50 – 5-00 p.m.]

তাতে সংশয় আছে। আপনি তো জানেন এবং আপনি বেশি না জানলেও মাননীয় মনোহর তিরকী ঠিক জানবেন, উনি উত্তরবঙ্গের লোক। উত্তরবঙ্গে পাহাড়ী নদীগুলোর

গতি কখন কি হবে তা কেউ বলতে পারবে না। কেউ বলতে পারবে না, নদীর গতি এই বর্ষার সময়ে কোন দিক দিয়ে যাবে। একবার উত্তরে ভাঙ্গল তো আর একবার দক্ষিণে চলে গেল, এই অবস্থার সৃষ্টি হয়। সেইজন্য তিন চারটি যোগাযোগের ব্যবস্থা রাখতে হয়। একটা যোগাযোগ ব্যবস্থা হচ্ছে এই পুন্ডিবাড়ি থেকে ফালাকাটা। কিন্তু সেই রাস্তাটি আপনারা করতে পারলেন না। সেই টাকা পয়সা নিয়ে কি করলেন? আমি শুনেছি, সেই টাকা পয়সা অন্য কাজে খরচ করে ফেলেছেন। এখন কেন্দ্রীয় সরকারকে বলছেন, অনেক টাকা লাগবে, টাকা দাও। কেন্দ্রীয় সরকার বলছে, আমরা কড়ায় গন্ডায় বুঝিয়ে দিয়েছি, বাড়তি টাকা দিতে পারব না। এই রকম এক একটা হয়েছে। আপনি পরিষ্কার বলবেন, পুন্ডিবাড়ি থেকে ফালাকাটা এবং ধোকসাডাঙ্গা ব্রিজটি তৈরি করতে কতদিন লাগবে? এটা আপনাকে বলে দিতে হবে। আর একটি কথা, যে কটি কাজ পশ্চিমবঙ্গ সরকার ভাল করেছেন, কিন্তু ভাল হচ্ছে না পুরোপুরি, এইদিকে আপনাদের একটু নজর দেওয়া দরকার। উত্তরবঙ্গে বেঙ্গল টু বেঙ্গল, করণদিঘী ব্লক থেকে ইসলামপুর যে রাস্তাটি পশ্চিমবাংলার মধ্যে দিয়ে এসেছে, তারফলে বিহার পুলিশের এবং মাফিয়াদের অত্যাচারে পশ্চিমবঙ্গে ট্রাক, বাস এই সমস্ত যানবাহন এর যে সমস্ত ড্রাইভার, প্যাসেঞ্জার তাঁরা তাদের হাত থেকে এড়াবার জন্য এবং সময় যাতে কম লাগে, এবং ডালখোলা-কিষাণগঞ্জের লেভেল ক্রসিংয়ে ঘন্টার পর ঘন্টা দাঁড়িয়ে থাকতে হয়, এইজন্য বেঙ্গল টু বেঙ্গল রাস্তাটির প্রস্তাব উঠেছিল, দাবি উঠেছিল। বামফ্রন্ট সরকার সেই রাস্তাটি করেছেন। গতমাসে আমি সেই রাস্তা দিয়ে এসেছি। সেখানে রাস্তাটি আর একটু চওড়া করা দরকার। রাস্তাটি ভেঙ্গেচুরে গেছে। ঠিক সেইজন্য বড় যানবাহনগুলো, ট্রাক বাস বা মিনিবাস এই রাস্তা দিয়ে যাতায়াত করতে সাহস পাচ্ছে না। এই রাস্তাটিকে আরও চওড়া করা দরকার, রাস্তাটিকে মেরামত করা দরকার, যাতে ঐ সমস্ত বিহার এলাকায় যেটা হয় তা আমরা এড়াতে পারি। সেদিকে লক্ষ্য রাখবেন। আমি মাননীয় মন্ত্রী মহোদয়, আপনার কাছে আর একটি কথা বলতে চাই। আমরা উত্তরবঙ্গের মানুষেরা দুটি সমস্যায় সব সময়ে জড়িয়ে আছি। একটি হচ্ছে যাতায়াতের, যোগাযোগ ব্যবস্থার সমস্যা, আর একটি হচ্ছে সেচ এবং বন্যা প্রতিরোধের সমস্যা। এই দুটিতে প্রতি বছর আমরা বিপর্যস্ত হচ্ছি। ২৪ তারিখে ইরিগেশন নিয়ে আলোচনা হবে। সেদিন আমাদের বক্তব্য বলব। কিন্তু আজকে আপনার কাছে শেষ সময়ে যে বক্তব্যটা রাখতে চাই, ভাল ইঞ্জিনিয়ার যারা সত্যিকারের উত্তরবঙ্গে সেবা করতে চায়, উত্তরবঙ্গের মানুষের সমস্যা দূর করতে সচেষ্ট তাদের বেছে বেছে পাঠান। খোঁজ নিলে দেখা যায় তাঁরা বাড়ি চলে গিয়েছেন, কলকাতায় চলে এসেছেন, হেড কোয়ার্টারে নেই। তাহলে কাজ কি হবে? কাজ কিন্তু হচ্ছে না। রাস্তাগুলো আগের থেকে ভাল হয়েছে, কিন্তু সমস্যা যতখানি আছে, তার কাছে পৌঁছুতে পারছে না। সেইজন্য এই কথা বলতে চাইছি, আপনার উপর এবং মনোহর তিরকির

উপর আমার আস্থা আছে, আপনাদের বয়স অল্প, কাজ করবার ইচ্ছা আছে, আপনারা ছাত্র আন্দোলন থেকে উঠে এসেছেন, কাজেই মানুষের সমস্যাগুলি নিশ্চয় ভুলে যাননি মানুষের সমস্যা নিশ্চয় মনে আছে, আপনারা এখনও গেঁজে যাননি, সেই ভরসা নিয়ে বলছি, উত্তরবঙ্গের মানুষেরা বিচ্ছিন্নতাবাদী আন্দোলন করছে, পরপর ২দিন তারা বনধ্ ডেকেছে। বামফ্রন্ট সরকারের এইসব কাজ করা থেকে তারা উৎসাহ পাচ্ছে, মানুষকে বি-.ও করার চেষ্টা করছে। অন্তত পক্ষে সেইদিক থেকে যাতে নূতন পাঞ্জাব সৃষ্টি না :।, তাই আপনার কাছে অনুরোধ আপনারা আন্তরিক ভাবে উত্তরবঙ্গের সমস্যাগুলি -ায়ে বিচার বিবেচনা করবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী চিত্তরঞ্জন দাসঠাকুর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি উপস্থিত করেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি এবং বিরোধীদের সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি। স্যার, আমরা সবাই জানি, পথ রেখা আমাদের জীবন রেখার একটা অনুকল্প, এটাও আমরা সবাই জানি, আমাদের সংস্কৃতি, আমাদের অর্থনীতি, আমাদের শিক্ষা স্বাস্থ্য অন্যান্য পরিষেবাকে মানুষের কাছে পৌঁছে দেওয়ার একটা প্রধান মাধ্যম যেমন সড়ক, তেমনি দ্রুত শিল্পায়নের প্রধান হল সড়ক ব্যবস্থা। আমাদের পূর্তমন্ত্রী সড়ক ব্যবস্থা গুরুত্ব বুঝে নিয়ে তিনি তার ব্যয় বরাদ্দকে যেভাবে উপস্থিত করেছেন তার জন্য সমর্থন জানাচ্ছি। এই কথা ঠিকই বিধায়ক বলেছেন, আমিও বলছি, সমস্যা আছে অনেক। কিন্তু সমস্যা কোথায়, এবং কেন, সেটা আগে দেখা দরকার। আমাদের স্বাধীনোত্তর যুগের প্রথম দিকে যে সমস্ত রাস্তা নির্মিত হয়েছিল, সেইগুলি তৎকালীন অবস্থার সঙ্গে সামঞ্জস্যপূর্ণ হলেও তার পিছনে রয়েছে যথেষ্ট দূরদর্শিতা এবং পরিকল্পনার অভাব। তারা সেটা ভাবতে পারেননি। আমাদের পশ্চিমবাংলা একদিন সমস্ত দিক থেকে শক্তিশালী হবে, মানুষের সমৃদ্ধি আসবে, যোগাযোগ ব্যবস্থা বৃদ্ধি পাবে, গাড়ি এবং অন্যান্য পরিবহন বৃদ্ধি পাবে, সুতরাং সেই ধরনের উপযোগী করে যে রাস্তা করার দরকার ছিল তারা তা করে উঠতে পারেননি। ফলে এইসব স্বাধীনোত্তর যুগের রাস্তাগুলি এখন একটা সমস্যা হয়ে দাঁড়িয়েছে। মাননীয় বিরোধী পক্ষের সদস্য বলছিলেন, সঞ্জীব দাস মহাশয় বলছিলেন, সঠিক ভাবে বলেছেন, আমাদের জাতীয় সড়কের সাথে যে আয়তন তা অন্যান্য রাজ্যের থেকে বেশি। কিন্তু কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে ধরনের ব্যয় বরাদ্দ পাওয়া উচিত ছিল, তা পায়নি। ফলে জাতীয় সড়কের আরও একটা সমস্যা হয়ে দাঁড়িয়েছে। আমাদের সাধ আছে, কিন্তু সাধ্য নেই। আমাদের আর্থিক ক্ষমতা অত্যন্ত সীমাবদ্ধ, আমাদেরকে মাছের তেলে মাছ ভাজতে হয়, ফলে এই পূর্ত দপ্তরের খাতে আরও যে ব্যয় বরাদ্দ করা উচিত তা হয়নি। কিন্তু এই সমস্যাগুলি আসলে স্বাধীনোত্তর পরবর্তীকালে যে সমস্যা কেন্দ্রীয় সরকারের বরাদ্দ না পাওয়া, সীমিত আর্থিক ক্ষমতা থাকা সত্ত্বেও এই কথা অস্বীকার করা যাবে না, বামফ্রন্ট সরকার বিগত ২০ বছর

ধরে ৬ হাজার কিঃ মিঃ নূতন রাস্তা তৈরি করেছেন, যার মাধ্যমে ৭০ লক্ষ মানুষ উপকৃত হয়েছেন, আমি এই কথা বলতে পারি, আমাদের সরকার গত ১৯৯৫ সালে প্রধান সড়কগুলি মিলিয়ে ১৭ হাজার ৩৭০ কিঃ মিঃ রাস্তা দেখভাল করছেন, বর্তমানে সেই রাস্তার সংখ্যা আয়তনে বেড়ে ১৮ হাজার, ৩২৩ কিঃ মিঃ হয়েছে। সুতরাং ২ বছরে ১২ শত কিঃ মিঃ রাস্তা বেড়ে যাওয়া, এটা কি অদক্ষতা না কৃতিত্বের স্বাক্ষর? মাননীয় বিরোধী দলের সদস্যদেরকে ভেবে দেখতে অনুরোধ করব। আমাদের যে সামর্থ, সেই সামর্থ অনুযায়ী যদি পরিকল্পনা ক্ষেত্রে ব্যয় করতে পারতাম তাহলে অনেকটা সমস্যার সমাধান করতে পারতাম। আমার মনে হয়েছে এক্ষেত্রে টাইম লিমিট এর ব্যাপারে আমাদের যে সমস্ত পরিকল্পনাগুলি গ্রহণ করা হয়েছে, সেইগুলিকে সুনির্দিষ্ট সময়ে শেষ করতে না পারার ফলে স্বাভাবিক ভাবে সেই কাজের ক্ষেত্রে টাকার পরিমাণ বেড়ে যাওয়ার ফলে কন্ট্রাক্টাররা সেই সুযোগ নেওয়ার চেষ্টা করেন।

[5-00 – 5-10 p.m.]

আমি এই পূর্ত দপ্তরের ব্যাপারে দুটি উদাহরণ দেব, আমার বিধানসভা এলাকায় রাতুলিয়া থেকে গোবর্ধনপুর, এই রাস্তাটি সেই চতুর্থ পঞ্চম বার্ষিকী পরিকল্পনাকালে গৃহীত হয়েছিল, ভাবতে পারেন আজও সেই রাস্তার কাজ সম্পূর্ণ হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয় তার জবাবি ভাষণের সময়ে এটার ব্যাপারে বলবেন। সেখানে কাজের অবস্থা আজও যা, কালও সেখানে তাই, আমার জীবৎকালে সেটা সম্পূর্ণ হবে কিনা জানি না। আজ থেকে দু বছর আগে মাননীয় মন্ত্রী মহাশয় আমার এলাকায় গিয়েছিলেন সেখানে তমলুক থেকে পাঁশকুড়া সেই রাস্তাটির কাজ ঠিকমতো হচ্ছে না, মাঝে মাঝে তালি মারার কাজ চলছে। এই বিষয়ে ইঞ্জিনিয়ারদের যদি বলি, তাহলে তারা বলেন বিটুমিনের অভাব আছে, রোড রোলারের অভাব আছে। এস্টিমেট যদি দেখতে চাই তাহলে দেখান না। এস্টিমেট দেখলে আমরা বুঝি কত টাকা বরাদ্দ হয়েছে ইত্যাদি। তবে আমার বক্তব্য হচ্ছে যে টাকা আমরা পাচ্ছি তা যদি পরিকল্পিত উপায়ে ব্যবহার করতে পারি তাহলে আমরা অনেক সমস্যার সমাধান করতে পারব। শুধু তাই নয়, কাজের সঙ্গে আধুনিক প্রযুক্তির একটা সংমিশ্রণ থাকা দরকার। আমি ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং-এ গিয়েছিলাম, সেখানে দেখলাম একটা বিশাল মেশিন আছে, কিন্তু সেই মেশিনটা অকেজো হয়ে পড়ে আছে, সেটা ব্যবহার করা হচ্ছে না। আমাদের রাজ্য সরকার দ্বারা পরিচালিত ঐ সমস্ত কারখানায় যে সহায়ক উপকরণগুলো আছে সেগুলো যদি এই কাজে ব্যবহার করা যায়, তাহলে আমরা বিজ্ঞান সম্মত ভাবে এইগুলো তৈরি করতে পারব। আমরা রাস্তাঘাট তৈরি করছি ঠিকই, কিন্তু রাস্তাঘাট তৈরি করার জন্য তৈরি করা যেন না হয়। আমরা দেখতে পাচ্ছি বাজার এলাকার রাস্তাগুলো খারাপ হয়ে যাচ্ছে। ঐ সমস্ত এলাকায় যদি ড্রেন করা যায় তাহলে রাস্তাগুলো আরও অনেক দিন টিকে থাকবে। আমাদের ইঞ্জিনিয়াররা সেই

ধরনের পরিকল্পনা গ্রহণ করেন না। রাস্তাঘাটে আমাদের জল বিভাজিকা, পুল নির্মাণের ক্ষেত্রে এই জাতীয় সিদ্ধান্ত সব সময় মানে না। আর আমরা যদি নতুনের নেশায় মেতে উঠি তাহলে পুরোনোগুলো ধ্বংস হয়ে যাবে। পূর্ত দপ্তর বিভিন্ন জায়গায় যে সমস্ত বাড়িগুলি তৈরি করছে, সেগুলো সংরক্ষণের অভাবে নষ্ট হয়ে যাচ্ছে। মালদহে পিয়াসবাড়িতে বিভাগ থেকে যে ভবনটি নির্মাণ করা হয়েছে, সেটা অন্য বিভাগকে হ্যান্ড ওভার করা হয়নি, সেটা এখন নষ্ট হয়ে যাচ্ছে। এই সমস্ত জিনিসগুলো যদি বিভাগ দেখেন তাহলে ভাল হয়। সময় সীমা বেঁধে যদি আমরা কাজ করতে পারি তাহলে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও আমরা মানুষের আশা-আকাঙ্খাকে অনেকটা পূরণ করতে পারব। এ কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ উপস্থাপন করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধী দলের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, যখন পূর্ত দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় ব্যয়-বরাদ্দ উপস্থাপন করেছেন, তখন আজকে এশিয়ার বুকে একটি ঐতিহাসিক ঘটনা ঘটছে। ওপার বাংলায় যমুনা নদীর উপরে পাঁচ মাইল লম্বা একটি সেতু উদ্বোধন করছেন বাংলাদেশের প্রধানমন্ত্রী শেখ হাসিনা। এই ব্রিজটি তৈরি করতে সময় লেগেছে মাত্র তিন বছর। তাই এই দপ্তরের বাজেট বরাদ্দের আমি বিরোধিতা করছি। কারণ একটা দ্বিতীয় হুগলি সেতু তৈরি করতে আমাদের সময় লেগেছিল ১৫ বছর। ওপার বাংলায় বৈদেশিক সহায়তায় এশিয়ার বৃহত্তম ব্রিজ তৈরি হতে পারে, আর আমাদের বাঁধাটা কোথায়? আমাদের অসুবিধাটা কোথায়? আমাদের অসুবিধাটা কোথায় ভাবতে গিয়ে ভাবি যে, ২১ বছরের পূর্তি উপলক্ষ্যে রবীন বাবু ঢক্কা নিনাদের ঢাকঢোল পিটিয়ে যেভাবে বামফ্রন্টের জয়গান করলেন তখন জিজ্ঞাসা করি, বামফ্রন্টের এই দপ্তরের যে অবস্থা, রাস্তার বেহাল অবস্থা, সেতুগুলির যে অবস্থা, যারজন্য গত অধিবেশনে একটা সর্বদলীয় প্রস্তাব পশ্চিমবাংলার বেহাল রাস্তা সম্পর্কে আনতে হয়েছিল, সেই কারণে আমি কেন জানি না যে, বাংলার মুখ্যমন্ত্রী শুধুমাত্র বাড়ি থেকে রাইটার্স বিল্ডিং আসার জন্য গাড়ি ব্যবহার করেন, আর তা না হলে হেলিপ্যাড ব্যবহার করেন। আজকে বামফ্রন্টের ২১ বছরের ঢক্কা নিনাদ করতে গিয়ে বাংলার মুখ্যমন্ত্রী বলেছেন যে, আমরা লোককে ধাপ্পা দিই না। আমরা বামফ্রন্ট সরকার প্রতিশ্রুতি রক্ষা করি। আমি মাননীয় ক্ষিতি বাবুকে জিজ্ঞাসা করব যে, আপনাদেরই দলের বিধায়ক তপন বাবুর এলাকা কিংবা সেই জেলায় ভাতুয়ায় সেতু উদ্বোধন করতে গিয়েছিলেন সারা এলাকার মানুষের কাছে ভোটের ৩ মাস আগে ১৯৯৬ সালে। শিলান্যাস করে এলেন। তারপরে আরও সময় চলে গেছে। এখনও কি হয়েছে সেখানে? জ্যোতি বাবু ধাপ্পার কথা বললেন। আপনারা নির্বাচনের ধাপ্পা দেননি? রায়না, বিপ্লবী রাসবিহারী বসুর জন্মস্থান, পূর্তমন্ত্রী জানেন,

ওখানে একটা সেতু নির্মাণের পরিকল্পনা হয়েছিল। তার শিলান্যাস হয়েছিল। আজকে বর্ধমানের রায়না এবং বড় বাইনান এর যোগাযোগকারী সেতুটির যে ভিত্তি প্রস্তর স্থাপন হয়েছিল, তার শিলান্যাস হয়েছিল। কিন্তু কিছু কাজ এখনও হয়নি। কত বছর ওখানকার মানুষকে অপেক্ষা করতে হবে। আমি সুন্দরবনের প্রতিনিধি। আমি ওখানকার মানুষ। সুন্দরবনে অসংখ্য দ্বীপাঞ্চল আছে। আজকে নদীর নাব্যতার কারণে সেগুলির যোগাযোগ ব্যবস্থা সেতুর মাধ্যমেই রক্ষা করা যায়। কাকদ্বীপ মহকুমা শহর হয়েছে। আপনি সেতু নির্মাণের কথা বলছেন। আজকে গোমতিয়া নদীর উপর গঙ্গাধরপুর থেকে আড্য মহকুমা সংযোগ করলে বাংলার শেষ এলাকালয় জি প্লট পর্যন্ত মানুষ মহকুমা শহরে আসতে পারে। অবশ্য মহকুমা শহর হলেও আজকে মহকুমা আদালত ভবন হয়নি। আজকে এখানে বক্তব্য রাখতে গিয়ে রাস্তা সম্পর্কে বলতে গিয়ে অনেকে অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনা করেছেন। গত বিধানসভার অধিবেশনে বক্তব্য রাখতে গিয়ে আমি একই রেফারেন্স দিয়ে বলেছিলাম, সাবজেক্ট কমিটির রিপোর্টকে সামনে রেখে, এটা আমার নয়, সি.পি.এম.-রে মিঃ কোলে চেয়ারম্যান ছিলেন, তাঁদের রিপোর্টে আজকে গুজরাট, মহারাষ্ট্র, পাঞ্জাবের দিকে তাকালে তাদের রাস্তার অবস্থা দেখলে, আর এখানকার অবস্থা দেখলে বুঝতে পারবেন। ইঞ্জিনিয়াররা ভাল কাজ করেন না, এমন কথা আমি ভাবি না। কোথায় আপনাদের অসুবিধা হচ্ছে। কেন আপনি খানাখন্দ বোজাতে পারছেন না? কেন গুজরাট যেটা পারে, সেটা আপনারা পারেন না। নিশ্চয় আপনার জবাবি ভাষণের মধ্যে আপনি আমাদের দেবেন। আপনার যন্ত্রণা আছে, সেটা বুঝি বাসন্তীর ঘটনায়। আমি জানি যে, শরিক দল হিসাবে বাজেটের টাকা সঠিক সময়ে পান কিনা, এই নিয়ে মানুষের মনে দোদুল্যমান অবস্থায় আছে। আমি বহু সময় শুনি যে, বাজেটের যে বরাদ্দ কৃত অর্থ হয়, সেই অর্থ শেষ মুহূর্ত পর্যন্ত অর্থ দপ্তর রিলিজ করেন না কেন। কিছুদিন আগে কাগজে বেরিয়েছিল যে, গত আর্থিক বছরের শেষে মুখ্যমন্ত্রীকে হস্তক্ষেপ করতে হয়েছিল অসীম বাবুর ঝোলা থেকে আপনার দপ্তরকে কিছু টাকা দেওয়ার জন্য। কোথায় অসুবিধা হচ্ছে আমাদের জানতে হবে। আশা করেছিলাম যে, আপনার বাজেট বক্তব্যে যেখানে আপনি ইন্দিরা গান্ধীর থেকে আরম্ভ করে আরও অনেক মূর্তি স্থাপনের কথা তুলেছেন, আমি আশা করেছিলাম নজরুলের জন্ম শতবর্ষে আপনি নিশ্চয় নজরুলের একটা পূর্ণাবয়ব মূর্তি স্থাপন করার প্রসঙ্গটা তুলবেন।

[5-10 – 5-20 p.m.]

আমি আশা করেছিলাম আপনি নিশ্চয় কাজী নজরুলের জন্ম শতবর্ষে তাঁর একটি মূর্তি স্থাপন করার প্রসঙ্গটি তুলবেন। আমি জানি না কেন আপনি সেটা করেননি। আপনি রাস্তাঘাট উন্নয়নের কথা বলতে গিয়ে বিভিন্ন কথা বলেছেন কিন্তু আজকে কি অবস্থায় এসে আপনার দপ্তরের দূরদর্শিতার অভাবই এর কারণ। শিয়ালদহে ফ্লাই ওভার

করলেন এটাকে যদি মৌলালী পর্যন্ত এগিয়ে দিতেন তাহলে এত বেশি অ্যাক্সিডেন্ট হত না, এত মানুষের প্রাণহানি ঘটত না। কাজ করার ক্ষেত্রে আপনাদের দূরদৃষ্টির অভাব দেখা দিয়েছে। মানুষ আপনাদের কাছে পরিষেবা আশা করে। আজকে গ্রাম বাংলার রাস্তাগুলোর অবস্থা কি? ১৯৯৬ সাল থেকে চিৎকার করছি সুন্দরবনের সড়কগুলো সংস্কার করুন, সুন্দরবনের রাস্তাগুলোকে ঠিক করুন। একটি মাত্র রাস্তা কলকাতায় আসার। রামগঙ্গা থেকে কলকাতা আসার। তিন বছরে বারবার প্রতিশ্রুতি দিয়েছেন। আজও সেটা হল না। বর্ষাকালে পিচ দিয়ে কোনও রকমে ঢেকে দেওয়ার চেষ্টা করা হয়েছে। কোনও ভাবেই পার্মানেন্ট ওয়ার্কে আপনি যেতে পারছেন না। আপনার বাজেট বরাদ্দে আপনি ন্যাবার্ডের কথা বলেছেন, আর.আই.ডি.এফ. (টু), (থ্রি) এর কথা বলেছেন। কিন্তু আপনার কাজ করতে অসুবিধাটা কোথায় আপনি ব্যাখ্যা করেননি। আপনার তো ইরিগেশন দপ্তর নয় যে বেনাফিসিয়ারির ১৫ পারসেন্ট টাকা না দিলে সেচের জল পৌঁছে দেওয়া যাবে না। আপনার ডিপার্টমেন্ট থেকে একটা ব্রিজ কিম্বা একটা বিল্ডিং বা রাস্তা আর.আই.ডি.এফ. থেকে করার পরিকল্পনা করা হল। আর.আই.ডি.এফ. থেকে সেটা আবার ডি.পি.সি. তো যাবে যাদের কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই। জেলায় জেলায় তারা বেশ কিছুদিন, ধরি মাছ না ছুঁই পানি করে কাগজ নাড়াচাড়া করবে, আবার পাঠাবে আর.আই.ডি.এফ.-এ, তারপর আপনি বলবেন কাজটা করা গেল না। এই যে পদ্ধতি চলে আসছে এই পদ্ধতি সরলীকরণের জন্য কি ব্যবস্থা গ্রহণ করেছেন আমি জানতে চাইছি। আপনি দুর্গাপুর এক্সপ্রেস ওয়ের কথা বলেছেন। আমরা সম্প্রতি ইরিগেশন কমিটির মেম্বাররা দীঘা গিয়েছিলাম—সর্বনাশা দুর্ঘটনা যেখানে ঘটেছিল। অসীম বাবু তো প্রতিশ্রুতি দিয়ে এসেছিলেন কিন্তু প্রতিশ্রুতি পালন করেন নি। দীঘা থেকে চলে আসার সময়ে আমরা দেখেছি কি অসম্ভব যানজট এর সৃষ্টি হয়। কি অবাস্তব পরিকল্পনা। দ্বিতীয় বিবেকানন্দ সেতু হল কিন্তু দ্বিতীয় বিবেকানন্দ সেতু কোন পথ দিয়ে যাবে, পরবর্তীকালে যানবাহনের সংখ্যা কত হবে, তার হিসেব নিকেশ করবেন না? যানজটে মানুষ ঘন্টার পর ঘন্টা দাঁড়িয়ে থাকবে। কাঁথির যারা সদস্য আছেন তাদের আসতে দেরি হয়। অথচ রাস্তার প্রসারের ক্ষেত্রে সে রকম কোনও আলাদা ঘটনা ঘটাতে পারেননি।

আপনার বাজেটে দেখছি আর আমরা গুজরাট, মহারাষ্ট্র তাদের দেখেছি যে ডেভেলপমেন্ট ওয়ার্কে ৮০ শতাংশ টাকা খরচ করে আর ২০ শতাংশ করে আদার্স এক্সপেন্সেস। আমরা দেখেছি আমাদের মাথা লজ্জায় নিচু হয়ে যায়। আর বাংলায় এই দপ্তর ২০ শতাংশ বেনিফিট ফর দি পিউপিল, আর ৮০ শতাংশ প্রশাসনিক খাতে খরচ হয়। আপনারা আমলাদের জন্য আর অন্যান্য ক্ষেত্রে খরচ করেন। বাংলার মানুষ কিন্তু বলে ক্ষিতি বাবু,—বাংলার মানুষ সেই ছাত্র আন্দোলন থেকে দেখছে বাংলার মানুষ বলে আপনার দপ্তর নাকি দুর্নীতির আখড়ায় পরিণত হয়েছে। মানুষ আপনাদের কাছ থেকে

পরিষেবা আশা করে, আপনারা তা দিতে পারেন না। আজকে গুজরাট কিম্বা মহারাষ্ট্রের রাস্তায় যদি একটা সামান্য গর্ত হয়—এখানে কমলদা বলছিলেন ছোট একটা গর্ত হলে রিপেয়ার করা যেতে পারে কিন্তু আপনার ডিপার্টমেন্ট চায় গর্ত বড় হোক। আমার মনে পড়ছে পশ্চিমবাংলার রাস্তা দেখে রবীন্দ্রনাথ এক সময় বলেছিলেন মানুষের দেহটা যদি দইয়ের হাড়ি হত তাহলে সেটা জল হয়ে যেত এই রাস্তা দিয়ে গেলে। সুন্দরবন, বাঁকুড়া, দুর্গাপুর, বর্ধমান কিম্বা উত্তরবঙ্গে গিয়ে দেখবেন কি রকম রাস্তাঘাটের বেহাল অবস্থা। আজকে ব্রিজ তৈরি করার ক্ষেত্রে এত লেট করার কারণ কি? ফলতায় ফ্রি ট্রেড জোন করলেন, সেখানে পণ্য সামগ্রী যাবে কি করে? সেখানে যে বিকল্প রাস্তা তৈরির কথা এক্সপ্রেস হাইওয়ে আজ পর্যন্ত তা হল না তাহলে সরাসরি মানুষ পণ্য নিয়ে যেতে পারত। আপনারা শিল্পায়নের ঢক্কা নিনাদ করেছিলেন পণ্য কেন্দ্র তৈরি করার পর। কিন্তু পণ্য কেন্দ্রের প্রতি মানুষের আকর্ষণ বাড়বে কি করে—কলকাতা থেকে ফলতার রাস্তাই করতে পারলেন না। অর্থমন্ত্রী বনাম পূর্ত দপ্তরের যে পারস্পরিক দ্বন্দ্ব তাতে মানুষ ধুঁকছে, তাই আপনার বাজেটকে সমর্থন করতে পারলাম না, আমাদের আনীত কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমাদের পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের পূর্তমন্ত্রী ২৫ এবং ৭৯ নং খাতে যে ব্যয় বরাদ্দ দাবি পেশ করেছেন আমি তাকে সমর্থন জানিয়ে এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে বক্তব্য শুরু করছি। আজকে পশ্চিমবঙ্গের এই বামফ্রন্ট সরকার পূর্ত দপ্তরকে যে গুরুত্ব দিয়েছেন বিশেষ করে রাস্তা তৈরি, পুল তৈরি, সরকারি বাড়ি নির্মাণ এবং তার সংরক্ষণ করা, তাছাড়াও বিভিন্ন গুণী বিদগ্ধ সাহিত্যিক, জাতীয় নেতা, তাঁদের সৌধ নির্মাণের কাজগুলি সাফল্যের সাথে পূর্ণ করে সাফল্যের সাথে এগিয়ে চলেছে। মিঃ চেয়ারম্যান, আমাদের বিরোধী পক্ষের মাননীয় সদস্য সৌগতবাবু এবং সঞ্জীববাবু পরিসংখ্যান দিয়ে স্ট্যাটিস্টিক্যাল অ্যাকাউন্ট দিয়ে এবং সাবজেক্ট কমিটির রিপোর্ট পাঠ করে দেখালেন যে পশ্চিমবঙ্গে সরকার সড়ক নির্মাণের ক্ষেত্রে গুজরাটের সাথে তুলনা করেছেন। আমার মনে তাঁদের এই চিন্তাধারা একপেশে চিন্তাধারা।

[5-20 – 5-30 p.m.]

একটা কথা রয়েছে, যারে দেখতে নারি তার চলন বাঁকা। সেই আদর্শের দ্বারাই যেন তাঁরা পরিচালিত হচ্ছে। তাঁরা আজকে এখানে স্ট্যাটিস্টিক্যাল অ্যাকউন্টস, সাবজেক্ট কমিটির রিপোর্ট পড়ে শোনালেন। পড়ার সময় যেখানে যেখানে পশ্চিমবাংলা অন্য রাজ্য থেকে পেছিয়ে আছে সেটা পড়ে দেখিয়েছেন। কিন্তু সঙ্গে সঙ্গে কেন পেছিয়ে রয়েছে তা বলেননি। আমি এ সম্বন্ধে কিছু কথা আপনাদের কাছে তুলে ধরতে চাই। তাতে দেখা

যাবে ওঁরা যখন কেন্দ্রীয় সরকারে ছিলেন তখন কিভাবে পশ্চিমবঙ্গকে বঞ্চিত করেছেন। সাবজেক্ট কমিটি ১৪-টা রাজ্যের ,বিবরণ দিচ্ছে। তার মধ্যে কোনও রাজ্যকে সড়ক নির্মাণের ক্ষেত্রে কত শতাংশ টাকা দিয়েছে একটু দেখুন। কেন্দ্রীয় সরকার মধ্যপ্রদেশকে ৭১.৯, দিল্লিকে ১১৬.৯১, রাজস্থানকে ৫০.৭৬, মহারাষ্ট্রকে ৫৪.৫৩, পাঞ্জাবকে ৮৩.২৭, পন্ডিচেরিকে ১১৭.৬৫ শতাংশ বরাদ্দ করেছেন রাস্তা নির্মাণের জন্য। কিন্তু পশ্চিমবঙ্গকে কত করছেন? ২৯.৬৫ শতাংশ। তাঁরা এদিকটা তুলে না ধরে শুধু একপেশে বক্তৃতা করে গেছেন। এরূপ সীমিত ক্ষমতার মধ্যেও পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার জনদরদী চিন্তা ভাবনা নিয়ে একের পর এক বিভিন্ন পরিকল্পনা বাস্তবায়িত করার চেষ্টা চালিয়ে যাচ্ছেন। তাই আজকে আমরা দেখতে পাচ্ছি, বর্ধমানে একটা অতিরিক্ত নির্মাণের পরিকল্পনা বাজেটের মধ্যে রাখা হয়েছে। এবং সেই কাজ শুরুও হয়েছে এবং এই কাজ আরও জেলাতে হবে। দূর্গাপুর এক্সপ্রেসওয়ের যে বাকি ১৭ কিঃ মিঃ রাস্তা রয়েছে তাও এই বাজেটের মধ্যে ধরা হয়েছে। স্বাভাবিক ভাবে এজন্য বাজেটে বরাদ্দ একান্ত প্রয়োজন। মাননীয় কংগ্রেসি বন্ধুরা কি চাইবেন না এই কাজ এগিয়ে যাক। আশা করি তাঁরা এটা চাইবেন। কচুবেড়িয়াতে একটা নতুন জেটি নির্মাণ করার প্রস্তাবও এই বাজেটের মধ্যে রয়েছে। বিভিন্ন স্কুল, বিশ্ববিদ্যালয় নির্মাণ এবং বাঁকুড়া মেডিক্যাল কলেজের গাইনি ওয়ার্ড নির্মাণ করার জন্য এই বাজেটের মধ্যে বরাদ্দ রয়েছে। তাই বিরোধিতা করতে হলে এগুলোরও বিরোধিতা করতে হয়। তাঁরা নিশ্চয় এটা করবেন না। আমাদের পশ্চিমবঙ্গে আরও কিছু কিছু কাজ করার দরকার যে কাজ সম্বন্ধে মাননীয় চিত্তবাবু বলে গেলেন।

চতুর্থ এবং পঞ্চম পরিকল্পনায় পিংলা এবং পাঁশকুড়ার মধ্যে রাতুলিয়া থেকে মালিগ্রাম পর্যন্ত এ, বি, ফেজের কাজ এখনও সম্পূর্ণ হল না। সি, ফেজের সার্ভে হয়ে গেছে। ৪ কোটি ৬৫ লক্ষ ২৪ হাজার টাকা প্ল্যান এস্টিমেট হয়েছে। কিন্তু কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। তাই বিভিন্ন উন্নয়নের দিক চিন্তা করে এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহম্মদ ইয়াকুব ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমাদের মাননীয় মন্ত্রী শ্রী ক্ষিতিরঞ্জন গোস্বামী মহাশয় পূর্ত দপ্তরের ২৫ এবং ৮৯ নম্বর যে ব্যয়-বরাদ্দ এনেছেন তাকে সমর্থন জানিয়ে দু-একটা বিষয়ে উল্লেখ করতে চাই।

প্রথমে আমি বলছি যে আমার বিরোধী বন্ধুরা অন্যান্য রাজ্যের সঙ্গে এই রাজ্যের তুলনামূলক বিচার করে এখানে যে বিষয়টা সম্বন্ধে বার বার উল্লেখ করেছেন সে সম্পর্কে আমি বলছি যে, গুজরাট. মহারাষ্ট্র বা অন্যান্য রাজ্য আর আমাদের পশ্চিমবঙ্গের পরিবেশ, এখানকার মাটি, এখানকার আবহাওয়া সম্পর্কে তাঁদের ওয়াকিবহাল হওয়া উচিত ছিল বলে আমি মনে করি। কারণ অন্যান্য রাজ্যের যে পরিবেশ, যে আবহাওয়া,

যে ভূমি, যে মাটি আর আমার বাংলার মাটির সাথে তার আকাশ-পাতাল তফাৎ আছে। স্বাভাবিক ভাবে এখানে রাস্তা যতই ভাল করার চেষ্টা করা হোক না কেন এটা ওদের তুলনায় বেশি দিন টিকতে পারে না—একথাটা আমার বিরোধী বন্ধুদের নিশ্চয়ই উপলব্ধি করা উচিত। দ্বিতীয়ত অনেক রাস্তা সম্পর্কে বিরোধী বন্ধুরা অনেক সমালোচনা করেছেন। কিন্তু আগের তুলনায় সবটা না হলেও অধিকাংশ রাস্তাই উন্নত মানের করে তৈরি করা হয়েছে এবং তৈরি করা হচ্ছে। উত্তর-২৪ পরগনার অন্তর্ভূক্ত যশোর রোড বলুন, টাকী রোড বলুন, হাড়োয়া রোডই বলুন, তারপর বাগুইহাটি থেকে খড়িবাড়ি হয়ে শাসনের ভিতর দিয়ে যে রাস্তা গিয়েছে সেখানে অনেক উন্নত মানের কাজ হয়েছে এবং কাজ চলছে। যদিও অনেক কিছু কাজ করার বাকি আছে। সাধ আছে সাধ্য নেই। তার কারণ অর্থের প্রয়োজন। আজকে যানবাহনের সংখ্যা যে ভাবে বাড়ছে, যে ভাবে বিভিন্ন লরি ওয়েট ক্যারি করছে, তাতে রাস্তাকে আরও এই ওয়েট ক্যারি করার মতো করে শক্তিশালী, সলিড করে গড়ে তোলার দরকার। কিন্তু এরজন্য অর্থ চাই। ন্যাশনাল হাইওয়েগুলোর মেইনটেনান্সের জন্য যে অর্থের প্রয়োজন সেটাও কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া যাচ্ছে না। বার বার দাবি করেও। এই সব রাস্তার মেইনটেনান্স করার জন্য এবং রাস্তাগুলো তৈরি করার জন্য রাজ্য সরকারের পক্ষ থেকেও যে অর্থ বরাদ্দ করা উচিত বলে আমি মনে করি সেই রকম অর্থ বরাদ্দ করা হয়নি। স্বাভাবিক ভাবে এই বিষয়ে বাজেটে যে অর্থ বরাদ্দ করা হয়েছে তা আরও বেশি হওয়া উচিত ছিল বলে আমি মনে করি। সুতরাং এই অর্থের মধ্যে দিয়ে কতটা কাজ হবে সে ব্যাপারে আমার সন্দেহ থেকে যায়। এছাড়া আমি কয়েকটা বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তিনি উত্তর দেবার সময় এই বিষয়ে যাতে উত্তর দেন তার জন্য আমি তাঁকে অনুরোধ করছি। আমাদের ডেপুটি স্পিকার মহাশয় এখন হাউসে উপস্থিত নেই। তিনি বলতে পারেন না, কারণ তাঁর টেকনিক্যাল অসুবিধা আছে। তাঁর এলাকার নবান্দা টু জয়কেষ্টপুর এই ২৯ কিলোমিটার রাস্তা গত ২১ বছরেও কমপ্লিট হয়নি। এই সম্পর্কে আপনি যদি আমাদের জানান তাহলে ভাল হয়। এ ছাড়া ডালখোলা রেল-ক্রসিং-এর কাছে একটা ওভার-ব্রিজ হওয়ার কথা এবং এব্যাপারে আমরা আগেও অনেকবার রেল দপ্তরকে বলেছি।

[5-30 – 5-40 p.m.]

তার জন্য তিনি কতটা কি করতে পেরেছেন? উত্তর ২৪-পরগনার বারাসাতের রেল ক্রসিং-এ বহু যানবাহনকে দৈনিক ঘন্টার পর ঘন্টা আটকে থাকতে হয়। ওখানে একটা ওভার ব্রিজ হওয়া দরকার। সে সম্পর্কে মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয় রেল দপ্তরের মন্ত্রী বা রেলওয়ে বোর্ডের সঙ্গে যোগাযোগ করেছেন কিনা তা বললে ভাল হয়। এই প্রসঙ্গে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে স্মরণ করিয়ে দিতে চাই, চার বছর আগে তিনি

আমার সঙ্গে আমার কেন্দ্র দেগঙ্গার পৃথিবা-বেলেঘাটা রোডে গিয়েছিলেন। সেই রাস্তাটির অবস্থা তিনি নিজে দেখে এসেছিলেন। তারপর চার বছর হয়ে গেছে, সেই রাস্তা দিয়ে বর্তমানে একটা ভ্যান-রিক্সাও চলাচল করতে পারে না। আমি আশা করেছিলাম পি.ডব্লু.ডি. (রোড) ডিপার্টমেন্ট থেকে কিছু অর্থ বরাদ্দ করে রাস্তাটা যাতে উপযুক্ত ওয়েট বহন করতে পারে সেই ভাবে নির্মাণ করা হবে—দুধারে যে সমস্ত পুকুর আছে সে সমস্ত জায়গায় গার্ড ওয়াল দিয়ে উন্নত মানের রাস্তা তৈরি করা হবে। কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, আজও সেই রাস্তায় কোনও কিছু হয়নি। রাস্তাটির সম্পর্কে যদি মন্ত্রী মহাশয় একটু আমাদের অবগত করেন তাহলে ভাল হয়। আমি খুশি হব। সাথে সাথে আমি এ কথা বলতে চাই, বেলেঘাটা ব্রিজের কাজ চলছে, কিন্তু ঐ কাজ গত বছরই কমপ্লিট হবার কথা ছিল। এখনও তা হয় নি। আজও কাজ চলছে ঠিকই, কিন্তু কাজটা কত দিনে কমপ্লিট হবে, তা জানালে আমরা খুশি হতে পারি। আর একটা বিষয় হচ্ছে, মাননীয় মন্ত্রীর বাজেট বক্তৃতার মধ্যে একটা জিনিস বিশেষ করে উল্লেখ করা উচিত ছিল, পি.ডব্লু.ডি.-র রাস্তা এবং অন্যান্য জায়গায় যে সমস্ত এনক্রোচমেন্ট হয়েছে সে সমস্ত সম্বন্ধে সরকার কি ভাবনা চিন্তা করছে? পি.ডব্লু.ডি.-র রাস্তা এনক্রোচ হওয়ার ফলে রাস্তার জল নিকাশি ব্যবস্থার কোনও পরিকল্পনা করা যাচ্ছে না। আমি জানতে চাইছি এ সম্পর্কে কি ব্যবস্থা নেওয়া হচ্ছে? উদাহরণ হিসাবে আমি উল্লেখ করছি, বেলেঘাটা ব্রিজের কাছে টাকি রোড—যেটা স্টেট হাইওয়ে হওয়া উচিত—সেখানে পি.ডব্লু.ডি.-র জায়গা এনক্রোচ করে লরি গ্যারেজ করা হয়েছে, অনেক কিছু হয়েছে। বার বার বলা সত্ত্বেও ডিপার্টমেন্ট থেকে কোনও অ্যাকশন নেওয়া হয়নি। এই ক্ষেত্রেও আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, আপনি কি ব্যবস্থা নিয়েছেন? এই পরিস্থিতি শুধু মাত্র উত্তর ২৪-পরগনা জেলাতেই নয়, সারা পশ্চিমবাংলায় রাস্তার ধারের পি.ডব্লু.ডি.-র জায়গা দখল করে রাস্তাগুলোকে নষ্ট করা হচ্ছে, এ সম্পর্কে কি ব্যবস্থা নিচ্ছেন? এটা যদি জানান তাহলে খুব ভাল হয়। এই কটি কথা বলে আমি এই বাজেট বরাদ্দের প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী সমর মুখার্জি** : মাননীয় চেয়ারম্যান, স্যার, মাননীয় মন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তার আমি বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে আনীত ছাঁটাই প্রস্তাবগুলোকে সমর্থন করে আমার সংক্ষিপ্ত বক্তব্য রাখছি। আমি যত দূর জানি মাননীয় পূর্তমন্ত্রী উত্তর বাংলার লোক এবং রাষ্ট্র মন্ত্রী যিনি, তিনিও উত্তর বাংলার লোক। স্যার, কাক ময়ূরের পুচ্ছ লাগায় জানি—এখানে দেখছি মাননীয় মন্ত্রী বালুরঘাট থেকে ঢাকুরিয়ায় এসে জিতেছেন এবং এই পূর্ত দপ্তরের দায়িত্ব পেয়েছেন। পূর্ত বিভাগ সম্বন্ধে মাননীয় বিনয় চৌধুরীর সেই ঐতিহাসিক কথাটা আমার মনে পড়ছে—পি. ডব্লু. ডি ফর দি কনট্রাক্টরস, বাই দি কনট্রাক্টরস, অব দি কনট্রাক্টরস। এটা মাননীয় মন্ত্রী জানেন কিনা

জানিনা, মাননীয় সদস্যদের জানা উচিত—মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি জেলায় জেলায় এই দপ্তরের পরিপ্রেক্ষিতে একটা করে কমিটি করে দিয়েছে। জেলার কোথায় কি কাজ হবে, কারা কারা সেই কাজ করবে সে সম্বন্ধে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির লোকেরা একটা লিস্ট করে পি. ডব্লু. ডি.-র একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের কাছে পাঠিয়ে দেবে। সেই লিস্ট অনুযায়ী কাজ হবে এবং সেই লিস্টে যাদের নাম থাকবে তারাই কাজ পাবে। আমি জানিনা এই যে টাকা আজকে এখানে বরাদ্দ করা হচ্ছে, এই টাকার পরিপ্রেক্ষিতে কত পারসেন্ট টাকা কনট্রাক্টরদের আর. এস. পি.-র দপ্তরে দেওয়ার কথা, আর আলিমুদ্দিন স্ট্রীটের সি. পি. এম. দপ্তরের কত টাকা পাঠাবার কথা। স্যার, এখানে যে রাস্তাগুলি হচ্ছে অর্থাৎ যে রাস্তাগুলির জন্য উনি টাকা বরাদ্দ করছেন—আমি লক্ষ্য করলাম—কনট্রাক্টররা সেইসব রাস্তাগুলিতে তাপ্পি মারছে। গর্তগুলিতে গিট্টি ঢেলে একটু করে পিচ দেয়, তার উপর ছোট-ছোট দানা অর্থাৎ পাথর কুঁচি দিয়ে পিচ ঢেলে রোলার চালাচ্ছে। এখানে একজন মাননীয় সদস্য বললেন, বাংলার যে আবহাওয়া সেই আবহাওয়াতে নাকি রাস্তা টেকেনা। আরে বাবা, রাস্তা টিকবে কি করে? রাস্তার কাজই তো হচ্ছে না। ছোট ছোট পাথর কুঁচি দিয়ে তাপ্পি মেরে, পিচ ঢেলে কনট্রাক্টররা কাজ করছে। মাননীয় মন্ত্রী মহাশয় সেই রাস্তায় গিয়ে দেখে ভাববেন—এটা নতুন রাস্তা। না, নতুন রাস্তা নয়। পুরানো রাস্তার উপর ছোট-ছোট পাথর দিয়ে তাতে সামান্য পিচ ঢেলে সেই পুরানো রাস্তাকে নতুন রাস্তায় তৈরি করা হচ্ছে। কনট্রাক্টরা এই টাকার একটা অংশ মন্ত্রীকে দেবে বা মন্ত্রীর পার্টি ফাণ্ডে কিছু টাকা যাবে। এইসব আমরা জানি। মার্ক্সবাদি কমিউনিস্ট পার্টির নেতারা তাদের বাছাই করা কনট্রাক্টরদের দিয়ে কাজ করায়। ফলে কোনও কাজ হয়না, সমস্ত টাকা দলীয় লোকেদের কাছে কিম্বা পার্টি ফাণ্ডে চলে যায়। মাননীয় মন্ত্রী মহাশয় উত্তরবাংলার লোক ছিলেন। শিলিগুড়ি যেতে ডালখোলায় ৩/৪ ঘন্টা দাঁড়িয়ে থাকতে হয়। কারণ বিভিন্ন বাস, ট্রাক সেখানে দাঁড়িয়ে থাকে রেল-লাইনের জন্য। ওখানে যদি উড়ালপুলের ব্যবস্থা করতেন তাহলে বালুরঘাটে জন্ম আপনার সার্থক হত। যেহেতু আপনি বালুরঘাট থেকে ঢাকুরিয়াতে চলে গেলেন সেইহেতু উত্তরবাংলাকে আপনি ভুলে গেলেন। এখন কাক হয়ে ময়ূরের পেখম লাগিয়েছেন। এই মার্ক্সবাদি কমিউনিস্ট পার্টির অর্থমন্ত্রী আপনাকে অপমান করার জন্য টাকা দিলেন না। কিন্তু আপনাকে যে টাকা দেবে সেই টাকা দক্ষিনবঙ্গ বা কলকাতার জন্য খরচ হবে, উত্তরবাংলার ভাগ্যে কিছুই আসবে না। একটা জিনিস লক্ষ্য করেছি, কলকাতা ওরিয়েনটেড, মার্ক্সবাদি কমিউনিস্ট পার্টি ওরিয়েনটেড। এখানে উত্তরবাংলার কোন মন্ত্রী বা কোন লোক উত্তরবাংলার জন্য যদি কোনও দাবি-দাওয়া রাখে, তাসত্ত্বেও এই মার্ক্সবাদী পার্টি ওরিয়েনটেড সরকার, এই কলকাতা ওরিয়েনটেড সরকার উত্তরবঙ্গের দিকে নজর দেবে না। আজকে আপনার পার্টি সমর্থকরা এই মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির অত্যাচারে নিহত হচ্ছে। তাসত্ত্বেও আপনি মন্ত্রিত্ব হারাবার ভয়ে কোনও কথা বলতে পারছেন না। মন্ত্রিত্ব হারাবার ভয়ে উত্তরবাংলা

যে আপনার জন্মভূমি তাসত্ত্বেও সেখানকার উন্নয়নের কাজ করতে পারছেন না। অপদার্থ আলু মন্ত্রী মাননীয় পূর্তমন্ত্রীর সামনে ভালুকা রোড থেকে রতুয়া পর্যন্ত ভালুকা রাস্তাটি জল বের করার জন্য কাটিয়ে দিলেন, কিন্তু আজ পর্যন্ত সেই রাস্তাটি সারাই করা হল না। মালদা জেলা থেকে রতুয়া চণ্ডীপুর ব্রিজ যেটা উত্তর মালদা এবং দক্ষিণ মালদার সংযোগস্থল সেই চণ্ডীপুর ব্রিজটি গতবারের বন্যায় ভেঙে গিয়েছিল। আজও পর্যন্ত সেই ব্রিজটি ভাঙা অবস্থায় পড়ে আছে। আপনি উত্তরবাংলার কথা ভাবেন না, মুর্শিদাবাদের কথা ভাবেন না। মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির প্রতিভু অর্থমন্ত্রী শ্রী অসীম দাশগুপ্ত যে টাকা আপনাকে দেন সেটা দক্ষিণবঙ্গের জন্য। এইভাবে বিচ্ছিন্নতাবাদকে প্রশ্রয় দিচ্ছেন।

**(এই সময়ে পরবর্তী স্পিকার ডাকায় মাইক অফ হয়ে যায়)**

[5-40 – 5-50 p.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ পূর্ত, পূর্ত (সড়ক) ও পূর্ত (নির্মাণ পর্ষদ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় শ্রী ক্ষিতি গোস্বামী ২৫ নং ৭৯ নং দাবি সম্পর্কিত যে বাজেট পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার. বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর থেকে আমাদের চলার পথ অনেক বড় হয়ে গেছে। সুতরাং সেই প্রশস্ত পথে আমরা চলেছি—এটা বুঝতে হবে। কারণ কংগ্রেসি আমলে যে রাস্তা-ঘাটগুলি তৈরি হয়েছিল তার ইতিহাস আপনারা সবাই জানেন। অবৈজ্ঞানিকভাবে রাস্তা হওয়ার জন্য সেই রাস্তার পরিণতি খারাপের দিকে যায়। পরবর্তীকালে যখন কর্মের জোয়ার আসে, পরিবহনের ক্ষেত্র বাড়ে তখন বামফ্রন্ট সরকার আসার পরে সেই রাস্তাগুলিকে যথেষ্ট স্ট্রেনদেনিং-এর চেষ্টা হয়েছে এবং এখনও হচ্ছে। এই দপ্তরের মাধ্যমে বহু ভবন নির্মাণ, বহু ঐতিহাসিক বাড়ি সংস্কার এবং মনীষীদের মূর্তি নির্মাণ হচ্ছে। তার সঙ্গে সঙ্গে বহু ঐতিহাসিক সেতুতে আলো দান ইত্যাদি হয়েছে। তাই এই বাজেটকে আমি সর্বান্তঃকরণে সমর্থন করছি। এবারে স্যার, আমি জাতীয় সড়কের কথা একটু বলতে চাই। ৬নং এবং ৪১ নং জাতীয় সড়কের কাজ চলছে। বহুলাংশে এর কাজ বাকি। এই রাস্তাটি খুবই ক্ষতিগ্রস্ত হয়েছে। অবিলম্বে এর কাজ শেষ করা দরকার। মেদিনীপুরের নন্দকুমার ব্লকের ঠেকুয়া থেকে ট্যাংরাখালি পর্যন্ত ৭ কিঃ মিঃ রাস্তাটির অবস্থা অত্যন্ত খারাপ। এখানে রাস্তা নেই বললেই চলে। ওখানকার বাস মালিকরা বলছেন যে ঐ রাস্তা দিয়ে বাস চলাচল বন্ধ করে দেবেন। এ ব্যাপারে আমি হাইওয়ে ডিভিসনের একজিকিউটিভ ইঞ্জিনিয়ারকে সব জানিয়েছি কিন্তু কোনও ব্যবস্থা হয়নি। অনুরূপভাবে ঠেকুয়া থেকে পুরশাঘাটের রাস্তাটির অবস্থাও অত্যন্ত খারাপ। এখান দিয়েও বাস চলবে না বলে মালিকরা জানিয়েছেন। প্রত্যেক বছর রাস্তাগুলি যাতে সারাবার ব্যবস্থা করা যায় সে ব্যাপারে চিন্তাভাবনা করা দরকার। ময়নায় কংসাবতীর

উপর সেতুর কাজ ভালোভাবেই চলছে। এখানে চতুর্থ পিলারের কাজ চলছে। এর সঙ্গে সঙ্গে অ্যাপ্রোচ রোডের কাজটাও আরম্ভ করা দরকার। ব্রিজের কাজের সঙ্গে সঙ্গে অ্যাপ্রোচ রোডের কাজ শুরু ও শেষ করলে খুবই উপকার হবে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন, এ বছর কাজী নজরুলের জন্ম শতবার্ষিকী চলছে। আমরা জানি যে আপনার দপ্তর থেকে কাজী নজরুল ইসলামের একটি পূর্ণাবয়ব মূর্তি কলকাতায় বসবে। এই প্রসঙ্গে আমার প্রস্তাব, দুই বাংলার মিলনের ক্ষেত্র, দুই বাংলার এক কবি কাজী নজরুলের একটি পূর্ণাবয়ব মূর্তি আপনার দপ্তর থেকে বাংলাদেশে পাঠানো হোক এবং তাদের অনুরোধ করা হোক, বাংলাদেশ, ভারতের সম্প্রীতির মেল বন্ধন কবি নজরুলের মূর্তি তার মরদেহ যেখানে শায়িত আছে তার কাছাকাছি কোনও সুরক্ষিত জায়গায় যেন তারা স্থাপন করেন। অর্থাৎ কাজি নজরুলের দুটি পূর্ণাবয়ব মূর্তি আপনার দপ্তর তৈরি করুন, যার একটি বসবে কলকাতায় এবং অপরটি বসবে বাংলাদেশে। এই বলে বাজেটকে পুনরায় সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী তার দপ্তরের যে বাজেট এই সভায় পেশ করেছেন তার বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। স্যার, গ্রামবাংলার আর্থিক এবং অন্যান্য দুর্গতির কথা আমরা জানি। এই অবস্থায় পূর্ত দপ্তরের বাজেট যা পেশ করা হয়েছে তাতে কি ভাবে সমস্যার সমাধান হবে তা আমরা বুঝতে পারছি না। স্যার, আপনি জানেন, গ্রামের রাস্তাগুলি হাঁটা, চলার অযোগ্য। বর্ষাকালে রাস্তাগুলির অবস্থা আরও খারাপ হয়ে যায়। এটা আমার কথা নয়, আমি ক্যাগের রিপোর্ট থেকেই এই কথা বলছি। ক্যাগের রির্পোটে পার্ট ফোর, ৬৬ পাতাটা পড়লেই সব জানতে পারবেন। এই পূর্ত দপ্তর দুর্নীতিতে ভরপুর হয়ে আছে। মাননীয় মন্ত্রী মহাশয় খুবই উদ্যোগী মানুষ, তিনি চেষ্টাও অনেক করছেন কিন্তু কিছুই করতে পারছেন না। ঠিকাদার এবং কনট্রাক্টরদের দুর্নীতিতে গোটা দপ্তরটিই ভরে গিয়েছে। সহজ কথা হচ্ছে, দুর্নীতির পাহাড়ে আমাদের (* * *) চড়ে বসে আছেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** দুর্নীতিগ্রস্ত মন্ত্রী বাদ যাবে।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** স্যার, কংগ্রেসের আমলে যেসব রাস্তা তৈরি হয়েছিল বামফ্রন্টের আমলে ২১ বছরে সেগুলির কোনও মেরামত হয়নি। তার উপর অতিবৃষ্টি এবং বন্যার ফলে সেগুলি আরও খারাপ হয়ে পড়েছে। নতুন রাস্তা তৈরির পরিকল্পনা এই সরকারের নেই। তারা দায়িত্ব এড়িয়ে যাচ্ছেন। পশ্চিমবাংলায় রাস্তাঘাটের অবস্থা খুবই খারাপ। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার বাজেট ৩৮৬ কোটি ২ লক্ষ ৪৮ হাজার, আর ৩৯২ কোটি ৫০ লক্ষ ৯০ হাজার, ২৫ নং খাতে এবং ৭৯ নং খাতের ব্যয়-বরাদ্দের প্রস্তাব

Note : * [Expunged as order by the chair]

আপনি এখানে উত্থাপন করেছেন। আপনার কাছে আমার একটা বক্তব্য আছে। আপনি আগে দুর্নীতি বন্ধ করুন। যদি দুর্নীতি বন্ধ করতে পারেন, কনট্রাক্টরের চুরি বন্ধ করতে পারেন তাহলে নূতন রাস্তা-ঘাট তৈরির ক্ষেত্রে আপনি এগিয়ে যেতে পারবেন। আপনি জানেন যে, আপনার আগে যতীন চক্রবর্তী মহাশয় যখন মন্ত্রী ছিলেন। আজকে ২১ বছরে পশ্চিমবাংলার রাস্তার যে দুর্দশা, ভাল রাস্তাগুলিও মেরামতির অভাবে নষ্ট হয়ে যাচ্ছে মাননীয় সদস্য সৌগত রায় বলেছেন যে রাস্তার যা হাল তাতে মাছ চাষ করা যায়। এটা ঠিকই বলেছেন। আর একটা কথা হচ্ছে, আপনারা বলেছিলেন যে সরকারের কোন কাজ যখন হবে তখন সেটা নোটিশ বোর্ডে ঝুলিয়ে দিতে হবে। কিন্তু তা করা হয়না। সরকারের নীতি থাকলেও সরকার সেটা করছেন না। আমার মনে হয় এর পিছনে সরকারি কর্মচারিদের হাত আছে। মাননীয় মন্ত্রী মহাশয়, দক্ষিণবঙ্গের প্রতি আপনার একটা অবিচার দেখা যায়। দক্ষিনবঙ্গে ডায়মণ্ড হারবার বলে একটা সড়ক আছে। সেই সড়কের অবস্থা খুবই খারাপ, ধুকছে বলা চলে। সেই রাস্তার এমন অবস্থা হয়েছে যে সেখানে শিল্পপতিরা যেতে চান না। ওখানে ফলতায় যে এক্সপোর্ট জোন আছে সেটা ধুকছে। আগামীদিনে হয়ত এটা উঠে যাবে। আজকে সড়ক ব্যবস্থার এই দুরবস্থা পশ্চিমবঙ্গের সর্বত্র। সেজন্য আপনার বাজেটকে সমর্থন করতে পারছি না এবং আমাদের তরফ থেকে যে কাট মোশন আনা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-50 – 6-00 p.m.]

**শ্রী পেলব কবী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন, আমি তাকে সমর্থন করে এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে দু'চারটি কথা বলতে চাই। বিরোধী বন্ধুরা এই বাজেটের বিরোধিতা করতে গিয়ে মূলতঃ একথাই বলতে চেয়েছেন যে, পশ্চিম বাংলায় ২১ বছরে রাস্তা-ঘাট কিছুই হয়নি। আজকে যে পরিসংখ্যান বিরোধী বন্ধুদের মধ্যে সৌগত রায় এবং আরও অনেকে দিয়েছেন তাতে একটা জিনিস তারা বলেননি সেটা হচ্ছে, আর্থিক সমীক্ষা ১৯৯৮, তাতে টোটাল যে রাস্তা সেটা হচ্ছে প্রায় ৬৪ হাজার ৩৭৫ কিলো মিটার। আর ১৯৭৪ সালের আর্থিক সমীক্ষায়, ওদের সময়ে রাস্তা ছিল মোটামুটি ১৫ হাজার ৭৯২ কিলো মিটার সমস্ত কিছু মিলিয়ে অর্থাৎ ন্যাশন্যাল হাইওয়ে, স্টেট হাইওয়ে, ডিস্ট্রিক্ট রোড, ভিলেজ রোড, সমস্ত কিছু মিলিয়ে এটা ছিল। আজকে অন্যান্য স্টেটের সঙ্গে তুলনা করা হয়েছে। স্বাভাবিক ভাবে এগুলি বোঝা দরকার যে পশ্চিমবাংলার মূলতঃ পরিবহন ব্যবস্থা হচ্ছে রাস্তা নির্ভর। কেন্দ্রের যে বঞ্চনা তাতে রেল ব্যবস্থা আমাদের খুবই কম আছে। সাধারণ ভাবে পরিবহন আমাদের যা কিছু আসে তার বেশির ভাগ রাস্তা দিয়ে আসে। অনেক বেশি ভারী মাল বহন করার জন্য রাস্তাগুলি খারাপ হচ্ছে।

তারপরে যে স্পেসিফিকেশন দিয়ে রাস্তাগুলি তৈরি করা হয়, সেই রাস্তাগুলি এত দ্রুত ভেঙ্গে যাবার পিছনে এগুলি কারণ কিনা সেটাও দেখতে হবে। আজকে রাস্তা যে হচ্ছে সে বিষয়ে কোনও সন্দেহ নেই। আগে আমাদের রাজ্যের গ্রামগুলিতে কোনও যোগাযোগ-ব্যবস্থা ছিল না। বিশেষ করে গ্রামাঞ্চলের সঙ্গে মূল যে রাস্তা তার সঙ্গে সংযোগাকারি রাস্তা বলতে কিছু ছিল না। এখন সংযোগকারি রাস্তাসহ গ্রামাঞ্চলে বড় বড় পাকা রাস্তা হয়েছে। এখন এমন একটি গ্রাম নেই যার সঙ্গে মূল সড়কের যোগাযোগ নেই। এগুলো করতে গিয়ে সংরক্ষণের প্রশ্নে, রিপেয়ারের প্রশ্নে যে বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি নেওয়া দরকার, প্রচেষ্টা নেওয়া দরকার, সেটা নেওয়া হচ্ছে না। এদিকটা ভাবার দরকার আছে। যে স্পেসিমেনের উপর রাস্তাগুলি করা হচ্ছে সেটা সঠিকভাবে করা হচ্ছে কিনা দেখা দরকার। এই নিয়ে কনট্রাক্টরদের ব্যাপারে প্রশ্ন উঠেছে। আমি যে অভিজ্ঞতা তাতেও সঠিকভাবে রাস্তাগুলি করা হয় কিনা তা নিয়ে আমাদের মনে সন্দেহ দেখা দিয়েছে। স্বাভাবিক ভাবেই এ-ব্যাপারে মন্ত্রী মহাশয়ের নজর দেওয়া দরকার এবং দেখা দরকার যে, বিষয়টা তদারকি করবার জন্য বিভাগীয় লোক ছাড়াও স্বায়ত্ব-শাসন সংস্থাগুলির প্রতিনিধিদের নিয়ে কমিটি করা যায় কিনা। ঠিকাদাররা যে রাস্তাগুলি করছেন তার কিছু রাস্তা কিছুদিন পরেই ভেঙ্গে যাচ্ছে। সুতরাং নির্দিষ্ট সময়ের আগে যে রাস্তাগুলি ভেঙে যাচ্ছে সেসব রাস্তা যেসব কনট্রাক্টররা করেছেন তাদের বিরুদ্ধে প্রয়োজনে ব্যবস্থা নিতে হবে। আমরা লক্ষ্য করেছি যে, শিল্পাঞ্চলে, বিশেষ করে খনি অঞ্চলে সেখানকার খনি কর্তৃপক্ষ রাস্তাগুলিকে যথেচ্ছভাবে ব্যবহার করছেন। তারা ভারী ভারী মেশিন ট্রাকে করে নিয়ে যাচ্ছেন ঐসব রাস্তা দিয়ে এবং তার ফলে রিপেয়ার করার অল্প দিনের মধ্যেই ভেঙে যাচ্ছে রাস্তাগুলি। কাজেই রাস্তাগুলি যথেচ্ছভাবে ব্যবহার করবার কারণে সেগুলো রিপেয়ারের দায়ের খানিকটা যাতে তারা বহন করেন সে ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করার প্রয়োজনীয়তা রয়েছে। হুগলি জেলার গরা থেকে জি. টি. রোড মেরামতির দায়িত্ব কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে দিয়েছেন, কিন্তু কাজের কোনও অগ্রগতি হচ্ছে না। এতে কেন্দ্রীয় সরকার কত টাকা দিয়েছেন সেটা আমি জানতে চাই। অনেক পরিকল্পনা আপনি বছর বছর নিচ্ছেন। গত বাজেটেও এমন কতগুলো রাস্তা এবং ব্রিজের কথা বলেছেন। তাতে পাণ্ডবেশ্বর ব্রিজের কথা ছিল। আমাদের মাননীয় সদস্যরাও অনেক সময় অনেক ব্যাপারে মেনশন করেছেন। যেমন আমাদের মাননীয় সদস্য আবু আয়েশ মণ্ডল মহাশয় দেলুর-মন্তেশ্বর রাস্তাটির কথা বলেছিলেন, কিন্তু রাস্তাটির কাজ শুরু করা হয়নি। আন্দুর থানায় সিঙ্গারনী ব্রিজের শিলান্যাস হল, তারপর কাজও আরম্ভ হল। কিন্তু তারপর কাজটা কেন বন্ধ হয়ে রয়েছে বুঝতে পারছি না। এই বলে বাজেটকে সমর্থন করে এবং বিরোধীদের কাট মোশনের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী মনোহর তিরকি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৯৮-৯৯ সালের জন্য পূর্ত

বিভাগের যে বাজেট সভায় উপস্থাপিত করা হয়েছে, আমি সভায় আবেদন করছি তাকে সমর্থন করবার জন্য। আমি বিরোধী দলের কাটমোশনের বিরোধিতা করছি। এখানে সড়ক এবং যান-বাহন চলাচল সম্বন্ধে বক্তব্য রাখা হয়েছে। সড়কের ক্ষেত্রে ত্রুটি অবশ্যই রয়েছে। কেন্দ্রীয় সরকারের বঞ্চনার ফলে জাতীয় সড়কে যান চলাচলে অসুবিধাটা লক্ষ্য করছি। কিন্তু সড়কের উপর এই রাজ্যের মানুষ অনেকটাই নির্ভরশীল। যদি কেন্দ্রীয় সরকার রেল প্রকল্প অনুমোদন করত তাহলে আমাদের রোডের উপর এত লোড পড়ত না। সেই জন্য পশ্চিমবাংলার রোডের উপর চাপ পড়ছে। আমাদের রেল পথ সেটা ডবল লাইন হল না। ফলে যানবাহনকে রাস্তার উপর নির্ভর করতে হচ্ছে। তবুও সরকার তার সাধ্যমতো করে যাচ্ছে। সকলের উদ্বেগের কথা আমরা জানি, সেই জন্য সাধ্যমতো চেষ্টা করছি। আমাদের অর্থের অভাব আছে। আমাদের অসুবিধা সত্ত্বেও আমরা কাজ করার চেষ্টা করছি। রাস্তাঘাট বলুন বিল্ডিং বলুন সমস্ত কিছু নির্মাণের ক্ষেত্রে খালি সমতলে নয় পাহাড় সমুদ্রের ধারে বিস্তীর্ণ এলাকায় আমরা কাজ করে থাকি। আমাদের সমস্যার মধ্যে প্রাকৃতিক দুর্যোগ একটা কারণ সেটা অনেক মাননীয় সদস্য বলবার চেষ্টা করেছেন। আপনারা সকলে লক্ষ্য করেছেন দক্ষিণবঙ্গে খরা চলছে আর উত্তরবঙ্গে বন্যা হয়ে গিয়েছে। আমাদের নব নির্মিত কিছু রাস্তাঘাট ব্রিজ এই কয়েক দিনের মধ্যেই বন্যায় ভেসে গিয়েছে। বর্ষা নদীর উপর সেতু নির্মাণ করা হয়েছিল, সেটা ১১ তারিখের ভয়াবহ বন্যায় নষ্ট হয়ে গিয়েছে, সঙ্গে সঙ্গে রাস্তা-ঘাটের ক্ষতি হয়েছে। উত্তরবঙ্গের পাহাড়ী নদী গুলি বিশেষ করে ভুটান সীমান্ত থেকে যে সমস্ত নদীগুলি আসছে সেই নদীগুলি গতিপথ পরিবর্তন করছে, ফলে রাস্তা-ঘাট ধুয়ে যাচ্ছে। দার্জিলিং-এর কথা কেউ বললেন না যে সেখানে রাস্তা-ঘাটগুলি ঠিক ভাবে রেখেছি। অনেক টাকা-পয়সা খরচা করে রাস্তা-ঘাট তৈরি করে দার্জিলিং-এর মানুষের সঙ্গে সমতলের মানুষের সম্পর্ক থাকুক পাহাড় পশ্চিমবাংলার একটা অঙ্গ হিসাবে থাকুক সেই চেষ্টা আমরা চালিয়ে যাচ্ছি। সিকিম ঠিক ভাবে সংরক্ষণ না করার জন্য বিচ্ছিন্ন হয়ে গেছে কিন্তু সেই জায়গায় দার্জিলিং কালিম্পং এলাকায় রাস্তাঘাট সুদৃঢ় করে রাখার জন্য মানুষ চলাফেরা করতে পারছে। কমলবাবু যে কথা বলার চেষ্টা করেছেন—সীমান্তবর্তী এলাকা—কুচবিহার হোক জলপাইগুড়ি হোক আর দিনাজপুর হোক এই সব এলাকার মানুষকে নির্ভর করতে হয় সড়কের উপর, রেল যোগাযোগের কোনও রাস্তা নেই। আমাদের যা অর্থ তা দিয়ে আমরা চেষ্টা করছি। কিন্তু এখানে একটা বিশেষ সমস্যা হল নদী-নালার সমস্যা। সেটা যাতে দূর করতে পারি সেই জন্য সেতুর উপর বিশেষ জোর দিয়েছি। আপনারা জেনে খুশি হবেন, আগে বাজেট বক্তৃতায় বলা হয়েছিল, প্রায় ৪০-৪২ টি সেতু ওখানে নির্মাণ করা হচ্ছে। অনেক বড় বড় সেতু আছে। সেখানে কাঠের দুর্বল সেতু ছিল, সেই সেতুগুলি একেবারে দুর্বল হয়ে গিয়েছিল। বর্ষার সময় এই সেতুগুলি ভেঙে যেত আর

এলাকার মানুষ বিচ্ছিন্ন হয়ে পড়ত। সরকার সেই সেতু গুলি পর্যায়ক্রমে নির্মাণ করছে। কমলবাবু একটি বৃহত সেতুর ব্যাপারে উদ্বেগ প্রকাশ করেছেন। আমরা আশা করছি ১৯৯৯ সালের মধ্যে সিল-তোর্সা সেতু শেষ করতে পারব। ঠিকাদার পরিবর্তন করা হয়েছে, নূতন ঠিকাদার জোর কদমে কাজ করছে। উনি যে অভিযোগ তুলেছেন যে কিছু অসুবিধার সৃষ্টি হচ্ছে। আমরা নিশ্চয়ই সেটা খতিয়ে দেখব। নূতন যোগাযোগ ব্যবস্থার ক্ষেত্রে নূতন সেতু নির্মাণের ক্ষেত্রে অর্থের অসুবিধার জন্য লোন নিয়েও সেই কাজ করার চেষ্টা করছি। সিলতোর্সা সেতু হলে আসামের সাথে যোগাযোগ ব্যবস্থা হবে, কুচবিহারের সঙ্গে যোগাযোগ এবং উত্তরবঙ্গের সাথে দক্ষিণবঙ্গের সাথে যোগাযোগ ব্যবস্থা হবে। একটা রাস্তার উপর নির্ভর করতে হত, অলটারনেট রাস্তার দিকে নজর দিচ্ছি। কলকাতা আসার জন্য ৩১ নম্বর এবং ৩৪ নম্বর জাতীয় সড়কে অবস্থা মাঝখানে খারাপ ছিল। আপনারা বলতেন এবং আমরাও দেখেছি। সবার প্রচেষ্টায় এবং দপ্তরের প্রচেষ্টায় সেই সড়ক ব্যবস্থা সুন্দর হয়েছে। সেই রাস্তা দিয়ে কলকাতা থেকে শিলিগুড়ি যেতে ৮ থেকে ১০ ঘন্টা সময় লাগছে। সেই রাস্তা দিয়ে বাস স্মুথলী রান করছে। সঙ্গে সঙ্গে অলটারনেট বেঙ্গল টু বেঙ্গল সড়ক যোগাযোগর ব্যবস্থা হয়েছে। আমার সৌভাগ্য হয়েছিল সেই রাস্তা দিয়ে যাবার। সেই রাস্তা এখন চওড়া করা হচ্ছে। আর. আই. ডি. এফ(৩) থেকে টাকা-পয়সা নিয়ে এই চওড়া করার কাজ শেষ হয়ে গেলে ফেজ বাই ফেজ বাকি কাজগুলি করা হবে। বিভিন্ন খাতের টাকা নিয়ে সেই রাস্তাটি ইসলামপুর পর্যন্ত করার পরিকল্পনা আছে।

[6-00 – 6-10 p.m.]

রাস্তা কমপ্লিট হয়ে গেছে। রাস্তাটি চওড়া করতে পারলে সেখান দিয়ে বাস ট্রাক ইত্যাদি যেতে পারবে। একই সাথে সাথে আমাদের আরও পরিকল্পনা আছে, এক্সপ্রেস ওয়ে, মাননীয় মন্ত্রী মহাশয় এ সম্বন্ধে বলবেন। কলকাতা থেকে শিলিগুড়ি পর্যন্ত এক্সপ্রেস ওয়ে তৈরির পরিকল্পনা আমাদের আছে। কারণ একটা রাস্তার উপরে যাতে নির্ভর করে থাকতে না হয়, তারজন্য আমরা পরিকল্পনা করেছিলাম। সেটা ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোরেশন থেকে হোক বা অন্য দপ্তরের সাহায্য নিয়ে কিভাবে করা যায় তা আমাদের করতে হবে। তিস্তা খাল যেটা আছে, তার পাশ দিয়ে আমরা এই রাস্তাটি নিয়ে আসব। আমাদের দপ্তরের ইঞ্জিনিয়াররা তা নিয়ে সমীক্ষা করছেন। অন্যদের সঙ্গে নিয়ে কিভাবে তাড়াতাড়ি করে এটাকে করা যায়, আমরা সেটা করছি। এখানে অনেক বিধায়ক উদ্বেগ প্রকাশ করলেন, আবার সেই সঙ্গে সঙ্গে বললেন যে, উত্তরবঙ্গে আগে ছিল না। বালুরঘাট রাস্তার কথা বললেন। ওটি ছোট ছিল, ওখানে অনেক কাঁচা সেতু ছিল। বর্ডার এরিয়া ডেভলপমেন্ট ফাণ্ড থেকে সেখানে ছোট ছোট সেতু এবং যে সমস্ত সেতু কাঁচা ছিল, সেগুলোকে পাকা করা হয়েছে। এটা খালি দিনাজপুরে নয়, কোচবিহার, মালদহ এইসব

এলাকায়, বর্ডার এলাকায় যে সেতুগুলো ছিল, সেগুলোকে পাকা করা হয়েছে। বাকি কাজ যা আছে, সেগুলোর কাজও চলছে। এইসব কাজ আমাদের পূর্ত দপ্তর থেকে আমরা চালাচ্ছি। এখানে মাননীয় সদস্যগণ বলেছেন কলকাতার সঙ্গে উত্তবঙ্গের যোগাযোগ ব্যবস্থার জন্য। এই কাজ আমরা যাতে ভাল ভাবে করতে পারি তারজন্য আমরা চেষ্টা করছি। এজন্য জলপাইগুড়িতে আমাদের সুপারিনটেনডেন্ট ইঞ্জিনিয়ার থাকেন। ঐ এলাকায় সড়ক যোগাযোগ ব্যবস্থা যাতে বিচ্ছিন্ন না হয় বা বিল্ডিং ইত্যাদির ব্যাপারে তাড়াতাড়ি ডিসিশন নিয়ে করা যায়, সেজন্য পূর্ত দপ্তর ওখান থেকে কাজকর্ম পরিচালনা করবার জন্য ব্যবস্থা নিয়েছে ওখানে একটি পূর্ত ভবন নির্মাণ করা হচ্ছে এখানে অনেকে বললেন যে, অনেকদিন ধরে নজর দেওয়া হত না। সেটা ঠিক নয়, নজর দেওয়া হত। ওয়ার্ল্ড ব্যাঙ্কের স্কীম হোক বা নাবার্ড স্কীম হোক, ঐসব এলাকায় অনেক স্কীম ঢোকানো হয়েছে এগুলো হলে আমরা অনেক ফল পাব এবং তার ফলে ঐ এলাকায় আমাদের কোনও চিন্তা থাকবে না । পূর্ত দপ্তর খালি রাস্তা, সেতু বানায় না। আমি বলব, বিধায়কদের থাকার ব্যাপারে যে অসুবিধা ছিল, মাননীয় স্পিকারের হস্তক্ষেপে সেটি ঠিক হতে যাচ্ছে বিধায়ক নিবাস, গেষ্ট হাউস যেটি আছে, সেখানে আরও দুটো তলা নির্মাণের কাজ আমরা শীঘ্রই শুরু করব। মাননীয় স্পিকার সাহেব আজকে যে কথা বললেন, বর্ষার পরে আমরা ঐ কাজটি ধরব। মাননীয় সদস্যরা অনেক আশা আকাঙ্খার কথা বললেন। কাজকর্ম খারাপ হলে আপনারা নিশ্চয়ই বলবেন। তারজন্য ভিজিলেন্স দরকার। আমাদের সমস্ত জায়গায় দপ্তরের লোকজন থাকেন না। আমাদের অনেক অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার, সাব-অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার এঁদের সুপারভাইজের অভাবে কাজ হয় না। আপনারা সেগুলো দেখলে আমাদের বলবেন, আমরা তা খতিয়ে দেখার চেষ্টা করব। সবাইকে ধন্যবাদ দিয়ে, এই যে ব্যয়-বরাদ্দের দাবি রাখা হয়েছে তাকে সমর্থন করে, এবং বিরোধী পক্ষকে বলব, আপনারা ছাঁটাই প্রস্তাবকে উঠিয়ে নিন, আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দীর্ঘক্ষণ ধরে আমাদের এই ব্যয় বরাদ্দের উপর আলোচনা হচ্ছে, এবং মাননীয় সদস্যগণ তাদের নিজস্ব বক্তব্য, নিজস্ব মত এই সভায় উপস্থাপিত করেছেন। এটা ঠিকই তাদের সকলের বক্তব্যের মধ্যে থেকে একটা জিনিস পরিস্ফুটিত হয়েছে, পশ্চিমবাংলার রাস্তাঘাটের যোগাযোগ ব্যবস্থা ইত্যাদি নিয়ে তারা উদ্বিগ্ন। এটা খুবই স্বাভাবিক এবং তারা অনেকে তাদের মর্ম বেদনা এখানে উপস্থাপিত করার চেষ্টা করেছেন যে আমাদের পশ্চিমবাংলার গৌরব অনেকখানি হানি হয়েছে, ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের রাস্তাঘাটের দিক থেকে আমরা অনেকটা পিছিয়ে আছি এবং সেটা তারা বারবার উল্লেখ করবার চেষ্টা করেছেন; বিশেষ করে বিরোধী দলের সদস্যরা। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আপনি খুব ভাল ভাবেই

জানেন, আমরা প'শ্চমবাংলায় যখন ক্ষমতায় এসেছিলাম তখন একটা সমস্যাসঙ্কুল রাজ্য আমাদের হাতে এসেছিল এবং সেটাকে একটা জায়গায় নিয়ে এসে দাঁড় করানোর চেষ্টা হয়েছে। আমাদের রাস্তাঘাট মানুষের নূন্যতম চাহিদা অনুযায়ী যাতে কাজ করতে পারি, সেই হিসাবে আমাদের বিভিন্ন সমস্যার সম্মুখীন হতে হয়েছে। রাজ্যে নানান দিকে এর সমস্যা আছে, শিক্ষা, স্বাস্থ্য, গ্রামীণ উন্নয়ন রাস্তাঘাট এর সমস্যা, কৃষি সমস্যা বিভিন্ন সমস্যা আছে। দারুণ সমস্যা সঙ্কুল অবস্থার মধ্যে আমরা ক্ষমতায় এসেছিলাম, নিঃসন্দেহে রাস্তাঘাটের যে বিষয়টা ছিল সেটা যথেষ্ট গুরুত্ব দিয়ে দেখবার বিষয় ছিল এবং সেটা গুরুত্ব দিয়ে দেখবার চেষ্টা হয়েছে অর্থের যোগান এটা অত্যন্ত বাস্তব ঘটনা। সমস্যার দিক থেকে সম্পূর্ণভাবে দেখতে গিয়ে নিঃসন্দেহে রাস্তার ক্ষেত্রে যে গুরুত্ব দেওয়া উচিত সেটা অতটা গুরুত্ব দিতে পারেনি। বিশেষ করে শিক্ষা ক্ষেত্রে যে অবস্থা সৃষ্টি হয়েছিল সেখানে বেশি ব্যয় বরাদ্দ নির্ধারিত করতে হয় এবং তার পরে যখন ত্রিস্তর পঞ্চায়েতি ব্যবস্থা চালু হয়ে গেল তখন গ্রামীণ উন্নয়ন আমাদের সামনে বড় হয়ে দেখা দেয়, সেখানে ব্যয় বরাদ্দ যথেষ্ট বৃদ্ধি করা হয়েছে, এটা আপনারা সকলেই জানেন। সুতরাং এই অবস্থাকে আমাদের মেনে নিতে হয়েছে, তার উপর দাঁড়িয়ে আমাদের রাস্তাঘাটের যে কাজ সেটায় হাত দিতে হয়েছে। ২২ বছর এটা অনেকটা সময় ঠিকই, যেখান থেকে আমরা শুরু করেছিলাম সেখানে দাঁড়িয়ে গোড়া থেকে যদি অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনা করি তাহলে দেখবেন একটা বিরাট পার্থক্য আছে। আজকে গুজরাট মহারাষ্ট্রর দিকে যদি তাকিয়ে দেখেন তাহলে দেখবেন আপনারা যে কথা বলছিলেন ২২ বছর আগে গুজরাট, মহারাষ্ট্রর রাস্তার পরিস্থিতি যে জায়গায় ছিল, এবং রাস্তাঘাট তৈরি করবার জন্য যে ধরনের ইনফ্রাস্ট্রাকচার তৈরি করা হয়েছিল, আমরা জানি সেই সময়ে পশ্চিমবাংলার ক্ষেত্রে যে বঞ্চনা ছিল, ফলে সেখানে সাধারণ মানুষের মধ্যে তদানীন্তন সরকারের বিরুদ্ধে বিক্ষোভ দেখা দেয় এবং তার ফলে আমরা ক্ষমতায় আসি। সুতরাং শুরুটা আমরা খানিকটা পিছিয়ে থেকে করেছিলাম। সুতরাং—এখনও যখন কেউ তুলনা করেন—সেই পিছিয়ে থাকাটা সম্পূর্ণভাবে কাটিয়ে ওঠা যায়নি। আপনারা জানেন তার মাঝে কতকগুলি ব্যাপার আছে, যখন বিশ্বব্যাঙ্ক থেকে টাকা গ্রহণ করা হয় বা অন্যান্য যে সমস্ত বাইরের সংস্থা থেকে অর্থ গ্রহণ করা হয় তখন সেই ব্যাপারে জাতীয় সরকারের থেকে অনুমোদন নিয়ে করতে হবে। জাতীয় সরকার অনুমোদন না দিলে করতে পারা যাবে না। আমরা বারবার উল্লেখ করেছি, একটা সময় যখন ক্ষমতায় আমরা এলাম বিশেষ করে ৮০-র দশকে সেই সময় কেন্দ্রে যারা ক্ষমতায় ছিলেন, তাদের সঙ্গে আমাদের অন্যান্য দিক থেকে বিরোধ ছিল।

[6-10 – 6-20 p.m.]

শুধু রাস্তাঘাটের ক্ষেত্রে নয়, শিল্প কলকারখানার ক্ষেত্রে আমরা কেন্দ্র রাজ্য সম্পর্কের

কথা তুলে ধরেছিলাম সেইজন্য। কাউন্টি ইনচার্জ যিনি আছেন বিদেশি সংস্থার সঙ্গে লেনদেন সেইভাবে যদি না নেন তাহলে একটা রাজ্য আর্থিক সহায়তা সেইভাবে পেতে পারেনা বা ঋণ পেতে পারেনা। রাজস্থান, গুজরাট, মহারাষ্ট্রের ক্ষেত্রে যেটা ছিল স্বাভাবিক, তার থেকে আমরা অনেকখানি বঞ্চিত ছিলাম। এটা নিয়ে অনেক খানি বিতর্ক হয়েছে। আমাদের এখানে আমরা সেই ধরনের ঋণ খানিকটা পেয়েছি। নব্বইয়ের দশক থেকে আমাদের প্রচেষ্টা খানিকটা ফলবতি হতে শুরু করল। ফলে আমরা খানিকটা পিছিয়ে থেকেই শুরু করেছি। বিশ্বব্যাঙ্ক এবং এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক থেকে আমরা ঋণ পেলাম এবং তারা আমাদের কিছু কিছু প্রকল্পের দায়িত্ব গ্রহণ করলেন। এর মধ্যে দিয়েই আমরা ভালো রাস্তার কাজ শুরু করতে পেরেছি নব্বইয়ের দশক থেকে। যার ফলে আজকে পশ্চিমবাংলায় বলবার মতো রাস্তা হয়েছে দুর্গাপুর এক্সপ্রেস হাইওয়ে। যারা ওখান দিয়ে গেছেন তারা নিশ্চয় স্বীকার করবেন এটা উন্নতমানের একটি রাস্তা তৈরি হয়েছে। এই রাস্তাটির আটচল্লিশ কিলোমিটার আমরা উন্মুক্ত করে দিয়েছি। বাকি সতেরো কিলোমিটারের কাজও প্রায় শেষ হয়ে এসেছে। শুধু অ্যাপ্রোচ রোডের ভায়াডাক্টের কাজ কিছুটা বাকি আছে। ওটা হয়ে গেলেই বাকি সতেরো কিলোমিটারের কাজ প্রায় কমপ্লিট। এটা নিয়ে সৌগতবাবু বৃথাই উদ্বেগ প্রকাশ করেছেন, কবে শেষ হবে। ভায়াডাক্ট অ্যাপ্রোচ রোডের কাজ যেটা বাকি আছে তার কিছুটা কাজ বর্ষার আগে আমরা কমপ্লিট করেছি, আর হার্ডকাস্টের কাজটা আমরা বর্ষার পরে শেষ করব এবং নির্দিষ্ট সময়ের মধ্যেই আমরা কাজটা কমপ্লিট করতে পারব।

স্যার, কিছু কিছু সদস্য খানিকটা উদ্বিগ্ন হয়েছেন পানাগড়-মোড়গ্রাম রাস্তাটির বিষয়ে। এই ১৫০ কিলোমিটার রাস্তাটির কাজ কবে শেষ হবে? এই রাস্তাটি করবার সময়ে আমরা চুক্তিবদ্ধ ছিলাম, ১৯৯৮ সালের ডিসেম্বর মাসের মধ্যে এটা আমরা শেষ করব। ৯৮ সালের পরেও যদি আমরা দেরি করি তাহলে তার দায় বর্তাবে রাজ্য সরকারের উপর। সেই শর্ত অনুযায়ীই আমরা প্রোগ্রামের মধ্যেই এগোচ্ছি। কিন্তু এগোতে গিয়ে মাঝে যে সংস্থাটি ওখানে কাজ করছিল—এই এজেন্সিটা ঠিক করেছিল এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক—দেখলাম তাদের কাজের মধ্যে শ্লথতা আসছে। তখন তাদের উপর আমরা প্রচণ্ড চাপ সৃষ্টি করি এবং এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের লোকেদের এনে আমাদের দেখতে হয় যে শ্লথ গতিতে কাজ হচ্ছে তখন তাদের উপর চাপ সৃষ্টি করে আমরা বলি সহযোগী একটি এজেন্সিকে নিতে হবে। আমাদের চাপে তারা সেই সহযোগী এজেন্সিকে নিয়েছে এবং কাজটা দ্রুতগতিতে এগোচ্ছে হয়ত ১৯৯৮ সালের ডিসেম্বর মাসের মধ্যে কাজটা সম্পূর্ণ করা যাবেনা, কিন্তু এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের সঙ্গে পরামর্শ করে মার্চ ১৯৯৯ সালের মধ্যে আমরা কাজটা সম্পূর্ণ করব এবং জনগণের হাতে তুলে দিতে পারব। এই রাস্তাটি ৭৫ ভাগ তৈরি হয়ে গেছে। সেই ৭৫ ভাগ অংশ

দিয়ে যারা যাতায়াত করেছেন তারা নিশ্চয় বলবেন এটা একটা আন্তর্জাতিক মানের রাস্তা এবং বলবার মতো রাস্তা। মহারাষ্ট্র, গুজরাটের কথা যারা বলছেন তারা দয়া করে এই রাস্তাটি দিয়ে ঘুরে আসবেন এবং আপনার অভিজ্ঞতা আমাদের সামনে বলবেন। বিরোধী পক্ষের অনেকে বক্তব্য রাখার সময়ে বলেছেন যে আপনারা ভাবনা-চিন্তা করছেন না। আমরা চিন্তা-ভাবনা করছি এবং আপনাদের সামনে তা তুলে ধরলাম। ন্যাশনাল হাইওয়ে আমাদের পারপাস সার্ভ করে ঠিকই, কিন্তু এগুলো শক্ত এবং চওড়া না করতে পারলে হবেনা, এটা করতে আমরা ওয়ার্ল্ড ব্যাঙ্কের সাহায্য পাচ্ছি। বরাকর থেকে রাণীগঞ্জ এবং রাণীগঞ্জ থেকে পানাগড়, এই দুটি রাস্তার কাজ আমরা শুরু করেছি। একটা স্টেজে আমরা কাজ করছি। লার্সেন এণ্ড টুবরো একটা সংস্থা আছে। আপনারা বললেন যে, কোয়ালিটি জবের জন্য বড় সংস্থাকে দিলে ভাল হয়। আমরা চেষ্টা করছি যে, যারা আর্থিক দিক থেকে অন্যান্য দিক থেকে শক্তিশালী, তাদেরকেই দেব। লার্সেন এণ্ড টুবরোকে এই কাজটি দেওয়া হয়েছে। এরা কাজ আরম্ভ করে দিয়েছে। আমাদের শর্ত আছে যে, একটা নির্দিষ্ট সময়ের মধ্যে এই কাজটা শেষ করতে হবে। এন এইচ এ সংস্থাটি যেটা কেন্দ্রীয় সরকার তৈরি করেছেন। তারা অনেক রাস্তার উপর কাজ করছেন, বিশেষ করে জাতীয় সড়কগুলির উপর কাজ করছেন, দায়িত্ব নিয়ে। বরাকর রানিগঞ্জ এর সংযোগকারী রাস্তাটি এন এইচ এ কাজ করবে। এরা কাজ শুরু করে দিয়েছেন। সুতরাং বাকি যেটুকু দিক পানাগড় থেকে পালসিট পর্যন্ত যেখানে দুর্গাপুর এক্সপ্রেস ওয়ে শুরু হয়েছে, সাধারণত রসুলপুর পর্যন্ত, সেটার ব্যাপারে কেন্দ্রীয় সরকার নীতিগতভাবে রাজি হয়েছে। ওরা বলছেন যে, আমরা জানাচ্ছি যে, অদুর ভবিষ্যতে এন এইচ এ এটা করবে। তারা জানাচ্ছে যে, অদুর ভবিষ্যতে তারা একটা গ্রহণ করবে। তারপর এন এইচ টু যাকে গ্র্যান্ট ট্যাঙ্ক বললাম, সেই রাস্তাটিকে কলকাতা পর্যন্ত নিয়ে আসতে অসুবিধা নেই। দুর্গাপুর হাই ওয়ে যেটা হয়েছে, সেটাকে ফোর লেন যাতে করা যায়, তার জন্য আমরা এন এইচ এর কাছে চিঠি আমরা পাঠিয়েছি। তারা অথরাইজড করেছেন। তারা মাপজোপ করছেন। এতে অসুবিধা নেই। আমাদের ল্যাণ্ড নেওয়া আছে এবং দুর্গাপুর এক্সপ্রেস ওয়েকে ফোর লেন করতে পারব। এটা করতে পারলে বিহার সীমান্ত থেকে কলকাতা পর্যন্ত একটা চমৎকার রাস্তা মানুষের হাতে দিতে পারব। অন্যদিকে বম্বে রোড সকলের চিন্তার কারণ হয়ে দাঁড়াচ্ছে। কারণ বম্বে রোডে যদি একটা লরি পাংচার হয়ে যায়, তাহলে শত শত গাড়ি দাঁড়িয়ে যাবে। সুতরাং বম্বে রোডটি যতই ভালো করি না কেন, সেই রাস্তাটির পরিসর অনেক কম। কাজেই যে পরিমাণ গাড়ি আসছে বিশেষ করে সাউথ ইণ্ডিয়া থেকে, বিহার থেকে, উড়িষ্যা থেকে এবং এর ফলে বম্বে রোডের চাপ অকল্পনীয়। এই মুহুর্তে চওড়া করতে পারলে ভাল হত। এই ব্যাপারে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে দরবার করেছি তারা নীতিগতভাবে মেনে নিয়েছে। ওরা ২০৫ কিলোমিটার উড়িষ্যার বর্ডার থেকে শুরু করে কলকাতা পর্যন্ত ফোর লেন করবে।

তাতে আগের ফেজে যে কাজটি সেটার ব্যাপারে বলছি যে, হলদিয়া যেহেতু পোর্ট হয়েছে, এটা একটা পোর্ট সিটি, এই হলদিয়া থেকে কলকাতায় রাস্তা আনার জন্য আর একটি সংস্থা ও ই. সি. এফ. এর সাথে কথা বলেছি এখন এটার পরিণতি কি হবে তা আমি বলতে পারছি না। ওই রাস্তাটি করলে ১৪-১৫ কিলোমিটার রাস্তা কমত। খুব বেশি বেনিফিট হবে না। দুটো ব্রিজ করতে হবে রূপানারায়ণ এবং দামোদর ব্রিজ করতে হবে। তার অনেক খরচা আছে। সুতরাং কস্ট বেনিফিট কতটা হবে, সে ব্যাপারে ভাবনা চিন্তা করতে হবে। যাইহোক এন এইচ ৪১ সেটা দারুণ ব্যাধির মুখে। কোথাও ১ কিলোমিটার রাস্তা, কোথাও ২ কিলোমিটার রাস্তা ভেঙ্গে বসে পড়েছে। আমরা সয়েল টেস্ট করেছিলাম। ফাঁকা জায়গা আছে। সেখনে মাটি বসে যাচ্ছে। এখন বর্ষার সময় কাজ করা যাবে না বলে আমরা কাজ চালানোর মতো কিছু কাজ করছি। পরে ওটাকে ফোর লেন করে মেচেদাতে নিয়ে এসে, ওখান থেকে কলকাতাতে নিয়ে আসতে চাইছি। যেটা হলদিয়ার সঙ্গে কলকাতার যোগাযোগ ব্যবস্থা ভাল করবে। বিশেষ করে কোলাঘাটের পর থেকে যে জ্যাম হয়, সেটাকে মোকাবিলা করা যাবে এবং পরের ফেজে বম্বে রোডের বাকি অংশের কাজ হবে। এরপর থাকছে এন এইচ ৩৪। এর ক্ষেত্রে আমরা চওড়া করার প্রস্তাব দিয়েছি।

[6-20 – 6-30 p.m.]

কিন্তু পাশাপাশি হাওড়া কলকাতা এক্সপ্রেস ওয়ের প্রশ্ন এসে গেছে। সেই প্রসঙ্গ শুনে খুশি হবেন যে এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক তারা সর্বশেষ জানিয়েছেন যে তারা এটা খতিয়ে দেখতে চান যে এই ধরনের এক্সপ্রেস ওয়ে এইভাবে করা যায় কিনা। নানা কথা হয়েছে, নানা দিক থেকে চেষ্টা করা হয়েছে ডব্লু. বি. আই. ডি. সি থেকে চেষ্টা করা হয়েছে। আমাদের শিল্প দপ্তর থেকে চেষ্টা হয়েছে। তো সেই কারণে এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক এর অফারটা আমাদের কাছে এসেছে। আই. সি. আই. সি. আই বলে আমাদের ভারতবর্ষে যে সংস্থাটা আছে তারা দায়িত্ব নিয়েছেন এটা সার্ভে করার জন্য। তারা ৫ কোটি টাকা দিতে চেয়েছেন এবং ৫ কোটি টাকা তারা সার্ভের জন্য দিচ্ছেন। যদি প্রকল্পটা গৃহীত হয় ৫ কোটি টাকা তারা ফেরত পাবেন, নাহলে ৫ কোটি টাকার দায়িত্ব কেউ নেবেন না। এই কণ্ডিশনে তারা রাজি হয়েছেন এবং আমরা তাদের দিয়ে পুরো সার্ভে করাতে পারব। আমরা ভাইটাল অ্যারেঞ্জমেন্টের কথা বলেছি সবচেয়ে গ্রহণযোগ্য এই ক্ষেত্রে। আমরা তিস্তা ক্যানেলের এমব্যাঙ্ক- মেন্ট যেটা অলরেডি সরকার এর হাতেই আছে। সেটা নতুন করে চাষীর জমি নিতে হবে না বা নতুন করে মামলা মোকদ্দমা করতে হবে না। যদি আমরা এমব্যাঙ্কমেন্টের সঠিক ব্যবহার করতে এই এমব্যাঙ্কমেন্টের পাশে আরও জায়গা রয়েছে, পরবর্তীকালে আমরা যদি চার লেন বা ছয় লেন করতে চাই, তাহলে আমরা ৬ লেন রাস্তা করতে পারব। রায়গঞ্জ, নাগরপুর পর্যন্ত এই রাস্তা

আসতে কোন অসুবিধা হবে না। সুতরাং এর সঙ্গে আমরা দুটো অল্টারনেটিভ ওয়ে করছি। তিনটে জায়গা দেখে তারপর ওরা রিপোর্ট দেবেন। সুতরাং এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক এর পানাগড় মোরগ্রাম প্রোজেক্টটা শেষ হয়ে যাচ্ছে। ওই প্রোজেক্টটা সম্বন্ধে তারা ইন্টারেস্ট দেখিয়েছেন কাজেই আমরা আশা করি ওই প্রোজেক্টটা যদি আমরা করতে পারি তাহলে উত্তরবঙ্গের সঙ্গে যোগাযোগের ক্ষেত্রে এবং বিকল্প যে রাস্তা, যে রাস্তার মধ্যে কোনও লেভেল ক্রশিং নেই। যে রাস্তা বিহারের মধ্যে যাবে না, যে রাস্তা অনেক সহজভাবে আসবে, সেই রাস্তা আমরা কলকাতায় আনতে পারব। সেজন্য এন. এইচ ৩৪ সম্পর্কে আমাদের এইভাবে ভাবতে হচ্ছে। এন. এইচ ৩৫ যেটা নিয়ে বিধায়করা বলেছেন। এন. এইচ ৩৫, আমরা একটা টাকা দিয়েছি, কেন্দ্রীয় বাণিজ্য দপ্তর আমাদের টাকা দিয়েছেন। হরিদাসপুরে একটা প্রবলেম ছিল আমরা সেখানে প্রায় এক কিলোমিটার এর উপর জায়গা ৬ লেন করে, চওড়া করে দিয়েছি। শুধু ব্ল্যাক টপের কাজটা বাকি। কাজ প্রায় কমপ্লিট। ওই রাস্তার একটা বড় সমস্যা। ওখানে বড়বড় মেহগনি গাছ আছে। এতবড় মেহগনি গাছ, কাটা যায় না। ভ্যালুয়েশন নাকি ৫০/৬০ লক্ষ টাকা। পরিবেশ প্রেমী মানুষ যারা আছে তারা বলছেন যে এই মেহগনি গাছ কাঠা যাবে না। অথচ মেহগনি গাছ না কাটলে আমরা জায়গাও পাচ্ছি না, পরিসর পাচ্ছি না। তাহলে বাড়িঘর ভাঙতে হয়, জমি নিতে হয়। সে আবার আরেকটা ব্যাপার। সেই কারণে একটু প্রবলেমে আছি। অথচ রাস্তাটা আমাদের ওইভাবে আনতে হবে। প্রোজেক্টটা এইরকম হবে যে ফেজ বাই ফেজ রাস্তাটা করতে হবে। অন্ততঃ ৬লেন নাহলেও ৪লেন করতে হবে। মাঝে ৫টা লেভেল ক্রশিং করতে হবে যেখানে ফ্লাই ওভারের প্রশ্ন আছে। কাজেই একটা বিরাট ব্যাপার। সেজন্য বাংলাদেশ থেকে গাড়ি আসবে কি আসবে না, নীরোদ বাবু বলছিলেন, আমি তাঁর উদ্বেগ প্রশমের জন্য জানাই যে পাশাপাশি আমরা বনগাঁ থেকে চাকদা পর্যন্ত যে রাস্তাটা সেটাকে আমরা চওড়া করছি এবং মজবুত করছি। কাজেই বাংলাদেশ থেকে যদি সত্যিই গাড়ি আসে, তাহলে এই রাস্তাটা ব্যবহার নাও করতে চায়, তারা বনগাঁ, চাকদা রোড ব্যবহার করে এন. এইচ ৩৪ ধরে কলকাতায় আসতে পারবেন। তাতে সবদিক থেকে ১৪/১৫ কিলোমিটার রাস্তা বেশি হবে। কিন্তু লেভেল ক্রশিং ছাড়া তারা সরাসরি এন. এইচকে ব্যবহার করে চলে আসতে পারবেন। সেজন্য আমরা বনগাঁ, চাকদা রাস্তাটাকে যথেষ্ট পরিমাণে চওড়া করার জন্য প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি। অল্পদিনের মধ্যেই কাজটা আমরা শেষ করতে পারব। বাংলাদেশের ওপারে একটা ভাল রাস্তা করে নিয়েছে। খুব ভাল হয়েছে। মহতীপুর ওপারে পার হয়ে গেলে বনগাঁ ব্রিজ। তারা চাইছেন ওখানে একটা ট্রানজিট পার্ক তৈরি হোক। আমরা ওদের সঙ্গে কথাবার্তা বলেছি। সেই কাজটা আমরা হাতে নিয়েছি এবং আমরা খানিকটা করেওছি। এখনও আমাদের ৬/৭ কিলোমিটার রাস্তা করতে হবে। এই রাস্তাটা মাঝে খুবই খারাপ অবস্থায়

ছিল। ট্রেডের লরিগুলো যেত। খুব ভারি জিনিস নিয়ে যেত। এই রাস্তার সেই ভার বহন করার মতো সুযোগ ছিল না। কাজেই রাস্তাটা একটু শক্ত করে করতে হচ্ছে। এই রাস্তাটা ৭ কিলোমিটার পর্যন্ত বাকি আছে। অন্যান্য বর্ডার রোর্ডের মধ্যে আমরা গাজর হিলী রোড, এটাকে যথেষ্ট মজবুত করছি। প্রায় শত শত ট্রেকার গাড়ি যায়, তারা এখন ভালো রাস্তা দিয়ে যেতে পারছে। এই রাস্তায় যে ইংলিশ ব্রিজ ছিল সেটাকে তুলে দিয়ে আমরা কংক্রীটের ব্রিজ করছি। পুনর্ভবার ব্রিজ শেষ হয়েছে। টাঙন নদীর ব্রিজের কাজ শেষ হয়ে এসেছে। নির্দিষ্ট সময়ের আগেই আমরা জনসাধারণের ব্যবহারের জন্য তুলে দিতে পারব। সাধারণ ভাবে বলা যেতে পারে যে এখানে মাননীয় কমল গুহ্ মহাশয় বলেছেন যে উত্তরবঙ্গের রাস্তা এখন একটু বেটার কণ্ডিশনে এসেছে এটা ঠিকই যে উত্তরবঙ্গের রাস্তা আগে খুব খারাপ ছিল। আমরা প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি যাতে সব রাস্তাই চলার মতো করে দিতে পারি। তুলনা মূলক বিচারে যদি বলা যায় তাহলে বলা যাবে যে দক্ষিণবঙ্গের রাস্তায় তুলনায় উত্তরবঙ্গের রাস্তা এখন ভাল। তবে এটা ঠিক যে উত্তরবঙ্গে রাস্তা অপ্রতুল, আরও রাস্তা এবং মজবুত রাস্তা করা দরকার। কিন্তু মোটামুটি ভাবে এখন গাড়ি চলার মতো অবস্থায় আছে। এটা প্রসংশনীয় না হলেও, যে দুরবস্থা ছিল তার থেকে আমরা মাথা তুলে দাঁড়িয়েছি। এখানে সৌগতবাবু প্রশ্ন করেছেন যে লেক-গার্ডেন্সের ফ্লাইওভার কবে হবে। লেকগার্ডেন্সের ফ্লাইওভারের কাজ অনেক খানি শেষ হয়ে গেছে। ওঁনার বাড়ির কাছেই, কেন দেখেন না বুঝি না। উনি বলেছেন একটা জায়গা ঘেরা হয়েছে মাত্র। ওই জায়গায় যে কাজ সেটা প্রায় করে নিয়ে এসেছি। যেটা উনি ঘেরা জায়গা বলছেন। লেবেল ক্রশিংয়ের এ পাশে যদি আসেন তাহলে দেখতে পাবেন। ওখানে একটা ছোট ব্রিজ করতে হবে। সেই ছোট ব্রিজ করবার জন্য ফাইলিংয়ের কাজ প্রায় শেষ করে এনেছি, এখন উপরের দিকে কাজ করব। আপনি লেক গার্ডেন্স স্টেশন পর্যন্ত ভালো করে তাকিয়ে দেখবেন উপরের দিকে কাজ হচ্ছে। এ ব্যাপারে বলা যেতে পারে যে অলরেডি ৩৫ থেকে ৪০ পারসেন্ট কাজ এপাড়ে আমরা করে ফেলেছি। ওপাড়ে ফুড-এর গোডাউন তৈরি করে দিতে হবে। ৫টা গোডাউন আমরা তৈরি করে দিয়েছি। এই গোডাউনগুলি ভাঙার পর আমরা ওপাড়ের রাস্তার কাজে নামব। কিছু কিছু বাড়ি ভাঙতে হবে, বাড়ি ভেঙে আবার তৈরি করে দিতে হবে। আমরা সেখানে জায়গা নির্দিষ্ট করেছি। আমরা অদুর ভবিষ্যতে ওপাড়ের যে কাজ সেটা শুরু করতে পারব। কাজেই লেকগার্ডেন্সের কাজ খুব অসুবিধার মধ্যে করতে হচ্ছে। তা সত্ত্বেও আমরা কাজ করছি। বণ্ডেলগেটের এপাশে আমরা এগোতে পারিনি। দেজ মেডিকেলের এপাড় থেকে দেখলে মনে হবে কিছুই হয়নি, কিন্তু রেল লাইনের ওপাড়ের কাজ আমরা শেষ করে এনেছি। একেবারে ল্যাণ্ডিং পজিশন পর্যন্ত চলে গেছে। কিছু জায়গায় ডেকের কাজ হয়েছে, কিছু জায়গায় ফাইলিংয়ের কাজ শেষ হয়েছে। ওপাড়ে যে জমির ব্যাপার ছিল

সেটা খানিকটা কভার আপ করেছি। কাজেই একটা পোর্সানের কাজ শেষ করেছি। শহরাঞ্চলের কাজ করতে গেলে এক দিক থেকে যদি তৈরির চাপ রাখেন যে এটা তৈরি হচ্ছে এটা হবেই তখন সেই চাপের ফলে খানিকটা খানিকটা কাজ যেমন লোকজন সরানো, ওয়ার্কিং প্লেস বের করার সুবিধা হবে। সেই জন্য ওদিক থেকে হুড়মুড় করে ঘাড়ে পড়ার মত অবস্থা সৃষ্টি করছি না। বিশেষ করে বালিগঞ্জের মতো জায়গা যেটা কনজেসটেড জায়গা। সেখানে বহু বাড়ি ভাঙতে হবে, বহু কারখানা ভাঙতে হবে। বহু লোকের রিহ্যাবিলিটেশনের ব্যাপার আছে। আমরা চেষ্টা করছি এপাড়ে যাতে ওয়ার্কিং প্লেস পাওয়া যায়। আমরা বণ্ডেলগেট সম্পর্কে খুবই চিন্তিত। এই কাজগুলি আমরা তৎপর হয়ে করার চেষ্টা করছি। আরও প্রশ্ন ছিল যে মৌড়ীগ্রামে ফ্লাইওভার সম্বন্ধে। মৌড়ীগ্রাম ফ্লাইওভার অদূরভবিষ্যতে আমরা শিলান্যাস করব, মোটামুটি সমস্ত ব্যাপারটা ঠিক হয়ে গেছে এটা স্টেট প্ল্যানিং বোর্ডে দিয়ে রেখেছি। পাশাপাশি একটা বিউটী অফারও পেয়েছি। ওয়েস্ট বেঙ্গল ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোপেশন ফাণ্ড বলে পশ্চিমবঙ্গ সরকার একটা নতুন ফাণ্ড তৈরি করেছেন, সেই ফাণ্ড থেকে আমরা লোন নিতে পারছি। এখানে মাননীয় সদস্যদের মধ্যে কেউ কেউ বলছিলেন পাণ্ডবেশ্বরের সম্বন্ধে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমরা ১৫ মিনিট সময় আরও বাড়িয়ে নিলাম, আশা করি এতে কারোর আপত্তি নেই।

[6-30 – 6-40 p.m.]

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** পাণ্ডবেশরে কোলিয়ারী থেকে যে লরিগুলি যায় সেগুলির ভার বেশি। ওদিকে আমরা মৌড়ীগ্রামের রাস্তা করছি। এটা একেবারে নর্থবেঙ্গল নয়, নর্থ ইণ্ডিয়ায় যাওয়া যাবে যদি ব্রিজটা হয়। এই ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোরেশন ফাণ্ড নামক সংস্থা আমাদের টাকা ধার দিচ্ছেন। সেই ধারের টাকায় পাণ্ডবেশ্বর করতে পারছি। এছাড়া কারলাঘাট, বালি, বজবজ, আরামবাগ, ইত্যাদিও আমাদের বিবেচনার মধ্যে আছে। আমরা কারলাঘাট ব্রিজটাও করতে পারছি ওঁদের ধারের টাকায়। জঙ্গিপুরের যে ব্রিজটার শিল্যান্যাস করে আসা হয়েছিল, যেটা নিয়ে আপনারা উল্লেখপর্বে আমাদের গঞ্জনা দেন সেটাও আমরা এবারে করতে পারছি। ওঁদের ধারের টাকায় এটাও আমরা করতে পারছি। ওঁরা এইসব কাজে আমাদের পাশে এগিয়ে এসেছেন। ওঁরা মৌড়ীগ্রাম ফ্লাইওভারের ব্যাপারে রাজি আছেন। কাজেই আমাদের রাজ্যসরকারের যদি অর্থের যোগান না হয় তাহলে ওঁরা এগিয়ে আসবেন। কাজেই আমরা প্রস্তুত হয়ে আছি, স্টেট প্লানিং যদি বলে না আমাদের পক্ষে সম্ভব হচ্ছে না, তাহলে আমরা এখান থেকে একটা বিউটির ব্যবস্থা করতে পারব। ঐ কাজকর্মের ডিজাইন, ঠিক কোন দিক দিয়ে যাবে—সব

ঠিক হয়ে আছে। সুতরাং আমরা কাজের মুখে দাঁড়িয়ে আছি। বালি বা বিবেকানন্দ সেতুর ব্যাপারে বলি, ল্যাণ্ড নোটিফিকেশন হয়ে গেছে। আমরা খুবই আশান্বিত হয়েছি যে, এতবড় বিউটিটা আমরা ন্যাশনাল গভর্নমেন্টের সহায়তায় করতে পারছি, তাঁরা এগিয়ে এসেছেন। ক্যালিফোর্নিয়ার একটা কোম্পানি কার্টার অ্যাণ্ড বার্জেস এটা করতে রাজি হয়েছে এবং এই ব্রিজের খরচাপাতি তাঁরাই দেবেন। আগস্ট বা অক্টোবর মাসে এসে তারা এ বিষয়ে ফাইনাল সই করবেন। এটা নির্দিষ্ট হয়ে গেছে। আমরা আশা করছি, ডিসেম্বর মাসের মধ্যে আমরা এর কাজ শুরু করতে পারব। আর, যদি ডিসেম্বর মাসের মধ্যে কাজ শুরু করতে পারি তাহলে ২০০২ সালের মধ্যে কাজটা শেষ করতে পারব বলে আশা করছি। সুতরাং অতিদ্রুত এটা করা যাবে বলেই আমার মনে হয়। ২০০২ সালে ব্রিজটা কমপ্লিট করা যাবে বলে ওরা বলেছেন। সুতরাং বলা যেতে পারি তিন বছরের মধ্যে ওঁরা ব্রিজটা করে দেবার কথা বলেছেন। মাননীয় সদস্যা কণিকা গাঙ্গুলি বেলঘরিয়া এক্সপ্রেস ওয়ের কথা বলছিলেন। ওনাকে জানাই, বেলঘরিয়া এক্সপ্রেস ওয়ের ব্যাপারে তাঁরা আমাদের আশা দিয়েছেন এবং তাঁরা এটা করতে ইন্টারেস্টেড। এন. এইচ. ৩৪-র সঙ্গে কানেকশনের ব্যাপারটাও এখন আসছে। যাইহোক এবিষয়ে কথাবার্তা চলছে। এটা হলে আমাদের নিশ্চয় অনেক বড় দুর্ভোগের শেষ হয়ে যাবে। কেউ কেউ আবার ইস্টার্ন বাইপাসের সম্বন্ধে বলেছেন। ইস্টার্ন বাইপাসটা আমার দপ্তরের মধ্যে পড়ে না, এটা আরবান ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট দেখে। আমরা ভি. আই. পি. রোডটা দেখি। ভি. আই. পি. রোডে একটা সমস্যা প্রায়ই দেখা যাচ্ছে। বিমান-যাত্রীদের পৌঁছতে ১৫/২০ মিনিট সময় নষ্ট হয়ে যাচ্ছে। তারা অসুবিধায় পড়ে যাচ্ছে। বাগুইহাটিতে গাড়ি পারাপারের ক্ষেত্রে যে জ্যাম হচ্ছে তার ফলে তাদের প্লেন ধরতে ঐ অসুবিধা হচ্ছে। অ্যাক্সিডেন্টেরও একটা ব্যাপারও এর সঙ্গে জড়িয়ে আছে। সেই কারণে ভি. আই. পি. রোডকে সিক্স লেন করে তার মাথার উপর দিয়ে ফ্লাই ওভার নিতে চাইছি। সেটা কৈখালির আগে থেকে শুরু হয়ে বাগুইহাটিতে নামবে। সিক্স লেন করার চেষ্টা হচ্ছে কারণ, যদি আমরা ব্রিজ করতে যাই তাহলে টোল তৈরি হবে এবং টোল তৈরি হলে জ্যাম হয়ে যেতে পারে। কাজেই সেই জ্যাম যাতে না হয়, তার জন্য সিক্স লেন করতে পারলে অনেক রাস্তা থাকবে এবং গাড়ি স্বচ্ছন্দে পাস করতে পারবে জ্যাম কাট করে। আর, ভবিষ্যতে তো রাস্তা বড় করতেই হবে। অনেকেই এ ব্যাপারে ইন্টারেস্ট দেখাচ্ছেন। এটা যদি বিউটিতে পেয়ে যায় তাহলে কলকাতা থেকে এয়ারপোর্ট যেতে যে সমস্যা হচ্ছিল সেটা মিটে যাবে এবং ভি. আই. পি., ফ্লাই ওভার দিয়ে দ্রুত পৌঁছতে পারবে।

ইচ্ছামতি ব্রিজের ক্ষেত্রে কিছু সমস্যা ছিল। নিচে পাইলিং-এ সমস্যা হচ্ছিল। কিছুতেই ঐ সমস্যার সমাধান করা যাচ্ছিল না। দাঁড়াতে পারা যাচ্ছিল না। অনেক কষ্টে এখন আমরা নিচে দাঁড়াতে পারছি। মাটির নিচে একটা সমস্যা হয়েছিল। এখন পাইলিং-

র কাজ শেষ হয়ে গেছে। আশা করছি ঐ ব্রীজ দ্রুত শেষ করতে পারব। কাজ করতে গেলে অনেক রকম সমস্যা আছে। কাজ করতে গেলে অনেক রকম ব্যাপার আছে। বেদিয়া ব্রিজের ব্যাপারটা আমাদের বাজেটে রয়েছে। ফিনান্স ডিপার্টমেন্ট যদি ক্লিয়ারেন্স দেয়, তাহলে বেদিয়া ব্রিজের কাজটা শুরু করতে পারব। হয়তো ২ কোটি টাকা দিলে ৪ বছরে কাজটা শেষ করতে পারব। ফিনান্স অগমেন্টেশন কনকারেন্স দিলে আমরা এর কাজ শুরু করব। মাধবপুরের ব্যাপারে ১৯৯৬ সালের আগে ফাউনডেশন করা হয়েছিল। এ ব্যাপারে চেষ্টা চলছে। এবছরের পুজোর পরে কাজ শুরু করব। **(এই সময় মাননীয় বিধায়ক শ্রী আব্দুল মান্নান মহাশয় বলতে থাকেন, 'আপনি অনেক অ্যাসুরেন্স দিচ্ছেন, পরে কমিটি মিটিং-এ ধরব'।)**

হ্যাঁ, হ্যাঁ, ধরবেন। আমি ভয় পাচ্ছি না। রায়না ব্রিজ সম্পর্কে আমি এখনই বলতে পারছি না। পরে খোঁজ-খবর নিয়ে বলব। এ ব্যাপারে পরিষ্কার পরিচ্ছন্ন ধারণা আমার নেই। মাননীয় বিধায়ক শ্রী কমল গুহ মহাশয় কতকগুলো গুরুত্বপূর্ণ পরামর্শ দিয়েছেন এবং কতকগুলো প্রশ্ন জানতে চেয়েছেন। তিনি বলেছেন তোর্ষা সেতুর কাজের ব্যাপারে ১৯৯৪ সালে টেণ্ডার হয়েছিল এবং সেই সময় যে সংস্থা এই কাজটা নিয়েছিল সে ছিল রেলওয়ে কনট্রাক্টর। সে লেসে ব্রিজের কাজ করতে চাইল। তখন তাকে বলা হল যে, ব্রিজের কাজ লেসে করলে অনেক অসুবিধা। তখন সে বলল আমরা রেলের কনট্রাক্টর। আমরা লেসে কাজ করতে পারব। তারপর কিছুদিন সে কাজ করে সে সরে বেড়ায়। তারপর ১৯৯৫ সালে আমি মন্ত্রী হয়ে জলপাইগুড়িতে গিয়ে তাকে সঙ্গে করে নিয়ে আসি। এবং ১৯৯৫ সালের জুন মাসে সে আবার কাজ শুরু করে। তাকে আমরা সবরকম সাহায্য করেছিলাম। কিন্তু মাঝখানে সে শ্লথগতিতে কাজ শুরু করল। তারা হচ্ছে পার্টনার ফার্ম। তারপর পার্টনারদের মধ্যে ঝামেলা শুরু হল। পরে ক্লজ-টু পর্যন্ত কাজটা করল। তখন তার পার্টনাররা বলল, ও যা ভুল করেছে তা করেছে। আমরা এখন কাজটা করে দেব। কাজটা তখন ক্লজ-থ্রির মুখে দাঁড়িয়ে রয়েছে। তখন সেই অন্য অংশীদারদের বলা হল যে ঠিক আছে কাজটা কর। কিন্তু কাজটা করতে করতে যদি বন্ধ করে দাও তাহলে তোমাদের আউট করে দেব। এই কথা বলার পর তারা দায়িত্ব নিয়েছে কাজটা করার জন্য এবং সেই কাজটা এখন চলছে। এতে ১০টা রেক হবে এবং ১১টা থাম্বা হবে। আগামী মার্চ মাসের মধ্যে কাজটা শেষ হয়ে যাবে। এছাড়া আরও ৮টা স্প্যান আগামী জুন মাসের মধ্যে কমপ্লিট করতে পারব। সুতরাং এই ব্রিজটা আগামী ১৯৯৯ সালের ডিসেম্বর মাসের মধ্যে জনগণের ব্যবহারের জন্য দিতে পারব। পূর্ণিবাড়ী ব্রিজের ব্যাপারে প্রবলেম দেখা গিয়েছে। এর জন্য ৩৭ কোটি টাকা দেওয়া হয়েছিল। তাতে ১৭ কিলোমিয়ার রাস্তা নতুন করে মাটি ফেলে নিউ রাস্তার কনস্ট্রাকশন করে ফেলা হয়েছে। এই রাস্তাটা কমপ্লিট। আর ব্রিজের কাজ খানিকটা এগিয়েছে। এই

ব্যাপারে ভূতল পরিবহন দপ্তরের সঙ্গে ঝগড়া চলছে। তাদের যে টাকা বরাদ্দ করা হয়েছিল সেটা তারা বাড়াতে বলছে। তাদের কাছ থেকে রিভাইস এস্টিমেট চেয়ে নিয়েছি, তারা দিয়েছেন। সেন্ট্রাল মিনিস্ট্রি থেকে রিভাইস এস্টিমেট আসলে আমরা এই কাজটা শেষ করতে পারব। ব্রিজের কাজের জন্য আমরা এম. এস. টি.র সঙ্গে যোগাযোগ করেছি। রিভাইস এস্টিমেটটা তৈরি হলেই আমরা কাজটা করতে পারব। আর তারাতলা-গাজীপুর রাস্তাটার ১১ কিলোমিটারের মধ্যে ৭ কিলোমিটার হয়েছে। বাকিটাও হবে। এ ব্যাপারে প্রচেষ্টা নেওয়া হয়েছে। এ ব্যাপারে কথাবার্তা হয়েছে।

[6-40 – 6-48 p.m.]

আগামী দিনে একটা মিটিং ডেকে বাকি রাস্তাটার কাজ শেষ করে দেব কমলবাবু যেটা বললেন, 'বেঙ্গল টু বেঙ্গল'-ঐ রাস্তাটার দৈর্ঘ টোটাল ৫৭ কিলোমিটার, তার মধ্যে ১৩ কিলো মিটার করে ফেলেছি। আমি ওঁর সঙ্গে এক মত যে, ঐ রাস্তাটা আরো চওড়া করা দরকার। ১৩ কিলোমিটারের একটু বেশি যা করা হয়েছে তা আগের চেয়ে চওড়া করেই করা হয়েছে। বাকি কাজের জন্য জেলা পরিষদের সঙ্গে কথা বলেছি। অর্থের যোগান পেলেই ৫.৫ কিলোমিটার করে করে আমরা ওটা করে ফেলতে পারব। ইয়াকুব সাহেব বেলেঘাটা ব্রিজের কথা বলেছেন, ওটা প্রায় হয়ে এসেছে। বাম্প-এর সমস্যা নিয়ে আমরা একটা কমিটি করেছি জেলা স্তরে। মানুষ অন্যায়ভাবে রাতারাতি বাম্পার করে দিচ্ছে। ফলে অনেক জায়গায় অ্যাক্সিডেন্ট ঘটছে। বাম্পার নিয়ে আমরা ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট এবং হেলথ ডিপার্টমেন্টের সঙ্গে আলোচনায় বসব, এ বিষয়ে দিন ধার্য করেছি। বাম্পার নিয়ে সারা পশ্চিমবাংলায় আমাদের অভিযান চলছে। অন্যায়ভাবে যেখানে সেখানে বাম্প করা চলবেনা। যেখানে একান্তই প্রয়োজন —হাসপাতাল, স্কুল ইত্যাদি আছে সেখানেই কেবল হতে পারে। তারপর এনক্রোচমেন্ট নিয়ে কথা উঠেছে। ওটা একটা খুবই কঠিন সমস্যা। একটা লোকের গায়ে হাত দেওয়া শক্ত। আপনারা জানেন অপারেশন সান সাইন নিয়ে কি অবস্থা হয়েছে। রাস্তাঘাটের সমস্যার কথা আপনারা সবাই জানেন। আর. আই. ডি. এফ.-এর ক্ষেত্রে আমরা টেণ্ডার করেছি, পুজোর পরেই সে কাজ হবে। তখন আপনারা দেখতে পাবেন সব রাস্তাতেই খানিকটা করে ভাল কাজ হয়েছে। প্রত্যেক জেলায়ই টেণ্ডার করা হয়েছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ক্ষিতিবাবু, মহঃ ইয়াকুব বলছেন, তিনি আপনার কাছে নবান্দা থেকে জয়কৃষ্ণপুর পর্যন্ত রাস্তাটার বিষয়ে জানতে চেয়েছিলেন, কিন্তু আপনি সে বিষয়ে কোনও উত্তর দিচ্ছেন না।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়ের কেন্দ্রের ঐ রাস্তাটার কথা ইয়াকুব সাহেব জানতে চেয়েছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ইয়াকুব সাহেব আমার

দীর্ঘদিনের বন্ধু, তিনি যখন বার বার জানতে চাইছেন তখন আমি তাঁকে বলছি যে, আমরা ওটা বিবেচনা করে দেখছি। আর আমার বিশেষ কিছু বলার নেই। বিরোধীরা এখানে শুধু মাত্র বিরোধিতা করার জন্য কয়েকটি কাট মোশন এনেছেন। আমি স্বাভাবিক কারণেই তার বিরোধিতা করে, সকলের কাছে আমাদের উত্থাপিত ব্যয়-বরাদ্দের মঞ্জুরির দাবি জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** Thank You, Now voting on Demands for Grant. Demand No. 25 is first taken up for the purpose. There are seven cut motions to Demand No. 25. All the motions are in order and taken as moved. I put all the motions to vote.

The motion of Shri Abdul Mannan, (Cut motion nos.1-4), Shri Saugata Roy (Cut motion no. 5) Shri Tapas Banerjee (Cut motion no. 6) and Shri Deba Prasad Sarkar (Cut motion no. 7) that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

**Demand No. 25**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 386,02,48,000 be granted for expenditure under Demand No. 25, Major Heads : "2059—Public Works, 2205—Art and Culture (Buildings), 2216—Housing (Buildings), 2853—Non-Ferrous Mining and Metallurgical Industries (Buildings), 4059—Capital Outlay on Public Works, 4202—Capital Outlay on Education, Sports, Art and Culture (Buildings), 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (uildings), 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-plan) (Buildings), 4210—Capital Outlay on Medical and Public Health (Public Health) (Buildings), 4211—Capital Outlay on Family Welfare (Buildings), 4216—Capital Outlay on Housing (Buildings), 4250—Capital Outlay on Other Social Services (Buildings), 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings), 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings) (Buildings), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings)

(Buildings), and 4851—Capital Outlay on Village and Small Industries (Excuding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) (Buildings)" during the year 1998-99

(This is inclusive of a total sum of Rs. 128,66.02,000 already voted on account.)

was then put and agreed to.

### Demand No. 79

Cut motions of Shri Gopal Krishna Dey (No 1-3), Shri Gyan Singh Sohanpal (cut motion no. 4), Shri Adul Mannan (Noes. 5-10), Shri Sudhir Bhattacharjee (No. 11-15), Shri Tapas Banerjee (No. 16), Shri Ashok Kumar Deb (Nos. 17-18), Shri Ramjanam Manjhi (Nos. 19-20), Shri Sanjoy Bakshi (No. 21), Shri Tushar Kanti Mandal (No. 22), Shri Saugata Roy (Nos. 23-24), Shri Shymadas Banerjee (Nos. 25-33), Shri Nirmal Ghosh (No. 34) and Shri Rabindranath Chatterjee (No. 35) that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 392,50,90,000 be granted for expenditure under Demand No. 79, Major Heads : "3054—Roads and Bridges and 5054—Capital Outlay on Roads and Bridges" during the year 1998-99

(This is inclusive of a total sum of Rs. 130,83,00,000 already voted on account.)

was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 6.48 p.m. till 11 a.m. on Tuesday, the 23rd June, 1998 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 23rd June, 1998 at 11.00 a.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim.) in the Chair, 12 Ministers, 5 Ministers of State and 140 Members.

[11-00 – 11-10 a.m.]

**Starred Questions**
**(to which Oral Answers were given)**

**ডানলপ**

*৪১। (অনুমোদিত প্রশ্ন নং *২৩) **শ্রী আব্দুল মান্নান ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার ডানলপ রাবার কারখানাটি পুনরায় চালু করতে রাজ্য সরকার কোনও পদক্ষেপ গ্রহণ করছে কি না; এবং

(খ) করে থাকলে, তা কি ?

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কারখানাটি বন্ধ হবার পূর্বেই, রাজ্য সরকার জানুয়ারি ও ফেব্রুয়ারি মাসে সংশ্লিষ্ট সংস্থাটির আর্থিক অনিয়ম সহ প্রাসঙ্গিক বিষয় সম্পর্কে কেন্দ্রীয় সরকারকে অবহিত করেন।

পরবর্তীকালে সংস্থা কর্তৃপক্ষ সিকা ১৯৮৫ আইন অনুযায়ী কারখানাটিকে রুগ্ন শিল্প হিসেবে ঘোষণা করার জন্য বি.আই.এফ.আর.-এ আবেদন করেন। বন্ধ হবার অনিবার্য ফলশ্রুতিতে কারখানার শ্রমিকদের নিদারুণ দুরবস্থার কথা বিবেচনা করে কারখানাটি অবিলম্বে খোলার ব্যবস্থা গ্রহণের জন্য রাজ্য সরকারের পক্ষে

বি.আই.এফ.আর.-কে আবেদন করা হয়েছে। এ ছাড়া, অন্য কোনও উদ্যোগী সংস্থা যদি কারখানাটি চালু করার ব্যাপারে ইতিবাচক সাড়া দেন তবে রাজ্য সরকার প্রয়োজনীয় সাহায্য দিতে প্রস্তুত। অধিকর্তা আইনগত অসুবিধা না থাকলে রাজ্য সরকার সাময়িক ভাবে কারখানাটির পরিচালন ভার গ্রহণ করতেও প্রস্তুত।

**শ্রী আব্দুল মান্নান ঃ** গত লোকসভার নির্বাচনের আগে আমরা সংবাদপত্রে দেখেছিলাম এবং রাজ্য সরকারের কয়েকজন মন্ত্রী একটি সভাও করেছিলেন এবং তারপর ঘোষণা করা হল রাজ্য সরকার এই শিল্প কারখানাটি অধিগ্রহণ করবেন এবং তার ফলে দেখা গেল শ্রমিকদের মধ্যে বিজয় উৎসব করা হল এবং সিটু খুব গর্ব করে বলতে আরম্ভ করলেন, মন্ত্রীরাও খুব ঢালোয়াভাবে প্রচার করলেন। এখানে মাননীয় মন্ত্রী মহাশয় যে উত্তর দিয়েছেন তাতে বলা হচ্ছে যে বি.আই.এফ.আর.-এ রেফার করা হয়েছে। এটা কোন তারিখে করা হয়েছে. কোন সময় করা হয়েছে? কারণ, যে সময় আবেদনটা করা হয়েছে বলছেন তারপরে কিন্তু রাজ্য সরকার ঘোষণা করেছেন যে আমরা কারখানাটা অধিগ্রহণ করব। সেই ঘোষণা মতো বর্তমানে এটা কি অবস্থায় আছে সেটা বলুন।

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ** এটা বি.আর.এফ.আর.-এ সিক বলে....

**শ্রী আব্দুল মান্নান ঃ** আপনি আমার আসল প্রশ্নটার জবাব দিন। রাজ্য সরকার ঘোষণা করলেন যে কারখানাটি আমরা অধিগ্রহণ করব। আপনি কিন্তু এখানে খোলার ব্যবস্থা করার জন্য বি.আই.এফ.আর.-এ পাঠিয়েছেন বলে উত্তর দিয়েছেন। নির্বাচনের আগে রাজ্য সরকার যে এটা অধিগ্রহণ করবেন বলে ঘোষণা করেছিলেন আমার জিজ্ঞাস্য, সেই অধিগ্রহণের বিষয় রাজ্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন, কি কি পদক্ষেপ নিয়েছেন সেটা বলুন।

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ** সবটা না বললে ব্যাপারটা পরিষ্কার হবে না। ব্যাপারটা হচ্ছে, কোম্পানি যখন বি.আই.এফ.আর.-এ রেফার করে যে এটা সিক ইন্ডাস্ট্রি সেই বি.আই.এফ.আর.-এ রেফার সম্পর্কে সমস্ত ট্রেড ইউনিয়ন এবং রাজ্য সরকারও বলেন যে এটা বি.আই.এফ.আর.-এর কেস নয়। It should not be referred to BIFR. It is not a case to be refarred to BIFR. এবং এটা কনটেস্ট যখন হয় তখন বি.আই.এফ.আর.-এর প্রথম মিটিংটা যখন হয় সেই মিটিং-এ কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নগুলি এবং রাজ্য সরকার একই স্ট্যান্ড নেয়। তখন এটা সিক কি সিক নয় সেই ব্যাপারটা দেখার জন্য বি.আই.এফ.আর., আই.ডি.বি.আই.-এর কাছে এটা রেফার করে। Whether it is sick. অথবা সিক নয় এটা দেখার জন্য। অর্থাৎ বি.আই.এফ.আর.-এ কোম্পানি রেফার করার পরে বি.আই.এফ.আর. এটা অ্যাকসেপ্ট করার আগে বা এটা সিক কিনা বোঝার জন্য আই.ডি.বি.আই.-কে রেফার করে। সেই অবস্থায় স্টেট গভর্নমেন্ট—প্রায় ৪

হাজার ২৫০ জন এমপ্লয়ি সেখানে আছে, সাহাগঞ্জের আম্বাটুরের কথা ছেড়ে দিলাম—সেই শ্রমিকদের কথা মাথায় রেখে তাদের যে ইচ্ছা সেটা প্রকাশ করে। তারা বলে যে আমরা প্রয়োজনে সামগ্রিক ভাবে যদি কারখানার ম্যানেজমেন্টে আমাদের অংশীদার করা হয় তাহলে আমরা থাকতে প্রস্তুত আছি। আমরা চাই কারখানা খুলুক। কিন্তু কারখানা তো স্টেট গভর্নমেন্ট নিতে পারে না, সেটা নিতে পারে সেন্ট্রাল গভর্নমেন্ট। আই.আর.ডি.আই. অ্যাক্ট অনুযায়ী তারা এটা নিতে পারে। কিন্তু যেহেতু এটা রেফার হয়েছে বি.আই.এফ.আর.-এ সেজন্য সেন্ট্রাল গভর্নমেন্ট বলার মানে হয় না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি অঙ্কের হিসাবের কথা বললেন। আমার প্রশ্ন হচ্ছে, রাজ্য সরকার অধিগ্রহণের কথা ঘোষণা করেছিলেন, এটা সত্য কিনা? যদি সত্য হয় তাহলে অধিগ্রহণ করার ব্যাপারে কি কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ** আমি বোধ হয় এই প্রশ্নের উত্তর দিয়েছি। মাননীয় সদস্যের জানা আছে যে, যদি একটা কেস বি.আই.এফ.আর.-এ রেফার হয় এবং যদি নাও হয় তাহলেও একটা কোম্পানিকে অধিগ্রহণ করার ক্ষমতা রাজ্য সরকারের নেই। আর অ্যানাউন্স যেটা করা হয়েছে সেটা হচ্ছে, এই কারখানায় যদি আইনগত বাধা না থাকে, কেন্দ্রীয় সরকার যদি এটা আমাদের দিতেন, আমরা আমাদের ইচ্ছা প্রকাশ করছি। রাজ্য সরকারের পক্ষ থেকে আমরা ইচ্ছা প্রকাশ করেছি যে এটা আমরা নিতে রাজি আছি, এর ম্যানেজমেন্ট আমরা চালাতে রাজি আছি। মাননীয় সদস্যের অবগতির জন্য জানাতে চাই যে, ধরুন বি.আই.এফ.আর.-এ যদি কেস রেফার হয় এবং বি.আই.এফ.আর যদি মনে করে যে ডানলপ-এর বর্তমান ম্যানেজমেন্ট তারা এটা চালাবে না তখন তারা সেকেন্ড কোনও পার্টিকে বলতে পারে, টেন্ডার করতে পারে অথবা যদি কেউ আগ্রহ প্রকাশ করে তাদের ডাকতে পারে। এটাই হচ্ছে নিয়ম। কাজেই আমরা আমাদের আগ্রহ প্রকাশ করেছি যে যদি আইনগত কোনও বাধা না থাকে তাহলে রাজ্য সরকার এটা চালাতে প্রস্তুত আছে। এটা আমরা সময় সংক্ষেপ করার জন্য জানিয়েছি। মাননীয় সদস্যদের পক্ষ থেকে আমাদের ধন্যবাদ জানানো উচিত যে, রাজ্য সরকার অপেক্ষা না করে যথা সময়ে তাদের ইচ্ছা প্রকাশ করেছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যেটা বললেন, জানি না, আপনার সঙ্গে কমিউনিকেশন গ্যাপ আছে কিনা। কারণ ৮ই এপ্রিল, ১৯৯৮ তারিখে একটা সভা হয় সেখানে লোকাল এম.এল.এ., এম.পি., মাননীয় মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী, শ্রমমন্ত্রী, জেলার মন্ত্রী হিসাবে নরেন দে সকলে উপস্থিত ছিলেন এবং সেখানে সিদ্ধান্ত হয়েছিল এবং রাজ্য সরকার ঘোষণা করেছিলেন যে, আমরা ডানলপ কারখানা অধিগ্রহণ করব। আজকে আপনারা নানা যুক্তির জালে জড়িয়ে যাচ্ছেন। আগে যেটা রাজ্য সরকার ঘোষণা

করেছিলেন তার থেকে এখন তারা সরে যাচ্ছেন। রাজ্য সরকার পরিষ্কার ঘোষণা করেছিলেন যে ডানলপ কারখানা আমরা অধিগ্রহণ করব এবং সিটুর পক্ষ থেকে সেখানে বিজয় মিছিল বের করেছিল। এবং তাতে এম.এল.এ. এম.পি. এবং ৪ জন মন্ত্রী ছিলেন। রাজ্য সরকার পরিষ্কার করে ঘোষণা করেছিল। সেই ৮ তারিখের মিটিংয়ের মিনিট-এর কপি আমাদের কাছে আছে। কাজেই সেই ঘোষণার পরিপ্রেক্ষিতে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে সেটা জানতে চাই?

**শ্রী মৃণালকান্ত ব্যানার্জি ঃ** মাননীয় সদস্য অধিগ্রহণের কথা বলছেন। আমি আবার বলছি যে, রাজ্য সরকার ইচ্ছা প্রকাশ করেছে। মাননীয় সদস্য নিশ্চয়ই আপনি বুঝবেন যে, রাজ্য সরকার অধিগ্রহণ করবে, এই ক্ষমতা রাজ্য সরকারের নেই। এটা আপনারা ভাল করে জানেন যে ইচ্ছা করলেই একটা কোনও প্রাইভেট ইন্ডাস্ট্রি অধিগ্রহণ করার ক্ষমতা রাজ্য সরকারের নেই। মাননীয় মুখ্যমন্ত্রী নিশ্চয়ই এটা বলেন যে আমরা এটা অধিগ্রহণ করে নেব, এটা অধিগ্রহণ করে নেব। মুখ্যমন্ত্রী বলেছেন, 'এটার পরিচালন ব্যবস্থার সঙ্গে আমরা যুক্ত হতে প্রস্তুত, যদি আইনগত বাধা না থাকে'। এর মধ্যে কোনও কন্ট্রাডিকশন থাকবার কারণ নেই। বি.আই.এফ.আর.-এর কাছে রাজ্য সরকারের পক্ষ থেকে যে চিঠি দেওয়া হয়েছে সেটাকে অফিশিয়াল ডকুমেন্ট হিসাবে ধরতে পারেন। যদি বলেন, সেটা পড়ে দিতে পারি।

[11-10 – 11-20 a.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমাদের বুঝতে একটু ভুল হয়েছিল। যখন মিটিং হয় তখন সামনেই পঞ্চায়েত নির্বাচন ছিল এবং সেটা মাথায় রেখেই অধিগ্রহণের কথা বলেছিলেন। আজকে আপনি বলছেন যে, সেখানে অধিগ্রহণের কথা বলেননি। যা হোক, ব্যাপারটা মানুষজন দেখেছেন, তারাই বলবেন। আমার দ্বিতীয় প্রশ্ন হল, কারখানাটি বহুদিন ধরে সিক এবং এর মালিক হচ্ছেন মনু ছাবারিয়া, চূড়ান্ত পর্যায়ে কারখানাটি বন্ধ হবার আগে মনু ছাবারিয়াকে গ্রেপ্তার করবার ব্যবস্থা করেননি কেন? এখন তিনি বিদেশে চলে গেছেন। তাকে দেশে ফিরিয়ে এনে গ্রেপ্তার করার ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে, নির্বাচন ইত্যাদি মাথায় রেখে ওসব আকুলি-বিকুলি করা হয়নি, সাড়ে চার হাজার এমপ্লয়িদের কথা মাথায় রেখেই আকুলি-বিকুলি করা হয়েছে। ২৭শে ফেব্রুয়ারি, ১৯৯৮ আমাদের মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীকে চিঠি দিয়েছিলেন যে, ডানলপ কারখানার ব্যাপারে খবর পাওয়া যাচ্ছে যে সেখানে অনেক অনিয়ম চলছে, কাজেই ডানলপ কারখানার বোর্ড পরিচালনা করবার ক্ষেত্রে সি.এল.বি.-র তরফ থেকে এনকোয়ারি কমিটি গঠন করে তার অনুসন্ধান

করা হোক। সেই চিঠি ২৭শে ফেব্রুয়ারি ১৯৯৮ তারিখে মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীকে দিয়েছিলেন। পরবর্তীকালে সেই কমিটি তৈরি হয় এবং সেই কমিটি ইনস্পেকশন করে সেখানে অনেক অনিয়ম দেখতে পান। তারা যে রিপোর্ট দিয়েছেন—কয়েক দিন আগে পার্লামেন্টেও সেটা বলা হয়েছে—সেই রিপোর্টে বলা হয়েছে যে, সেখানকার অনেক জমি একেবারে থ্রু অ্যাওয়ে প্রাইসে বিক্রি করা হয়েছে এবং অনেক সম্পত্তি হাত-বদল করেছেন তারা। এই চিঠি আমাদের দেওয়া হয়েছে ফেব্রুয়ারি মাসে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী বলেছেন যে, তারা অধিগ্রহণের কথা যা বলেছেন সেটা তাদের মনের আকুলি-বিকুলি, বেশি কিছু নয়। এতবড় একটি কারখানা, সেক্ষেত্রে শুধুমাত্র আকুলি-বিকুলির মধ্যেই সীমাবদ্ধ থাকতে হচ্ছে আমাদের। এর আগে আপনার দুর্গাপুর এলাকাতেও অনেক কারখানা বন্ধ হয়ে গেছে। কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে বলেছিলেন যে, পারলে ওগুলো রাজ্য সরকার চালান। তারা এম.এ.এম.সি.-র কথাও বলেছিলেন। কিন্তু আপনারা কোনও দায়িত্ব নেননি। এম.এ.এম.সি. এই অবস্থায় আছে, আপনারা বলছেন বারে বারে কেন্দ্রীয় সরকারকে বলছি। আপনি বলুন আপনারা অধিগ্রহণ করতে পারবেন কিনা। ডানলপের ক্ষেত্রে আপনারা পরিষ্কার রাজনৈতিক প্রশ্ন তুলেছেন। ওখানকার লোকের চাপে, শ্রমিক কর্মচারিদের চাপে আপনারা বলে এসেছিলেন যে আপনারা অধিগ্রহণ করবেন। তার বাধাটা কোথায়? ৪ হাজার শ্রমিক কর্মচারী মানে তাদের পরিবারের মানুষ ধরে ২০ হাজার মানুষ পথ চেয়ে বসে আছে কখন রাজ্য সরকার এটা অধিগ্রহণ করবে। আজকে বলছেন অধিগ্রহণ করবেন না। অধিগ্রহণের বাধাটা কোথায়? অধিগ্রহণ হবে কিনা, কারখানা খুলবে কিনা বলুন।

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ** সুব্রতবাবু এক কথা বলতে গিয়ে অন্য দিকে গিয়েছেন। আমি যতদূর জানি সুব্রতবাবু ভারতবর্ষের কেন্দ্রীয় সংগঠনের একজন সাধারণ সম্পাদক। আমি বিশ্বাস করি উনি জানেন যে একটা কারখানা অধিগ্রহণ করার ক্ষমতা রাজ্য সরকারের আছে কিনা।

**(এ ভয়েস ঃ অধিগ্রহণ করবেন বলেছেন।)**

বলিনি। যেটা বলেছি সেটা হচ্ছে অধিগ্রহণ করতে পারে কেন্দ্রীয় সরকার। আমি আগেও উত্তর দিয়েছি যেহেতু এটা বি.আই.এফ.আর.-এ রেফারড হয়েছে সেইহেতু কিছু করা যাবে না। বি.আই.এফ.আর. থেকে বার করে না আনা পর্যন্ত কেন্দ্রীয় সরকারের কাছে অ্যাপ্রোচ করা যাবে না। কেন্দ্রীয় সরকার পারে একটা কারখানাকে অধিগ্রহণ করতে, তারপর সেটা রাজ্য সরকারকে হোক বা অন্য কাউকে হোক পরিচালনার দায়িত্ব দিতে পারেন। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা চাইছি কেন্দ্রীয় সরকার এটাকে অধিগ্রহণ করুক এবং আমরা রাজ্য সরকারকে দায়িত্ব দিক এবং সেটা আমরা নিতে

রাজি আছি। কিন্তু প্রশ্ন হচ্ছে এটা বি.আই.এফ.আর.-এ রেফারড হয়ে আছে। এটা যতক্ষণ না পর্যন্ত বি.আই.এফ.আর. থেকে বার হবে ততক্ষণ পর্যন্ত অধিগ্রহণ করার রাইট নেই।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** এটা কি করে বার হবে এবং কে করবে?

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ** আপনি তো ট্রেড ইউনিয়ন করেন আপনি জানেন যে এটা বি.আই.এফ.আর.-এর কেস নয়। সুব্রতবাবু সচেতন ভাবেই পড়েছেন এবং জানেন যে এটা বি.আই.এফ.আর.-এর কেস নয়। আমরা আশা করেছিলাম বি.আই.এফ.আর. থেকে এটা বার হয়ে আসবে।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে এটা বি.আই.এফ.আর.-এ গিয়েছেন। কিন্তু এই কারখানার হাজার হাজার শ্রমিক কর্মচারী অনাহারে দিন যাপন করছে। বন্ধ কারখানা খোলার ক্ষমতা রাজ্য সরকারের আছে কি না জানি না, কিন্তু এই কারখানা অধিগ্রহণ করবার জন্য আপনার দপ্তর থেকে কোনও চেষ্টা হচ্ছে কি?

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ** এখানে বিষয়টা আমি আর কিভাবে বলব বুঝতে পারছি না। একটা রাজ্য সরকার ইচ্ছা করলেই অধিগ্রহণ করতে পারবে না। কেন্দ্রীয় সরকারের কাছে অ্যাপিল করতে পারি, তাঁদের কাছে দরবার করতে পারি তাঁদের কাছে দাবি করতে পারি। আই.ডি.আর. অ্যাক্ট অনুযায়ী অধিগ্রহণ করতে পারি না। আমাদের চালাতে দেওয়া হোক এই ইচ্ছা আমরা প্রকাশ করেছি। কিন্তু এখনও পর্যন্ত সেই বিষয়ে কিছু হয়নি। পশ্চিমবাংলায় যে ২০টি কলকারখানা রাজ্য সরকার চালাচ্ছে এই কারখানাগুলি কেন্দ্রীয় সরকার অধিগ্রহণ করেছিল এবং পরবর্তীকালে রাজ্য সরকারকে পরিচালনার দায়িত্ব দেওয়া হয় এবং রাজ্য সরকার সেই দায়িত্ব পালন করছে।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রুগ্ন শিল্প মন্ত্রীর কাছে একটা বিষয় জানতে চাই। এই যে কারখানা বি.আই.এফ.আর.-এ রেফারড হয়েছিল তার নাম্বার হচ্ছে ১৪।৯৮ বি.আই.এফ.আর. এই কেসটা ৩১.৪ তারিখে গিয়েছিল। তারপর চিফ মিনিস্টার জ্যোতি বসু মহাশয় ৮ তারিখে একটা মিটিং ডেকেছিলেন।

[11-20 – 11-30 a.m.]

সেদিন ছিল বক্‌রি ঈদের দিন। বন্‌ধের দিন মাননীয় মুখ্যমন্ত্রী একটা মিটিং ডেকেছিলেন রাইটার্সে। সেখানে লোকাল বিধায়ক হিসাবে আমি উপস্থিত ছিলাম। আপনাদের দলের রূপচাঁদ পাল উপস্থিত ছিলেন। আই.এন.টি.ইউ.সি. এবং সি.আই.টি.ইউ.সি.-র প্রতিনিধিরাও সেখানে উপস্থিত ছিলেন। সেখানে রাজ্যের অর্থমন্ত্রী, শ্রমমন্ত্রী এবং ঐ

জেলার আর একজন বিধায়ক, খাদ্যমন্ত্রী নরেন দে মহাশয়ও উপস্থিত ছিলেন। সেখানে মাননীয় মুখ্যমন্ত্রী ক্যাটাগোরিক্যালি বলেছিলেন, ছাবারিয়ার বিরুদ্ধে আর্থিক কেলেঙ্কারির কথা আমি জানি। আমি এই কারখানাকে অধিগ্রহণ করব, এটা তিনি ঘোষণা করে বলেছিলেন যে, আমি নতুন প্রোমোটার খুঁজছি। এই কারখানাকে আমি কিছুতেই ছাবারিয়ার হাতে যেতে দেব না। আমি এই কারখানা নতুন প্রোমোটারের হাতে তুলে দেব। সেখানে আমি বলেছিলাম, এই ডানলপ কারখানার মালিক মনু ছাবারিয়া দুবাইতে বসে ভারতবর্ষকে শেষ করেছে, ডানলপকে শেষ করেছে। আমি কারখানার অ্যাকাউন্টস সাবমিট করেছিলাম। চিফ মিনিস্টারের কাছে আমি ব্যালান্স শিট সাবমিট করেছিলাম। সাইফুন করে অনেক রিয়েল এস্টেটের টাকা, কোন্ কোন্ ইয়ারে কত টাকায় বিক্রি করেছে, সমস্ত তথ্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে এবং অর্থমন্ত্রীকে দিয়েছি। আজকে আমি মৃণালবাবুর সঙ্গে দেখা করে ডানলপের এই কেলেঙ্কারির কথা বলেছি। মাননীয় মন্ত্রী মহাশয় সেই মিটিংয়ে ছিলেন না। বি.আই.এফ.আর.-এ কেস যাওয়ার পর মুখ্যমন্ত্রী ঘোষণা করেছিলেন যে. ডানলপকে অধিগ্রহণ করা হবে। আজকে হাজার হাজার ডানলপের ওয়ার্কার আমার বাড়িতে এসেছিল। গতকাল, ২২ তারিখে বি.আই.এফ.আর.-এ হেয়ারিং ছিল। ব্যাঙ্ক কাস্টোডিয়ান এবং রাজ্য সরকারের পক্ষ থেকে স্ট্রংলি বলা হয়েছিল, এটাকে যাতে রুগ্ন হিসাবে ঘোষণা না করা হয়। কিন্তু আই.ডি.বি.আই.-এর রিপোর্টে আছে, গতকাল ডানলপকে বি.আই.এফ.আর. রুগ্ন ঘোষণা করেছে। মনু ছাবারিয়ার বিরুদ্ধে আর্থিক অভিযোগ আছে যে, কয়েকশো কোটি টাকা এই ছাবারিয়া ভারতবর্ষ থেকে দুবাইতে নিয়ে গিয়েছে। ছাবারিয়া শওয়ালেসকে নষ্ট করেছে এই জ্যোতিবাবুদের সহযোগিতায়। যার বিরুদ্ধে ছটি এনফোর্সমেন্ট কেস রয়েছে, যার বিরুদ্ধে 'ফেরা' আইন লঙ্ঘন করার কেস রয়েছে, সেই ছাবারিয়াকে এখনও কেন রাজ্য সরকার কারাগারে পুরল না, এই প্রশ্ন করতে চাই, এবং মুখ্যমন্ত্রী অধিগ্রহণের বিষয়ে যে ঘোষণা করেছেন তা কবে কার্যকর হবে? এই ব্যাপারে উনি আগে বলুন। কালকে বিজনেস টেলিগ্রাফে বেরিয়েছে। এটা আমি পড়ে শোনাচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** উড নট অ্যালাউ ইট।

**শ্রী তপন হোড় ঃ** স্যার, অতিরিক্ত প্রশ্ন। ডানলপ কারখানা বন্ধ হওয়ার ফলে যে অভূতপূর্ব অবস্থার সৃষ্টি হয়েছে, সেখানে রাজ্য সরকারের পক্ষ থেকে যে স্টেটমেন্ট করা হয়েছে, তাতে দেখলাম রাজ্য সরকার আন্তরিকভাবে প্রচেষ্টা চালাচ্ছেন। কিছুদিন আগে আমরা একটা খবর পেয়েছি যে, আপনারা কেন্দ্রীয় সরকারের কাছে অ্যাপিল করেছেন। তখন কেন্দ্রীয় শিল্পমন্ত্রী, সেকেন্দার ভক্ত একটা স্টেটমেন্ট করে বলেছেন যে, এই কারখানা অধিগ্রহণ করা যাবে না। এই ধরনের একটা স্টেটমেন্ট আমরা কাগজে দেখেছি। তাতে বিভ্রান্তির কথা উঠছে, তাই আমি এই প্রসঙ্গে রাজ্য সরকারের কেন্দ্রীয় শিল্পমন্ত্রীর সঙ্গে এই ব্যাপারে কোনও কথা হয়েছে কিনা এবং এই অভিযোগ সত্য কিনা। পাশাপাশি মন

ছাবারিয়ার সম্পত্তি হস্তান্তর সম্পর্কে যে অভিযোগ এসেছে সেই অভিযোগের ভিত্তিতে কোনও ক্রিমিন্যাল কেস দায়ের করা যায় কিনা অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ** আমি আগেও বলেছি যে, আমাদের মুখ্যমন্ত্রী ২৭শে ফেব্রুয়ারি সেন্ট্রাল গভর্নমেন্টকে এবং প্রাইম-মিনিস্টারকে এখানে যে অনিয়ম চলছে এবং যে ধরনের সাইফনিং হচ্ছে সেই ব্যাপারে একটা চিঠি দেন। এবং দাবি করেন যে সেন্ট্রাল গভর্নমেন্টের ল বোর্ডের পক্ষ থেকে একটা এনকোয়ারি কমিটি করে এটা দেখা হোক, কারণ খুঁজে দেখা হোক। তাই স্টেট গভর্নমেন্টের পক্ষ থেকে মুখ্যমন্ত্রী বারেবারে প্রধানমন্ত্রীকে জানিয়েছিলেন। তার উত্তরে সিকেন্দর ভক্ত চিঠি দেন ১৬ই এপ্রিল। ৮ই এপ্রিল রাইটার্স বিল্ডিংসে মিটিং হয় এবং ৯ই এপ্রিল স্টেট গভর্নমেন্ট বি.আই.এফ.আর.-কে চিঠি দেয় যাতে বি.আই.এফ.আর.-এ কেসটা না যায়। স্টেট গভর্নমেন্ট এই কারখানাটির পরিচালনার দায়িত্ব নিতে রাজি এবং দায়িত্ব নিতে আগ্রহী, তাই এটা দেওয়া হোক বলেন। কাজেই অধিগ্রহণ বা দায়িত্ব নেওয়া বলুন স্টেট গভর্নমেন্ট তাতে রাজি এবং এই ব্যাপারে ৯ই এপ্রিল বি.আই.এফ.আর.-এ যাতে না যায় সেই ব্যাপারে স্টেট গভর্নমেন্টের পক্ষ থেকে অ্যাপিল করা হয়েছিল। তাতে এই কারখানাটির এনকোয়ারি করা হোক এবং দায়িত্ব গ্রহণ করা হোক বলা হয়েছিল কিন্তু সিকেন্দর ভক্ত জানালেন যে তারা এটা অধিগ্রহণ করতে পারবেন না কারণ টায়ারের বর্তমান অবস্থা খুবই খারাপ তাই ডানলপের মতো কারখানা তারা অধিগ্রহণ করবে না। পরিস্থিতি এমন জায়গায় দাঁড়ায় যে এর আইনানুগ ব্যাপারে কোম্পানির ল বোর্ডের পক্ষ থেকে একটা এনকোয়ারি কমিটি করা হয়েছে। বিষয়গুলো দেখার পরে যদি দেখা যায় যে বিষয়টি ঠিকই আছে তাহলে আমাদের সরকারের পক্ষ থেকে অবশ্যই কেন্দ্রীয় সরকারের উপরে চাপ সৃষ্টি করা হবে যাতে এই বিষয়গুলো দেখা হয়। প্রয়োজন হলে ক্রিমিন্যাল কেসও করা হতে পারে এবং আইন বিভাগের পরামর্শও দরকার হলে নেওয়া হবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আমার সাপ্লিমেন্টারি কোয়েশ্চেন হচ্ছে ডানলপের মালিক মনু ছাবারিয়া এই রকম শ্রমিক স্বার্থ বিরোধী কাজ করলেন, সেই হিসাবে আমাদের সকলেরই জিজ্ঞাস্য যে, বিষয়টি কি ভাবনা চিন্তার স্তরেই থাকবে, কারণ এত দিন হয়ে গেল কোনও ব্যবস্থা নেওয়া হল না। যারা এই ধরনের শ্রমিক স্বার্থ বিরোধী কাজ করল, সরকার ইতিমধ্যে তাদের বিরুদ্ধে কি কি পদক্ষেপ নিয়েছেন। এটা কি ভাবনা চিন্তা করে বলছেন যে, আইনগত প্রয়োজনীয়তা আছে, কিন্তু কার্যকর কিছুই করা হচ্ছে না। সরকার এইভাবে বলছেন যে আমাদের স্তোকবাক্য দিচ্ছেন। এক্ষেত্রে স্টেট গভর্নমেন্ট কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ** বিষয়টি নিয়ে অনেকবার বলা হয়েছে, হয় আপনারা

চ্ছা করে বুঝতে চাইছেন না, বা বুঝেও বুঝতে চাইছেন না। এই বিষয়ে প্রধানমন্ত্রীকে ানানো হয়েছে। সেন্ট্রাল গভর্নমেন্টকে বলা হয়েছে ওদের কোম্পানির ল বোর্ডের পক্ষ থকে একটা এনকোয়ারি কমিটি করা হোক। একটা এনকোয়ারি কমিশন করার কথাও লা হয়েছে, সেটা করাও হয়েছে। তারা তাদের ফাইন্ডিংসগুলো ইতিমধ্যেই দিয়েছে। নেক অভিযোগ খুঁজে পেয়েছে। এটা সেন্ট্রাল গভর্নমেন্টকেই করতে হবে।

হ্যাঁ, রাজ্য সরকার সেন্ট্রাল গভর্নমেন্টের উপর চাপ সৃষ্টি করছে, সেই সম্পর্কে আরও কি করা যায় আইন অনুযায়ী সেটা আমাদের করতে হবে। সেক্ষেত্রে এটা তো রিষ্কার স্টেট গভর্নমেন্ট তারা সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে দাবি করেছে, তারা স্পেসিফিক শ্ন তুলেছে, এখানে অনেক অনিয়ম চলছে। কাজেই আমি এটা আগে অনেকবার লেছি, উত্তরটাও দেওয়া হয়েছে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মন্ত্রী হাশয়ের কাছ থেকে জানতে চাইছি, বিভিন্ন আলোচনার মধ্যে থেকে একটা জিনিস বেরিয়ে এসেছে সিকন্দার ভক্ত তিনি বলেছেন আমরা গ্রহণ করতে পারি না, অথচ রাজ্য সরকারের পক্ষ থেকে অধিগ্রহণ করার ব্যাপারে কোনও অধিকার নেই। তাহলে হাজার হাজার শ্রমিক যারা কর্মচ্যুত হয়ে রয়েছে, এদের ব্যাপারে যাতে কিছু করা যায় সেই ব্যাপারে কিছু ব্যবস্থা গ্রহণ করবেন কিনা জানাবেন কি?

[11-30 – 11-40 a.m.]

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ** এই ছাবারিয়া সম্পর্কে কেন্দ্রীয় সরকার শুধু জানেন তা নয়, আমাদের রাজ্য সরকারের থেকে বারবার বলা হয়েছে কেন্দ্রীয় সরকারকে জানানও হয়েছে, আপনারা কাগজেও দেখেছেন গতকাল বি.আই.এফ.আর. মিটিং ছিল, সেখানে তারা সিক ঘোষণা করেছেন। ১৯৯৭ এর এপ্রিল থেকে ৩১শে ডিসেম্বর ১৯৯৭ পর্যন্ত এই ৯ মাস এর হিসাবে অডিট করে তারা দেখিয়েছেন তাদের নেট ওয়ার্থ যেটা এরোর হয়েছে তা প্রায় এই সময়ের মধ্যে, এই কোম্পানি লোকসান হয়েছে প্রায় ১৩৫ কোটি টাকা। আর নেট ওয়ার্থ হচ্ছে ৯২ কোটি টাকা। কাজেই এই সিকা অ্যাক্ট অনুযায়ী এটা হচ্ছে সিক ইন্ডাস্ট্রি। যদিও এই ব্যাপারে ব্যাঙ্কগুলির বিরোধিতা ছিল, স্টেট গভর্নমেন্টের বিরোধিতা ছিল, কিন্তু তা সত্ত্বেও বি.আই.এফ.আর. এটাকে সিক হিসাবে ঘোষণা করেছে। ব্যাঙ্কের সঙ্গে স্টেট গভর্নমেন্টের আলোচনা হয়েছে, তারা একমত পোষণ করছে, অনেকগুলি ব্যাঙ্ক এর সঙ্গে আছে। সেখানে তারা দাবি করছে ৬ সপ্তাহের মধ্যে যদি বি.আই.এফ.আর. রিভাইবেল প্যাকেজ না দিতে পারে তাহলে তারা ঐক্যবদ্ধ ভাবে ম্যানেজমেন্ট চেঞ্জ এর ব্যাপারে দাবি তুলবে। সেখানে আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে চেষ্টা করছি যারা এই ব্যাঙ্কগুলির সাথে যুক্ত তাদের সঙ্গে আমরা আলোচনা

করছি এবং একটা মিটিংও করব নেক্সট বি.আই.এফ.আর. মিটিং-এ যদি প্যাকেজ না দিতে পারে তাহলে ম্যানেজমেন্ট চেঞ্জ এর দাবি তুলব।

**শ্রী অতীশচন্দ্র সিনহা** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, এই ডানলপ নিয়ে আমাদের মাননীয় সদস্য রবীন বাবু অনেক দিন ধরে আপনাদের দৃষ্টি আকর্ষণ করছেন। সাড়ে ৬ হাজার কর্মীর ভাগ্য নিয়ে কারখানার শ্রমিকরা জড়িত, ওরা বেশ কয়েক মাস ধরে মাহিনা পাচ্ছে না, এখানে অভিযোগ করা হয়েছে মনু ছাবারিয়া শুধু একটি কারখানা নয়, শ'ওয়ালেসকে একই অবস্থার মধ্যে ফেলে দুবাইতে বসে আছে। এখান থেকে টাকা নিয়ে চলে যাচ্ছেন। বিভিন্ন সদস্যের প্রশ্নের উত্তরে মাননীয় মন্ত্রী মহাশয় যা বললেন, তাতে আমার যেটা মনে হয়েছে, এই ডানলপের ব্যাপারে শেষ পর্যন্ত কি সিদ্ধান্ত তারা নেবেন সেটা আপনারা এড়িয়ে যাচ্ছেন। এই ব্যাপারে আপনাদের থেকে যে পদক্ষেপ আমরা আশা করেছিলাম, সেই জায়গায় আপনারা ভাঙ্গা রেকর্ড বাজাচ্ছেন। বি.আই.এফ.আর. এই সমস্ত বলে দায়িত্ব এড়িয়ে যেতে চাইছেন। অনেক সদস্য প্রশ্ন তুলেছেন, এই কারখানার লোকেদের টাকা সরিয়ে নিয়ে যাওয়ার ক্ষেত্রে, পি.এফ.-এর টাকার ক্ষেত্রে যে সমস্ত আর্থিক নিয়মাবলি তারা ভাঙ্গছেন, এই ব্যাপারে রাজ্য সরকার কি করছেন? এবং মুখ্যমন্ত্রী দায়িত্ব নিয়ে বলেছিলেন এই কারখানাটি অধিগ্রহণ করা হবে। এই পর্যন্ত আমরা দেখছি সেই ব্যাপারে কোনও ব্যাবস্থা গ্রহণ করা হচ্ছে না। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমরা স্পেসিফিক উত্তর জানতে চাই।

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি** : মাননীয় সদস্য খুব ভাল করেই জানেন, কোম্পানি ল বোর্ডের মাধ্যমে আমাদের যেতে হবে। আমাদের কারোর সাধ-আহ্লাদের উপরে এটা চলবে না। রাজ্য সরকারের পক্ষ থেকে কোম্পানি ল বোর্ডের কাছে পদক্ষেপ নেওয়ার জন্য বলা হয়েছে এবং ২০শে এপ্রিল কোম্পানি ল বোর্ডর পক্ষ থেকে এনকোয়ারি কমিটি এসেছিল এবং তারা ফাইন্ডিংস দিয়েছে এর মধ্যে অনেক অনিয়ম আছে, অনেক সম্পত্তি এধার ওধার আছে। রাজ্য সরকারের পক্ষ থেকে তাদের সঙ্গে আমরা বসেছি, পার্লামেন্টেও এই বিষয়ে আলোচনা হয়েছে। আমরা ল মিনিস্টারের সঙ্গে আলোচনা করেছি এবং মাননীয় মুখ্যমন্ত্রী তাদের একটা চিঠি দিয়েছেন এবং তারা চিঠির উত্তরও দিয়েছেন। রাজ্য সরকারের পক্ষ থেকে বাকি যে বিষয়গুলি করা দরকার সেগুলো আমাদের করতে হবে। আমি আগেই বলেছিলাম ছয় সপ্তাহের মধ্যে তারা যদি রিভাইভাল প্যাকেজ না দিতে পারে তাহলে স্টেট গভর্নমেন্ট এবং ব্যাঙ্কগুলিকে যৌথভাবে তারা দাবি তুলবে ম্যানেজমেন্ট চেঞ্জ করার জন্য। বি. আই. এফ. আরে বিষয়টা থাকাকালীন এটা অধিগ্রহণ করা যায়না। এই হচ্ছে পরিস্থিতি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** এতক্ষন ধরে যে বিষয়টি নিয়ে আলোচনা হচ্ছে তা থেকে আমরা দেখছি যে রাজ্য সরকারের তরফ থেকে কেন্দ্রীয় সরকারের সঙ্গে এবং লেবার মিনিস্টারের সঙ্গে বিভিন্ন সময়ে কথাবার্তা হয়েছে। এখন পর্যন্ত যা বলেছেন তাতে কোনও কার্যকর ব্যবস্থা গ্রহণ করা যাচ্ছে না। বিষয়টি গুরুত্ব অনুধাবন করে একটা সর্বদলীয় প্রতিনিধি দল দিল্লিতে পাঠানো যায় কিনা সেটা বিবেচনা করবেন কি?

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ** এটা সবাই মিলে যদি আলোচনা করে ঠিক হয় তো করা যেতে পারে। তবে বি. আই. এফ. আরের একটা সেমি জুডিসিয়াল পাওয়ার রয়েছে, যেমন বিচার-বিভাগের রয়েছে। ক্যাপিটাল যদি রিলিজ করতে হয় তাহলে বি. আই. এফ আরের মাধ্যমে যেতে হবে। যে আইন আছে তার মাধ্যমে এটা করা সম্ভব নয়। রাজ্য সরকারের ইচ্ছা থাকলেই হবেনা।

**ভুবনেশ্বরে তথ্যকেন্দ্র**

***৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১১১) শ্রী জ্যোতি চৌধুরি ও শ্রী আব্দুল মান্নান ঃ** তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উড়িষ্যার ভুবনেশ্বরে রাজ্য সরকারের কোনও তথ্য কেন্দ্র আছে কি না; এবং

(খ) থাকলে, কেন্দ্রটি বর্তমানে কি অবস্থায় আছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) ভুবনেশ্বরে রাজ্য সরকারের একটি তথ্যকেন্দ্র ছিল।

(খ) ১৯৯৬ সালের সেপ্টেম্বর মাসে ঐ তথ্যকেন্দ্রটি উঠিয়ে দেবার সিদ্ধান্ত হয়েছে। সেই অনুযায়ী প্রশাসনিক ব্যবস্থা নেওয়া হচ্ছে।

[11-40 – 11-50 a.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** এই তথ্যকেন্দ্র কোন সালে চালু হয়েছিল এবং এখন তুলে দেওয়ার কারণ কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ১৯৮১ সালে আমিই চালু করেছিলাম। কিন্তু ঐখানে সেন্টারটা খুব এফেকটিভ করা যাচ্ছে না। এই অবস্থায় আমার লক্ষ্য হচ্ছে, কলকাতায়, মাদ্রাজে আছে, বম্বেতে একটা থার্ড সেন্টার করা। এইজন্য আপাতত এইটি ওয়াইন্ড-আপ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** ১৯৮১ সালে ভুবনেশ্বরে চালু করলেন আবার এখন বন্ধ করছেন, এটা আমরা অর্থের অপচয় মনে করছি। এজন্য কত টাকা ব্যয় হয়েছিল?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** কত টাকা ব্যয় হয়েছিল বলতে পারব না। ঐ অফিস ছেড়ে দিয়ে বম্বেতে একটা সেন্টার করব। কারণ, একটি পঞ্চবার্ষিক পরিকল্পনাতে একটির বেশি সেন্টার করার উপায় থাকে না। তবে, ওখানে যা হয়েছে, তা খারাপ হয়নি। সেখানে একটি হল হয়েছিল, তিন-চারজন স্টাফ ছিল, পোস্টার নিয়ে গেছি, বই নিয়ে গেছি। প্রতি বছর অন্ততঃ একটি সেমিনার হয়েছে, মন্ত্রীরাও গেছেন, শুনেছেন। কিন্তু ঐটা সেই ভাবে এফেকটিভ হচ্ছে না, যেমন হয়েছিল দিল্লিতে, মাদ্রাজে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় শ্রী আব্দুল মান্নানের প্রশ্নের পুরো জবাব দিলেন না। মূল প্রশ্ন ছিল, কত টাকা ব্যয় হয়েছে? আপনার ইচ্ছাই সব নয়। ভুবনেশ্বরে একটি সেন্টার করলেন, সেখান থেকে আপনার কমরেডরা পুরী বেড়িয়ে আসবে—সেটা নয়। প্রশ্ন হচ্ছে, কত টাকা ব্যয় হয়েছিল? এটা সরকারের অর্থ, জনগণের অর্থ। এই টাকা কত ব্যয় হয়েছে তা জানাতে পারলেন না। আমার প্রশ্ন, এই ভাবে পরীক্ষামূলক ভাবে আর হল করেছেন কিনা, অফিস করেছেন কিনা। বম্বেতে আমি জানি, আগে হল নিয়েছিলেন এবং আপনাদের লোকজনও থাকত। তার অবস্থা কি এবং, আবার নতুন করে কেন করতে চাইছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনি জানেন না, বম্বেতে রাজ্য সরকারের কোনও বিভাগের কোনও অফিস, কোনও দপ্তরের কোনও ঘর নেই। বম্বে গুরুত্বপূর্ণ শহর। সেখানে রিজার্ভ ব্যাঙ্ক অফ ইণ্ডিয়ার অফিস, আই. ডি. বি. আই.-এর হেড অফিস আছে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমি চ্যালেঞ্জ করে বলতে পারি বম্বেতে অফিস রয়েছে। কার বাড়ি, সেটাও বলে দিতে পারি—উৎপল দত্তের বাড়ি ভাড়া নিয়েছে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি দায়িত্ব নিয়ে বলছি, আপনি মিথ্যে কথা বলছেন—প্রিভিলেজ আনুন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমি মিথ্যে কথা বলছি না।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, আমাদের রাজ্যের দুটো তথ্যকেন্দ্র আছে—কলকাতায় ও মাদ্রাজে এবং তৃতীয় কেন্দ্র খোলার চেষ্টা করছেন বম্বেতে। কলকাতা তথ্যকেন্দ্রকে মডেল তথ্যকেন্দ্র করে তোলার জন্য বিগত আর্থিক বছরে কম্পিউটারের ব্যবস্থা করেছেন। আমি জানতে চাইছি যে, এই যে রিজিওনাল কম্পিউটার সেন্টার হয়েছে, এতে সার্বিক তথ্য সংগ্রহের কাজটা কোন পর্যায়ে আছে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমরা এখানে কম্পিউটার সেন্টার করেছি। এখানে সাধারণভাবে যে তথ্যগুলি আমাদের বই মারফত রাখতে হত, মনে করুন ইকনমিক

রিভিউ, লেবার ইন ওয়েস্ট বেঙ্গল এগুলির সেন্সাস রিপোর্ট এর বেসিক ইনফরমেশন ডাটা যেগুলি আমাদের দরকার, সেগুলি কম্পিউটারাইজড করে রাখা হয়। এখানে অনেক শিক্ষার্থী যান, গবেষক যান, কিছু সাধারণ মানুষও যান সংগ্রহ করতে, তাদের জন্য কম্পিউটারাইজড করে রাখা হয়েছে, যাতে যেকোন তথ্য রাজ্য সম্পর্কে জানতে চাইলে পাওয়া যাবে। এটা খুবই ব্যয়বহুল। এটা কলকাতাতেই করেছি।

**শ্রী অধীররঞ্জন চৌধুরি :** মাননীয় মন্ত্রী বললেন যে, ভুবনেশ্বরের তথ্যকেন্দ্রটি এফেকটিভ হল না। তারজন্যই উনি বম্বেতে নিয়ে যাচ্ছেন। বম্বেতে এফেকটিভ হবে, এমন কোনও গ্যারান্টি আপনার কাছে আছে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** ভুবনেশ্বরের সঙ্গে বম্বে শহরের গুরুত্বটা বুঝতে পারলেই আমার কথাটার মানে বুঝতে পারবেন।

**শ্রী সুভাষ নস্কর :** ভুবনেশ্বর ছাড়া দেশের আর কোন কোন গুরুত্বপূর্ণ জায়গায় এই তথ্যকেন্দ্র আছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** আমি বলেছি দিল্লি, মাদ্রাজ, আর আছে আগরতলাতে। চতুর্থ জায়গা ছিল ভুবনেশ্বর। এটা আমরা পরিবর্তন করে বম্বেতে নিয়ে যাচ্ছি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** আপনি ১৯৮১ সালে খুললেন এবং ৯৬ সালে তুলে দিলেন এতে কয়েক লক্ষ টাকা অপচয় হল। এটা অপচয় হল কি হল না, এটা দেখবার জন্য কোনও কেন্দ্রীয় টিম আসার দরকার আছে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** এইসব অবান্তর প্রশ্নের উত্তর দিতে আমার বাজে লাগে। শুধু আপনাকে বলছি যে, যেখানে ছিল, যতদিন ছিল, ততদিন কাজ হয়েছে। সেখানে অপচয় হয়নি। যেটুকু কাজ হয়েছে, তাতে আমাদের মনে হয় এখানে তারজন্য সেন্টার চালানোর দরকার নেই। আর কেন্দ্রটা আমি বম্বেতে নিয়ে গেলে, বম্বে হচ্ছে একটা গুরুত্বপূর্ণ শহর। এটা আপনারা বোঝেন। বাণিজ্যিক কেন্দ্র একটা। আমাদের গভর্নমেন্টের এক্সপোজার বেশি দরকার। সেইজন্য আমরা বম্বেতে নিয়ে যাচ্ছি। আমি বলছি একটা ৫ বছরের পরিকল্পনার মধ্যে একটা সেন্টার করা ছাড়া টাকা নেই। তারজন্য আমি পারছি না এটাকে এখানে রেখে বম্বেতে নিয়ে যেতে। আবারও বলছি যে, যা খরচ হয়েছে, সেটা ক্ষতি হয়েছে বলতে চাই না, আবার অপচয়ও হয়েছে বলতে চাই না। কিন্তু সেই টাকাটা কত হয়েছে, সেটার ব্যাপারে আপনি নোটিশ দেবেন, আমি বলব। একটা অফিস ভাড়া করতে, ৪ জনকে মাইনে দিতে কত খরচ হয়, সেটাও আপনি বুঝতে পারছেন নিশ্চয়। এখানে আর এস এস এর লোক আসার কথা বলছেন? সেন্ট্রাল টিম মানে কি—রাজনীতিক, না অফিসার, না আর এস এসের লোক।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** উনি বললেন যে, ভুবনেশ্বরে সেন্টার উঠিয়ে দিয়ে বম্বেতে নিয়ে যাচ্ছেন। তার আগে উনি বলেছিলেন যে এই সেন্টার এফেকটিভ ছিল। এমন কি কি কারণ ছিল যে, এই সেন্টারটি বন্ধ করে দিয়ে বম্বেতে নতুন করে সেন্টার তৈরি করার চেষ্টা হচ্ছে? পাবলিক ফাণ্ডের টাকা আছে বলেই আমি জানতে চাইছি যে, কি কারণে বম্বেতে উঠিয়ে নিয়ে যাচ্ছেন।

[11-50 - 12-00 Noon.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** বম্বের সঙ্গে ভুবনেশ্বরের পার্থক্যটা যদি বোঝেন তাহলেই বুঝতে পারতেন। বম্বেতে নিয়ে যাওয়াটা আমার পক্ষে আরও বেশি জরুরি কারণ এই রাজ্যের তথ্য, এই রাজ্যের শিল্প, এই রাজ্যের অন্য খবর বম্বেতে নিয়ে যাওয়া বেশি জরুরি। আর্থিক সঙ্গতির কারণে আমার পক্ষে একাধিক সেন্টার চালানো সম্ভব হচ্ছিল না। সেই কারণে ভুবনেশ্বরের সেন্টারটা বম্বেতে নিয়ে যাওয়া হয়েছে।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন, বম্বে তো অর্থনৈতিক রাজধানী বলা হয়। বম্বেতে তো আপনি তথ্যকেন্দ্র করতে চান। সেটাকে অদূর-ভবিষ্যতে কম্পিউটারাইজ করা হবে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এখনও তো শুরুই হল না। আপাতত একটা জায়গায় চাই। জমিজমা ওখানে ভীষণ সমস্যা। উৎপল দত্তের একটা ৪ তলা ফ্ল্যাট ওখানে ছিল কিন্তু সেখানেও করা যাবে না। আমি চেষ্টা করেছিলাম সেই ফ্ল্যাটটা নিতে কিন্তু আমি পারিনি। পরে সলিল চৌধুরিকে বলেছিলাম কিন্তু তিনিও মারা গেলেন। বাধ্য হয়ে আমি মহারাষ্ট্র সরকারকে চিঠি লিখেছিলাম, যে জমি পাওয়া গেছে সে জমির দাম ভীষণ বেশি কিন্তু সেন্টার করতে আমার সময় লাগবে।

## ইস্কো কারখানা আধুনিকীকরণ

*৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *২২২) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বে-সরকারি সংস্থার মাধ্যমে বার্ণপুর ইস্কো কারখানাটিকে আধুনিকীকরণ বিষয়ে কেন্দ্রীয় সরকার পরিকল্পনা নিয়েছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত বিষয়ে রাজ্য সরকারের দৃষ্টিভঙ্গি কি?

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ**

(ক) এ বিষয়ে কেন্দ্রীয় সরকারের কোনও নির্দিষ্ট প্রস্তাব, আপাততঃ রাজ্য সরকারের কাছে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি :** বিধানসভার প্রথম অধিবেশনে একটা সর্বদলীয় কমিটি—যেটা স্পিকার সাহেব করে দিয়েছিলেন, ৫ জন মন্ত্রীও ছিলেন ১৩ই আগষ্ট, ২৪ জনের একটা কমিটি দিল্লি গিয়েছিল। কেন্দ্রে তখন অন্য সরকার ছিল, বন্ধু সরকার। সেখানে অনেক আলোচনা হয়েছিল। কিন্তু এখন কেন্দ্রে অন্য সরকার এসেছে। বার্ণপুর ইসকোতে আই. এন. টি. ইউ. সি থেকে, সিটু থেকে আরম্ভ করে সবাই আছে। সকলের সমন্বয়ে সেখানে একটি কমিটি করা হয়েছে। ২৫ হাজার শ্রমিক এখানে কাজ করে। চারটি বয়লার এখানে বন্ধ হয়ে গেছে। আপনার কাছে আমার প্রশ্ন হচ্ছে ১৪০০ কোটি টাকার ঋণ মকুব করা ৫১ শতাংশ বেসরকারি হাতে দিয়ে দেওয়ার কথা, বর্তমানে এই সরকারের ইস্পাতমন্ত্রী আগে চিন্তা করেছিলেন ৫১ শতাংশ সেলের হাতে থাকবে। এখন সরকার চিন্তা করছেন ৫১ পারসেন্ট দিয়ে দেওয়া হবে। এ ব্যাপারে আপনার চিন্তা-ভাবনা কি? ৫১ পারসেন্ট সেলের হাতে, ৬ পারসেন্ট রাজ্যসরকারের হাতে থাকবে। ইস্কো বিক্রি করে দেওয়ার চিন্তা-ভাবনা হচ্ছে। এ ব্যাপারে আপনি সুস্পষ্ট করে জানান।

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি :** হ্যাঁ, বিধানসভা থেকে একটা দল আমরা গিয়েছিলাম আজ থেকে এক মাস আগে এবং সেখানে যাঁরা গেছেন তাঁদের স্মরণে আছে এবং এখানে রিপোর্ট হয়েছে। কেন্দ্রীয় সরকার যে প্রস্তাব দিয়েছিলেন সেই প্রস্তাবে রাজ্য সরকারের পক্ষ থেকে আমরা রাজি ছিলাম। ৫১ পারসেন্ট গেল, ৪৩ পারসেন্ট টি. পি. এবং ৬ পারসেন্ট রাজ্য সরকার। রাজ্য সরকারের পক্ষ থেকে আমরা ১০০ কোটি টাকার ইকুইটির ব্যাপারে অফিসিয়ালি চিঠি দিয়েছিলাম যে আমরা রাজি আছি। কিন্তু সেটা হয়নি, কারণ টি. পি.-র যে স্বার্থ ছিল ইস্কো অ্যাকাউন্টে যে টাকা রাশিয়ার পূর্বতন সোভিয়েতে ইউনিয়নের যে টাকা শোধ দেওয়া হয়, আমাদের দেশ থেকে চাল, ডাল ইত্যাদি জিনিস তাদের দেশে পাঠাতে হয় এবং তাদের যে ধার সেটা শোধ করা হয়। টি. পি.-র একটা স্বার্থ ছিল ওই টাকার একটা অংশ এখানে ইকুইটি তাদের দিতে হবে। কিন্তু ভারতসরকার সেটা পারে নি বা রাশিয়ার গভর্নমেন্ট সেই স্বার্থ অনুযায়ী সেই টাকা তারা দিতে রাজি হয়নি। স্বাভাবিক ভাবেই সেই যে প্রস্তাব ৫১ পারসেন্ট সেল, ৪৩ পারসেন্ট টি. পি. এবং ৬ পারসেন্ট স্টেট গভর্নমেন্টের সেটা কার্যকর হয়নি। পরবর্তীকালে আমরা আবার মাননীয় অর্থমন্ত্রী, মুখ্যমন্ত্রী এবং ইস্পাত মন্ত্রীর সঙ্গে দেখা করি, আমি ব্যক্তিগতভাবে সেখানে ছিলাম, সেখানে আলোচনা হল টি. পির বিষয়ে যখন হচ্ছে না, কাজ হচ্ছে না, তখন অন্য পদ্ধতিতে তাকে চালু করা যায় কি না। আমরা প্রস্তাব দিয়েছিলাম স্টীল ডেভেলপমেন্ট ফাণ্ড আছে সেখানে টাকা আছে, যে টাকা স্টীল মিনিস্ট্রির বাজেটের টাকা নয়। এটা লোন আকারে আছে টাটা, ইস্কো, সেলের মধ্যে এবং সেখানে তারা রাজি হলে ওই টাকা যদি তারা লোন মকুব করে দেয়, তাহলে সেল এটাকে চালু

করতে পারে। সেখানে আমাদের রাজ্যসরকারের যে কনসেশান দেওয়ার কথা সেটা আমরা দেব, আমাদের যদি ইকুইটি নিতেও হয় আমরা তাও নেব। কিন্তু সেটাও হল না। আজকে যে পরিস্থিতি বা আপনি যে ধরনের কথা বললেন সেই ধরনের প্রস্তাব রাজ্য সরকারের কাছে নেই। এটা যদি রাস্তাঘাটে আলোচনা হয়ে থাকে আমি বলতে পারব না। আমরা ইস্পাত মন্ত্রীর সঙ্গে এক মাস আগে দেখা করেছিলাম, তিনি বলেছিলেন আমরা এস. ডি. ফাণ্ডের যে প্রস্তাব সেটা দেখছি কি করতে পারি। ১৫ দিন আগে আমরা কথা বলেছি, তারা বলেছেন এটা বিবেচনাধীন আছে, সিদ্ধান্তে আসতে পারিনি এখনই সঠিক ভাবে সবটা বলতে পারব না। তবে ডিসইনভেস্টমেন্ট সম্বন্ধে যে খবর সেটা সঠিক নয়। ডিসইনভেস্টমেন্ট রিপোর্ট ৭৪ পারসেন্ট—সেটা অফিসিয়ালি আমাদের কাছে আসেনি। ডিসইনভেস্টমেন্ট কমিটির রিপোর্ট পত্রিকাতে দেখেছিলাম যে, ৭৪ পারসেন্ট। কাজেই এ ব্যাপারে যদিও ইস্কোর নামটা রেকর্ড হয়েছে কিন্তু তা অফিসিয়ালি নয়।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### জেল হাসপাতালে চিকিৎসক নিয়োগ

*৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬২) শ্রী ব্রহ্মময় নন্দ ঃ স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের বিভিন্ন জেল হাসপাতালগুলির চিকিৎসক নিয়োগ সর্বক্ষণের জন্য চুক্তির ভিত্তিতে হয় কি না; এবং

(খ) হলে, উক্ত জেল হাসপাতালগুলিতে চিকিৎসকরা প্রত্যহ যান কি?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যের বিভিন্ন জেল হাসপাতালগুলিতে চিকিৎসক নিয়োগ সর্বক্ষণের জন্য চুক্তির ভিত্তিতে সাধারণত হয়ে থাকে।

(খ) প্রত্যহ প্রত্যেক চিকিৎসক জেলে হাসপাতালগুলিতে নিয়মিত ভাবে যান। এই ব্যাপারে একটি ডিউটি রোস্টার তৈরি করা হয়ে থাকে এবং চিকিৎসকরা প্রত্যহ ঐ রোস্টার অনুযায়ী হাসপাতাল পরিদর্শন করিয়া থাকেন।

### বেসরকারি পরিচালনায় আই. সি. ডি. এস. প্রকল্প

*৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮২৪) শ্রী তপন হোড় ঃ সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বেসরকারি পরিচালনায় আই. সি. ডি. এস. প্রকল্পের সংখ্যা কত; এবং

(খ) উক্ত প্রকল্পে রাজ্য সরকারের কোন রকম আর্থিক দায়বদ্ধতা আছে কি?

**সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে রাজ্যে বেসরকারি পরিচালনায় আই. সি. ডি. এস প্রকল্পের সংখ্যা—১৩টি।

(খ) হ্যাঁ, আছে। উক্ত প্রকল্পগুলিতে উপকৃতদের পরিপীরক পুষ্টি রাজ্য সরকার বহন করে।

### Prisoners' escape from the Presidency Jail

***47.** (Admitted Question No. *371) **Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Home (Jails) Department be pleased to state—

(a) whether some prisoners escaped recently from the Presidency Jail;

(b) if so, details of the incident; and

(c) steps taken by the Government in this regard?

**Minster-in-Charge of the Home (Jails) Deptt :**

(a) Yes.

(b) On 4.5.98 at about 3-00 a.m. it was detected by the warder on duty Chhotelal that 3(three) UTPs escaped from Ward No. V on the ground floor by cutting the iron gratings of the Window on the rear side of the wall. He was so informed by Shri Ramdhani Chowdhury, convict overseer of the Ward. Alarm was sounded. Supdt. and other officers alongwith on and off duty guarding staff was conducted. It was detected the aforesaid UTPs managed to make good their escape by scaling the southern side perimeter of the Jail. They took the help of an unused electric lamp post which was uprooted and placed on the main wall diagrually. Senior Prison Officers and the Police was informed. The locality outside the jail was searched by sending search parties. The names of the escapes are

(i) Anwar Hossain

(ii) Mourin Mondal

(iii) Sankar Ali Mondal

(c) Three warders have been placed under suspension for dereliction of duties and show cause notice issued on four warders. Further action will follow on receipt of their replies. A specific criminal case was initiated at Hastings P.S. S. P. Nadia and S.P. 24 Pgs. (N) were also alerted to secure arrest of the escapees as they were residents of there district.

### আর. আই. ডি. এফ.-২

*৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *৯০০) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** জল অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৭-৯৮ আর্থিক বছরে নাবার্ডের আর্থিক সহায়তায় আর. আই. ডি. এফ.-২ কাজের অগ্রগতি কিরূপ?

**জল অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

আর. আই. ডি. এফ.(২) পরিকল্পনায় অনুমোদিত প্রকল্পগুলির মধ্যে ১৯৯৭-৯৮ আর্থিক বছরে নিম্নলিখিত প্রকল্পগুলির স্থান নির্বাচিত হয়েছে।

| | | |
|---|---|---|
| (ক) গভীর নলকূপ | উচ্চক্ষমতা সম্পন্ন | ২৭টি |
| | মধ্যম ক্ষমতা সম্পন্ন | ৩১টি |
| | নিম্ন ক্ষমতা সম্পন্ন | ৬টি |
| (খ) অগভীর নলকূপ | | ২৪৬টি |
| (গ) নদী জলত্তোলন প্রকল্প | | |
| | বৃহৎ | ৯টি |
| | ক্ষুদ্র | ৩৪টি |

**এ ছাড়া ১৯৯৭-৯৮ আর্থিক বছরে প্রকল্পগুলির জন্য প্রয়োজনীয় সরঞ্জাম সংগ্রহের ও নলকূপ খননের দরপত্র আহ্বানের কাজ শুরু হয়েছে।**

## হাওড়ায় যাত্রী নিবাসে নিরাপত্তা

***৪৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৬২৩) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, অতি সম্প্রতি হাওড়া স্টেশন সংলগ্ন যাত্রী নিবাসে এক বাংলাদেশি মহিলার উপর পাশবিক নির্যাতনের ঘটনা ঘটেছিল;

(খ) ঘটনা ঘটে থাকলে, যাত্রী নিবাসে যাত্রীদের নিরাপত্তার জন্য সরকার কি কোনও বিশেষ পদক্ষেপ নিয়েছে; এবং

(গ) স্টেশন সংলগ্ন এলাকায় অসামাজিক কাজ বন্ধ করার স্বার্থে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ।

(গ) হাওড়া স্টেশন সংলগ্ন এলাকায় যথেষ্ট সংখ্যক উর্দিধারী ও সাদাপোষাকের জি. আর. পি. নিয়োগ করা হয়েছে, যাত্রীদের নিরাপত্তা সুনিশ্চিত করতে সমাজবিরোধীদের ও দুষ্কৃতীদের বিরুদ্ধে নিয়মিত অভিযানের ব্যবস্থা করা হয়েছে এবং অপরাধমূলক কার্যকলাপ বন্ধ করার জন্য বিভিন্ন প্লাটফর্ম এবং টিকিট কাউন্টার সহ অপরাধপ্রবণ স্থানগুলিতে সর্বক্ষণের নজরদারির ব্যবস্থা করা হয়েছে।

## জীবনানন্দের জন্মশতবার্ষিকী

***৫০।** (অনুমোদিত প্রশ্ন নং *১০১৯) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কবি জীবনানন্দ দাশের জন্মশতবর্ষ পালন উপলক্ষ্যে রাজ্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, এই উপলক্ষ্যে কবির রচনা সংগ্রহ সুলভমূল্যে প্রকাশের কোনও ব্যবস্থা করা হবে কি?

**তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আছে।

(খ) এ বিষয়ে এখন কোনও সিদ্ধান্ত হয়নি।

**প্রাকৃতিক দুর্যোগে হতাহত**

*৫১। (অনুমোদিত প্রশ্ন নং *৭৭৬) **শ্রী রবীন মুখার্জি ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে গত ১৯৯৫-৯৬, ১৯৯৬-৯৭ ও ১৯৯৮ সালের এপ্রিল মাস পর্যন্ত প্রাকৃতিক দুর্যোগে মৃতের সংখ্যা কত; এবং

(খ) তন্মধ্যে কত সংখ্যক ক্ষতিগ্রস্থ পরিবারকে ক্ষতিপূরণ দেওয়া হয়েছে?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে প্রাকৃতিক দুর্যোগে মৃতের সংখ্যা নিচে দেওয়া হল (সালওয়ারি হিসাব)

১৯৯৫-৯৬ ২১৬

১৯৯৬-৯৭ ৬৪ (স্বীকৃত),
৩১ (নিখোঁজ) ও
৭ (অসনাক্ত)

১৯৯৭-৯৮ ৯৯
('৯৮ এপ্রিল পর্যন্ত)

(খ) তন্মধ্যে রাজ্য সরকারের ত্রাণ বিভাগ থেকে সংশ্লিষ্ট জেলাশাসকদের অনুকূলে বিভিন্ন প্রাকৃতিক দুর্যোগে মৃত ব্যক্তিদের পরিবারের জন্য এককালীন অনুদান বাবদ অর্থ (মৃত ব্যক্তি পিছু ২০,০০০ টাকা করে) মঞ্জুর করা হয়েছে। সালওয়ারি হিসাব নিচে দেওয়া হল।

১৯৯৫-৯৬ ২১৫ জন মৃত ব্যক্তির পরিবারের জন্য।

১৯৯৬-৯৭ ৬৯ জন মৃত ব্যক্তির পরিবারের জন্য।

১৯৯৭-৯৮ ৯৮ জন মৃত ব্যক্তির পরিবারের জন্য।
('৯৮ এপ্রিল পর্যন্ত)

## সাম্প্রদায়িক সম্প্রীতি

***৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৫০৮) শ্রী সঞ্জীব কুমার দাস :** তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার স্বার্থে দপ্তর কি কি ধরনের কর্মসূচি গ্রহণ করেছে?

**তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

এই দপ্তর সাম্প্রদায়িকতার বিরুদ্ধে নিয়মিতভাবে পুস্তিকা প্রকাশ এবং প্রচার করে থাকে। "পশ্চিমবঙ্গ" এবং অন্যান্য সরকারি মুখ্যপত্রে এই বিষয়ে নিয়মিতভাবে নিবন্ধ প্রকাশ করা হচ্ছে। সাম্প্রদায়িক সম্প্রতি রক্ষার স্বার্থে সারা বৎসর ধরে বিভিন্ন বিজ্ঞাপন কলকাতাসহ রাজ্যের বিভিন্ন দৈনিক পত্রিকা এবং ২৭৪টি ক্ষুদ্র সাময়িক পত্রিকায় প্রকাশ করা হয়। এছাড়া কলকাতা থেকে প্রকাশিত ১৭৪টি সাময়িক সাহিত্য পত্রিকায় ধারাবাহিকভাবে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে বিজ্ঞাপন প্রচারিত হয়।

এই দপ্তর সাম্প্রদায়িকতার বিরুদ্ধে নিয়মিতভাবে হোর্ডিং মারফত সারা বৎসরই প্রচার চালিয়ে যাচ্ছে।

এই দপ্তরের অধীন চলচিত্র শাখা থেকে রাজ্যে সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার স্বার্থে (ক) "পুরস্কার" (খ) 'সেভেন্থ মে" (গ) "হারমনি অব স্ক্রিপচার" প্রভৃতি তথ্যচিত্রগুলি জেলা ও মহকুমার এ. ভি. ইউনিটের মাধ্যমে প্রদর্শনের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এরই সাথে পঞ্চায়েতের বিভিন্ন স্তরে আলোচনা সভা, বিতর্ক সভা প্রভৃতির মাধ্যমে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে প্রচার চালানো হয়।

## রাজ্যে গভীর নলকূপ

***৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭৯১) শ্রী গোপালকৃষ্ণ দে :** জল অনুসন্ধান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান আর্থিক বছরে (১৯৯৮-৯৯) রাজ্যে কতগুলি গভীর নলকূপ বসানোর পরিকল্পনা আছে; এবং

(খ) তন্মধ্যে মুর্শিদাবাদ ও দক্ষিণ ২৪ পরগনা জেলায় কটি?

**জল অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ২৪২টি।

(খ) মুর্শিদাবাদ জেলায় ৩৫টি ও দক্ষিণ ২৪ পরগনা জেলায় ২২টি।

### গৃহবধূর অস্বাভাবিক মৃত্যু

*৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১২) **শ্রী জ্যোতি চৌধুরি ও শ্রী আব্দুল মান্নান :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উত্তর ২৪ পরগনার নৈহাটিতে গত এপ্রিল মাসে জনৈকা গৃহবধূর অস্বাভাবিক মৃত্যু হয়; এবং

(খ) সত্যি হলে, উক্ত ঘটনাটি হত্যা না আত্মহত্যা?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, নৈহাটীতে গত এপ্রিল মাসে জনৈকা গৃহবধুর অস্বাভাবিক মৃত্যু হয়।

(খ) তদন্ত চলছে।

### শিশু-বিকাশ প্রকল্প

*৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৩) **শ্রী ব্রহ্মময় নন্দ :** সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বিগত আর্থিক বছরে রাজ্যে কতজন শিশু ও মা, শিশু-বিকাশ প্রকল্পের মাধ্যমে উপকৃত হয়েছেন?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

বিগত আর্থিক বছরে এই রাজ্যে মোট ২৪,৫০,০০০ (চব্বিশ লক্ষ পঞ্চাশ হাজার) শিশু ও মা শিশু বিকাশ প্রকল্পের মাধ্যমে উপকৃত হয়েছেন।

### প্রাকৃতিক দুর্যোগে কেন্দ্রীয় সাহায্য

*৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *২২৩) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি :** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রাকৃতিক দুর্যোগের ক্ষয়ক্ষতির ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার কি কি ভাবে সাহায্য করে থাকে; এবং

(খ) রাজ্য সরকার কিভাবে ত্রাণ সামগ্রী ক্রয় করে?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে প্রাকৃতিক দুর্যোগের কারণে ক্ষয়ক্ষতির ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার প্রধানত "দুর্যোগ ত্রাণ তহবিল"—এ তাদের অংশ (৭৫) ভাগ সাহায্য হিসাবে রাজ্য সরকারকে প্রদান করে থাকেন, এবং রাজ্যে প্রাকৃতিক দুর্যোগের বিরল ভয়াবহতার গুরুত্ব বিরেচনা করে রাজ্য সরকারের দাবির পরিপ্রেক্ষিতে "জাতীয় দুর্যোগ ত্রাণ তহবিল" থেকেও কেন্দ্রীয় সরকার অতিরিক্ত সাহায্য করে থাকেন। এছাড়া, প্রাকৃতিক দুর্যোগে মৃত ব্যক্তির পরিবারকে আর্থিক সাহায্য বাবদ (মৃত ব্যক্তি পিছু ৫০,০০০ টাকা করে) প্রধানমন্ত্রীর জাতীয় ত্রাণ তহবিল থেকে প্রদান করা হয়ে থাকে। এবং

(খ) রাজ্য সরকারের ত্রাণ বিভাগ সাধারণত অর্থ বিভাগের নির্দেশ অনুসারে কেন্দ্রীয় ও রাজ্য সরকারের অধিগৃহীত কেন্দ্রীয় বিভিন্ন সংস্থা থেকে টেণ্ডার বা কোটেশান ছাড়াই জরুরি ত্রাণের কাজের জন্য ত্রাণ সামগ্রী ক্রয় করে থাকেন যেমন ত্রিপলের ক্ষেত্রে ভারত পেট্রোকেমিক্যাল নিগম (কেন্দ্রীয় সরকারের সংস্থা),

ধুতি, শাড়ী—তন্তুজ ও তন্তুশ্রী এবং উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগ

পশমের কম্বল তন্তুজ ও তন্তুশ্রী ও অন্যান্য সমবায় সমিতি

শিশুদের পোশাক তন্তুজ, তন্তুশ্রী, উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগ এবং মঞ্জুবর্ণ।

লুঙ্গি ও সুতীর কম্বল তন্তুজ, তন্তুশ্রী কনফেড, বারাসাত পাইকারি ক্রেতা সমবায় সমিতি ইত্যাদি।

গুঁড়ো দুধ পশ্চিমবঙ্গ সমবায় দুগ্ধ উৎপাদক সংঘ।

চিড়া, গুড় ইত্যাদি জরুরি ক্ষেত্র বিশেষে তাৎক্ষণিক কোটেশান নিয়ে ক্রয় করা হয়ে থাকে।

## ছিটমহল বিনিময়

***৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮৫৮) শ্রী তপন হোড় ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে উত্তরবঙ্গে অবস্থিত ভারতীয় ছিটমহল ও বাংলাদেশি ছিটমহল বিনিময়ের কিছু নির্দিষ্ট প্রস্তাব রাজ্য সরকারের গোচরে আছে;

(খ) সত্যি হলে, প্রস্তাবগুলি কি কি; এবং

(গ) উক্ত দুটি ছিটমহলের জনসংখ্যা কত?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১১১টি ভারতীয় ছিটমহল বাংলাদেশি অবস্থিত এবং ৫১ টি বাংলাদেশি ছিটমহল কুচবিহার জেলায় অবস্থিত।

ভারতীয় ছিটমহল ও বাংলাদেশি ছিটমহল বিনিময়ের বিষয়টি কেন্দ্রীয় সরকারের বিচার্য।

(খ) প্রশ্নই ওঠে না।

(গ) উক্ত ভারতীয় এবং বাংলাদেশি ছিটমহলের জনসংখ্যা সম্পর্কে কোনও তথ্য রাজ্য সরকারের কাছে নাই।

**হাওড়ায় আর. এল. আই. প্রকল্প**

*৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫২২) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** জল অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলায় কতগুলি আর. এল. আই. প্রকল্প আছে;

(খ) তন্মধ্যে, কতগুলি প্রকল্পে বিদ্যুৎ সংযোগ আছে; এবং

(গ) উক্ত প্রকল্পের কতগুলি অকেজো অবস্থায় আছে?

**জল অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১১১টি

(খ) তন্মধ্যে ৩৭টি তে বিদ্যুৎ সংযোগ আছে।

(গ) উক্ত প্রকল্পগুলির মধ্যে ৮টি প্রকল্প অক্ষত অবস্থায় আছে।

**স্টার থিয়েটার**

*৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬২৯) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কলকাতার স্টার থিয়েটার হলের অধিগ্রহণ ও সংস্কারের বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সরকার সমস্যাটি সম্পর্কে ওয়াকিবহাল আছে।

***Question Nos 42 & 60, Held over.**

[12-00 – 12-10 p.m.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received only one notice of Adjournment Motion from Shri Suniti Chattaraj on the subject of assault on congress workers after the Panchayat Election in the State

An Adjournment Motion on the similar subject was admitted by me and discussed in the House on the 15th June, 1998 during the current session.

The present notice is thus out of order and I reject it.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received nine notices of Calling Attention on the following subjects, namely :

| | Subject | | Name |
|---|---|---|---|
| i) | Alleged cutting of a tree in the campus of Uluberia Police Station | : | Shri Sanjib Kumar Das |
| ii) | Non-completion of the construction work of Santipur by-pass | : | Shri Ajoy De |
| iii) | Construction of Subarnarekha barrage at Bhasraghat, Midnapore | : | Shri Sailaja Kr. Das |
| iv) | Erosion of river-Fulhar in the Ratua Assembly Constituency area | : | Shri Samar Mukherjee |
| v) | Acute Crisis of drinking water in Chandannagore Municipal areas | : | Shri Kamal Mukherjee |

| | | | |
|---|---|---|---|
| vi) | High rise in market price of essential commodities in the State | : | Shri Rabin Mukherjee |
| | | : | Shri Sudhir Bhattacharjee |
| | | : | Shri Samadas Banerjee |
| | | : | Shri Ramjanam Manjhi |
| | | : | Shri Ashok Kumar Deb |
| vii) | Rise in price of Onion and Potato in the State | : | Shri Gopal Krishna Dey |
| viii) | Acute crisis of drinking water in Budge Budge area | : | Shri Ashok Kumar Deb |
| ix) | Stalemate condition of Panchra | : | Shri Suniti Chattaraj |
| | Mayurakshi Cotton Mill | : | Shri Nirmal Ghosh |

I have selected the notice of Shri Ajoy De on the subject of Non-completion of Construction Work of Santipur by Pass.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** The statement will be made on the 26th June.

## PRESENTATION OF REPORT

### Presentation of the Second Report of the Committee of Privileges, 1997-98

**The Chairman (Shri Anil Mukherjee) :** Sir, I beg to present the Second Report of the Committee of Privileges, 1997-98

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of Home (Police) Department will make a statement on the subject of reported mysterious death of one Sujoy Mukhopadhyay at Howrah on 14.6.98. (Attention called by Shri Sanjib Kumar Das on the 16th June. 1998).

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

মাননীয় অধ্যক্ষ মহোদয়,

উপরিউক্ত বিষয় প্রসঙ্গে বিধায়ক শ্রী সঞ্জীবকুমার দাস মহাশয়ের আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের উত্তরে নিম্নোক্ত বিবৃতি দিচ্ছি—

১৪.৬.৯৮ তারিখে রাত্রি প্রায় ৯-৪৫ মিনিটের সময় ৭৫/৫, 'এফ' রোড, লিলুয়া নিবাসী রাধারমন শেঠের স্ত্রী শ্রীমতী কমলা শেঠ এবং মদনমোহন শেঠের স্ত্রী শ্রীমতী মালতী শেঠ ব্যাঁটরা থানার অন্তর্গত কদমতলা বাজার থেকে কেনাকাটা সেরে হাওড়ার নটবর পাল রোড ধরে রিক্সা করে বাড়ি ফিরছিলেন। ঐ একই রিক্সায় শ্যামল শেঠের কন্যা কুমারী ঋতু শেঠ (সাড়ে পাঁচ বছর) এবং মদনমোহন শেঠের কন্যা কুমারী মোম শেঠ (সাড়ে ছয় বছর) তাঁদের সঙ্গে ছিলেন। শ্রী মদন শেঠ ওঁদের পিছনে একটি সাইকেলে করে আসছিলেন।

ঐ পথ ধরে যখন তারা ব্যাঁটরার বিধুভূষণ পালচৌধুরি বালিকা বিদ্যালয়ের সামনে দিয়ে যাচ্ছিলেন, বিপরীত দিক থেকে আসা একজন সাইকেল আরোহীর সঙ্গে রিক্সাটির সংঘর্ষ হয়। রাস্তার ঐ অংশটিতে উপযুক্ত আলো ছিল না। ঐ সংঘর্ষ ও হঠাৎ ঝাঁকুনি লাগার ফলে শ্রীমতী মালতী শেঠ ও কুমারী ঋতু শেঠ রিক্সা থেকে পাকা রাস্তায় পড়ে যান এবং তার ফলে কুমারী ঋতু শেঠের পায়ে আঘাত লাগে। শ্রীমতী মালতী শেঠেরও সামান্য আঘাত লাগে। সাইকেল আরোহীও পড়ে যান।

এই ঘটনাটির সঙ্গে সঙ্গে কাছাকাছি যেসব স্থানীয় লোকজন ছিলেন তাঁদের নজরে পড়ে। তাঁরা ঐ ভদ্রমহিলা ও কুমারী ঋতু শেঠকে উদ্ধার করতে এগিয়ে আসেন। এরপর স্থানীয় লোকজন ঐ সাইকেল আরোহীকে এই ঘটনার জন্য দায়ী করে তাকে মারধর করেন।

সাইকেল আরোহীকে পরে ব্যাঁটরা থানা ৯, মহাদেব ব্যানার্জি লেনের শ্যামাদাস মুখার্জির পুত্র শ্রী সুজয় মুখার্জি (২৪ বছর) বলে সনাক্ত করা হয়। তাঁর বাবা শ্রী শ্যামাদাস মুখার্জি ব্যাঁটরার মধুসূদন পালচৌধুরি বিদ্যালয়ের প্রধান শিক্ষক।

রাত ১০-১৫ মিনিট নাগাদ ৫৬/২/১, নটবর পাল রোডের সুরেন্দ্রনাথ চ্যাটার্জির পুত্র জনৈক কিশলয় চ্যাটার্জির নেতৃত্বে ঘটনার সময় ঐ স্থানে উপস্থিত ছিলেন, এমন কয়েকজন স্থানীয় মানুষ কুমারী ঋতু শেঠসহ ঐ রিক্সার আরোহীদের এবং সেই সঙ্গে সুজয় মুখার্জিকে ব্যাঁটরা থানায় নিয়ে যান। তাঁরা থানায় অভিযোগ করেন যে সুজয় মুখার্জিকে দেখে মাদকাসক্ত মনে হয়েছিল এবং তার সাইকেল চালনায় ভারসাম্যের

অভাবের দরুনই এই দুর্ঘটনা ঘটেছে। ব্যাঁটরা থানার ডিউটি অফিসার এস. আই. পশুপতি পাণ্ডা তখনই কুমারী ঋতু শেঠকে চিকিৎসার জন্য হাওড়া জেনারেল হাসপাতালে স্থানান্তরিত করার ব্যবস্থা করেন।

রাজ ১০-৩০ টা নাগাদ সুজয় মুখার্জির মামা শ্রী অমিতাভ ব্যানার্জি তাঁর ভাগ্নের ওপর হামলা হওয়ার খবর পেয়ে থানায় আসেন এবং চিকিৎসার জন্য সুজয় মুখার্জিকে অবিলম্বে হাসপাতালে স্থানান্তরিত করার দাবি জানান। কারণ তাঁর তখন গায়ে খুব জ্বর ছিল এবং তাঁকে সম্পূর্ণ বিধ্বস্ত দেখাচ্ছিল। তিনি কথা পর্যন্ত বলতে পারছিলেন না।

এস. আই. পশুপতি পাণ্ডা রাত ১০-৪০ মিনিট নাগাদ একটি ট্যাক্সিতে করে আহত সুজয় মুখার্জিকে তার মামা শ্রী অমিতাভ ব্যানার্জির তত্ত্বাবধানে হাসপাতালে পাঠানোর ব্যবস্থা করেন। যাওয়ার পথে অমিতাভ ব্যানার্জি ব্যাঁটরা সমবায় সমিতির একটি অ্যাম্বুলেন্সের ব্যবস্থা করেন এবং তাঁর বাবা শ্যামাদাস মুখার্জিকে সঙ্গে নিয়ে হাওড়া জেনারেল হাসপাতালে আসেন। ইমার্জেন্সি ডিউটিতে থাকা ডাক্তার তাঁকে পরীক্ষার পর 'মৃত অবস্থায় আনা হয়েছে' বলে ঘোষণা করেন। এই ক্ষেত্রে আহত ব্যক্তিকে হাসপাতালে পাঠানোর ক্ষেত্রে স্থানীয় পুলিশের তরফে কোনও অহেতুক বিলম্ব ঘটেছিল কিনা তা তদন্ত করে দেখা হচ্ছে।

শ্রী অমিতাভ ব্যানার্জির অভিযোগের ভিত্তিতে ব্যাঁটরা থানায় ১৫.৬.৯৮ তারিখে ভারতীয় দণ্ডবিধির ৩০৪/৩৪ ধারার অধীনে ৪৩/৯৮ নং কেস শুরু হয়।

তদন্তের সময় এটা নিশ্চিতভাবে জানা যায় যে সুজয় মুখার্জি অত্যন্ত মেধাবী ছাত্র ছিলেন। তিনি ১৯৯৭ সালে দুর্গাপুর আর. ই. কলেজ থেকে কম্পিউটার ইঞ্জিনিয়ারিং-এ স্নাতক ডিগ্রি অর্জন করেন এবং বর্তমানে উপযুক্ত জীবিকার সন্ধান করছিলেন।

এই কেসের সূত্রে নিম্নলিখিত ব্যক্তিদের গ্রেপ্তার করা হয়েছে।

১। কিশলয় চ্যাটার্জি, পিতা—সুরেন্দ্রনাথ চ্যাটার্জি,
৫৬/২/১, রামকৃষ্ণ পাল রোড, থানা—ব্যাঁটরা

২। অপূর্বরঞ্জন আঢ্য, পিতা—প্রয়াত রেণুপদ আঢ্য,
১৯/১৭/১, রামকৃষ্ণ মন্দির পথ, হাওড়া।

৩। শ্রীকান্ত শর্মা, পিতা—নন্দলাল শর্মা, গোলকপুর, থানা—ঘেসি,
জেলা—জাহানাবাদ, বিহার বর্তমানে অপূর্বরঞ্জন আঢ্যর ঠিকানায় বাস করছেন।

৪। পিন্টু দাস, পিতা—গোবিন্দ দাস,

৩, 'এস' রোড, বেলগাছিয়া, থানা—লিলুয়া।

ময়নাতদন্ত রিপোর্টের জন্য অপেক্ষা করা হচ্ছে। কেসটির তদন্ত চলছে।

**শ্রী সঞ্জীবকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয় ঘটনাটা অত্যন্ত দুঃখজনক। নিশ্চয়ই পুলিশমন্ত্রী এটা স্বীকার করবেন। একটা অত্যন্ত মেধাবী ছাত্র, সদ্য কম্পিউটার ইঞ্জিনিয়ারিং পাশ করেছেন এবং কয়েকদিন বাদে তার আমেরিকায় যাওয়ার কথাবার্তা ঠিক হয়েছিল। আমি খোঁজখবর নিয়ে দেখেছি সে বন্ধুর কাছে গিয়েছিল আমেরিকা যাওয়ার কথাবার্তা বলতে। আর যে রটনাটা হয়েছে যে, সে মাদকাসক্ত ছিল—এই ঘটনাটা ঠিক নয়। আমি মাননীয় পুলিশ মন্ত্রীর কাছে জানতে চাই এই যে ঘটনা ঘটছে এই ব্যাপারে আপনার দপ্তর থেকে ঠিকমতো খোজখবর নেওয়ার দরকার। আমার স্পেসিফিক প্রশ্ন হল, যদি সুজয় মুখার্জিকে যখন থানায় আনা হয়েছিল তখন যদি ঠিক সময়মতো তাকে হাসপাতালে পাঠানো যেত, তাহলে হয়তো এই দুর্ঘটনা হত না। থানার পুলিশ অফিসারের গাফিলতির জন্য যদি এই ঘটনা ঘটে থাকে তাহলে তাঁর শাস্তি বিধানের কোনও ব্যবস্থা আপনি করবেন কিনা সেটা জানতে চাই।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** হাসপাতালের পাঠানোর ক্ষেত্রে পুলিশের অহেতুক দেরির জন্য এই ঘটনাটা ঘটেছে কিনা সেটা আমাদের ইনভেস্টিগেশনের মধ্যে রয়েছে। তাকে বিশ্রিভাবে মারধর করেছে এবং তারপর হঠাৎ সে মারা গেল। এটা স্বাভাবিক ভাবে ভাবা যায় না। এটা ভয়ঙ্কর ঘটনা। এখন সময় মতো হাসপাতালে নিয়ে গেলে তাকে বাঁচানো যেত কিনা সেটা ইনভেস্টিগেশনের মধ্যে রয়েছে। পোস্ট-মর্টেম রিপোর্ট এখনও পাওয়া যায়নি। তার যে বয়স, তার যে ভবিষ্যৎ ছিল, তার যে কোয়ালিফিকেশন ছিল, সবদিক থেকে আপনারা যেভাবে উদ্বিগ্ন আমিও একই ভাবে উদ্বিগ্ন। আমি শেষ পর্যন্ত এটা পারসু করব। সাইকেল রিক্সা থেকে দুটো বাচ্চা পড়ে গেছে, এটা দেখে আশেপাশের থেকে সকলে ছুটে গেছে এবং সাইকেল আরোহীকে সঙ্গে সঙ্গে মারধর করতে আরম্ভ করল। এই ইঞ্জিনিয়ার ছেলেটি কম্পিউটার সাইন্সে পাশ করেছিল। আমি শুধু এইটুকু বলতে পারি যে, পুলিশের দিক দিয়ে কোনও ত্রুটি থাকলে নিশ্চয়ই শাস্তি দিতে হবে।

[12-10 – 12-20 p.m.]

## MENTION CASES

**শ্রী ঈদ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার আমার বিধানসভা কেন্দ্র ভরতপুরের সাধারণ মানুষদের কলকাতায় আসার একমাত্র পথ হচ্ছে সালার স্টেশন থেকে রেল-পথ। অথচ আমরা প্রতিদিন দেখছি ঐ পথে রেল চলাচল বিঘ্নিত হচ্ছে—নানারকম বিভ্রাট ঘটছে,

যাত্রী বিক্ষোভ হচ্ছে, দুর্ঘটনা ঘটছে, ফলে ট্রেন নিয়মিত ঠিকমতো চলাচল করছেনা। এর জন্য আমাদের এলাকার সাধারণ মানুষদের কলকাতায় আসতে বিলম্ব ঘটছে, ব্যবসা-বাণিজ্য এবং অন্যান্য জরুরি কাজ ব্যাহত হচ্ছে। তারা এর ফলে বিভিন্ন ক্ষেত্রে বঞ্চিত হচ্ছে। বিকল্প ব্যবস্থা হিসাবে ভরতপুর থেকে কলকাতা পর্যন্ত স্টেট বাস চালু করার দাবি আমরা দীর্ঘদিন ধরে জানিয়ে আসছি। কিন্তু সরকারের পক্ষ থেকে এখন পর্যন্ত আমাদের সেই দাবি পূরণের কোনও উদ্যোগ আমরা লক্ষ্য করছিনা। তাই আমি পুনরায় সেই দাবির প্রতি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার ভরতপুর বিধানসভা কেন্দ্র থেকে কলকাতায় যাতে সাধারণ মানুষরা নিয়মিত স্টেট বাসে করে যাতায়াত করতে পারে ভায়া কাটোয়া, নবদ্বীপ, কৃষ্ণনগর তার জন্য অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী অতীশচন্দ্র সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাধারণত আমি মেনশন করিনা। কিন্তু গতকাল আমাকে যেতে হয়েছিল নদীয়া জেলার চোপড়া থানার মহেশনগর গ্রামে। একটা প্রত্যন্ত এলাকা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেখানে বানু দফাদার নামে একজন ক্রিমিনাল আছে। তার বিরুদ্ধে একটা চুরির কেস ছিল। তাকে ধরবার জন্য গত ১১ই জুন সেখানে পুলিশ গিয়েছিল। 'নট টু অ্যারেস্ট' বলে একটা কোর্টের অর্ডার সে পেয়েছিল, সেটা সে পুলিশকে দেখায়। কিন্তু তা সত্ত্বেও পুলিশ তাকে মারধোর শুরু করে। তখন বানু দফাদারের সমর্থনে গ্রামের কিছু লোক এগিয়ে যায়। ফলে পুলিশের সঙ্গে তাদের ধস্তাধস্তি শুরু হয়ে যায়। ফলে বানু দফাদার আহত হয় এবং কিছু পুলিশ আহত হয়। পুলিশের একটা রাইফেল ভেঙে যায়। যার ফলে পুলিশ ঐ গ্রামে ১১ জনের বিরুদ্ধে একটা এফ. আই. আর. করে। ১২ই জুন ডি. এস. পি., ডি. এম. টি, সার্কেল ইন্সপেক্টর কিষাণগঞ্জ, চোপড়া থানা থেকে সকলে মিলে একটা বিরাট পুলিশ বাহিনী নিয়ে ঐ গ্রামে যায়। যাদের নামে এফ. আই. আর করেছিল সেই ১১ জন ছাড়া আরও ৫০ জনের বাড়ি-ঘর সম্পূর্ণ রূপে ধ্বংস করে, চালা ভেঙে দেয়, জিনিস-পত্র সব লুঠ করে নিয়ে যায়। আরও দুঃখের কথা পুলিশ বাহিনী ঐ রকম অত্যাচার চালিয়ে চলে যাবার পরে পাশের গ্রাম খনাপাড়া—যেটি সি. পি. এম অধ্যুষিত গ্রাম, সেই গ্রামের মানুষরা মহেশনগর গ্রামে গিয়ে আরো আটটি বাড়িতে লুঠপাট চালায়। একদফা পুলিশ করে, তারপর আর এক দফা সি. পি. এম-এর লোকেরা, তথা আপনাদের লোকেরা লুঠ করে। মাঝের বিবি, অছিয়া বিবি; স্বামী আজমল মল্লিক, ১৪ তারিখে তাঁরা লুঠপাটের বিরুদ্ধে এফ. আই. আর করেছে। কিন্তু এখন পর্যন্ত পুলিশ কাউকে গ্রেপ্তার করে নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহেশনগর গ্রামের গাদিপাড়া অত্যন্ত গরিব মানুষদের পাড়া। সেই গরিব মানুষগুলোর ঘর-বাড়ি লুঠপাট হল, ঘরের চাল পর্যন্ত নিয়ে চলে গেল। আজ তাদের আর কিছু নেই—বাসন-পত্র কিছুই আর নেই—তারা সর্বস্বান্ত হয়ে গেছে। সেখানে একটা

অস্বাভাবিক অবস্থা চলছে। পুলিশ কোন ব্যবস্থা তো গ্রহণ করছেই না, উপরন্তু পুলিশই অত্যাচার করছে। ১৪ তারিখের ঘটনার দু'দিন পরে কংগ্রেসের লোকেরা থানায় গিয়ে থানা ঘেরাও করে। যে ডি. এস. পি.—ডি. এম. টি.-র নেতৃত্বে গাদিপাড়া গ্রামের মানুষদের বাড়ি-ঘর ভাঙচুর হল সেই ডি. এস. পি.—ডি. এম. টি. থানায় উপস্থিত থেকে গ্রামবাসীদের সঙ্গে কথা বলতে চান। ফলে গ্রামের মানুষরা তথা কংগ্রেসের লোকেরা বলেছিল,—যার নেতৃত্বে ঐ ঘটনা ঘটেছে, তাকে আমরা ডেপুটেশন দেবনা। অ্যাডিশনাল এস. পি. আসুন, তাঁর কাছে ডেপুটেশন দেব, তাঁর কাছে বলব। অ্যাডিশনাল এস. পি এলেন অনেকক্ষণ পরে। যারা থানায় এসেছিলেন যেহেতু গরমকাল সেহেতু থানার ভিতরে গাছের তলায় ছায়ায় অপেক্ষা করছিলেন। অ্যাডিশনাল এস. পি কথা শোনার আগেই তাদের বেধড়ক পেটানো শুরু করলেন। এরফলে অনেক লোক আহত হয়েছিলেন। তারপর অ্যাডিশনাল এস. পির সঙ্গে কথাবার্তা হওয়ার পর তারা ডেপুটেশন দিয়ে চলে যায়। এই হচ্ছে মোটামুটি ঘটনা। আমি যেটা বলতে চাইছি, যে ১১ জনের নামে এফ. আই. আর করা হয়েছে তাদের বিরুদ্ধে অ্যাকশন নিন, তাদের গ্রেপ্তার করুন। কিন্তু এই গরিব ৫০টি লোকের বাড়ি তারা কেন গিয়ে ভাঙচুর করলেন? গাদিপাড়া মহেশনগর গ্রামের একটি পাড়ার সমস্তই কংগ্রেসের সমর্থক। এই কংগ্রেস সমর্থিত পাড়াকে যাতে দাবিয়ে রাখা যায় তারজন্যই এইরকম কাণ্ড কারখানা করেছেন। এটা ঠিক হচ্ছে না। এবারেও গ্রাম পঞ্চায়েত সি. পি. এমরা পায়নি। হাতিশালা গ্রাম পঞ্চায়েত (১) আমাদের দলের প্রধান আছে, এবারেও আমরা ওখানে জিতেছি। তাই এই জেতার মাশুল দিতে হচ্ছে। কংগ্রেসের সমর্থক আছে বলে এইভাবে অত্যাচার হবে এটা ঠিক নয়। এর বিরুদ্ধে আপনি যথাযথ ব্যবস্থা গ্রহণ করবেন। যেসব সমাজবিরোধী বাড়ি লুণ্টন করেছে, যাদের নামে এফ. আই. আর করা হয়েছে ১৪ তারিখে। এইসব ক্ষতিগ্রস্থ মানুষদের ক্ষতিপূরণ দেবার ব্যবস্থা করতেও দাবি জানাচ্ছি। আমি ডিটেলস চিঠি করে পাঠিয়ে দেব। ওখানকার প্রধান আমাকে ডিটেলস দিয়েছেন কত কি ক্ষতি হয়েছে। আমি স্পিকার মহাশয়ের মাধ্যমে আপনার কাছে পাঠিয়ে দেব। এবার আমার নিজের জেলার ঘটনার কথা বলি। আমার নিজের জেলায় গত ২০ তারিখে ৩টি মার্ডার হয়েছে। জান মহম্মদ নামে একজন ব্যক্তিকে কুপিয়ে কুপিয়ে খুন করে তাকে স্ট্রেচারে করে নিয়ে গিয়ে গঙ্গার ধারে কুটো-কুটো করে গঙ্গার জলে ফেলে দেওয়া হয়েছে। এইরকম নৃশংস মার্ডার আপনার দলের লোকেরা যে করতে পারে তা আমার ধারণা ছিল না। এর বিরুদ্ধে আপনি ব্যবস্থা নেবেন—এই আশা আমি করব। আমি ডি. এমের সঙ্গে দেখা করলাম। তার ডেড বডি পাওয়া যাবে বলে আমার মনে হয় না। কারণ তার বডিকে কেটে টুকরো টুকরো করেছে। তবে ঐ ব্যক্তি একজন সরকারি কর্মচারী, ডীপ-টিউবওয়েল অপারেটর। তার ব্লাড গ্রুপ নিশ্চয়ই ঐ দপ্তরে আছে। কি রকমভাবে খুন করেছে দেখুন—ঐ ব্যক্তির শরীর দিয়ে যে রক্ত পড়ছিল, একজন কোদাল নিয়ে সেই রক্তগুলি

বালি দিয়ে চাপা দিতে দিতে গেছে যাতে কোনও রক্তের চিহ্ন পাওয়া না যায়। এইরকম অরগ্যানাইজ ওয়েতে করেছে। তা সত্ত্বেও তার একটি দাঁত নাকি পাওয়া গেছে এবং সেই দাঁতে রক্তও পাওয়া গেছে। সেটা ডি. এন. এ পরীক্ষার জন্য পাঠানো হয়েছে। রক্তের গ্রুপ যদি মিলে যায় তাহলে মার্ডারের চার্জ এনে অ্যারেস্ট হবে। ক্রিমিনাল প্রসিডিওর কোডে কি আছে তা আমি জানি না, তবে আমি আশা করব, যারা এই নৃশংসভাবে খুন করেছে তৎপরতার সাথে তাদের গ্রেপ্তারের ব্যবস্থা করবেন এ ছাড়া হরিহরপাড়ার দিলালপুর গ্রামে আব্দুল্লা মণ্ডল এবং ইসলাম মণ্ডলকে ২০ জন খুন করা হয়েছে। এখন পর্যন্ত কাউকে গ্রেপ্তার করা হয়নি। আপনি নিশ্চয়ই এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করবেন। এই ৩টি মার্ডার কেসের যারা আসামী তাদের যেন অবিলম্বে গ্রেপ্তার করা হয় এবং তাদের বিরুদ্ধে উপযুক্ত শাস্তির ব্যবস্থা যেন গ্রহণ করা হয়। এইরকম বাতাবরণ মুর্শিদাবাদ জেলায় যেটা চলছে আপনার হস্তক্ষেপে যত শীঘ্র সম্ভব এই হাওয়া যাতে নিবারণ হয় তারজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে আপনার কাছে দাবি করছি।

**শ্রী পেলব কবি ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনি জানেন, এ বছর নজরুল জন্মশত বর্ষে জি. টি. রোড যেখান থেকে নজরুলের জন্মভিটার রাস্তা বেরিয়ে গেছে সেই মোড়ে নজরুলের মূর্তি স্থাপন করার কথা এই বামফ্রন্ট সরকার বেশকিছু দিন আগে ঘোষণা করেছিলেন। চুরুলিয়ায় নজরুল জন্মভিটার রাস্তার মোড়ে যেখান থেকে জি. টি. রোড বেরিয়েছে সেখানে মূর্তি স্থাপন এবং জন্মশতবর্ষে নজরুল রচনাবলী প্রকাশ করার কথা বামফ্রন্ট সরকার ঘোষণা করেছিলেন। জন্মশতবার্ষিকীতে তার রচনাবলী প্রকাশ করার জন্য স্যার, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[12-20 – 12-30 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে তথ্য ও সংস্কৃতি দপ্তরের মাননীয় মন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, জোড়াসাঁকোতে রবীন্দ্রনাথের নামে রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়ের সাড়ম্বরে উদ্বোধন আরম্ভ হয়েছে। রবীন্দ্রনাথ আমাদের গর্ব, তার স্মৃতিবিজড়িত স্থানে এটা হচ্ছে খুবই ভাল কথা। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি কয়েকটি বিষয়ে আবেদন করছি ও দাবি জানাচ্ছি। কিছুদিন আগে আমরা দেখেছি মাইকেল মদুসূদন দত্তের স্মৃতিবিজড়িত বাড়িতে কুকুর চরছে, সেখানে সেই বাড়িটির আজও রক্ষণাবেক্ষণের কোনও ব্যবস্থা হয়নি। তারপর 'বন্দেমাতরম' গান এবং বন্দেমাতরম' মন্ত্র যা একদিন সারা ভারতবর্ষকে উত্তাল করেছিল সেই স্লোগান বা মন্ত্রের যিনি জন্মদাতা, সেই বঙ্কিমচন্দ্রের বাসগৃহ-এর পুরোপুরি তত্বাবধান ও সংস্কারের ব্যবস্থা হয়নি। কাজী

নজরুলের স্মৃতি রক্ষার জন্য বাড়িঘরদোর নির্মানের জন্যও আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমি মনে করি এইসব মনীষীদের স্মৃতিবিজড়িত বাড়িগুলি সরকার থেকে অধিগ্রহণ করে, সংস্কার করে সেখানে তাদের জিনিসপত্র নিয়ে সংগ্রহশালা তৈরি করার, লাইব্রেরি ইত্যাদি তৈরি করার প্রয়োজন আছে। বিশেষ করে বাঙালিদের কাছে রবীন্দ্রনাথ, বঙ্কিমচন্দ্র, নজরুল, মধুসূদন গর্বের। এই সমস্ত ব্যক্তিদের বাসস্থান স্মৃতিবিজড়িত জায়গাগুলি সংরক্ষণ করার জন্য আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে আছেন, তিনি যদি বলেন যে তার ডিপার্টমেন্ট থেকে বঙ্কিমচন্দ্র, নজরুল, মাইকেলের স্মৃতিবিজড়িত বাড়িগুলি সম্পর্কে কি ব্যবস্থা নিচ্ছেন বা নিয়েছেন সংরক্ষণের ব্যাপারে তাহলে ভাল হয়।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** যদিও তাতক্ষণিকভাবে বলা মুশকিল তবুও আমি কয়েকটি কথা বলছি। জোড়াসাঁকোর কথা আপনি বলেছেন, ঠিকই আছে, সেখানে সংস্কারও হচ্ছে, আমরা নিজেরাই করছি। দিল্লি থেকে কিছু টাকা আশা করা গিয়েছিল, এখন অনিশ্চিত। দ্বিতীয়ত আপনার হয়ত জানা নেই, বঙ্কিমচন্দ্রের নৈহাটির বাড়িটি অধিগ্রহণ করা হয়ে গিয়েছে। সেটা আমরা অধিগ্রহণ করেছি এবং সেখানে ছোট একটি লাইব্রেরিও আছে। একটা মিউজিয়াম করার চেষ্টা সেখানে হচ্ছে। সেটা সরকারের অধিগ্রহণ করা বাড়ি। তৃতীয়ত খিদিরপুরে মাইকেল যে বাড়িটিতে কিছুদিন থেকেছেন সেটা একটা বিতর্কিত বাড়ি। সেই বাড়িটির মালিকানা ইত্যাদি নিয়ে সমস্যা হচ্ছে। একবার ভাঙ্গতে চেয়েছিল সেই ভাঙ্গাটা আমরা বন্ধ করেছি। খিদিরপুরের সেই বাড়িটি নিয়ে কি করে যায় আমরা দেখছি। এই প্রসঙ্গে আপনাদের জানাই, ঘাটশীলাতে বিভুতিভূষনের বাড়িটি কিন্তু আমরা অধিগ্রহণ করতে পেরেছি বিহার সরকারের সহযোগিতায়। তবে সেটা সরকার সোজাসুজি করেননি, করা হয়েছে একটি কমিটির মাধ্যমে। অশোক ভট্টাচার্য, মন্ত্রী, তার দপ্তরের যে একটা অ্যাক্ট আছে—টি. অ্যাণ্ড সি. পি. অ্যাক্ট সেই অ্যাক্টের একটা শিডিউল অনুসারে আমরা সারা রাজ্যের বিশেষ করে কলকাতা শহরের হেরিটেজ বিল্ডিংগুলির একটি পূর্ণাঙ্গ তালিকা করেছি যে এই বাড়িগুলি আমাদের রক্ষা করতে হবে এবং সংস্কার করতে হবে। মাইকেলের বাড়ির মালিকানা নিয়ে গণ্ডগোল আছে। সেখানে বাড়িটি ভাঙ্গতে চেয়েছিল সেই ভাঙ্গাটা আমরা আটকেছি। এখন বাড়িটি কি করে রক্ষা করা যায় তা আমরা ভাবছি। একটা পূর্ণাঙ্গ তালিকা আমাদের আছে, যেটা সি. এম. ডি. এ. করেছে যে এই বাড়িগুলি আমরা ভাঙ্গতে দেব না। এই আইনটা সেখানে আমরা প্রয়োগ করতে পারব। তারপর অধিগ্রহণ করা, সেগুলির রক্ষণাবেক্ষণ করা সেটা খুব বড় একটা আর্থিক দায়দায়িত্বের ব্যাপার। আমরা ভাবছি। রাজ্য সরকারের পক্ষ থেকে আমরা কথা বলছি চেম্বার অব কমার্সের সঙ্গে তাদের সাহায্য আমরা পাই কিনা এই হেরিটেজ বিল্ডিংগুলিকে রক্ষা করার জন্য। আর পাইকপাড়ায় নজরুলের যে বাড়ি, সেই বাড়ি নিয়ে

একটা আইনগত জটিলতা আছে। একটাতে আমরা জিতেছি। আমরা চেষ্টা করছি। ১৯৬৯ সালে ভি. আই. পি রোডে একটা জমি দেওয়া হয়েছিল রাজার হাটে। সেখানে আমরা শতবর্ষে কিছু করতে পারি কিনা, টাকা-পয়সা পেলে আমরা করব বলে আমাদের সিদ্ধান্ত আছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** : মাননীয় মন্ত্রী মহাশয়, আমি জানতে চেয়েছি যে পূর্ণ সংস্কার করা, এটা করতে পারছেন কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য** : এই ব্যাপারে একটা পূর্ণ সংস্কার করার প্রস্তাব আছে। সেই করার টাকা এখন আমাদের হাতে নেই। তবে আমরা চেষ্টা করছি।

**শ্রী নটবর বাগদী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার পুরুলিয়া জেলায় কয়েকদিন আগে কাগজে দেখা গেল যে ইউরিয়া পাচারকারি একটা দল ধরা পড়েছে। ঐ এলাকার সাতুড়ী এবং নাতুড়িয়া থানায় মাটির নিচে কয়লা পাওয়া গেছে। কেন্দ্রীয় সরকারকে বারবার বলা সত্ত্বেও তারা আইনগত ভাবে ঐ কয়লা তোলার কোনও ব্যবস্থা করছে না। এর ফলে এলাকার একটা মাফিয়া চক্র ঐ কয়লা তুলে বাইরে পাচার করছে পুলিশের একটা অংশের সহায়তায়। ওখানে মাফিয়া চক্রের মধ্যে বে-আইনি এই কয়লা তোলা নিয়ে মারামারি, কাটাকাটি হচ্ছে। অবিলম্বে ঐ এলাকায় যে বে-আইনি কয়লা তোলা হচ্ছে সেটাকে বন্ধ করা হোক এবং আইনগত ভাবে কয়লা যাতে তোলা যায় সেজন্য কেন্দ্রীয় সরকারের খনি দপ্তরের উপরে চাপ সৃষ্টি করা হোক।

**শ্রী শক্তিপদ খাঁড়া** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই। হুগলি জেলার গুরুত্বপূর্ণ সড়কগুলির অন্যতম হচ্ছে চুঁচড়ার ধনিয়াখালি সড়ক। এই সড়কের উপরে দুটি হাই ওয়ে দিল্লি রোড এবং দুর্গাপুর এক্সপ্রেস চলে গেছে। ফলে প্রতিদিন যাত্রীবাহী বাস, ট্রেকার, শতশত লরী, মেটাডোর যাতায়াত করে থাকে। এই সড়ক চুঁচড়া থেকে হারিট পর্যন্ত অংশের মেরামতির কাজ চলছে। কিছু অংশ অর্থাৎ হারিট থেকে ধনিয়াখালি পর্যন্ত অত্যন্ত খারাপ অবস্থায় আছে। সেটা যান চলাচলের পক্ষে অযোগ্য হয়ে পড়েছে। এই সড়কের উপরে দুটি ব্রিজ—গোটু এবং হাসনান—আছে। এই ব্রিজের সংস্কার করা দরকার। কাজেই এই বিষয়টি আমি পূর্ত দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বিদ্যুৎকুমার দাস** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি বিপণন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের ও অর্থ মন্ত্রী মহাশয়ের একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী ক্ষেত্র সিঙ্গুর, হুগলি জেলায়। সেখানে বৈদ্যবাটি, তারকেশ্বর রাস্তাটির দিয়ারা হেলথ সেন্টারের মোড় থেকে বরাতেলিয়ার মোড় পর্যন্ত প্রায়

৮ কিলো মিটার রাস্তা দীর্ঘদিন সংস্কারের অভাবে দুর্গম স্থানে পরিণত হয়েছে। এলাকার মানুষের যাতায়াত প্রায় বন্ধ হতে চলেছে। ঐ রাস্তা দিয়ে বহু ছাত্র-ছাত্রী স্কুলে যায়। ফলে যেকোনও মুহূর্তে দুর্ঘটনা ঘটার আশঙ্কা আছে। যান চলাচল প্রায় বন্ধ হয়ে গেছে। সবচেয়ে গুরুত্বপূর্ণ বিষয় হচ্ছে, রাস্তার সংলগ্ন যে সমস্ত গ্রাম আছে সেখানকার কৃষকদের তাদের কৃষিপণ্য বাজারে নিয়ে যেতে অসুবিধা হচ্ছে। এই ব্যাপারে একটা প্রস্তাব কৃষি বিপণন দপ্তরে আছে মার্কেট লিঙ্ক রোড হিসাবে করা। এখন সেটা অর্থ দপ্তরের উপর নির্ভরশীল। তাদের অর্থ মঞ্জুর কেমন হবে তার উপর এখন সেটা নির্ভর করছে। সেজন্য যাতে দ্রুত ঐ রাস্তাটির সংস্কার হয়, উন্নয়ন হয়, তারজন্য আমি মাননীয় কৃষি বিপণন মন্ত্রী এবং মাননীয় অর্থমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

[12-30 – 12-40 p.m.]

**শ্রী চক্রধর মাইকাপ** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গ্রামীণ বৈদ্যুতীকরণের ক্ষেত্রে মেদিনীপুর জেলা খুব পিছিয়ে আছে। যেখানে পশ্চিমবঙ্গের অন্যান্য জেলায় ৭০ থেকে ৮০ ভাগ গ্রামে বিদ্যুৎ পৌঁছে গেছে, হাওড়া এবং হুগলি জেলার ১০০ ভাগ গ্রামে বিদ্যুৎ পৌঁছে গেছে, সেখানে মেদিনীপুর জেলার ৪৮ ভাগ গ্রামে বিদ্যুৎ পৌঁছেছে। কাঁথি মহকুমায় মাত্র ২৮ ভাগ গ্রামে বিদ্যুৎ গেছে। আর আমার নির্বাচন কেন্দ্রে মাত্র ২০ ভাগ গ্রামে বিদ্যুৎ গেছে। বারবার উল্লেখপর্বে এটা উল্লেখ করেছি, কিন্তু কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। এরফলে কাঁথি মহকুমায় কুটির শিল্প, কৃষি, সেচ প্রভৃত পরিমাণে ক্ষতিগ্রস্ত হচ্ছে। শুধু তাই নয়, মৎস্যচাষী, যারা বাগদা চিংড়ি চাষ করেন, তারা লাইট দিয়ে হীটের মাধ্যমে এগুলো তৈরি করতে পারছেন না। মাছের ডিম থেকে যেখানে পোনা তৈরি করা হয় সেখানে কারেন্টের সাহায্যে ঝর্ণা তৈরি করা হয়। সেটাও করা যাচ্ছে না। তারজন্য মৎস্য চাষীরাও ক্ষতিগ্রস্ত হচ্ছেন। তারজন্য আমার অনুরোধ, মেদিনীপুর জেলা, যে জেলায় ৯০ লক্ষ মানুষের বাস, সেই জেলাকে বিদ্যুতের অভাবে ক্ষতিগ্রস্ত হবার হাত থেকে বাঁচাতে ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী মহকুবুল হক** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মালদহ জেলার খরবা বিধানসভা কেন্দ্রে খরবা গ্রামীণ হাসপাতালটি ১৯৫২ সালে যখন তৈরি হয়েছিল তখন সেখানে ১০টি বেড ছিল। আজকে সেই হাসপাতালটি বন্ধ হয়ে রয়েছে। আউটডোর চলছিল, সেটাও বন্ধ হয়ে গেছে। তার কারণ হল, ডাক্তারবাবু যিনি ছিলেন তিনি চলে গেছেন। তাঁর সঙ্গে সেখানে নিমাই হরিজন নামে যে ফোর্থ গ্রেড কর্মীটি আছেন তিনি মদ্যপ অবস্থায় একবার তাঁর সঙ্গে দুর্ব্যবহার করেন, তারফলে তিনি এর আগে একবার চলে যান। তারপর অনেক কষ্ট করে তাঁকে ফিরিয়ে আনা হয়েছিল। কিন্তু আবার সেই একই ঘটনা ঘটেছে, ডাক্তারবাবুকে হুমকি দিয়েছেন তিনি। তাই ডাক্তারবাবু একটা দরখাস্ত দিয়ে চলে

গেছেন। মাননীয় মন্ত্রী জানেন যে, সেখানকার স্বাস্থ্যের কি অবস্থা। মানুষ সেখানে চিকিৎসা পাচ্ছেন না, কারণ ইণ্ডোর এবং আউটডোর বন্ধ হয়ে গেছে, বেডগুলি চালু নেই, ডাক্তারও চলে গেছে। যাতে অবিলম্বে হাসপাতালটি আউটডোর চালু করা যায়, ওষুধপত্রের ব্যবস্থা হয়, তারজন্য আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি গরিব মানুষদের স্বার্থে।

**শ্রী শেখ মজিদ আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি রাজ্য সরকারের মাধ্যমে আমি কেন্দ্রীয় টেলিকম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন কেন্দ্র পাণ্ডুয়ার টেলিফোন এক্সচেঞ্জে প্রায় ৫০০ গ্রাহক ১৯৯৫ সাল থেকে আজ পর্যন্ত টেলিফোন কানেকশন পাচ্ছেন না ২,০০০ টাকা করে জমা দেবার পরও। কিন্তু কোনও রূপ টেলিফোন পরিষেবা পাচ্ছে না, কানেকশন পাচ্ছে না। সেই জন্য ওই এলাকার মা.্ষ বিশেষ অসুবিধার মধ্যে পড়েছে। সেখানে যাতে তারা তাড়াতাড়ি এই টেলিফোন কানেকশনের সুযোগ পায় তার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। মুর্শিদাবাদ জেলা পশ্চিমবাংলার পিছিয়ে পড়া জেলার মধ্যে একটা অন্যতম জেলা। তবে এই জেলার মধ্যে ভাগীরথী মিল্ক ইউনিয়ান গ্রামবাংলার মানুষের মধ্যে কিছুটা আশার আলো যুগিয়েছে। প্রতিদিন ভাগীরথী মিল্ক ইউনিয়ান থেকে ৬০ থেকে ৯০ কিলোলিটার দুধ সিটি ডেয়ারী বা মাদার ডেয়ারীতে আসছে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি আজকে এই ভাগীরথী মিল্ক ইউনিয়ান চরম অব্যবস্থার মধ্যে দিয়ে চলছে। কো-অপারেটিভ রুল অনুযায়ী ৩ বছর অন্তর বোর্ড অফ ডিরেক্টরের নির্বাচন হওয়ার কথা। কিন্তু ৩ বছর হয়ে যাওয়ার পরেও এখনও পর্যন্ত নির্বাচনের ব্যবস্থা করা হয়নি। কো-অপারেটিভ অ্যাক্ট অনুযায়ী প্রতি বছর অ্যানুয়াল জেনারেল মিটিং হওয়ার কথা. ১ বছর পার হয়ে যাওয়ার পরেও অ্যানুয়াল জেনারেল মিটিং করা হয়নি। এখন এখানে ম্যানেজিং ডিরেক্টরের পদে কেউ নেই। সুতরাং একটা ক্যায়টিক কণ্ডিশনে এই ভাগীরথী মিল্ক ইউনিয়ন পরিচালিত হচ্ছে। এই মিল্ক ইউনিয়নের সঙ্গে ৩৫ হাজার ফারমার জড়িত। তারা গণতান্ত্রিক উপায়ে নির্বাচনের মাধ্যমে বোর্ড অফ ডিরেক্টর গঠন করে। তার থেকে তাদের বঞ্চিত করা হচ্ছে। এই ভাবে গ্রামবাংলার মানুষের উপর বিশ্বাসঘাতকতা করা হচ্ছে।

**শ্রী খগেন্দ্রনাথ মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বন বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বনসৃজনে পশ্চিমবাংলার একটা বিরাট সাফল্য আছে। এই সাফল্যের অংশীদার যারা, বন সংলগ্ন আদিবাসী তাদের বঞ্চিত করা হচ্ছে। এই জঙ্গল সংরক্ষণ করার জন্য একটা ফরেস্ট প্রোটেকশন কমিটি, একটা বিনিফিসিয়ারী

কমিটি করা হয়েছিল। ঠিক হয়েছিল যে জঙ্গল ফেলিং করার সময় শতকরা ২৫ ভাগ এই জঙ্গল সংরক্ষণের কাজে যারা যুক্ত ছিলেন সেই বেনিফিসিয়ারীদের বিতরণ করা হবে। কিন্তু ফরেস্ট ডেভেলপমেন্ট কর্পোরেশনকে দিয়ে জঙ্গল ফেলিং করা হচ্ছে কিন্তু সেই সমস্ত বেনিফিসিয়ারীরা তাদের প্রাপ্য অংশ পাচ্ছে না। বেনিফিসিয়ারীরা যাতে ২৫ ভাগ অংশ পায় তার ব্যবস্থা গ্রহণের জন্য দাবি জানাচ্ছি।

**Smt. Shanta Chettri :** Hon'ble Speaker, Sir, I would like to draw the attention of the Hon'ble Minister-in-Charge of Tourism.

Sir, Kurseong is a sub-division of Darjeeling but inspite of its having a number of pleaces of interest and potentialities, it has not yet been included in the tourist map. Deer Park, Eagle Crag Complex, Chimney, Deorali, Castleton and Goodrick Tea Gardens are some of the places of which Kurseong is proud. From the Eagle Crag, one can have a panoramic view of the plains.

I shall be grateful to the Hon'ble Minister-in-Charge, Tourism, if something is done to develop Kurseong as a tourist spot.

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহোদয়, বর্তমান বছরে কবি নজরুলের জন্ম শতবর্ষ উদ্‌যাপিত হবে। বিধানসভার ভিতরে তথ্য সংস্কৃতি মন্ত্রী সরকারি পরিচালনাধীন নানা অনুষ্ঠানের বহুমুখী পরিকল্পনার কথা বলেছেন। বিশ্বকবি রবীন্দ্রনাথ নেতাজীসুভাষ বোস কবি নজরুল বাঙালির জীবনে অবিচ্ছেদ্দ ভাবে যুক্ত, বাঙালির হৃদয়ে তাঁরা আসীন। তা সত্ত্বেও এই শতবর্ষকে যথাযথ ভাবে উদ্‌যাপন করার জন্য আমি রাজ্য সরকারের কাছে একটা প্রস্তাব রাখব। এই বছর রাজ্য সরকার ঘোষণা করেছে যে ৫টি ইভিনিং কলেজ হবে পশ্চিমবাংলায়। এই ৫টি ইভিনিং কলেজের মধ্যে একটির নাম বিদ্রোহী কবি কাজি নজরুল ইসলামের নামে নামাঙ্কিত করা হোক। ইতিপূর্বে ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের নামে বিশ্ববিদ্যালয় হয়েছে। বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় এইভাবে হয়েছে। আজকে রাজ্য সরকারের উদ্যোগে কারিগরি শিক্ষার বিকাশ ঘটাবার চেষ্টা করা হচ্ছে। আমি যে কথাটি বলতে চাইছি, বর্ধমান, মুর্শিদাবাদ, বহরমপুরে যে ইঞ্জিনিয়ারিং কলেজগুলো হচ্ছে, যে কোনও একটি ইঞ্জিনিয়ারিং কলেজের নাম নজরুলের নামে নামাঙ্কিত করা হোক। আমি এই আবেদন মাননীয় তথ্য ও সংস্কৃতি মন্ত্রী মহোদয়ের কাছে জানাচ্ছি।

[12-40 – 12-50 p.m.]

**শ্রী আব্দুস সালাম মুন্সী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয়

বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী এলাকায় বহু গ্রামে এখনও পর্যন্ত বিদ্যুৎ পৌঁছায়নি। আজকে স্বাধীনতার '৫১ বছর পার হয়ে যাচ্ছে অথচ গ্রামে এখনও বিদ্যুৎ না যাওয়ার ফলে মানুষের মধ্যে দারুণ ক্ষোভ দেখা দিচ্ছে। আমার নির্বাচনী কেন্দ্রে মীর্জাপুর, জানকি নগর, বড় চাঁদঘর, জমপুকুর, পাগলাগণ্ডী, পলাশী পাণ্ডবপাড়া, পলাশী আশাপাড়া, আরামডাঙ্গা, গোবড়া, বসতপুর এবং ভুরুলিয়া প্রভৃতি গ্রাম অত্যন্ত বুনিয়াদি গ্রাম অথচ এই সমস্ত গ্রামে আজ পর্যন্ত বিদ্যুৎ যায়নি। আমি তাই আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে বিদ্যুৎ বিহীন এই গ্রামগুলিতে যাতে বিদ্যুৎ সরবরাহ করা হয়।

**শ্রী বীরেন ঘোষ ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্য ও সরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে জানাচিছ যে, কানলা মহকুমার বিভিন্ন ব্লকে, গ্রামে এবং শহরে গত তিনচার সপ্তাহ ধরে রেশন দ্রব্য, বিশেষ করে চিনি এবং কেরোসিন তেল পাওয়া যাচ্ছে না। খোঁজ নিয়ে জানা গিয়েছে যে, স্টেট ব্যাঙ্ক অফ ইণ্ডিয়ার কানলা শাখায় ডিলাররা ডিসিআর'এর মাধ্যমে যে টাকা জমা দিতেন, সেটাকে একটা অর্ডার দিয়ে নিষিদ্ধ ঘোষণা করে ব্যাঙ্ক ড্রাফ্টের মাধ্যমে টাকা জমা দেবার জন্য বলেছে। ফলে ডিলাররা কেউ মাল তুলছেন না। এই সমস্যার সুরাহা করে রেশন দ্রব্য সরবরাহ রাখার জন্য আমি মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দিলীপকুমার দাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত পঞ্চায়েত নির্বাচনে উত্তর দিনাজপুরে সি. পি. এম হেরে গিয়ে কংগ্রেস কর্মিদের উপরে পুলিশের যোগাযোগে অত্যাচার করছে। আমি আপনার কাছে কতকগুলো তথ্য তুলে ধরছি। আমার রায়গঞ্জ ব্লকে এলেঙ্কা গ্রামে সি. পি. এম হেরে গিয়ে আটজন কংগ্রেস কর্মীকে জখম করেছে। তাঁরা এখন হাসপাতালে ভর্তি আছেন। পুলিশ সেই খুনীদের— যারা খুন করতে চেয়েছিল তাদের—এখনও গ্রেপ্তার করেনি। উল্টে তারা কংগ্রেস কর্মিদের হয়রানি করছে। এখানে পুলিশমন্ত্রী উপস্থিত আছেন। উপ-পুলিশ মন্ত্রী অশোকবাবুও উপস্থিত আছেন। চোপড়াতে কুড়ি বহু পর সি. পি. এম-কে গোহারা হারিয়ে কংগ্রেস ক্ষমতায় এসেছে। এখন লোকেরা সি. পি. এম ছেড়ে দলে দলে কংগ্রেসে যোগ দিচ্ছে। ইসলামপুরে এসডিপিও পুলিশ বাহিনী নিয়ে গিয়ে কংগ্রেস কর্মিদের গ্রেপ্তার করছে, তাদের নামে মিথ্যা মামলা করছে। আমি আপনার মাধ্যমে মাননীয় পুলিশ মন্ত্রীকে জানাচ্ছি যে, চোপড়া ব্লকে কংগ্রেস কর্মিদের উপরে ২১টি মামলা করেছে। সমস্ত কংগ্রেস কর্মিদের উপরে ২১ ধারায় মামলা জড়িয়ে দেওয়া হয়েছে। গ্রামে এখন কোনও কংগ্রেস কর্মীকে খুঁজে পাওয়া যাচ্ছে না। আমি এবারে চোপড়ার এম. এল. এ. সাহেবের কীর্তির কথা বলছি।

(এই সময়ে মাইক অফ হয়ে যায় এবং পরবর্তী বক্তা বলতে ওঠেন।)

**শ্রী শেখ খবিরুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নাকাশীপাড়া বিধানসভা কেন্দ্রে বেথুয়াডহরী থেকে পাটুলীঘাট রাস্তাটি বা বি. বি. রোড নামে খ্যাত তাতে দীর্ঘদিন যাবৎ বন্যা ও বর্ষাজনিত কারণে খারাপ অবস্থায় রয়েছে। বর্তমানে বাস ও যানবাহন চলাচলের অযোগ্য হয়ে পড়েছে। এলাকায় জনসাধারণকে প্রচণ্ডভাবে দুর্ভোগের সম্মুখীন হতে হচ্ছে। নদীয়া ও বর্দ্ধমান জেলায় সংযোগকারি এই গুরুত্বপূর্ণ রাস্তাটি যাতে অনতি বিলম্বে সংস্কার করা হয় তারজন্য দাবি করছি।

**শ্রী মহঃ সোহরাব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এখন যেকোনও প্রত্যন্ত গ্রামে যদি যাই তাহলে সেখানকার মানুষের সবচেয়ে প্রথম চাহিদা হচ্ছে ইলেকট্রিফিকেশন ফর ভিলেজ। যে সমস্ত গ্রামের মৌজাগুলোতে পারশিয়ালি ইলেকট্রিফায়েড হচ্ছে আর বাকি জায়গাগুলো ইলেকট্রিফায়েড হচ্ছে না তারা অত্যন্ত বিক্ষোভ ফেটে পড়ছে। আমার এলাকায় অত্যন্ত গুরুত্বপূর্ণ গ্রাম আছে। আমি শুনতে পেয়েছি যে, ওখানে পারশিয়ালি ইলেকট্রিফায়েড হবে। আমার কতগুলো গুরুত্বপূর্ণ গ্রামের নাম আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর কাছে আবেদন রাখছি যাতে আহিরন, বহুতলী, বংশবাটি হিলোরা এবং নূরপুর এইসব বর্ধিষ্ণু গ্রামে ইলেকট্রিফিকেশন হয়। পারশিয়ালি কিছু কিছু জায়গায় ইলেকট্রিফায়েড হয়েছে, কিন্তু মেজর পোরশন ইলেকট্রিফায়েড হয়নি। সেইকারণে আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বাচ্চামোহন রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার জলপাইগুড়ি জেলায় সাড়ে ৫০০ ডি. ডি. টি. স্প্রে ওয়ার্কার আছে, যারা দীর্ঘ ২৫-৩০ বছর ধরে সেশনাল ওয়ার্কার হিসাবে কাজ করে আসছে। আজকে দীর্ঘদিনের তাদের আন্দোলন স্থায়ী করার ব্যাপারে রাজ্য সরকারের স্বাস্থ্য দপ্তর কোনও ব্যবস্থা গ্রহণ না করার ফলে তারা জলপাইগুড়ি জেলার মুখ্য স্বাস্থ্য আধিকারিকের কাছে তাদের স্ত্রী, পুত্র পরিবার সহ অবস্থান ধর্মঘট শুরু করে দিয়েছে। এবং জানা গেছে যে, এই অবস্থান বা ধর্না যতদিন তাদের সেই দাবি সরকার না মেনে নিচ্ছে ততদিন তারা চালিয়ে যাবেন। আরও জানা গেছে যে, এই অস্থায়ী কর্মিদের স্থায়ীকরণ করার ব্যাপারে আমাদের সরকারের আদেশনামা থাকা সত্ত্বেও এবং এই কর্মিদের দীর্ঘদিনের আন্দোলন থাকা সত্ত্বেও তাদের স্থায়ীকরণ করা হচ্ছে না। এটা অত্যন্ত দুঃখের এবং উদ্বেগের বিষয় যে, আজকে দীর্ঘদিন ধরে কর্মিদের জন্য আমাদের স্বাস্থ্য দপ্তর কোনও বিবেচনা করছে না। সেই কারণে আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং

মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, ওই অস্থায়ী কর্মিদের, যারা দীর্ঘদিন ধরে গ্রামে ম্যালেরিয়া উচ্ছেদের সঙ্গে যুক্ত, ডি. ডি. টি. স্প্রে ওয়াকার, তারা ২৫-৩০ বছর ধরে কাজ করছে, তাদের স্থায়ীকরণ করা হোক।

## ZERO HOUR

**শ্রী পরেশনাথ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষা দপ্তরে ভারপ্রাপ্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। শিক্ষার দিক থেকে আপনারা জানেন যে, মুর্শিদাবাদ জেলা শেষের দিক থেকে দ্বিতীয় স্থানে অবস্থান করছে। বিগত কয়েক বছর থেকে বামফ্রন্ট সরকার বিভিন্ন রকম কর্মসূচি গ্রহণ করেছে, অর্থনৈতিক উন্নয়নমূলক কর্মসূচি গ্রহণ করেছে, তার সাথে সাথে সার্বিক সাক্ষরতা প্রকল্প গ্রহণ করার জন্য শিক্ষার দিকে মানুষের আগ্রহ বাড়ছে। আমাদের সাগর দীঘি এলাকার মধ্যে বেশিরভাগ হচ্ছে মুসলিম সম্প্রদায়ের মানুষ সেখানে বাস করে। এবং তফসিলি সম্প্রদায়ের মানুষ, আদিবাসী সম্প্রদায়ের মানুষ এখানে বাস করে। এখানে আমি অনুরোধ করব, শিক্ষার প্রতি আগ্রহ ও প্রেরণা দেওয়ার জন্য অনুন্নত ছাত্রদের শিক্ষার দিকে আনার জন্য পরিকল্পিতভাবে উদ্যোগ গ্রহণ করা দরকার। যে কারণে আমি বলব, বড় বড় গ্রামে যেখানে প্রাথমিক বিদ্যালয় নেই, সেখানে প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা, রেশিও অনুযায়ী জুনিয়ার হাইস্কুল স্থাপন করা হোক। বর্তমানে ভর্তিজনিত যে সমস্যা সৃষ্টি হয়েছে, প্রাথমিকভাবে জুনিয়ার হাইস্কুল কে হায়ার সেকেণ্ডারিতে রূপান্তরিত করা হোক এবং দ্বিতীয়ত হাইস্কুলকে হায়ার সেকেণ্ডারি স্কুলে উন্নীত করা হোক। বৃত্তিমূলক শিক্ষার জন্য উচ্চ কারিগরি বিদ্যালয় স্থাপন করা হোক, এই অনুরোধ আমি করছি।

[12-50 – 1-00 p.m.]

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকার কালিয়াগঞ্জের জুড়ানপুরে ভাগিরথী নদীতে জগতখালি বাঁধ, সেই বাঁধে বর্ষায় জল আটকে পড়ে জুড়ানপুরে কম করে ৫/৬ হাজার বিঘা জমিতে বর্ষার জল ঢুকে গিয়েছে। এতে চাষের ক্ষতি হচ্ছে। তাই জগতখালিতে জুড়ানপুরে অবিলম্বে যাতে স্লুইস গেট করা হয় তাহলে ভাল হয়। বর্ষার জল তাতে নদীতে নেমে যেতে পারে এবং নদীর অতিরিক্ত জল যাতে এলাকায় ঢুকতে না পারে এবং জমিতে জল বৃদ্ধি না হয়ে যায় সেইজন্য জগতখালি বাঁধে জুড়ানপুরে যাতে স্লুইস গেট করা হয় তার আবেদন জানাচ্ছি।

**ডঃ রামচন্দ্র মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। আমাদের খেজুরিতে একটাও কলেজ নেই, সেই কলেজ নিয়ে দীর্ঘদিন ধরে বলা হচ্ছে, সেখানে জমি অধিগ্রহণ করা হয়েছে, ভেড়ানো হয়েছে, কমিটি গঠন করা হয়েছে, টাকা সংগ্রহ হয়েছে, আবার ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি থেকে অ্যাকসেপ্ট

হয়েছে। কিন্তু আজ পর্যন্ত সেটাকে গুরুত্ব দিচ্ছে না, এখানে ৭৫ শতাংশ এস. সি. পপুলেশন বাস করে, কিন্তু আজ পর্যন্ত সেখানে কলেজ হল না। সেটা যেন অবিলম্বে হয় এই আবেদন আমি আপনার মাধ্যমে জানাচ্ছি। একটা কমিটি পাঠিয়ে দেখা হোক এবং যাতে শীঘ্র কলেজ স্থাপন হয় এই অ্যাকাডেমিক ইয়ারে তারও দাবি আমরা করছি।

**শ্রী চক্রধর মাইকাপ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। বিগত কয়েক দিন ধরে পশ্চিমবাংলার মানুষ স্বৈরতন্ত্রের পদধ্বনি শুনতে পাচ্ছে এবং দেখা যাচ্ছে কেন্দ্রীয় সরকার সংবিধানের অপব্যাখ্যা ঘটিয়ে বিভিন্ন টিম এখানে পাঠাচ্ছেন। আমরা বুঝতে পারিনা ৩৫৫ নম্বর ধারায় অপব্যাখ্যায় কেন্দ্রের স্বরাষ্ট্র সচিব বলছেন আমার কাছে বাংলা এবং হিন্দি দুটো সংবিধানের ব্যাখ্যা রয়েছে, আমাদের পরিষদীয় মন্ত্রী সংসদীয় গণতন্ত্রের প্রসার ঘটানোর জন্য প্রতি স্কুলে পড়াবার যে ব্যবস্থা নিয়েছেন, এই ব্যাপারে বলি, আমার কাছে কয়েকটি ছাত্র এসেছিল আমি ৩৫৫ ধারার বাংলা অনুবাদ তাদের পড়তে দিয়েছিলাম এবং বলেছিলাম আধঘন্টা ধরে পড় এবং ভাব। তারপরে আমি বলেছিলাম ৩৫৫ নম্বর ধারায় আছে বহির্আক্রমণ, তার সাথে অভ্যন্তরীণ যে গোলোযোগ এই দুটি বিষয় সমান হওয়া চাই। অর্থাৎ জাতীয় প্রশ্ন হওয়া চাই, নইলে সেখানে এই রকম হস্তক্ষেপের প্রশ্ন আসেনা। সংবিধানে ৩৫৫ নম্বর ধারাকে এইভাবে ব্যাখ্যা করা হয়েছে। সেখানে আমাদের দেশের স্বরাষ্ট্র মন্ত্রী তিনি অন্যভাবে বিকৃত করে এর ব্যাখ্যা দিয়েছেন। অভ্যন্তরীণ গোলোযোগের কথা যদি বলতে হয় তাহলে মধ্যপ্রদেশ, গুজরাট, উত্তরপ্রদেশ সম্পর্কে আপনাদের আগে চিন্তা-ভাবনা করা উচিত।

**(এই সময় মাইক বন্ধ হয়ে যায়।)**

**শ্রী সমর মুখার্জি ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী শক্তিপদ খাঁড়া ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন স্যার, পাট চাষীরা স্বাধীনতার উত্তরকাল থেকে পঞ্চাশ বছর ধরে বঞ্চনা ও শোষণের স্বীকার হয়ে আসছে। সম্প্রতি কেন্দ্রীয় সরকারের কৃষি দপ্তরের রাষ্ট্রমন্ত্রী টি. ডি. ফাইভ পাটের সহায়ক মূল্য ঘোষণা করেছেন ৬৫০ টাকা। এই ঘোষণা কৃষি ও কৃষকের স্বার্থ বিরোধী। আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যে টি. ডি-ফাইভ পাটের সহায়ক মূল্য অন্তত এক হাজার টাকা করা হোক, এই দাবি আমি করছি।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** স্যার, গত ৫ তারিখ বিশ্ব পরিবেশ দিবস উদ্‌যাপন হল প্রকৃতির ভারসাম্য রক্ষার জন্য বিগত এক মাস ধরে অনুষ্ঠান হচ্ছে। আসানসোল শহরে

আশিটি পুকুর, দিন নেই, রাত নেই ভরাট হয়ে যাচ্ছে এবং প্রাকৃতিক ভারসাম্য নষ্ট হয়ে যাচ্ছে সমস্ত পৌর আইনকে তোয়াক্কা না করে এই কাজ হচ্ছে এবং এই ঘটনার কথা কর্পোরেশনকে জানানো হয়েছে, মাননীয় মন্ত্রী মহাশয়কে জানানো হয়েছে, কিন্তু কিছুই হয়নি। যখন আমরা প্রাকৃতিক ভারসাম্য রক্ষার জন্য সেমিনার করছি, তখন এই ঘটনা আসানসোল শহরে ঘটছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যেসব পুকুরগুলো ভরাট করা হচ্ছে সেইসব পুকুরের মালিক এবং যারা ভরাট করছে, পৌর আইন অনুযায়ী তাদের অবিলম্বে গ্রেপ্তার করা হোক।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্যার, দারুণ দুঃসহনীয় দুর্গন্ধ, তবে এই গোলঘরে নয়, উলুবেড়িয়াতে। ওখানে এত দুর্গন্ধ যে ওখানকার মানুষ উলুবেড়িয়ার নামটি ভুলতে বসেছে। ওখানে একটি হাড়ের কারখানা আছে যার জন্য এই দুর্গন্ধ বেরোচ্ছে, ওখানে হাড় পচছে, মাংস পচছে, নাড়িভুড়ি পচছে। ট্রেনে যারা যাতায়াত করে সেই নিত্য যাত্রীরা নাক চাপা দিয়ে চলছে। স্যার, আমি তাজ্জব হয়ে যাই, দূষণ পর্ষদ রয়েছে সেই পর্ষদ-এর ছাড়পত্র তারা পেল কি করে? দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ এই দুর্গন্ধ থেকে উলুবেড়িয়া পৌরসভার ৭ ও ৩ নং ওয়ার্ডকে কিভাবে রক্ষা করবে বুঝতে পারছি না। মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ করছি, উলুবেড়িয়া যাতে দুর্গন্ধবেড়িয়াতে পরিণত না হয় সেটা দেখতে।

[1-00 – 2-30 p.m.] (including adjournment)

**श्री राम जनम माँझी** : आदरणीय अध्यक्ष जी, हावड़ा के उलवेड़िया उतर केन्द्र को आप जानते है। आपके माध्यम से पानीय जल विभाग के मंत्री महोदय का ध्यान आकर्षित कराना चाहता हूँ। उलवेड़िया उतर केन्द्र अन्दर मे पानी की जैसी अवस्था है, पानी का आभाव है। जहाँ पर पानी है, वह दुषित है। जिस कारण से वहाँ जन साधारण को बहुत कटिनाई हो रही है। वहाँ के लोगों की बाहर से पानी खरीद कर पीना पड़ रहा है। जन साधारण मे पानी के लिए हाहाकार मचा हूआ है। इसलिए मै आपके माध्यम से पानीय जल विभाग के मंत्री महोदय का ध्यान दिलाना चाहता हूँ और विशेष अनुरोध करता हुँ इस और पहल करे। कोई नया प्रोजेक्ट लगाकर, वाटर ट्रिटमेन्ट प्लान्ट लगाकर रहाँ जो दुषित जल है उसको साफ कर व्यवहार मे लाया जा सकता है। मै मंत्री महोदय से फिर अनुरोध करता हुँ कि इस ओर विशेष नजर देगे एवं जन साधारण को जो पानीय जल के लिए परेशानी हो रहा है उसकों दूर करने को काम करेगे।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি রাজ্যের স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২১শে জুন 'বর্তমান' কাগজে রাজ্যের ডি. জি.-র ছবি সহ একটি

বক্তব্য বেরিয়েছে। তাতে আছে যে, 'অধিকাংশ মানুষের অভিযোগ, পুলিশ ডায়েরি না নিয়ে থানা থেকে ফিরিয়ে দেয়। পুলিশ যে ডায়েরি না নিয়ে ফিরিয়ে দেয়, সে কথা কবুল করেছেন পুলিশের বড় কর্তারাও। তবে তাদের যুক্তি, সকলেই এমন নন। খোদ পুলিশমন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্যই এখন সভায় সভায় বলে বেড়াচ্ছেন, থানায় গেলে পুলিশ ডায়েরি নেয় না এ কথা তাঁকেও প্রায়ই শুনতে হচ্ছে। অথচ আম জনতা জানে পুলিশ ইচ্ছা করলে সব পারে। রাজ্যের আইন-শৃঙ্খলা সম্বন্ধে রাজ্যের ডি. জি.-র এই বক্তব্য বর্তমান কাগজে বেরিয়েছে। রাজ্যের স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আমি জানতে চাইছি, রাজ্যের ডি. জি. যখন বলছে থানা নিয়ন্ত্রণ করছে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির লোকেরা এবং বিরোধী দলের নেতাদের ডায়েরি পর্যন্ত নেওয়া হচ্ছে না।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার ম্যাটারটা পরিবর্তন করবেন।

১৭.৬.৯৮ তারিখে কলিং অ্যাটেনশন জমা দিই। রাজ্যের পরিবহন মন্ত্রী ২২.৬.১৯৯৮ তারিখে উত্তর দেয় গাড়ি চলছে বলে। অথচ আজ এক মাস পর্যন্ত সি. এস. টি. বাস বাবুঘাট থেকে ফলতা পর্যন্ত বন্ধ আছে। মাননীয় পরিবহন মন্ত্রী গোটা বিধানসভাকে বিভ্রান্ত করেছেন মিথ্যে তথ্য পরিবেশন করে। আমার বক্তব্য, তিনি সঠিক তথ্য সভাতে পরিবেশন করুন এবং দুঃখ প্রকাশ করুন। আর, পরিবহন দপ্তরের যে সমস্ত অফিসার এই মিথ্যে তথ্য দিয়েছেন, তাদের শাস্তির দাবি করছি। অবিলম্বে ঐ রুটে বাস যাতে চালু হয়, তারও দাবি করছি।

**Smt. Santa Chettri :** Hon'ble Speaker, Sir, I wish to draw your attention to a very serious matter of an environmental nature.

In Kalimpong sudivision of Darjeeling district, the state forest department is indulging in indiscriminate and reckless felling of trees in the Lava forest area since long time. The forest department's action of this kind is bound to have disastrous and detrimental effect on the environment in general and on the hills in particular. Because of the relentless felling of trees, the danger of landslides is surely going to increase as the hillsides will be deprived of forest cover and soil holding ability. The danger to man as well as fauna and flora is likely to be heightened in such a case. Continuous rains are lashing the Darjeeling hills since mid-June. With the monsoon having begun, I apprehend large scale threat

to human life and property as well as the likelihood of harm and injury to fauna and flora. The Lave hillsides are full of extremely valuable curative and medicinal plants. Most of these will be destroyed or forever lost to mankind, if the mindless felling of trees is allowed to go on. I request the Hon'ble Minister-in-Charge of forest to enquire into the matter and take necessary steps.

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মিঃ স্পিকার স্যার, আমি বক্তব্য রাখার আগে একটা অনুরোধ করছি যে, দুটো আনপার্লামেন্টারি ওয়ার্ড এসে গেল। একটা ইউজ করেছেন স্বরাষ্ট্রমন্ত্রী এবং আর একটা আমার মেম্বার ইউজ করেছেন। আপনি এটাতে ইন্টারফেয়ার করছেন না। তাহলে হাউসে আনপার্লামেন্টারী ওয়ার্ড ইউজ করা যাবে। এবার আমরা করব। আমার দ্বিতীয় বক্তব্য হচ্ছে যে, আজকে বামফ্রন্ট সরকারের আমলে গত ৯৭ থেকে আমি মেনশন করা বন্ধ করে দিয়েছি, কারণ মেনশন করে কোনও ফল হচ্ছে না। এদের আমি দৃষ্টি আকর্ষণ করেছি, মাঝে মাঝে কর্ণও আকর্ষণ করেছি, কিন্তু কিছুই কাজ হয়নি। স্যার, আপনার মাধ্যমে জানাচ্ছি যে, ১৯৭২ সালে কংগ্রেস আমলে যে সমস্ত গ্রামে বিদ্যুৎ হয়েছে, তারপর একটা গ্রামেও এই ২১ বছরে বৈদ্যুতিককরণ হল না। পুত্তর ভিলেজ পাড়ায় যেখানে বিদ্যুৎ করা দরকার, সেখানে নূন্যতম কৃষির জন্য নয়, লিফট ইরিগেশনের জন্য, ডিপ টিউবওয়েলের জন্য বিদ্যুতের দরকার, সেখানে বিদ্যুৎ যাচ্ছে না। সেইদিকে নজর নেই। আমি জানি কোনও ফল হবে না। আগে মেনশন করলে ফল হত। সরকার অফিসাররা উত্তর দিতেন আমাদের কাছে। জানবার চেষ্টা করতেন। স্যার, এই ব্যাপারে সাব ইঞ্জিনিয়ারের কাছে যাচ্ছি, অ্যাসিস্ট্যান্স ইঞ্জিনিয়ারের কাছে যাচ্ছি, তারা বলছেন যে, তাদের কোনও ক্ষমতাই নেই। তাদের ফাণ্ডামেন্টাল রাইটস নেই গ্রামে বিদ্যুৎ পৌছানোর ব্যাপারে। এটা ২১ বছর ধরে শুনে আসছি। আমরা ১৯৯৬-৯৭ সালে দেখছি যে, রুরাল ইলেক্ট্রিফিকেশনের জন্য ৩০ পারসেন্ট টাকা গভর্নমেন্ট খরচ করতে পারেননি বলে এখান থেকে ফেরত গেছে। কিন্তু অফিসাররা বলছেন যে, টাকা নেই বলে বৈদ্যুতিককরণ করতে পারছেনা। আমি দেখব ফল হয়েছে কিনা, তারপর মেনশন করব।

(At this stage the House was adjourned till 2.30 p.m.)

(After recess)

[2-30 - 2-40 p.m.]

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 69

**Mr. Dy. Speaker :** There are forty six cut motions to Demand No. 69 by Shri Ashok Kumar Deb, Shri Abdul Mannan, Shri Saugata Roy, Shri Shyamadas Banerjee, Shri Sudhir Bhattacharjee, Shri Tushar Kanti Mondal, Shri Deba Prasad Sarkar, Shri Nirmal Ghosh, Shri Rabindranath Chatterjee and Shri Ramjanam Manjhi. All the cut motions are in order. Members may move their motions.

**Shri Ashok Kumar Deb :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-

| | |
|---|---|
| Shri Ashok Kumar Deb<br>Shri Abdul Mannan<br>Shri Saugata Roy<br>Shri Shyamadas Banerjee<br>Shri Sudhir Bhattacharjee<br>Shri Tushar Kanti Mondal<br>Shri Deba Prasad Sarkar<br>Shri Nirmal Ghosh<br>Shri Rabindranath Chatterjee<br>Shri Ramjanam Manjhi | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/- |

### Demand No. 72

**Mr. Dy. Speaker :** There are two cut motions to Demand No. 72 by Shri Ashok Kumar Deb and Shri Abdul Mannan. The cut motions are in order. Members may move their motions.

| | |
|---|---|
| Shri Ashok Kumar Deb<br>Shri Abdul Mannan | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/- |

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত বিদ্যুৎ দপ্তরের যে ব্যয়ররাদ্দের দাবি পেশ করেছেন এবং তার পরিপ্রেক্ষিতে যে বিতর্ক আজকে শুরু হয়েছে, আমি সেই দপ্তরের ব্যয়বরাদ্দের দাবির বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে সমস্ত কাট মোশনস আনা হয়েছে সেই কাট মোশন গুলোকে সমর্থন করছি এবং এই বিতর্কে অংশগ্রহণ করছি। স্যার, দুর্ভাগ্যের বিষয় যে যখন একজন বিজ্ঞানী আমাদের বিদ্যুৎমন্ত্রী এবং এই দপ্তরের দায়িত্বে আছেন তখন বিরোধী দলের সদস্য হলেও তাঁকে প্রশংসা করার মানসিকতা নিয়ে এই ব্যয়বরাদ্দের দাবির বিতর্কে অংশ গ্রহণ করার কথা। কিন্তু বাস্তব পরিস্থিতি এবং তথ্য আজকে এই দপ্তরের সমালোচনা করতে আমাকে বাধ্য করেছে এবং তার সঙ্গে এই দপ্তরের কাজের ফলে বাংলার ৮ কোটি মানুষকে বঞ্চনা করা হচ্ছে বাংলার ৮ কোটি মানুষকে লুটেপুটে খাওয়ার চেষ্টা করছে যে সি. ই. এস. সি, সেই সি. ই. এস. সি'র কর্তৃপক্ষকে বিদ্যুৎ দপ্তর মদত দিয়ে যাচ্ছে। তারপর সেই দপ্তরের মন্ত্রীর প্রশংসা করা জনগণের বিশ্বাসঘাতকতা স্বরূপ হবে। আমি আমার কোনও বক্তব্য এখানে রাখছি না। আমার কাছে কিছু তথ্য আছে। গতকাল সৌগত রায় কিছু তথ্য কোয়েশ্চেন আওয়ারে সাপ্লিমেন্টারি করতে গিয়ে বলেছেন। আমি শুধু কয়টি প্রশ্ন মন্ত্রী মহাশয়কে করব। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আপনি জানেন যে সংসদীয় গণতন্ত্রে ক্যাবিনেট নির্বাচিত প্রতিনিধিরা—তারা পলিসি মেকার। তারা নীতি নির্ধারণ করে। আমাদের দেশে যারা ব্যুরোক্র্যাট আছে তারা হচ্ছে ইমপ্লিমেন্টিং এজেন্সী। তারা সেটা ইমপ্লিমেন্ট করেন। কিন্তু আমরা এখানে দেখতে পাচ্ছি একটা নোট থেকে যে নোটটা ২রা জুন, সই করেছেন মাননীয় মুখ্যমন্ত্রী, ১১ নম্বর পাতায়, সেই নোটটা উনি সই করে পাঠিয়েছেন পাওয়ার মিনিস্টারকে, তাতে উনি বলছেন

"The modifications suggested by the Power Secretary : The Batliboi's report and the one man committee have ultimately worked out a solution and this may be implemented as decided in the note at page 5-7 and subject to the modifications suggested by the Power Secretary."

আমার প্রশ্ন হচ্ছে যে ব্যাটলিবয় রিপোর্টের ভিত্তিতে যে সিদ্ধান্ত নেওয়া হবে সেটার সাজেশন কে দেবে? মিনিস্টার না সেক্রেটারি। কারণ সেক্রেটারি তো পিপলের কাছে কৈফিয়ত দিতে বাধ্য নন। কৈফিয়ত দিতে বাধ্য আপনি। সেখানে আপনি ফাইল দেখলেন না, ফাইল পাওয়ার সেক্রেটারি পাঠিয়ে দিল চীফ মিনিস্টারের কাছে। যাইহোক চীফ মিনিস্টার সেখানে দিয়েছেন

the legal provisions of which may be examined at the time of

tariff revision of CESC by L.R. and Advocate General.

আমার প্রশ্ন হচ্ছে পাওয়ার দপ্তরকে চালাচ্ছে কে? স্যার, আমরা চীনের গ্যাঙ অফ ফোরের কথা শুনেছি, এখানে কি গ্যাঙ অফ সেভেন? বুরোক্র্যাটদের নাম বলা ঠিক নয় হাউসের ভিতরে। পাওয়ার দপ্তর পাওয়ার মিনিস্টার চালাচ্ছেন না, চালাচ্ছেন একটা গ্যাঙ অফ সেভেন, যাদের মধ্যে কিছু বুরোক্র্যাট আছে, যাদের মধ্যে ভেস্টেড ইন্টারেস্টেড লোক আছে। তারা এই ডিপার্টমেন্টকে চালাচেছ। স্যার, আমি অবাক হয়ে যাচ্ছি একদিকে এই দপ্তরটা গোয়েঙ্কাদের হাতের পুতুল হয়ে যাচ্ছে। ডি. কে. বোসের ফার্স্ট রিপোর্ট এল তাতে তিনি বলেছেন ফুয়েল সারচার্জ সেটা কালেকশন করা হয়েছে সেটা ফেরত দিতে হবে। কিন্তু আমরা কি দেখলাম ফেরত দেওয়াতো দূরের কথা বললেন আবার একটা রিপোর্ট তৈরি করতে হবে। আর একটা অডিট ফার্মকে রিপোর্ট দিতে হবে। অডিট ফার্মকে রিপোর্ট দিতে বললেন। কাকে দিলেন? আপনারা দিলেন চার্টাড অ্যাকাউন্টেন্ট ফার্মকে এটা স্যার, আয়-ব্যায়ের হিসাব দেখা নয়। একজন চার্টাড অ্যাকাউন্টটেন্টকে দিয়ে হয় না। কস্ট অ্যাকাউন্টটেন্টকে দেওয়া দরকার ছিল, কিন্তু আপনি তা না দিয়ে বাটলীবয়কে দিয়ে একটা রিপোর্ট তৈরি করালেন, হাউসে সেটা প্লেস করলেন। তার পর বাটলীবয়-এর রিপোর্ট আসার পর অডিট রিপোর্ট আসার পর আবার একটা সেকেণ্ড রিপোর্ট তৈরি করতে বসে পড়লেন। আমাদের প্রশ্ন হচ্ছে একই লোক কি করে এই দু রকম রিপোর্ট তৈরি করে? এই প্রশ্ন যখন আমরা করছি—স্যার, এখানে আমি আরেকটা জিনিস দেখতে পাচিছ, বাটলীবয়ের রিপোর্ট যেটা আমাদের কাছে আছে এর প্রতিটি জায়গায় আণ্ডার লাইন করা আছে। আমি আপনার মাধ্যমে এটা হাউসে প্লেস করছি। রিপোর্টটাতে দেখতে পাচিছ মাননীয় মন্ত্রী এক জায়গায় নোট দিয়েছেন তাতে একটা জায়গায় লেখা আছে,

the report should be compared with that submitted by D. K. Bose in September 1997. The arguments placed by Shri Bose in favour of his earlier recommendations for returning excess fuel surcharge collected to the consumers have not been counted in this report. This report now places arguments in favour of CESC. Shri Bose has to explain in clear and transparent terms the deviations from the earlier report without jugglery with terms.

আমি জিজ্ঞাসা করছি আপনি যে নোটটা লিখেছেন আপনি এই বাটলীবয় রিপোর্টটা পড়ার সময় আপনার নিজের হাতে লেখা এটা, আপনি নিশ্চয়ই এটা অস্বীকার করতে পারবেন না। আপনি নিজে যেখানে লিখছেন যে ডি. কে. বোস কি করে তার আরলিয়ার

রিপোর্ট থেকে ডেভিয়েট করল। আমরা সেই প্রশ্ন করছি। মাননীয় মুখ্যমন্ত্রী যে নোট আপনার কাছে পাঠিয়েছেন সেই নোটের ১১ পাতায় আপনি লিখেছেন

"The excess amount of fuel surcharge levied by CESC Ltd. was refundable. Such transparency should have been asked for by the Power Deptt. because instead of refund as recommended in the report dated 27.8.97 which was accepted by the department, the present report has recommended collection of arrear fuel surcharge, and the Power Deptt. is answerable to the consumers of CESC Ltd.

পাওয়ার ডিপার্টমেন্টকে জবাবদিহি করতে হবে, আজকে আমরা আপনার কাছে জবাব চাইছি। আপনি নিজে বলেছেন

It transpires that the earlier report of the One-Man Committee dated 30.8.97 was all right, and CESC Ltd. should return the excess amount colected to the consumers as recommended.

আপনি নিজে বলেছেন প্রথম যে রিপোর্টটা ছিল সেটাই ঠিক। অতএব সি. ই. এস. ই. যে টাকা নিয়েছে সেটা ফেরত দিতে হবে। আপনি আপনার রিপোর্টের ফাইলে যেখানে সই করেছেন সেখানে লিখেছেন,

The Electricity (Supply) Act, 1948 has a privision through Sec. 57-A for the construction of a Rating Committee when so requested by a licensee, when it is dissatisfied. One wonders why CESC Ltd. never thought it fit to move for such construction of a Rating Committee.

[2-40 – 2-50 p.m.]

আমাদেরও তো বক্তব্য তাই। সি. ই. এস. সি. কর্তৃপক্ষ ওয়ান অফ দি লাইসেন্সি। আপনি যদি মনে করেন তাদের রেট ঠিক নেই তাহলে তো ইলেকট্রিসিটি সাপ্লাই অ্যাক্টের মাধ্যমে একটা রেটিং কমিটি করতে পারতেন। আজকে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী বলুন তো কোনও রেটিং কমিটি হয়েছে? কোনও রেটিং কমিটি হয়নি, আপনি করেননি। আপনি এই নোট পড়ে বিরোধিতা করলেন যে, সি. ই. এস. সি. ফুয়েল সার চার্জ নিতে পারেনা, অধিকার নেই, মানুষকে জবাবদিহি করতে হবে। কিন্তু লাস্ট লাইনে কি লিখলেন? হাওএভার অ্যাকশন মে প্লিজ বি টেকেন অ্যাজ ডিজায়ারড বাই সি. এম.। স্যার, এটা কোনও অফিসার বদল করার ব্যাপার নয়। আজকে ৮ কোটি মানুষের স্বার্থ এর সঙ্গে

জড়িত। সি. ই. এস. সি.-র ১৬ লক্ষ গ্রাহকের স্বার্থ জড়িত এবং বৃহত্তর কলকাতার মানুষের স্বার্থ জড়িত আছে। কিন্তু আজকে আপনি তাদের সবার স্বার্থ জলাঞ্জলি দিয়ে বলছেন, মাননীয় মুখ্যমন্ত্রী যা করবেন তাই মেনে নেবেন। মাননীয় মুখ্যমন্ত্রী যদি অফিসার পোস্টিং-র কথা বলতেন তো এক কথা। কিন্তু এই সিদ্ধান্তের সঙ্গে গোয়েঙ্কাদের স্বার্থ জড়িত এবং তাদের স্বার্থ রক্ষা করতে গিয়ে বাংলা মানুষের স্বার্থ জলাঞ্জলি দেওয়া হচ্ছে, ক্ষুন্ন হচ্ছে। কিন্তু একজন দায়িত্বশীল মন্ত্রী হিসাবে আপনার উচিত প্রকাশ্যে সমস্ত কথা বলা। তা আপনি বলছেন না। কারণ, আমি জানি, আজকে দলের স্বার্থ রক্ষা করা হচ্ছে। যেহেতু দলের নেতা এর সঙ্গে জড়িত। আজকে কি সি. ই. এস. সি. কর্তৃপক্ষ বিদ্যুৎ দপ্তর চালাবে? ২-রা জুন মাননীয় মুখ্যমন্ত্রী ফাইল পাঠাচ্ছেন মন্ত্রীর কাছে এবং মাননীয় মন্ত্রী নোট দিচ্ছেন ৫-ই জুন যে, অ্যাকশন নেওয়া হবে, মুখ্যমন্ত্রী যা চাইবেন তার ভিত্তিতে। তাহলে মে মাস থেকে কালেকশন করলেন কেন? আমার কাছে কয়েকটা বিল আছে। তাতে দেখছি, সেই ফুয়েল সারচার্জ কালেকশন করা হয়েছে। তাহলে, আপনি বিদ্যুৎ মন্ত্রী হিসাবে ব্যবস্থা করতে পারেননি। সরকার সিদ্ধান্ত নিল না, সরকারি অনুমোদন পেল না, বিদ্যুৎ মন্ত্রীর বিরুদ্ধে, কিন্তু তার পরেও গোয়েঙ্কারা সবাইকে বুড়ো আঙ্গুল দেখিয়ে মুখে লাথি মেরে ফুয়েল সারচার্জ বাড়িয়ে নিচ্ছে। আপনি বলছেন, আমিও সি. ই. এস. সি.-র কনজিউমার। তা যদি হতেন তাহলে আজকে বিদ্যুৎ দপ্তর এবং সরকারি নীতির প্রতিবাদ করতেন। তাই আজকে আপনি কনজিউমার নয় সি. ই. এস. সি.-র ভেস্টেড ইন্টারেস্ট দেখার জন্য বসে আছেন এবং তাই আজকে আপনি ব্যবস্থা নিতে পারছেন না। স্যার, সি. ই. এস. সি. কর্তৃপক্ষ গভর্নমেন্টের ডিউটি আদায় করে। নিয়ম হচ্ছে সরকারের পক্ষে যদি কোনও সংস্থা ডিউটি আদায় করে তাহলে তা সরকারের ঘরে জমা দিতে হয়। মাননীয় মন্ত্রী মহাশয় বলুন তো, সি. ই. এস. সি. কর্তৃপক্ষ যে ডিউটি, ইলেক্ট্রি ফি আদায় করেছে তা সরকারের ঘরে জমা দিচ্ছেন? আমি এই বিধানসভায় প্রশ্ন করেছিলাম আপনি বলেছিলেন, এটা অর্থ দপ্তর দেখবে, কত ইলেক্ট্রি ডিউটি পাওনা আছে। আপনি এড়িয়ে গেলেন। কারণ আপনি জানেন ভাল ভাবেই যে, অর্থমন্ত্রীর প্রোটেকশন নিয়ে গোয়েঙ্কারা এই ভাবে কাজ করে যাচ্ছে এবং এটা আপনি অর্থমন্ত্রীর ঘাড়ে চাপিয়ে দিলেন। কিন্তু বলুন তো, স্টেট ইলেকট্রিসিটি বোর্ড সি ই. এস. সি.-র কাছে কত টাকা পাবে? তাও দিতে পারছেন না। বিদ্যুৎ পর্ষদ, সি. ই. এস. সি.-র কাছ থেকে যে টাকা পাবে সেই টাকা তাদের কাছ থেকে আদায় করতে পারবেন না। একদিকে সি. ই. এস. সি. কর্তৃপক্ষ গভর্নমেন্ট ডিউটি আদায় করছে মানুষের কাছ থেকে, কিন্তু সেই ডিউটি থেকে সরকারকে জমা দিচ্ছে না। আরেকদিকে বিদ্যুৎ কিনছে এস. ই. বি.র কাছ থেকে। সেই বিদ্যুৎ কেনার জন্য যে দাম সেটাও তারা এস. ই. বি. কে, বিদ্যুৎ দপ্তরকে দিচ্ছে না। দিনের পর দিন মানুষের কাছ থেকে টাকা নিয়ে চলে যাচ্ছে। একটা গণতান্ত্রিক দেশে, নির্বাচিত একটা সরকার, সেই সরকার অসহায়

ঠুঁঠো জগন্নাথ হয়ে বসে আছেন। বিদ্যুৎ দপ্তরের মাথায় বসে গোয়েঙ্কারা ব্যবসা করে যাচ্ছেন। আমি ফুয়েল সার-চার্জ নিয়ে বলছি, এরপর মাননীয় সৌগত রায়ও এব্যাপারে বলবেন। মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দেবেন কি? গত ৩ বছরের মধ্যে দেখা যাচ্ছে বিদ্যুৎ উৎপাদন সি. ই. এস. সি. যা করছে তার থেকে বিদ্যুৎ কেনার রেট বেড়ে যাচ্ছে। ১৯৯৫-৯৬ সালে সি. ই. এস. সি. বিদ্যুৎ উৎপাদন করেছিল ৩ হাজার ৪৭৭ মিলিয়ন ইউনিট। ১৯৯৬-৯৭ সালে সি. ই. এস. সি. বিদ্যুৎ উৎপাদন করেছিল ৩ হাজার ৩১১ মিলিয়ন ইউনিট। তাদের উৎপাদন কমে গেল, কিন্তু তাদের বিদ্যুৎ কেনা বাড়ল। ডি. ভি. সি. এবং বিদ্যুৎ পর্ষদ থেকে তারা ১৯৯৫-৯৬ সালে বিদ্যুৎ কিনেছে ৪ হাজার ৩৮০ মিলিয়ন ইউনিট, ১৯৯৪-৯৫ সালে বিদ্যুৎ কিনেছে ২ হাজার ৪৬ মিলিয়ন ইউনিট, সেখানে তাঁরা গতবছর কিনেছেন ২ হাজার ৬১০ মিলিয়ন ইউনিট। বিদ্যুৎ কিনেছে বেশি উৎপাদন বেড়েছে কোথায়? এদিকে ফুয়েল সারচার্জ বাড়ল। এই ফুয়েল সারচার্জ নিয়ে জনগণের টাকা লুট-পাট করে খাচ্ছেন। এরপর বজবজের প্রোজেক্ট কস্ট খুব সম্ভবত প্রথম ছিল ১০০০ কোটি টাকা, তারপর সেই প্রজেক্ট কস্ট অনেক বেড়ে গেল। বলাগড়ে প্রজেক্ট কস্ট প্রথমে ১২০০ টাকা থেকে বেড়ে ১৪৬০ কোটি টাকা ছিল। তারপর সেটা হয় ২ হাজার ৩০৮ কোটি টাকা। প্রজেক্ট কস্ট বেড়ে গেলে তার টাকা জনগণকে দিতে হয়। কিন্তু আপনি সেখানে ব্যবস্থা নিতে পারেননি। বজবজে কি হয়েছে, সেখানে গোয়েঙ্কারা বেনামে কিছু কনট্রাক্টর ঠিক করে রেখেছে। যদি ৩ কোটি-সাড়ে তিন কোটি টাকার কাজ কোথাও হয় তাহলে তাকে কনট্রাক্টর না দিয়ে ৮ কোটি টাকার বে নামে নিজেদের একটা কনট্রাক্টর দেওয়া হয়। এই ভাবে সেখান থেকে টাকাটা আত্মসাত করে নেওয়া হয়। এই ভাবে প্রোজেক্ট কস্ট বাড়িয়ে দেওয়া হয়েছে। কিন্তু আপনি মন্ত্রী থেকেও কিছু ব্যবস্থা নিতে পারেননি। পশ্চিমবঙ্গের ইতিহাসে যা হয়নি, আজকে ওঁনার আমলে সেটা হয়েছে। আজকে কোনও গণতান্ত্রিক শাসন ব্যবস্থায় কোনও মন্ত্রী বিদ্যুৎ দপ্তরের মালিক নন, আজকে বিদ্যুৎ দপ্তরের মালিক হলেন আর. বি. জি. গোষ্ঠীর সঞ্জীব গোয়েঙ্কা। আজকে বিদ্যুৎ দপ্তরের এই দুর্নীতির ফলে বাংলার মানুষকে যে ভাবে লুণ্ঠন করা হচ্ছে সেটা বন্ধ করার একটাই পথ আছে, সেটা হল, যারা বিদ্যুৎ দপ্তরকে সমর্থন করে এখানে বক্তব্য রাখবেন মাননীয় মন্ত্রী মহাশয়ের যদি সৎ সাহস থাকে তাহলে পরিষদীয় দলের কমিটি করা হোক। বিধানসভা থেকে একটা সর্বদলীয় কমিটি করা হোক। মাননীয় বিদ্যুৎ মন্ত্রী, আপনি সেই কমিটির চেয়ারম্যান হোন। সেই কমিটি সি. ই. এস. সি.-র সমস্ত কাগজ-পত্র তদন্ত করে দেখুক। ব্যাটলিবয়-এর রিপোর্টের যে লাইনগুলো আপনি আণ্ডার লাইন করে নোট দিয়েছিলেন, সেগুলো মানুষকে বলুন—কেন সেটা কার্যকর করতে পারেননি তা বলুন। ডি. কে. বসুর এই ডেভিয়েট করার কারণ, এবং আপনি নোটে যা লিখেছিলেন, কেন তা রক্ষিত হয়নি? আরও অনেক বক্তা আছেন, রুরাল ইলেকট্রিফিকেশন এবং অন্যান্য বিষয়ে তাঁরা বলবেন। আমি শুধু আপনার

সততা এবং নিষ্ঠার কাছে আবেদন করছি, আপনি দয়া করে সি. ই. এস. সি.-র হাতের পুতুল হবেন না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-50 – 3-00 p.m.]

**শ্রী রঞ্জিত কুণ্ডু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী বিদ্যুৎ খাতের যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন তা আমি তাঁর বাজেট বক্তৃতা সহ সমর্থন করছি এবং বিরোধীদের সমস্ত ছাঁটাই প্রস্তাবের ছাঁটাই চাইছি বলে তার বিরোধিতা করছি। বিরোধী দলের দায়িত্বশীল মাননীয় সদস্য আব্দুল মান্নানের বক্তৃতা আমি এতক্ষণ শুনছিলাম। মান্নান সাহেবের বক্তব্য শুনতে শুনতে আমার মনে হচ্ছে আমাদের পশ্চিমবঙ্গ রাজ্যটি বোধ হয় ভারতবর্ষের বাইরে। বিদ্যুৎতের ক্ষেত্রে আমাদের দেশে কংগ্রেস আমল থেকে বেসরকারিকরণের কথাবার্তা শুরু হয় এবং তা কার্যকর হতে আরম্ভ করে। কংগ্রেস আমলে, নরসীমা রাও যখন প্রধান মন্ত্রী ছিলেন তখন থেকেই ভারত সরকার বিদেশি পুঁজিপতিদের সঙ্গে ভয়ঙ্কর ভয়ঙ্কর সব চুক্তি করতে শুরু করে। সে সময়ে ভারত সরকারের পক্ষ থেকে রাজ্যগুলির বিদ্যুৎ মন্ত্রীদের ডেকে সভা করে বলা হয়—বিদ্যুতের ট্যারিফ বাড়াতে হবে, দাম বাড়াতে হবে। যেহেতু এস. ই. বি.-গুলো লোকসানে চলছে সেহেতু বিদ্যুৎ উৎপাদন এবং বন্টন বেসরকারি সংস্থাদের হাতে তুলে দিতে হবে। এই ছিল তৎকালীন কংগ্রেস সরকারের যুক্তি। সেই অনুযায়ীই ওঁরা বিদেশি সংস্থা এনরণ-এর সঙ্গে চুক্তি করেছিলেন। এনরণ এবং আর ৭-টি বিদেশি বহুজাতিক সংস্থার সঙ্গে চুক্তি করে ওঁরা তাঁদের বলেছিলেন—তোমাদের দেশের অভ্যন্তর থেকে ৬০ শতাংশ পুঁজি সংগ্রহ করার সুযোগ দেওয়া হবে। এমন কি যেসব যন্ত্রপাতি আমাদের দেশে তৈরি হয় সেসব যন্ত্রপাতিও বিদেশ থেকে আনার অধিকার দেওয়া হবে। শুধু এই নয়, আরও বলা হয়েছিল, তাদের জ্বালানি পর্যন্ত আমদানি করতে দেওয়া হবে—যেখানে আমাদের দেশে এত কয়লা খনি রয়েছে। এবং লাভের গ্যারান্টি দেওয়া হবে—যেমন এনরণকে দিয়েছেন। ওঁরা এনরণের সঙ্গে শতকরা ১৬ টাকা লাভের গ্যারান্টি দিয়ে চুক্তি করেছেন। এই হচ্ছে বিগত কংগ্রেস সরকারের নীতি। এই হচ্ছে অবস্থা—স্বাধীনতার ৫০ বছর পরেও ভারতবর্ষে জাতীয় বিদ্যুৎ নীতি নেই। ১৯৪৮ সালে যে বিদ্যুৎ আইন হয়েছিল সেই বিদ্যুৎ আইন আজও চলছে। ১৯৭৬ সালে পার্লামেন্টে একবার সদস্যরা হৈ-চৈ করেছিলেন যে এই আইন চলে না। ১৯৮২ সালেও আর একবার করেছেন। তাসত্ত্বেও সেই আইন আজও আছে, জাতীয় বিদ্যুৎ নীতি বলে কিছু নেই। তারফলে আজকে দিল্লিসহ অন্যান্য রাজ্যে দিনের মধ্যে ১০/১২/১৫ ঘন্টা বিদ্যুৎ থাকে না অধিকাংশ জায়গায়। ঐ ধরনের বিদেশিদের অনেক সুযোগ দিয়েও, অনেক চেষ্টা করেও এখন কোনও নতুন প্রকল্প গড়তে পারেনি। অষ্টম যোজনাকালে যেখানে টারগেট ছিল ৪৮ হাজার মেগাওয়াট নতুন বিদ্যুৎ করবেন, সেখানে পরবর্তীকালে সেই টারগেট পাল্টে সেখানে ৩০ হাজার মেগাওয়াট করলেন।

পরবর্তীকালে ওটাকে আরও কমিয়ে ১৭ হাজার মেগাওয়াট করলেন। অর্থাৎ ৩০ হাজার মেগাওয়াট যে টারগেট ঠিক করলেন সেটা করতে পারলেন না, সেটাকে কমিয়ে ১৭ হাজার মেগাওয়াট করলেন অষ্টম যোজনাকালে অর্থাৎ ৫৭ শতাংশ করলেন। এরফলে বিদ্যুৎ ঘাটতি এত প্রবলভাবে হয়ে গেছে সারা দেশে এবং এর মোকাবিলা করতে পারছেন না। কিন্তু একমাত্র ব্যতিক্রম হচ্ছে পশ্চিমবাংলা। এই সত্য কথাটা স্বীকার করতে বিরোধীদের এত কুণ্ঠা কেন? বিদ্যুতের ক্ষেত্রে যদি উন্নতি করে এই রাজ্য এবং তা যদি দেশবাসীর কাছে পৌঁছে দেয় তাহলে অনেক দিক থেকে আমাদের রাজ্যের স্বার্থ সংরক্ষিত হয়। তাই আপনাদের কাছে অনুরোধ করব, দায়িত্বশীল বিরোধীদল হিসাবে এই চরম বাস্তব সত্যটাকে স্বীকার করতে অসুবিধা কোথায়? পশ্চিমবাংলার মানুষের স্বার্থে এই সত্যটাকে, এই বাস্তবটাকে মেনে নিন। সত্তরের দশকে আপনারা বিদ্যুতের যে হাল করেছিলেন সেখান থেকে পরিবর্তিত হয়ে আজকে সারপ্লাস বিদ্যুৎ উৎপাদন হচ্ছে। আজকে দিল্লিকে পর্যন্ত বিদ্যুৎ দিতে হচ্ছে। রাতের বেলা আমাদের মন্ত্রী মহাশয়কে টেলিফোন করে বলছেন, দিল্লি সহ অন্যান্য জায়গা অন্ধকার হয়ে গেছে, বিদ্যুৎ দিন। এখান থেকে দিল্লিতে বিদ্যুৎ পাঠাতে হচ্ছে। এটাই হচ্ছে বাস্তবচিত্র। শিল্পে অগ্রসর যে রাজ্যগুলি সেই মহারাষ্ট্র, গুজরাটে সেইসব জায়গায় কি হচ্ছে সেটা নিশ্চয়ই জানেন। এই খবর আউটলুক পত্রিকাতে বেরিয়েছে। এটা আমার কথা নয়, বামফ্রন্ট সরকারের পত্রিকা নয়, আউটলুক পত্রিকাতে বলছে,

In Maharashtra is the most industrialised State in the country, there is power shortfall of 10% even after drawing electricity from the western region Electricity Board greed last June the Maharashtra State Electricity Board radically hiked tariff for all consumers to make Maharashtra power rate possibly the highest in the world.

আপনাদের মডেল অনুযায়ী মহারাষ্ট্র যে ইলেকট্রিক নীতি নির্ধারণ করেছে সেই মহারাষ্ট্র বলছে, বিদ্যুতের রেট বিশ্বের মধ্যে হায়েস্ট। আপনারা সি. ই. এস. সি সম্পর্কে বলছেন, একটা অ্যাডমিনিস্ট্রেটিভ যে সিদ্ধান্ত সেই সিদ্ধান্ত সম্পর্কে নানারকম কায়দা করে সিক্রেট ফাইল থেকে নিয়ে এসে বলছেন। গোটা দেশের সিনারিও হচ্ছে আজকে গোটা দেশ প্রাইভেটাইজেশনের মধ্যে চলেছে। আজকে গোটা দেশের বিদ্যুৎ ব্যবস্থা বেহাল, শুধু উৎপাদন নয়, আজকে বন্টন, পরিবহন এবং সংবহন সমস্তই খারাপ। আপনাদের সরকার যে পথে চলেছিলেন, আজকে বি. জে. পি. সরকারও সেই একই পথে চলেছে। আজকে সংবহন, বিদ্যুৎ বিতরণ সবটাই বহুজাতিক কোম্পানি অর্থাৎ সমস্তটাই বেসরকারিকরণ করে দেওয়া হবে এই সিনারিওর মধ্যে আমরা দাঁড়িয়ে আছি। কিন্তু পশ্চিমবঙ্গ সরকার সেইভাবে বেসরকারিকরণ করেনি। আমাদের এখানে যে বক্রেশ্বর

তাপ বিদ্যুৎ কেন্দ্র গড়ে উঠছে, সেই বক্রেশ্বর নিয়ে আপনারা অনেক ঠাট্টা-বিদ্রুপ করছেন। কিন্তু আমরা বলেছিলাম, বুকের রক্ত দিয়ে বক্রেশ্বর করব।

[3-00 – 3-10 p.m.]

বক্রেশ্বর আজকে হচ্ছে। ঐ রাজীব গান্ধীর সরকার বা নরসিমা রাও-এর সরকার কিন্তু বক্রেশ্বর দেননি। আজকে সেই বক্রেশ্বরের তিনটি ইউনিট মাথা উঁচু করে দাঁড়িয়েছে এবং আগামীদিনে আরও দুটি ইউনিট হবে। সেখানে কিন্তু আমরা এনরণের মতন কালা চুক্তি করি নি। সেখানে রাজ্যের স্বার্থকে বজায় রাখা হয়েছে, তারজন্য মন্ত্রী মহাশয়কে আপনাদের ধন্যবাদ জানানো উচিত। আজকে পশ্চিমবঙ্গে একজন পণ্ডিত, দক্ষ ব্যক্তিকে আমরা বিদ্যুৎ মন্ত্রী হিসাবে পেয়েছি এবং তিনি আন্তরিকভাবে চেষ্টা করছেন যাতে অন্য রাজ্যের মতন ঘটনা বিদ্যুৎ ক্ষেত্রে আমাদের রাজ্যে না ঘটে। অন্য রাজ্যে আমরা দেখেছি যে বেসরকারি মালিকরা যে সমস্ত বিদ্যুৎ প্রকল্প তৈরি করছে তাতে খরচ অত্যন্ত বাড়িয়ে দেখিয়ে দিচ্ছে কিন্তু আমাদের রাজ্যের বিদ্যুৎমন্ত্রী তার দক্ষতা নিয়ে বিশ্লেষণ করে, বাখ্যা করে প্রতিটি জিনিস দেখছেন এবং প্রকল্পের খরচ যাতে বেসরকারি মালিকরা অযথা বাড়াতে না পারে তার প্রতি সজাগ দৃষ্টি রেখেছেন। সি. ই. এস. সি'র বজবজের ক্ষেত্রে সেটা আপনারা দেখেছেন। এগুলি কিন্তু আপনারা বলছেন না। আপনাদের আমি অনুরোধ করব, রাজ্যের স্বার্থের দিকটা চিন্তা করে আপনারা কথা বলুন। আজকে গোটা দেশের বিদ্যুতের চিত্রটা কি? বিদ্যুতের পলিসি যেটুকু কেন্দ্র থেকে এসেছে এবং সারা দেশে যেটা অনুসরণ করা হচ্ছে সেখানে দেখা যাচ্ছে বেসরকারি মালিকানাকে তোয়াজ করা হচ্ছে। আমাদের রাজ্যে কিন্তু তা হচ্ছে না। এই যেখানে অবস্থা সেখানে আপনারা সত্য কথাগুলি না বলে একটা অ্যাডমিনিস্ট্রেটিভ ডিসিশন নিয়ে, তার অপব্যাখ্যা করে সমালোচনা করে যাচ্ছেন। এটা মানুষের স্বার্থে কোনওদিন যেতে পারে না। এটা সকলেই স্বীকার করবেন যে বিদ্যুতের ক্ষেত্রে আমাদের রাজ্যে অনেক উন্নতি হয়েছে। বন্টন এবং সংবহনের ক্ষেত্রে যেটুকু দুর্বলতা আছে সে দিকেও নজর দেওয়া হচ্ছে। গ্রামীণ বৈদ্যুতিকরণ নিয়ে আপনারা মাঠে ময়দানে অনেক কথা বলেন।

(গোলমাল)

স্যার, আমাকে প্রেটেকশন দিন। গ্রামীণ বৈদ্যুতিকরণ নিয়ে মাঠে ময়দানে আপনারা বলেন যে এটা কেন্দ্রের টাকায় হচ্ছে অথচ আমরা দেখছি ঐ ঋণ যে রুর‍্যাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশনের মাধ্যমে দেওয়া হত সেটা কেন্দ্রীয় সরকার বন্ধ করে দিয়েছেন যার জন্য গ্রামীণ বৈদ্যুতিকরণ ব্যবস্থা আজকে এখানে মার খাচ্ছে। এ ক্ষেত্রে যে টার্গেট রাখা হয়েছিল তাতে পৌঁছাতে পারা যায়নি। আমাদের সুযোগ্য মন্ত্রী মহাশয় নতুন ব্যবস্থার মাধ্যমে সে দিকেও দৃষ্টি দিয়েছেন এবং এবারের বাজেটে তার ব্যবস্থা

রাখা হয়েছে। পশ্চিমবঙ্গে যে ইণ্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন আছে সেখান থেকে ঋনের সংস্থান করে আগামীদিনের জন্য গ্রামীণ বৈদ্যুতিকরণের টার্গেট অনেক উপরের দিকে রাখা হয়েছে এবং বাজেটেও তার প্রতিফলন ঘটেছে। এই ভাবে যে ক্রটিগুলি ছিল সেগুলি দূর করা হচ্ছে। তাছাড়া সংগঠন যেটা এস. ই. বি'র হাতে আছে তাতে সমস্ত দায়িত্ব পালন করার অসুবিধা হচ্ছে। সেইজন্য রাজ্যসরকার সঠিকভাবেই সিদ্ধান্ত নিয়েছেন যে গ্রামীণ বৈদ্যুতিকরণের জন্য আলাদা কর্পোরেশন করে তাদের হাতে দায়িত্ব দেওয়া হবে। আপনাদের মতন আমরা শুধু ঐ লিখে দিলাম যে বৈদ্যুতিকরণ হয়েছে, হয়ে গেল সে রকম করি না, আমরা সত্যিকারের বৈদ্যুতিকরণের কাজ করি এবং তা করে যেতে চাই। এই বলে বাজেটকে সমর্থন করে এবং সমস্ত কাটমোশনের বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী বিদ্যুৎ খাতের জন্য যে ১ হাজার ৫১৪ কোটি ৯৮ লক্ষ টাকার অনুমোদন চেয়েছেন তার বিরোধিতা করছি এবং আমাদের দলের মাননীয় সদস্যরা যে সমস্ত কাটমোশন দিয়েছেন তা সমর্থন করছি। স্যার, প্রথাগত সমর্থন বা প্রত্যাহার নয়, তার কারণ বিদ্যুৎ এমন একটা বিষয় যা নিয়ে সংকীর্ণ কোনও রাজনীতি করা যায় না। বিদ্যুৎ দেশের সম্পদ শুধু নয়, সম্পদ সৃষ্টির জন্য যে সমস্ত উপাদান একটা দেশে লাগে তার মধ্যে বিদ্যুৎ হচ্ছে অন্যতম এবং যা নিয়ে একেবারে স্বয়ং লেনিন থেকে আরম্ভ করে সমস্ত দেশের রাজনীতিবীদ যারা দেশ চালিয়েছেন, বিদ্যুৎকে তারা সবচেয়ে অগ্রাধিকার দিয়েছেন। আমাদের এখানে প্রথম দিকে যিনি মন্ত্রী ছিলেন, ২১ বছরের প্রথম দিকে বামফ্রন্ট সরকারের যারা মন্ত্রিত্ব করেছিলেন, আমার মনে হয়না যে উপযুক্ত মানুষকে তারা দায়িত্ব দিয়েছিলেন। পরবর্তীকালে একজন শিক্ষক মহাশয়কে নিয়ে এলেন। তিনি টেকনিক্যাল মানুষ বলে আমরা জানি, আমাদের মধ্যে একটা আশার সঞ্চার হয়েছিল যে বোধ হয় উপযুক্ত জায়গায় একটা উপযুক্ত মানুষ নিয়ে এসেছেন, এতে বিদ্যুৎ সমস্যার সমাধান হবেনা, একটা সত্যিকারের সমাধান বলতে যা বোঝায় তাই আমরা পাব। কিন্তু দীর্ঘ কয়েক বছর পরে দেখছি তিনি খুব দুঃখের সঙ্গে বলছেন যে এটা আমার কাছে খুব শ্লাঘার বস্তু নয়। একজন টেকনিক্যাল পারসন, যা তার সাবজেক্ট, তার ব্যর্থতা মানে তার ব্যক্তিগত ব্যর্থতা নয়, এই ব্যর্থতার রেস বাংলা এবং বাংলার বাইরে কোটি কোটি মানুষের মধ্যে এবং অর্থনীতির মধ্যে এগিয়ে যাবে। সুতরাং এই ব্যর্থতাকে সীমাবদ্ধ রাখলেই চলবেনা তার সরকারের মধ্যে। এই ব্যর্থার দায়-দায়িত্ব আমাদের মধ্যেও এসে যাচ্ছে। স্যার, আপনি কি বিল দিয়েছেন—এই মাসের বা গত মাসের বা তার আগের মাসের? কি ভীষণ অবস্থা দাঁড়িয়েছে। একদিকে জিনিস-পত্রের দাম হুহু করে বাড়ছে, আর এক দিকে বিদ্যুতের দাম যেটা সরকারি অনুমোদন ছাড়া বাড়তে পারেনা, সেটাও বাড়ছে। সারা পৃথিবীর দেশের

সঙ্গে যদি এই জিনিসটা দেখেন তাহলে দেখবেন যে কোনও সামঞ্জস্য নেই। বিদ্যুতের বিল একজন কমিউনিস্ট সদস্যকেও দিতে হয়, আবার একজন কংগ্রেসের সদস্যকেও দিতে হয়। একটা জ্যামিতিক হারে অর্থাৎ দুই যুক্ত দুই নয়, চার যুক্ত চার নয়, একেবারে চার ইন্টু চার—এই রেশিওতে কি আজকে বিদ্যুতের বিল বাড়বে? কার অনুমতিতে, কার অনুমোদনে এটা হচ্ছে? পশ্চিমবঙ্গের বুকে এই জিনিস হবে, আর আমরা সুপ্ত অবস্থায় থাকব, আমরা এর প্রতিবাদ করব না, আমরা কি বছরের পর বছর একচেটিয়া পুঁজিপতিদের তোষণ করার জন্য এগুলি নীরবে মাথা পেতে নেব? এর একটাই উত্তর হচ্ছে যে, না। আমরা আজকে এর বিরোধিতা এখানে সীমাবদ্ধ রাখতে চাই না। আগামী দিনে বাংলার মানুষের কাছে এই বিরোধিতা ছড়িয়ে দিতে আমরা বাধ্য হব এবং সেদিন একটা ভয়ানক অবস্থা হবে। আর অন্যান্য মন্ত্রীদের ক্ষেত্রে আমরা প্রকাশ্যে দেখছি যে কলিমুদ্দিন সামস আলু নিয়ে পালাচ্ছেন কোথায়, মৎস্য মন্ত্রী কোথায় পাহাড়ে মাছ চাষ করার নামে চুরি করছেন। এই চুরিগুলি আমরা বুঝতে পারি। কিন্তু উনি হচ্ছেন ছুপে রুস্তম একটা হিন্দি ছবি দেখেছিলাম। এর উপরে দেখতে পারবেন না। উপরে কোটিন দেওয়া আছে, কিন্তু ভিতরে ছুপে রুস্তম। এস. ই. বি নামক জিনিসটাকে লাটে তুলে দিলেন। সম্প্রতি একটা প্রস্তাব নিয়ে এসেছেন যে এটাকে ৩ ভাগ করে দেবেন এবং আস্তে আস্তে এটাকে বে-সরকারিকরণ করা হবে। কে সমর্থন করবে? এখানে যারা বামপন্থা করেন, জয়ন্তবাবু আছেন, কে সমর্থন করবেন আপনার এই পদক্ষেপ? বে-সরকারিকরণের বিরুদ্ধে ইসকো থেকে আরম্ভ করে বিস্তৃত ভাবে আমরা লড়াই করেছি। আর আজকে আপনি সরকারে বসে এই সিদ্ধান্ত করছেন। তাহলে বলুন আপনার দলের একরকম নীতি, আর আপনার সরকারের আর একরকম নীতি। এই ভাবে একটা দপ্তর চলছে, আর এখানে আপনি বসে আছেন, আর জ্যোতিবাবু তো ভরতের খড়মের মতো ওনার জায়গায় একটা গদি রেখে দিয়েছেন। আমরা ধরে নিচ্ছি যে উনি ওখানে আছেন এবং হাউস চলছে। ভরত চালিয়েছিল খড়ম জোড়া নিয়ে আর আমরা ঐ গদিজোড়া নিয়ে হাউস চালাচ্ছি। উনি আর আসবেন না, বিদ্যুতের মতো একটা গুরুত্বপূর্ণ ব্যাপারেও ওনার ভ্রুক্ষেপ নেই। স্যার, ওটাকে সরান। উনি যখন আবার আসবেন তখন সামনে একটা গদি, পিছনে একটা গদি বেঁধে আসবেন। এখানে ওটা কেন খড়মের মতো রেখে দিয়েছেন? ওটাকে সরিয়ে দিন। যাইহোক, আমি আপনকে একথা বলতে চাই যে, এই ব্যর্থতার দায়িত্ব তাকে নিতে হবে। বিদ্যুতের বিল চলে গেছে। আজকে আপনি ব্যর্থ কোথায়? আপনি ব্যর্থ প্রোডাকশনে, আপনি ব্যর্থ ডিস্ট্রিবিউশনে, আপনি ব্যর্থ মেনটেনেন্সে। এই তিনটি মূল আপনার কাজ। এই মূল তিনটি কাজের একটি জায়গায় দেখাতে পারবেন পরিসংখ্যান দিয়ে, এমন কি আপনার বাজেট বক্তৃতার মধ্য যে, আপনি অন্যান্য প্রদেশের চেয়ে এমন কি পশ্চিমবাংলায় যা প্রোডাকশন হয়েছে তার থেকে উন্নত করতে পেরেছেন?

[3-10 – 3-20 p.m.]

আপনি ১৯৯০ সালের গোড়ার দিকে এসেছেন; আজকে কেন প্রডাকশনে ঘাটতি থাকবে? আজকে কেন ডোমেস্টিকে এত গলদ থাকবে? তার ফলে আজকে ভয়ঙ্করভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছেন মানুষ। আজকে মেনটেনেন্সের কি সাংঘাতিক অবস্থা যার জন্য সাওতালডির উৎপাদন ব্যহত হচ্ছে। আজকে বিদ্যুৎ কেন্দ্রগুলিতে যে পরিমাণ এবং যে কোয়ালিটির কয়লা সাপ্লাই দেবার কথা, সেই পরিমাণ এবং সেই কোয়ালিটির কয়লা সাপ্লাই দেওয়া হচ্ছে না। আজকে আপনাদের লোকেরা কয়লার বদলে লোহার টুকরো ঢুকিয়ে দিচ্ছে, পাথর ঢুকিয়ে দিচ্ছে। ব্যবসায়ীরা আপনাদের কাছ থেকে টাকা নিয়ে যে পরিমাণ কয়লা দেবার কথা সেটা দিচ্ছে না। একটি তেল মেশিনে দেবার কথা, সেটাও উপযুক্তভাবে দেওয়া হচ্ছে না। আজকে মেনটেনেন্সের অভাবে সান্তালদি, কোলাঘাট, ডি. পি. এল. সর্বত্র প্রডাকশন সাংঘাতিক ভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। এদিকে লক্ষ্য রাখবেন না? কিছু বললেই বলেন যে, কলকাতা এবং হাওড়ায় যথেষ্ট বিদ্যুৎ সরবরাহ করা হচ্ছে এটা ঠিক, কলকাতায় ডোমেস্টিকে তুলনামূলক ভাবে সাপ্লাইটা খারাপ নয়। কিন্তু পাওয়ারে উন্নতি হয়েছে বলা এটা ব্যুরোক্রোটিক জাগলারী। এটা কেন বলছি? কারণ পাওয়ারের মেইন কনজিউমার হচ্ছে শিল্প। কিন্তু আজকে হাজার হাজার শিল্প-কারখানা বন্ধ। ফলে সেই বিদ্যুৎ আজকে ডাইভার্ট করে দিয়েছেন ডোমেস্টিকে। সুতরাং আপনিও জাগলারীর মধ্যে পড়ে যাবেন। হাওড়ায় এমন কোনও বাড়ি ছিল না যার মধ্যে দুই-চারটা লেদ-মেশিন ছিল না। আজকে সেসব হাজার হাজার কারখানা বন্ধ এবং সেই বিদ্যুৎটা বাড়িতে বাড়িতে পৌঁছে দিচ্ছেন। এই করে নিজেদের ঢাক নিজেরা পেটাচ্ছেন। ওদিকে দিল্লির চাচা বলেছেন—দিল্লিতে বিদ্যুৎ পাঠাও আপনিও পাঠিয়ে দিয়েছেন। আপনিই বলেছেন, এই বছরে ডিসেম্বর, ১৯৯৭ পর্যন্ত রাজ্য বিদ্যুৎ পর্যদ কুটির লোকদীপ প্রকল্পে যথেষ্ট পরিমাণ উপযুক্ত ব্যক্তিকে সুযোগ দেবার চেষ্টা করেছেন, কিন্তু উপযুক্ত ব্যক্তির নাম পাননি বলে লোকদীপ প্রকল্প স্বর্থক হতে পারেনি। একদিকে এটা বলছেন, অপর দিকে বলছেন যে, বিভিন্ন গ্রামে পূর্বাঞ্চলীয় বিদ্যুৎ পর্ষদের শর্ত অনুযায়ী বিদ্যুৎ দেবার যে কথা ছিল তারজন্য কেন্দ্রীয় বিদ্যুৎ পর্যদ থেকে বিদ্যুৎ আমদানি করতে হয়েছে। ২.৩ প্যারা যদি দেখেন, সেখানে বলেছেন, 'সর্বোচ্চ চাহিদার সময় বিদ্যুতের চাহিদা পূরণের জন্য এবং পূর্বাঞ্চলীয় বিদ্যুৎ পর্যদের শর্তানুসারে ক্রমান্বয়ে বিভিন্ন ইউনিট বন্ধ রাখা ইত্যাদি এবং রাজ্য বিদ্যুৎ পর্যদকে কেন্দ্রীয় বিদ্যুৎ সংস্থা থেকে বিদ্যুৎ আমদানি করতে হয়।' একদিকে বিদ্যুৎ আমদানি করছেন, অন্যদিকে বলছেন—বিদ্যুতের সরবরাহ বেড়েছে। জোচ্চুরির একটা সীমা থাকে। এর উত্তর দেবেন। তারপর ৩.২ প্যারাতে বলেছেন, 'অর্থাভাবে গ্রামীণ বৈদ্যুতীকরণের কাজ সন্তোষজনক হয়নি।' গ্রাম থেকে যে সমস্ত এম. এল. এ.রা আসছেন তাঁরা বলছেন যে, তিন-চার দিন ধরে স্নান না করে তাঁরা বিধানসভায়

আসতে বাধ্য হচ্ছেন, কারণ তিন-চার দিন ধরে সেখানে বিদ্যুতের অভাবে জল ওঠেনি। বলে জল সরবরাহ ব্যহত হচ্ছে। কলকাতা পশ্চিমবঙ্গ নয়, দিল্লি ভারতবর্ষ নয়। সুতরাং কলকাতাকে মাপকাঠি করবেন না। আপনি ঠিকই বলেছেন যে গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ সন্তোষজনক হয়নি। আপনি যদি বলেন যে সন্তোষজনক হয়নি তাহলে আমাদের ভাষায় বলতে হয় সম্পূর্ণ ব্যর্থ। আজ নয়, ১০/১৫ বছর ধরে ব্যর্থ। আমাদের সময় উল্লেখ করে অনেক সরকারি দলের এম. এল. এ বলে থাকেন যে ৭০-এর দশকে নাকি সাংঘাতিক অবস্থা ছিল, খুঁটি পোঁতা থাকতো তার উপর মানুষ জামা কাপড় শুকতে দিত। আজকে আপনি বলছেন, আমার কথা নয়, গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ করতে পারেননি। আপনার বাজেট বক্তৃতায় আপনি বলেছেন "মাননীয় সদস্যরা জানেন যে কয়েক বছর যাবত গ্রামীণ বৈদ্যুতিকরণের জন্য আর. ই. সি. এল-এর কাছ থেকে কোনও ঋণ পাওয়া যায়নি। সাম্প্রতি পশ্চিমবঙ্গ পরিকাঠামো উন্নয়ন নিগম রাজ্য বিদ্যুৎ পর্ষদকে সিস্টেম উন্নয়ন এবং গ্রামীণ বৈদ্যুতিকরণের জন্য ঋণ দিতে রাজি হয়েছে। আগামী আর্থিক বছরের কাজে এই ঋণের প্রতিফলন বোঝা যাবে।" যাবে কি কথা? আমার কাছে যাবে বলে কোনও কথার মানে হয় না। যাবে কি, যাবে বলে কোনও কথা এখানে হয় না। মাসির যদি গোঁফ হয়—এই যদি-হয়-কিন্তু এই সব কথার কোনও মূল্য নেই। হলেই তবে সেটা হল। এখন গোঁফ হয়নি সেই জন্য মেসোও হয়নি, মাসিই আছে। তারপর আপনি বলেছেন "জেলা পরিকল্পনা তহবিল, সাংসদদের উন্নয়ন তহবিল তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ দপ্তরের বরাদ্দ তহবিল থেকেও যথেষ্ট পরিমাণ অতিরিক্ত অর্থসংস্থান এ বছরে করা যায়নি।" যে কটা কারণে গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ শুরু করা যায়নি সেই কারণ গুলি আপনি দেখিয়েছেন। আপনি তো কমিউনিস্ট পার্টি করেন, তফসিলি জাতি এবং আদিবাসী দপ্তর থেকে টাকা চেয়েছেন বৈদ্যুতিকরণের জন্য। তফসিলি জাতি এবং আদিবাসীদের টেনে তুলবার জন্য ওই দপ্তরের বরাদ্দ বাড়ানোর কথা আমরা বারে বারে বলেছি সেখানে আপনি ওই দপ্তর থেকে টাকা নিয়ে বৈদ্যুতিকরণের কাজ করার কথা বলেছেন। আপনি বলেছেন তাদের কল্যাণ তহবিল থেকে টাকা না আসার জন্য গ্রামীণ বিদ্যুতিকরণ করতে পারেননি। ব্যর্থতাটা এখানেই। কলকাতা শহরে এবং হাওড়া শহরে বিদ্যুৎ দিতে পারলেই সমস্ত কিছু হয়ে গেল না, বিদ্যুৎ ভাল জায়গায় পৌঁছে গেছে বলা যায় না। আপনি যেদিন গ্রামীণ বৈদ্যুতিকরণ সম্পূর্ণ করতে পারবেন সেই দিন আপনার দাবি উত্থাপন করে বিতর্ক করতে হবে না, তার আগে রাইটার্স বিল্ডিং-এ গিয়ে বলে আসব আপনার দপ্তরের টাকা মঞ্জুর হয়ে গেছে। ভয়ঙ্কর সর্ব্বনাশ করেছেন, যেটা বরদাস্ত করা যায় না। আপনি কি রকম ভাবে সর্ব্বনাশ করেছেন দেখুন। আপনি টোটাল যে বক্তৃতা করেছেন তার কোনও একটা জায়গায় দেখিয়েছেন, একটা লাইনও সদস্যদের জানিয়েছেন যে আপনার পিক আওয়ারে কত মেগাওয়াট দরকার, কত

মেগাওয়াট উৎপাদন করছেন, কত মেগাওয়াট আপনার ঘাটতি হয়েছে? এই নিয়ে একটা বাক্যও কোথাও বলেছেন? সমস্ত জাগলারি পরিসংখ্যান দিয়ে এমন ক্লামজি করে দিয়েছেন যেটা সাধারণ মানুষের কাছে দুরবদ্ধ হয়ে উঠেছে। আমাদের এখানে ডেফিসিট প্রায় ২০০৪ মেগাওয়াটের মতো। আর আপনি এখানে ঘাটতি বলছেন ৩৮৮ মেগাওয়াটের মতো এবং পরবর্তীকালে আরও ডেফিসিট হবে বলে বলছেন। আবার কখনও কখনও বলছেন ১৭৮ মেগাওয়াট, কখনও বলছেন ১৩৬ মেগাওয়াট আবার কখনও বলছেন ২৬৭ মেগাওয়াট ঘাটতি হতে পারে। ঘাটতির কারণগুলি দেখিয়েছেন। আপনি কোলাঘাট (৪) ইউনিট চালু করতে পারেননি। ১৯৯৬ সাল থেকে বলে আসছেন ব্যাণ্ডেল ৫ নম্বর ইউনিটের কথা, সেটা চালু করতে পারেননি। আমি যে কথা বলতে চাই তা হল উৎপাদনের কথা। আমি খুব দায়িত্ব নিয়ে বলছি পুরুলিয়া পাম্পড স্টোরেজ প্রকল্প, মংপু কালিখোলা জলবিদ্যুৎ প্রকল্প, গৌরীপুর থারমাল পাওয়ার প্রোজেক্ট কোলাঘাট থারমাল পাওয়ার প্রোজেক্ট, সাগরদিঘী তাপ বিদ্যুৎ প্রকল্প, বক্রেশ্বর থারমাল পাওয়ার প্রোজেক্ট বজবজ তাপবিদ্যুৎ প্রকল্প এবং তার সঙ্গে বলাগড় তাপবিদ্যুৎ প্রকল্প, কসবা গ্যাস টার্বাইন সব জায়গায় এখন ৪৯-৫২ পারসেন্ট প্রোডাকশন করছেন। অথচ ন্যাশনাল লেভেলে বিভিন্ন জায়গায় ৫৯-৭৩ পারসেন্ট উৎপাদন করছে। অন্ধ্রপ্রদেশেও হচ্ছে। আমি আপনাকে স্পেসিফিক বলছি, আপনি গতমাসে বলেছিলেন যে বজবজে ২৫০ মেগাওয়াট তৈরি হবে, তা তৈরি হয়নি। দ্বিতীয় ইউনিটে ইনফ্রাস্ট্রাকচারে যে সমস্ত হ্যাজার্ডস তাতে সাধারণ মানুষের জীবনকে আপনি কি দুরবস্থার মধ্যে নিয়ে ফেলেছেন তা কল্পনা করতে পারবেন না। বজবজ স্টেশনের কাছে প্রতিদিন একজন করে খুন হয়ে যাচ্ছে। বিশ্বাস না হলে ওখানকার এম. এল. এ, অশোক দেবকে জিজ্ঞাসা করুন। যদিও এখনও পর্যন্ত সেখানে কয়লা আসেনি, লর্ড ক্লাইভের আমলের বজবজ ট্রাঙ্ক রোড, সেই রাস্তা দিয়ে বজবজ থার্মালে যেতে গেলে ওয়াটার ট্যাক্স চাওয়া হচ্ছে। ফলে তারা রাস্তা দিয়ে যেতে পারে না। আজকে এই রকম একটা জায়গায় দিয়ে পৌঁছেছে। শুধুমাত্র সি. পি. এমের মদতপুষ্ট কিছু লোককে চাকুরি দেওয়া ছাড়া আর গোয়েঙ্কাদের কিছু পাইয়ে দেওয়া ছাড়া আর কিছু করতে পারেননি। বজবজকে নিয়ে আপনারা ছেলেখেলা করছেন। লোয়ার ডিভিসনে ইরিগেশনের যে সমস্ত ব্যবস্থা রয়েছে সেগুলো সব ধ্বংস হয়ে যাবে। আপনি বক্রেশ্বরে দু'নম্বর ইউনিট করতে চান। এরফলে বাঁকুড়ায় লোয়ার ডিভিসনে সমস্ত ইরিগেশন ধ্বংস হয়ে যাবে। আপনার প্রোডাকশন, মেনটেনেন্স এবং ডিস্ট্রিবিউশনে ব্যর্থতা রয়েছে। আপনি বিদ্যুৎ চুরি ধরতে ব্যর্থ হয়েছেন। সেজন্য আজকে গ্রামে সাংঘাতিক অবস্থার সৃষ্টি হয়েছে। আপনাদের দলের লোকেরা দিনের পর দিন চুরি করে যাচ্ছে। স্বাভাবতই আপনাদের দাবির বিরোধিতা করে এবং আমাদের আনা কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-20 – 3-30 p.m.]

**শ্রী হাফিজ আলম সেইরানী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, বামফ্রন্ট সরকারের মাননীয় বিদ্যুৎ মন্ত্রী যে বাজেট প্রস্তাব রেখেছেন, তাকে আমি সম্পূর্ণরূপে সমর্থন করছি। এই বাজেট প্রস্তাবকে সমর্থন করতে গিয়ে আমি দু'চারটি কথা বলতে চাই। ইতিমধ্যে সরকার পক্ষের একজন এবং বিরোধী পক্ষের দু'জন মাননীয় সদস্য এখানে তাঁদের বক্তব্য রেখেছেন। বিরোধীপক্ষের সদস্যরা প্রমাণ করার চেষ্টা করেছেন যে পশ্চিমবঙ্গে বিদ্যুতের অবস্থা বেহাল। আমি খালি একটি কথা বলতে চাই। আপনি বয়স্ক লোক। আপনার স্মরণে আছে যে ১৯৭০ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত যখন ওদেরই সরকার ছিল, তখনকার সময়ের বিভিন্ন সংবাদপত্রগুলো আমরা যদি উল্টে দেখি, তাহলে দেখব, এই রকম কোনও দিনই যায়নি যেদিন সংবাদপত্রে এই সংবাদ ছিল না যে অমুক জায়গায় দু'ঘন্টা লোড শেডিং, অমুক জায়গায় লোডশেডিং তিন ঘন্টা ছিল না, বা কলেজের ছেলেমেয়েরা পড়াশোনা করতে পেরেছে। বিদ্যুতের অভাবে কলকারখানা বন্ধ হয়ে যাচ্ছে। আমরা তখন এই কথাগুলো শুনতে পেতাম। আপনি যদি ১৯৯০ সাল থেকে ১৯৯৮, এই আট বছরের সংবাদপত্রগুলো খুঁজে দেখেন, তাহলে এই রকম অভিযোগ খুঁজে পাবেন না। এ থেকেই প্রমাণিত হয়, পশ্চিমবাংলায় বিদ্যুতের উন্নতি হয়েছে। এটাই হচ্ছে প্রকৃষ্ট উদাহরণ। এই বাজেটকে সমর্থন করে দু'চারটি সুপারিশ আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে রেখে আমি আমার বক্তব্য শেষ করব। পৃথিবীতে দেখা যাচ্ছে যে পরিবেশ দূষণ একটা বড় সমস্যা। পরিবেশ দূষণের ক্ষেত্রে বায়ু দূষণকে আমরা যদি ধরি, তাহলে দেখা যাচ্ছে যে, বায়ু দূষণের সবচেয়ে বড় কারণ হচ্ছে থার্মাল পাওয়ার। আমরা সেই থার্মাল পাওয়ার স্টেশনগুলোকে রেনোভেশন করার চেষ্টা করছি। যেখানে অন্যান্য জায়গায় থার্মাল পাওয়ারের গুরুত্ব কমিয়ে দেওয়া হয়েছে, এবং সেটা করে অন্যান্য ব্যবস্থার উপরে গুরুত্ব দেওয়া হচ্ছে, সেখানে আমরা এখনও কেন থার্মাল পাওয়ারের উপরে গুরুত্ব দিচ্ছি, সেটা মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন। ডিজেলের দাম বেড়ে যাচ্ছে ফলে থার্মাল পাওয়ারে কম বিদ্যুৎ তৈরি হবে। স্বাভাবিকভাবে সেখানে সাপ্লাই করার ক্ষেত্রে থার্মাল পাওয়ারের মাধ্যমে বিদ্যুৎ দেওয়ার ব্যাপারে সেগুলোর দাম বেড়ে যাচ্ছে। আমরা সস্তায় বিদ্যুৎ সাধারণ মানুষকে পৌঁছে দিতে চাই। সেই কারণে থার্মাল পাওয়ারের মাধ্যমে না করে হাইড্রো ইলেকট্রিক পাওয়ারের উপরে আমি জোর দিতে বলব। হাইড্রো ইলেকট্রিক পাওয়ার তৈরি করার জন্য আমাদের ভৌগোলিক পরিবেশ পশ্চিমবঙ্গে আছে। দার্জিলিংয়ের হিল এরিয়া এবং আমাদের পাশে বঙ্গোপসাগর অবস্থিত, তার যে জোয়ার ভাটা সেটা কাজে লাগিয়ে বিদ্যুৎ উৎপাদন করতে হবে। এই বিষয়ে মাননীয় মন্ত্রীকে দৃষ্টি দেবার জন্যে অনুরোধ করব। পশ্চিমবঙ্গে বিদ্যুতের ক্ষেত্রে এক হাজার কোটি টাকার মত চুরি হয়ে যাচ্ছে। বিদ্যুৎ চুরির ক্ষেত্রে আমাদের যে হিসাব

পড়ে তাতে চুরি জনিত কারণে আমাদের লোকসান হয়। এই চুরি আটকানোর জন্যে আপনি আপনার ব্লাজেট বক্তৃতায় অনেক প্রশাসনিক ব্যবস্থার কথা বলেছেন। প্রশাসনিক যে ব্যবস্থা নেওয়া হচ্ছে তারসঙ্গে আমি একমত। কিন্তু প্রশাসনিক ব্যবস্থা নেওয়ার আগে আপনি যদি ঠিক করতে পারেন কোনও এলাকায় কত বিদ্যুৎ চুরি হচ্ছে তাহলে ভাল হয়। আমাদের যা ট্রান্সফর্মার আছে, সেই ট্রান্সফর্মারে একটা মেশিন বসানোর ব্যবস্থা করা হলে ট্রান্সফর্মার এলাকার মধ্যে দিয়ে বিদ্যুৎ বিতরণ করা হচ্ছে তার একটা রিডিং পাওয়া যাবে। প্রত্যেক বাড়িতেই মিটার রিডিং হবে। এবং এই মিটার রিডিংয়ের মধ্যে দিয়ে চুরি জনিত কারণ যদি ১০ শতাংশ, ১৫ শতাংশ ক্ষতি হচ্ছে পাওয়া যায় তাহলে আমরা সেটা মেনে নিতে পারি। কিন্তু এই চুরির ফলে যদি দেখা যায় যে ৫০ শতাংশ বা ৪০ শতাংশ বা ৩০ শতাংশ বিদ্যুৎ চুরি হচ্ছে তাহলে সেই এলাকার জনগণকে, প্রতিনিধিকে এবং প্রশাসনকে নিয়ে সেখানকার মানুষকে সচেতন করতে পারলে এটাকে প্রতিরোধ করার ব্যবস্থা যদি করা যায় তাহলে ওই ১ হাজার কোটি টাকার মধ্যে ৫০০ কোটি টাকা আমরা বাঁচিয়ে নিতে পারব। সেখানে আমরা টাকার অপচয় রোধ করে সঞ্চয় করতে পারব। এবং তাহলে গ্রামীণ বিদ্যুতিকরণে যে টাকার অভাব, সেটাও লাঘব হবে। বিভিন্ন গ্রামে বৈদ্যুতিকরণের নামে যে নীতি গ্রহণ করা হচ্ছে তাতে আমার মনে হয় একটা তৈলাক্ত বাঁশে ওঠানামার মতো। এই বছরই ৩০টি মৌজাতে বিদ্যুৎ দেবার কথা বলেছেন। কিন্তু আমরা দেখছি কি—এক বছরের মধ্যে ১০টি মৌজা ডিইলেকট্রিফিকেশন হয়ে যাচ্ছে, যন্ত্রপাতি খারাপ হয়ে গেল। এইরকম করতে করতে ১০টি মৌজায়, ১৫টি মৌজায়, ২০টি মৌজাতে গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ শেষ হচ্ছে না। আমরা চুরি জনিত কারণে যে টাকার অপচয় হচ্ছে সেটা যদি রোধ করতে পারি তাহলে বৈদ্যুতিকরণ আরও বেশি করে করতে পারব। কিন্তু গ্রামীণ বৈদ্যুতিকরণ করতে গিয়ে একটা সমস্যায় পড়তে হচ্ছে। আমি গ্রামের বিধায়ক, আমরা লক্ষ্য করেছি যে টাকা আপনারা দিচ্ছেন জেলা পরিষদকে, জেলা পরিষদ সেই টাকা ব্লকের যে স্থায়ী কমিটি আছে তাদেরকে দিচ্ছে। ওই স্থায়ী কমিটি সিদ্ধান্ত নেয় কোন কোন মৌজায় এবং গ্রামে বৈদ্যুতিকরণ করা হবে। তখন আমরা কি দেখি—যেখান থেকে বা যে মৌজা দিয়ে তার নিয়ে যাচেছ তারমধ্যে হয়তো ৪-৫টি গ্রাম বা মৌজা আছে। তাদের মাথার উপর দিয়ে তার টেনে নিয়ে গেল কিন্তু সেই গ্রামগুলো বা মৌজাগুলো অন্ধকার থেকে গেল, সেক্ষেত্রে ওইসব গ্রামের মানুষের রোষ বেড়ে যায়, জনরোধ গড়ে উঠে। তারা তার নিয়ে যেতে দেয় না। তাদের উপর দিয়ে তার যাবে এটা তারা বরদাস্ত করতে পারে না। সেইজন্য আপনার দপ্তরে একটা আইন করে দেওয়া উচিত যে, যখন যে গ্রামে বা মৌজাতে ইলেকট্রিফিকেশন হবে সেই এলাকার পাশের এলাকা যার উপর দিয়ে তার টেনে নেওয়া হবে, সেখানে আলো জ্বালানোর ব্যবস্থা করতে হবে। পাশের গ্রামের বৈদ্যুতিকরণ না হলে পরেই তার পরের গ্রামের বৈদ্যুতিকরণ করতে গিয়ে অ্যাডমিনিস্ট্রেশন প্রবলেম দেখা দেবে।

[3-30 – 3-40 p.m.]

অনেক জায়গায় মারপিট হবে, লোক মারা যাবে, খুনোখুনি হবে, বিভিন্ন সমস্যা সৃষ্টি হবে, তার উপর গুরুত্ব দেওয়ার জন্য আপনাকে অনুরোধ করছি। সঙ্গে সঙ্গে বলি পশ্চিমবঙ্গের প্রত্যেকটি পঞ্চায়েত এলাকায় মিটার রিডিং করার জন্য কিছু লোক আছে তারা পাড়ায় পাড়ায় গিয়ে মিটার রিডিং করে। তাদেরকে ইউনিট পিছু একটা কমিশন দেওয়া হয়। এই কমিশনটা খুব সামান্য দেওয়া হয়। এই কমিশনটা যাতে বাড়ানো যায়, তার জন্য অনুরোধ করছি। সঙ্গে সঙ্গে স্যার, আর কি দেখতে পাচ্ছি, পশ্চিমবঙ্গের অনেক জায়গায় হাসপাতাল আছে, ডিপ-টিউবওয়েল, আছে, মাইনর ইরিগেশনের মাধ্যমে ডিপ টিউবওয়েল করা হয়েছে, সেই সমস্ত দপ্তর থেকে রীতিমতো আপনার দপ্তরে টাকা জমা তারা দিয়ে দিয়েছে এবং বৎসরের পর বৎসর তারা অপেক্ষা করে, অপেক্ষা করেও তারা বিদ্যুৎ পায়নি। ফলে সেচের যে কাজ সেটাও ব্যাহত হচ্ছে। অপরদিকে হাসপাতালে যেখানে রোগী থাকে সেখানে অনেক যন্ত্র বিদ্যুতের সাহায্যে চালানো হয়, সেই সমস্ত হাসপাতালে বিদ্যুৎ এর সংযোগ না থাকার জন্য সাধারণ মানুষের অনেক অসুবিধা হচ্ছে। যাতে প্রায়রিটির বেসিসে এই সমস্ত জায়গায় বিদ্যুৎ যায়, তারা যাতে বিদ্যুৎ এর সংযোগ পায় তার ব্যবস্থা আপনি করবেন। স্যার, আমি একটা উদাহরণ দিচ্ছি, হাওড়া জেলায় নবগ্রামে একটা হেলথ সেন্টার করা হয়েছে, সেখানে ৪২ লক্ষ টাকা দিয়ে হেল্‌থ সেন্টারটি নির্মাণ করা হয়েছে, সেখানে রীতিমতো ঐখানকার হেল্‌থ সেন্টার থেকে টাকা জমা দেওয়া হয়েছে, আপনি সেখানে প্রতিশ্রুতি দিয়েছিলেন অবিলম্বে হাসপাতালে বিদ্যুৎ পৌঁছে দেবেন। কিন্তু আজ পর্যন্ত সেই জায়গায় বিদ্যুৎ পৌঁছাতে পারেনি। স্যার, আপনি জানেন, কেন্দ্রীয় সরকার ইতিমধ্যে একটা ঘোষণা করেছে যে, যে সমস্ত কৃষক চাষের কাজে বিদ্যুৎ ব্যবহার করে, সেই সমস্ত বিদ্যুৎ এর ক্ষেত্রে একটা ছাড় দেওয়া হত, সেটা কেন্দ্রীয় সরকার তুলে দিচ্ছে। অন্যান্য জায়গার অবস্থা আলাদা, পাঞ্জাবের কৃষকরা ধনীক শ্রেণী, হরিয়ানার চাষীরা অনেক উন্নত, আমাদের এখানে মার্জিনাল ফার্মার, স্মল ফার্মার এর সংখ্যা বেশি, এখানে যদি চাষের কাজে বিদ্যুৎ এর দামের ক্ষেত্রে ছাড় না দেওয়া হয় তাহলে চাষ ব্যবস্থার ক্ষেত্রে বিরাট অসুবিধা হবে। যদি এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার ছাড় নাও দেয় তাহলে পশ্চিমবঙ্গ সরকার যেন ভর্তুকি দেয়। এই কথা বলে বাজেট বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী যে ব্যয় বরাদ্দ উপস্থাপন করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাবগুলি আনা হয়েছে তাকে আমি সমর্থন করছি। স্যার, গতকাল এই হাউসে ব্যয় বরাদ্দ উপস্থাপন করেছিলেন পূর্ত মন্ত্রী ক্ষিতি গোস্বামী, অর্থাৎ এই কথা আমাদের সবার জানা একটা রাজ্যের উন্নয়ন নির্ভর করে, ভাল রাস্তা যদি হয়, ভাল রাস্তা হলে

পরিবহনের সুবিধা, গাড়ি ভালভাবে যাতায়াত করতে পারবে, অন্তত একটা রাজ্যের তার উন্নয়নের ছবি পরিস্ফুটিত হবে। রাজ্যে বিদ্যুৎ কি স্বাস্থ্যকর অবস্থায় আছে, বিদ্যুৎ ব্যবস্থাকে কতটা তারা গ্রামীণ এলাকায় নিয়ে যেতে পেরেছেন, শহর এবং গ্রামে কৃষির ক্ষেত্রে বিদ্যুৎ সরবরাহ করা সম্ভবপর কি হচ্ছে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার হাতে প্রি-বাজেট স্কুটিনির একটা রিপোর্ট রয়েছে, যে সাবজেক্ট কমিটি করেছিলেন, তার দু-একটি লাইন আমি পড়ে শোনাচ্ছি। বিদ্যুতের ব্যাপারে তাদের মন্তব্যটা পড়ার পরে কয়েকটি কথা নিবেদন করতে চাই।

Power plays a very vital role in the all round development of the country which has a gigantic role to play particularly in the agricultural and industrial sector since it is a major component constituting the infrastructure required for attaining the progress in those fields.

তারফলে আমাদের অবস্থাটা কি? একটু আগে শাসকদলের যারা বক্তৃতা করে গেল তারা ষাটের দশকে, সত্তরের দশকে গ্রামের প্রত্যন্তরে খুঁটি পোঁতার কথা বার বার বলেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ইতিহাস কি এইকথা বলেনা, এই রাজ্যে কংগ্রেস যখন ক্ষমতায় ছিল তখন আমরা সাঁওতালডি বানিয়েছিলাম, তারপরে আমরা গ্রামের অভ্যন্তরে খুঁটি পুঁতেছিলাম, আমরা কোলাঘাট বিদ্যুৎ কেন্দ্র স্থাপন করেছিলাম, তারপর খুঁটি পুঁতেছিলাম। গতকাল বিদ্যুৎমন্ত্রী এই হাউসে দাঁড়িয়ে বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রের ব্যাপারে উত্তর দিচ্ছিলেন। সেখানে ৭৩৫ কোটি টাকা ব্যয় করা হয়েছে। কিন্তু কত বছর হয়ে গেছে। বিদ্যুৎ মন্ত্রী কিন্তু বলতে পারেননি এই বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্পের কাজ কবে শেষ হবে, কবে বিদ্যুৎ সরবরাহ করা হবে, সেই অঙ্গীকার তিনি করতে পারেননি। এক দশকের অধিককাল আগে যখন রাজীবগান্ধী প্রধানমন্ত্রী ছিলেন এবং বসন্ত শাঠে বিদ্যুৎমন্ত্রী ছিলেন, তখন তিনি বলেছিলেন আপনারা এই তাপ বিদ্যুৎ কেন্দ্র করতে পারবেন না, এটা আমাদের দিয়ে দিন। কিন্তু সেদিন আপনারা দেননি। আপনারা বক্রেশ্বর নিয়ে অনেক নাটক করেছেন, রক্ত নিয়েছেন, রক্ত বেচেছেন। এই মর্যাদার রাজনীতি করতে গিয়ে অবস্থাটা কি দাঁড়াল। আমরা যারা গ্রামে থাকি, জেলার লেভেলের মানুষ আমরা কি চিত্র দেখতে পাই, আপনার বাজেট বক্তৃতা আপনি পরিসংখ্যান দিয়ে ভরাবার চেষ্টা করেছেন। আপনার দেওয়া পরিসংখ্যান বলছে, ১৯৯৬-৯৭ সালে ৬৬টি মৌজা বৈদ্যুতিকরণ করা হয়েছে, ১৯৯৭-৯৮ সালের ডিসেম্বর পর্যন্ত ৪৩টি মৌজা বৈদ্যুতিকরণ করা হয়েছে। পরিসংখ্যান বলছে কমে যাচ্ছে। অর্থমন্ত্রী তার বাজেট বক্তৃতাতে বলেছেন শতকরা ৭৪টি মৌজায় বিদ্যুৎ পৌছে গেছে। সত্যিই কি তাই? একটা কল্পিত পরিসংখ্যান দিয়ে একটা মৌজার শেষ প্রান্তে বিদ্যুৎ পৌছে দিয়ে আপনারা বলেছেন বিদ্যুৎ পৌছে গেছে। নিবিড়ীকরণের সংখ্যা ক্রমশ কমছে। তাহলে শিল্প, কৃষির উন্নয়ন হবে কি করে?

১৯৯৬-৯৭ সালে নিবীড়ীকরণ করা হয়েছে ৬০৩টি, ১৯৯৭-৯৮ ৩৮৭টি হয়েছে। অর্থাৎ অর্ধেক হয়েছে। ১৯৯৬-৯৭ সালে পুনর্জীবিকরন হয়েছে ২১২টি, ১৯৯৭-৯৮ সালে হয়েছে ৮১টি। বিদ্যুৎ দপ্তর কিভাবে চলছে এই পরিসংখ্যান থেকেই বোঝা যায়। আপনার পাণ্ডিত্যের প্রতি আমি শ্রদ্ধা রাখি, আপনি কৃতবিদ্য মানুষ। আপনি সারা ভারতবর্ষের মুখ্যমন্ত্রীদের সম্মেলনে বলবেন দিল্লিতে আপনি বিদ্যুৎ দেবেন। আমি একটা মহকুমা শহরে থাকি, আমার যে নির্বাচনী এলাকা সেখানে রাত্রি এগারোটার আগে বাড়িতে টিউবলাইট জ্বলেনা। আর, ঘন্টার পর ঘন্টা লো-ভোল্টেজের জ্বালায় মেদিনীপুরের জনগণ অতিষ্ঠ। মেদিনীপুরের ধর্মাতে উদ্বোধন করে বলে এসেছিলেন, এটা উদ্বোধন করে গেলাম, এতে সারা মেদিনীপুর জেলা লো-ভোল্টেজের হাত থেকে রক্ষা পাবে। কিন্তু তা হয়েছে কি? হয়নি। মেদিনীপুর জেলার পক্ষ থেকে আমি বলছি, আমরা বিদ্যুৎ পাই সাঁওতালডি থেকে। এখানে মেদিনীপুর জেলার মানুষের অবদান নেই। যতদিন অবস্থার উন্নতি না হচ্ছে, ততদিন কোলাঘাট থেকে কেন সংযোজন করা হবে না? মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে বলতে চাই, আজকে আপনাদের সদস্যরা যতই উল্লাস করে, বুক চাপড়ে বলুক বিদ্যুতের ক্ষেত্রে গতি এনেছেন,—আরও বলবেন ১২ পারসেন্ট, ১৬ পারসেন্ট হয়েছে, কত চিৎকার করবেন, বক্তৃতা করবেন, বলবেন সমর্থন করুন,—কিন্তু তা তো হয়নি। হয়ত সংখ্যাধিক্যের জোরে পাস করাবেন। শুধু বিরোধিতার জন্যই বিরোধিতা করছি না। আজকে সারা ভারতবর্ষে মাথাপিছু বিদ্যুৎ ব্যবহার করে ৩৬৬ ইউনিট আর পশ্চিমবঙ্গে ২০০ ইউনিট। এটা উন্নতির লক্ষণ? আপনি নিজে স্বীকার করেছেন, বিলে যা আয় হয়, তার সম পরিমাণ বিদ্যুৎ হুকিং, ট্যাপিং করে চুরি হয়ে যাচ্ছে। আপনি এটা বন্ধ করতে পারবেন না। আপনাদের নেতাদের আশ্রয়ে, প্রশ্রয়েই এটা করছে। আপনি পণ্ডিত ব্যক্তি, আপনি এসব বন্ধ করতে পারেবেন না, আপনি সরে দাঁড়ান। আর, পশ্চিমবঙ্গের বিদ্যুতের করুণ অবস্থার কথা ভেবে দেখবেন। পরিশেষে, এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে এবং কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-40 - 3-50 p.m.]

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় মন্ত্রী ৬৯ এবং ৭২ নং ডিমাণ্ডের উপর যে দাবি উপস্থিত করেছেন আমি তাকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই।

বিরোধী পক্ষের বক্তব্য আমি ভাল ভাবে শুনেছি। আপনারাও জানেন বিদ্যুতের দুটি বিষয়, প্রোডাকশন অ্যাণ্ড ডিস্ট্রিবিউশন। আজকে বিদ্যুৎ উৎপাদন এবং বন্টন ব্যবস্থার একটি তুলনামুলক আলোচনার দরকার আছে। আজকে এখানে সুব্রত বাবু, শৈলজা বাবু বললেন—সাঁওতালডি, ব্যাণ্ডেল, কোলাঘাট তৈরি হয়েছে। হ্যাঁ, হয়েছে। পাশাপাশি এটাও নিশ্চিত ভবে জানেন, বিশেষজ্ঞরাও বলছেন, ঐসমস্ত তাপবিদ্যুৎ কেন্দ্রগুলি টেকনিক্যাল

দিক থেকে ডিফেক্টিভ ছিল। এই কঙ্কাল অবস্থায় ৭৭ সালে বামফ্রন্ট সরকার উত্তরাধিকার সূত্রে পেয়েছে এবং তারপর ২১ বছর ধরে মৃত সঞ্জিবনী দিয়ে বাঁচাবার, ফুলিয়ে-ফাঁপিয়ে তোলার চেষ্টা করছে। ৮৭-৮৮ সালে নাম্বার অফ কনজিউমারস ছিল ১৯ লক্ষ, ৭১ হাজার, ৮৭৯। এটা হচ্ছে ১৯৮৭-৮৮ সালের কথা। আর এবার ১৯৯৭এর নভেম্বর পর্যন্ত সেটা হচ্ছে ৪১ লক্ষ ৬৩ হাজার ৬৮১। অর্থাৎ ডাবল হয়েছে। আপনাদের আমলে তাহলে কি ছিল? ১৯৮৭-৮৮ সাল থেকে শুরু করে ১৯৯৭ সালের নভেম্বর পর্যন্ত যে হিসাবটা দিলাম, দেখুন গ্রামে ভূমিসংস্কার হয়েছে, গ্রামে পঞ্চায়েত কাজ করেছে মানুষের সঙ্গে নিবিড় সংযোগ রেখে। কেরোসিনের জন্য ছাত্র আন্দোলন করেছিলাম ৬০ এর দশকের গোড়াতে। আজকে আপনারা আমাদের কি দিয়েছেন? আগে বিদ্যুতের শোচনীয় পরিণতি ছিল, এখন আমাদের আমলে কিছুটা উন্নতি হয়েছে আজকে সুব্রতবাবু এখানে বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রের কথা বলেছেন। আমি বীরভূম জেলার লোক। উনি নিজেই জানেন না। আজকে আমাদের বুদ্ধদেব বাবু ঠিকই বলেছেন যে, উনি এখানে থাকেন না। উনি বেশিরভাগ সময়ে বিদেশে থাকেন। কারণ এখানে তাঁর স্থান নেই। উনি মূলেও নন, তৃণমূলেও নন। জানেন না যে, বক্রেশ্বরের অগ্রগতি কতটা হয়েছে। কাজেই বক্রেশ্বর উৎপাদনের ব্যাপারে যেটা দেখতে পাচ্ছি—সেটা হচ্ছে যে, ১৯৯৯ এর নভেম্বরে শেষ হয়ে যেতে পারে। এটা আর ৫-৭ বছর আগে হয়ে যেতে পারত। কিন্তু এটা আপনাদের জন্য আটকে ছিল। আপনারাই এটাকে আরও ৫ বছর পিছিয়ে দিয়েছেন। এই যে উৎপাদন ব্যবস্থার শোচনীয় পরিস্থিতি ছিল, সেটা মন্ত্রী মহাশয় অত্যন্ত যোগ্যতার সঙ্গে, নিষ্ঠার সঙ্গে একটা জায়গায় নিয়ে এসেছেন। আজকে লোড শেডিং হয় না। আজকে হাত জোড় করে দিল্লির মন্ত্রীকে বলতে হয় যে, বাঁচান। তাই আজকে তাদের বাঁচাতে হচ্ছে। আমাদের সমস্যা হচ্ছে ডিস্ট্রিবিউশনের ব্যাপারে। ডিস্ট্রিবিউশনের দিকে নজর দেওয়া হয়েছে। এখানে বেশি করে পাওয়ার স্টেশন, সাব স্টেশন তৈরি করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। আপনারা জানেন যে, প্রত্যেক জেলাতে বিদ্যুৎ যাতে ঠিকমতো ডিস্ট্রিবিউটেড হতে পারে, তারজন্য চ্যানেল করে সেটা ধরা হয়েছে এবং উন্নতি হচ্ছে। আপনারা যা করে রেখেছিলেন, তার থেকে অনেক উন্নতি হয়েছে এখন। স্যার, বোলপুর সাব স্টেশন এর যে উদ্বোধন করেছিলেন, সেদিন আমাদের মাদার টেরিজা মারা গিয়েছিলেন এবং তাঁর স্মরণে স্টেশনকে উৎসর্গ করেছিলেন আপনি। কিন্তু সেখানে ভিত্তিপ্রস্তর দেবার প্রতিশ্রুতি দিয়েছিলেন আপনি এবং এটা আপনার কমিটমেন্ট ছিল। স্যার, পাওয়ারের ক্ষেত্রে ধাপে ধাপে উন্নতি হলেও যে ব্যাপারটাতে আমরা সমস্যার মুখোমুখি হচ্ছি তা হল রুর‍্যাল ইলেকট্রিফিকেশন। সাবজেক্ট কমিটির রিপোর্টও এখানে রয়েছে। সেই রিপোর্টও বলছে যে রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের ক্ষেত্রে যে সাফল্য আমাদের পাওয়া উচিত ছিল সেটা আমরা পাইনি। দেখা যাচ্ছে যে রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের যে দুর্বলতা সেই দুর্বলতা কাটাবার জন্য আপনি একটা সেপারেট কর্পোরেশনের তৈরি করার কথা বলেছেন।

এটা মাননীয় অর্থমন্ত্রীও বলেছেন কিন্তু সেপারেট কর্পোরেশন করেই কি প্রবলেম সলভ হবে। তাহলেই কি আমরা রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের যাবতীয় সমস্যা মিটিয়ে ফেলতে পারব। আসলে অ্যাডমিনিস্ট্রেশনের দুর্বলতা, ম্যানেজমেন্টের দুর্বলতা। এই ব্যাপারটা তদবির, তদারকির দরকার ছিল। সেটা ঠিক হয়নি। না হওয়ার ফলে শুধু ফিনান্সিয়াল ক্রাইসিসই নয় এখানে বলছে

"Not simply due to financial constraints but because of some other factors relating to management and administration of the affairs".

কাজেই স্যার, এই ব্যাপরটা আপনাদে এখানে নজর দিতে বলছি। কারণ এটা খুব সেনসিটিভ ব্যাপার। এখন আর আমরা কেরোসিনের কথা বলি না। কেরোসিনের জন্য গুলি খেয়ে কেউ মরে না। আমরা যখন গ্রামের মানুষের কাছে যাই, তখন আমাদের সমস্যাতে পড়তে হয়। একটা গ্রামে বিদ্যুৎ এসেছে তখন অন্য গ্রামে হয় তো বিদ্যুৎ নেই। এই ব্যাপারটা আপনাকে দেখার জন্য অনুরোধ করছি। আরেকটা বিষয় হল যে আপনি স্টেট ইলেকট্রিসিটি বোর্ডে লসের কথা বলেছেন। ৪৩৭ কোটি টাকা লস হয়েছে। আবার আনপেড রয়েছে ১৩৭৯.০১ কোটি টাকা। এই যে এতবড় অঙ্কের টাকা আনপেড থেকে যাচ্ছে, আবার লস হচ্ছে। ম্যানেজমেন্টের—প্রশাসনের দুর্বলতার ঘটনা ঘটছে। ট্রান্সমিটার, হুকিং কেবল ফল্টের কথা আপনি জানেন, এই বিষয়গুলো দেখার জন্য অনুরোধ করছি। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-50 – 4-00 p.m.]

**শ্রী বিপ্লব রায়চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গত বছর বাজেট বক্তৃতার সময়ে মাননীয় মন্ত্রী মশাই খুব আবেগ ভরে বলেছিলেন শুধু কি ইষ্টক বর্ষণই হবে ফুলমালা কি আমার কিছুই প্রাপ্য নেই। আমি চেষ্টা করেছিলাম তাঁকে কিছু ফুলমালা দেওয়া যায় কিনা। তিনি ডি. পি. এলকে রিঅর্গানাইজ করতে চেয়েছেন। ডি. পি. এলকে রি-অর্গানাইজ করতে গিয়ে, ডি. পি. এলের পাওয়ারের দায়িত্ব দিয়েছেন পি. ডি. সি-এলকে। ডিস্ট্রিবিউশনের দায়িত্ব নেবেন ডব্লু. বি. এস. ই. বি। কোক ওভেন প্ল্যান্ট এবং ওয়াটার ওয়ার্কের দায়িত্ব দিয়েছেন শিল্প পুনর্গঠন দপ্তরকে। সব মিলিয়ে ডি. পি. এল কে উনি তুলেই দিতে চেয়েছেন। বিধানচন্দ্র রায় যে ডি. পি. এল তৈরি করেছিলেন সেটা তুলে দেওয়ার দায়িত্ব কার মন্ত্রীর না তাঁদের বাঁয়াদের তা বুঝে উঠতে পারছি না। বেঙ্গল এমটা কোল মাইনসের কর্তৃপক্ষ মাইনস চালাতে পারছিলেন না। তাদের টাকা ছিল না, মার্কেট ধরতে পারছিল না। বাবলা বনে চন্দন গাছ ছিল। চন্দন বসুকে ধরেছে। চন্দন বসু এগিয়ে এলেন, পি. ডি. সি. এলকে দিয়ে টাকা দিলেন, মাইনসের সমস্ত কয়লা কিনে নেবার জন্য ব্যবস্থা করলেন, বেঙ্গল এমটার সমস্যা মিটে গেল।

আমাদের তাতে কোনও আপত্তি নেই। সাকসেসফুল গভর্নমেন্ট হতে গিয়ে যদি সিক ইণ্ডাস্ট্রিগুলিকে সাহায্য করতে এগিয়ে আসে তাহলে আমাদের আপত্তি নেই। কিন্তু সেখানে আণ্ডার হ্যাণ্ডে ব্যবস্থা কি কি করলেন, কাকে নিয়ে কি ভাবে করলেন সেটাই আমরা জানতে চাই? একটা জিনিস বুঝতে পারছি না মাননীয় বিদ্যুৎমন্ত্রী আপনার এই বিদ্যুৎ দপ্তরের অনেক কর্তাব্যক্তি এবং এস. ই. বি., পি. ডি. সি. এল., ডি. পি. এল., এদের অযোগ্য পরিচালন ব্যবস্থায় এই তিনটি সরকারি সংস্থা নাভিশ্বাস উঠেছে। এই প্রত্যেকটি সংস্থার পরিচালন ব্যবস্থা আজ শাসক দলের পছন্দসই ব্যক্তিদের বার্ধক্যের বারানসী হয়ে দাঁড়িয়েছে। এই সব রিটায়ার্ড লোকজন পশ্চিমবাংলার বিদ্যুতের উন্নয়নের কথা না ভেবে শাসক দলের পকেট ভর্তি করে নিজেরা সমস্ত রকম অনিয়ম বেনিয়মে কাজ করে টিকে থাকার লড়াই চালিয়ে যাচ্ছে। তাদের কৃতকর্মের ফলে আজ এক বছর যাবৎ হাই-ফ্রিকোয়েন্সীতে উৎপাদন চলছে, যার ফলে ইউনিটগুলি প্রায়শই খারাপ হচ্ছে। এটার অবস্থা কি সেটা মাননীয় মন্ত্রী খুব ভাল করেই জানেন। আস্তে আস্তে মেশিনগুলি খারাপ হয়ে যাচ্ছে, রিপেয়ার হচ্ছে না। এদিকে ট্রান্সমিশনের উন্নতি না হওয়ার পি. এল. এফ. ক্রমশ নেমে যাচ্ছে, বন্টন ব্যবস্থা ক্রমশ বিপর্যস্ত, গ্রামের দিকে গাছের পাতা নড়লেই লাইন ট্রিপ করে যাচ্ছে। মেনটেন্যান্সের অভাবে সব সাবস্টেশনের সুইচ গিয়ার থেকে লাইন পর্যন্ত সব অকেজো হয়ে যাচ্ছে। ঠিকমতো ফল্ট ডিটেক্ট না হওয়ায় এক একটা ফীডার ২৪ থেকে ৪৮ ঘন্টা পর্যন্ত পড়ে থাকছে। এমনকি হুকিং এখন একটা ইণ্ডাস্ট্রিতে পরিণত হয়েছে, হুকিং ইণ্ডাস্ট্রি, itself has became a industry now. অনেকে বলছে। হুকিং এখন পুরনো হয়ে গেছে, আরেকটা নতুন পদ্ধতি দেখলাম। আমার এলাকায় পঞ্চায়েত নির্বাচনের আগে দেখলাম পোস্ট থেকে কেবল টেনে পাড়ায় পাড়ায় ঢুকিয়ে দিয়ে বলছে লোকদীপ প্রকল্পের লাইন। ডব্লু. বি. এস. ই. বি., পি. ডি. সি. এল., বা ডি. পি. এল.-এর অফিসগুলো সি. পি. এমের আখড়ায় পরিণত হয়েছে। সার্ভিস রেগুলেশনকে কলা দেখিয়ে বিনা অনুমতিতে কর্মচারিরা পঞ্চায়েত নির্বাচনে দাঁড়াচ্ছেন এবং জিতে গেলে সেই এলাকার সুপারিনটেনডেন্ট ইঞ্জিনিয়ারের থেকেও ক্ষমতাশালী হয়ে যাচ্ছেন। কেউ জিজ্ঞাসা করবার নেই। পি. ডি. সি. এলের অবস্থা আরও খারাপ। ওখানে জনৈক অ্যাসিস্ট্যান্ট ম্যানেজার তিনি ক্ষমতাশালী, তার তেমন টেকনিক্যাল কোয়ালিফিকেশন নেই, কিন্তু ক্লাস-ওয়ান অফিসার হয়ে বসে আছেন। ইউনিয়নের নেতা হয়ে বসে আছেন। সেখানে অফিসারদের মধ্যে গো-অ্যাজ ইউ লাইকের মতো অবস্থা চলছে। অনিয়মিত অফিসে আসাটা তাদের কাছে সম্মানের প্রশ্ন। ভাবটা এরকম যে আমি নেতা, আমাকে কত জায়গায় দৌড়তে হয়। হপ্তায় ৩ দিন কলকাতা, ৩ দিন বক্রেশ্বর যান, জিজ্ঞাসা করলেই বলেন অফিসের অর্ডার আছে। এই সব অদ্ভুত অবস্থা সেখানে চলছে। সেখানে এমন একটা অদ্ভুত অবস্থা চলছে যে মনের মতো লোক হলে স্টেনোগ্রাফার ম্যানেজার হয়ে যায়, যোগ্যতা থাক বা না থাক। আর মনের মতো লোক না হলে সিনিয়র

টেকনিসিয়ান হওয়া সত্ত্বেও গ্রেডেশন লিস্টে জুনিয়র করে রাখা হচ্ছে। আমাদের জানা দরকার এই অযোগ্য ওয়ার্ককালচারের ফলে বক্রেশ্বরের প্যাকেজ টেণ্ডারের ক্ষেত্রে একবার এল-ওয়ান বার করতে দিল্লির অনুমোদন নিতে হয়। বক্রেশ্বরের সাধারণ ল্যাণ্ড লুজারদের গত ৫ বছরে একটাও চাকরি দেওয়া হয়নি। অথচ ৩০০,৪০০ লোক সাপ্লাই লেবার হিসাবে পেরেনিয়াল নেচারের জব করে আসছে গত ১০, ১২ বছর ধরে। সাঁওতালডিতে গত ১৯৯৬ সালের জুলাইতে ঠিকাদার শ্রমিকদের মেডিক্যাল ও ইন্টারভিউ হয়ে গেল, কিন্তু আজ পর্যন্ত তারা নিয়োগপত্র পেল না। মুশকিল হচ্ছে এই সব জিনিস বললেই আপনি বলবেন যে আপনাকে কেউ ফুলের মালা দিল না, শুধুই ইষ্টক বর্ষণ করল। আমি আবার নতুন করে কোলাঘাট থার্মাল পাওয়ারের ব্যাপারে বলছি, সেখানে কে. টি. পি. পির ৩ কিঃমিঃ রেডিয়াল এরিয়া ইলেকট্রিফিকেশনের সার্ভে হল, এস. ই. বি. কোটেশন দিন, ওয়ার্ক অর্ডার বের করার সময় ৩ কিঃ মিঃ এর মধ্যে ৪ থেকে ১০, ১২ কিঃ মিঃ টিসটেন্সের ৩টি গ্রামের নাম শাসক দলের লোকজন ঢুকিয়ে দিল। আর এমন অপদার্থ ম্যানেজমেন্ট যে, ডি. এম. অফিস থেকে ভেরিফাই পর্যন্ত করল না। জনগণের টাকা নিয়ে দলবাজি হবে আর এই সব অপদার্থ অফিসারেরা তাতে মদত দেবে। ওনার নজরে আনা দরকার তাই বলছি এত কথা। যাই হোক, পশ্চিমবাংলার বিদ্যুতের সামগ্রীর উন্নতি এই ভাবে হবে না। এটা যদি করতে হয় তাহলে ওনাকে আর ভাবতে হবে। ফেব্রুয়ারি মাসে কোলাঘাটের ৫ নম্বর ইউনিটের হ্যাঁঙ্গার ভেঙ্গে পড়ে গেল। কিন্তু গত ৬ মাস ধরে এই ভাবে ভেঙ্গে পড়ে থাকলেও কেউ কিন্তু এ বিষয়ে কৈফিয়ত চাচ্ছে না। সবাই ভাবছে, উৎপাদন যখন ৫৫ পারসেন্ট তখন আর সারিয়ে কি লাভ আছে। মুশকিল হচ্ছে, কেউ কৈফিয়ৎ নিচ্ছে না। কারণ এটা শুরু থেকেই রুগ্ন হয়ে রয়েছে। একটা শিশু জন্মানোর পর তাকে যেমন পালসপোলিও খাওয়ানো হয় সেরকম কিছু এক্ষেত্রে করা হল না। আমি আরেকটা বিষয় বলে বক্তব্য শেষ করব। ইউনিয়ন নেতাদের মেডিক্যাল বিল রিএমবার্সমেন্ট হয়। তাদের ক্ষেত্রে যে নিয়ম আছে তা হচ্ছে, ডিপেণ্ডেন্টদের মেডিক্যাল বিল দেওয়া যাবে। কিন্তু বড় ভাইকে ফাদার লাইক এলডার ব্রাদার দেখিয়ে কি করে হয়, আমি জানিনা। আমি বিষয়গুলো ওনার নজরে আনছি। উনি ছাড়া এ সমস্ত ব্যাপার আর কারই বা নজরে আনব। তাই বলতে হয়, আপনাকে ফুলের মালা দিতে চাইলেও তা দিতে পারছি না, ইষ্টক বর্ষণই হয়তো আপনার প্রাপ্য। নমস্কার।

[4-00 – 4-10 p.m.]

**শ্রী কামাক্ষানন্দন দাস মহাপাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি উত্থাপন করেছেন সেই দাবিকে সমর্থন জানিয়ে কয়েকটা কথা বলছি। বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে নিরবিচ্ছিন্ন প্রয়াসের জন্য ওনাকে অভিনন্দন জানাচ্ছি।

সেই প্রয়াস উনি অব্যহত রাখতে পেরেছিলেন উনি এটাকে ২৬৫ মেগাওয়াটে নিয়ে গেছেন। স্যার, আমার সময় খুব কম, আমি সংক্ষেপে কিছু বলব। প্রথমে আমি সি. ই. এ. সি. নিয়ে কিছু বলব। আমরা জানি, সি. ই. এস. সি.-র দায়িত্ব হচ্ছে কলকাতায় বিদ্যুৎ সরবরাহ করা। কিন্তু আমি এবং আমরা শুনেছি, এবং সি. ই. এস. সি. বলছে তারা নাকি লসে রান করছে। ১২৫ কোটি টাকা নাকি তাদের ঘাটতি। কিন্তু আমার মাথায় ঢোকেনা কলকাতায় ১-টা পোল বসালে যেখানে ৫০-৬০-টা কনজিউমার পাওয়া যায় সেখানে সি. ই. এস. সি.-র কি করে লস হয়? ওদের রিরুদ্ধে অনেক অভিযোগ আছে। একটা হচ্ছে, সি. ই. এস. সি. গ্রাহকদের কোটি কোটি টাকা গোয়েঙ্কারা অন্য কোম্পানিতে সরিয়ে দিচ্ছে। দ্বিতীয়, সি. ই. এস. সি.-র অনেক বড় বড় অফিসার আছেন, যারা ২০ থেকে ৫০ হাজার টাকা বেতন পান। তাদের অনেককে গোয়েঙ্কারা সি. ই. এস. সি.-তে কাজে লাগায় না, অন্য কোম্পানিতে লাগায়। কিন্তু হিসাব দেয় যে, তারা নাকি সি. ই. এস. সি.-তে কাজ করছেন। তাদের খরচটা এখানে দেখানো হয়। বজবজ তাপবিদ্যুৎ চালু করার ৬ বছর পরেও ফার্স্ট ইউনিটের পুরো প্রোডাকশন হচ্ছেনা, দ্বিতীয় ইউনিট কবে হবে জানিনা। মূল প্রোজেক্টটা ছিল ১৬০০ কোটি টাকার। কিন্তু এখন ১৩০০ কোটি টাকা প্লাস আর অনেক কিছু নিয়ে ২৬০০ কোটি টাকা দাঁড়াচ্ছে। আপনি বিষয়টা বুঝবেন, সর্বভারতীয় হিসাব অনুযায়ী প্রতি মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন করতে ৩ থেকে সাড়ে ৩ কোটি টাকা লাগে। সেই অনুযায়ী ৫০০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন করতে ১৭০০ কোটি টাকার বেশি লাগা উচিত নয়। তাঁরা যে বেতনের হিসাব দিচ্ছেন তা নিয়ে আপনি এনকোয়ারি করবেন বলেছেন। এ ব্যাপারে একটা ড্রাস্টিক স্টেপস নেওয়া দরকার। সি. ই. এস. সি. প্রোজেক্ট কস্টের সমস্তটাই কনজিউমারদের ঘাড়ে চাপিয়ে দিতে চাইছে। পশ্চিমবাংলার রাজধানী কলকাতা শহরে বিদ্যুৎ সরবরাহের দায়িত্ব সি. ই. এস. সি.-র গোয়েঙ্কারা সি. ই. এস. সি.-কে ডোবাচ্ছে এবং ডোবাবে। পশ্চিমবাংলার রাজধানীকে সমস্যার মধ্যে ফেলে দেবে। আমি দ্ব্যর্থহীন ভাষায় বলতে চাই, সি. ই. এস. সি. গোয়েঙ্কাদের হাত থেকে কেড়ে নিতে হবে এবং পর্ষদের হাতে এর পরিচালন ভার দিয়ে দেওয়া হোক। বিদ্যুৎ পর্ষদ সম্পর্কে অন্যান্য বিষয়ে যাওয়ার আগে পর্ষদের যে সর্বোচ্চ প্রশাসনিক সিসটেম, সেই সিসটেম কিভাবে চলছে, আপনি মন্ত্রী, আপনাকে সেটা আমি খোঁজ নেওয়ার জন্য অনুরোধ করছি। আপনার নজরে নেই, আপনি খোঁজ নিলে দেখবেন, পর্ষদের উচ্চতম পর্যায় থেকে শ্রমিক, কর্মচারী, ইঞ্জিনিয়ার এবং অন্যান্য অফিসারদের ক্ষেত্রে যে ধরনের ডিলিং হয়, যে ধরনের ব্যবহার হয়, সেটা হচ্ছে মধ্যযুগীয় মানসিকতা। এই মধ্যযুগীয় মানসিকতা নিয়ে ডিল করে, অ্যাডমিনিস্ট্রেশনের সর্বোচ্চ পর্যায় থেকে এই ভাবে ডিলিং করে আর যাই হোক না কেন, এমপ্লয়ি, ওয়ার্কার, এবং ইঞ্জিনিয়ারদের যে লায়াবিলিটি, তাদের যে দায়বদ্ধতা সেটা বাড়ানো যায় না। আমি ব্যক্তিগত ভাবে আপনাকে এ বিষয়ে নজর দেওয়ার জন্য অনুরোধ করছি। আমি একই

সঙ্গে কোলাঘাট থার্মাল পাওয়ার প্রোজেক্ট সম্পর্কে কয়েকটি কথা উল্লেখ করতে চাই। সি. ই. এস. সি. সেখান থেকে বিদ্যুৎ কেনে। কিন্তু কে. টি. পি. পি.র পাওনা সি. ই. এস. সি.র কাছে ৫০০ কোটি টাকা। কিন্তু আজও সেটা বিদ্যুৎ পর্ষদ মেটায়নি। আপনি জানেন অন্যদিকে কে. টি. পি. পি.র কাছে পাওনা আছে অন্যান্য সাপ্লাই এজেন্সির এবং তার পরিমাণ প্রায় ২৬০-৬৫ কোটি টাকা এবং সেটা তারা টাইমলি না দিতে পারার জন্য ১৭ পারসেন্ট ইন্টারেস্ট গুণতে হচ্ছে। এভাবে চললে আর কিছুদিন পরে কে. টি. পি. পি. একটা লোকসান সংস্থায় পরিণত হবে। এ বিষয়টা নজর দেওয়ার জন্য আপনাকে আমি অনুরোধ করছি। আমি আরেকটা বিষয়ে, শ্রমিক-কর্মচারিদের স্বার্থে এবং আমাদের রাজ্যের এমপ্লয়মেন্ট পলিসির স্বার্থে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। সম্প্রতি ডাব্লু. বি. এস. ই. বি.র বাইরে থেকে আপনারা ২ হাজার শ্রমিক নিয়োগ করার সিদ্ধান্ত নিয়েছেন। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে আপনারা নামও চেয়েছেন, তারা আপনাদের কাছে নামও পাঠিয়ে দিয়েছেন। কিন্তু আপনারা জানেন ডাব্লু. বি. এস. ই. বি.র আণ্ডারে প্রায় ৩ হাজার ঠিকা শ্রমিক গত ১৫ বছর ধরে কাজ করছেন, যারা অত্যন্ত দক্ষ শ্রমিকে পরিণত হয়েছেন। অথচ তাদের মধ্যে থেকে স্থায়ী শ্রমিক গ্রহণ না করে বাইরে থেকে আপনারা শ্রমিক নিয়োগের ব্যবস্থা করেছেন। এই কাজটা শুধু বেআইনি নয় এই কাজটা অমানবিক বলে আমি মনে করি। এ বিষয়ে আমি দাবি করি যে, সমস্ত বাকি শ্রমিকদেরকে স্থায়ী শ্রমিক হিসাবে স্বীকৃতি দিতে হবে। কিন্তু দাবি করলে আপনি এখনই তা পারবেন বলে আমি তা মনে করি না। কিন্তু নীতিগত ভাবে এই দাবি আমি আপনার কাছে তুলে রাখছি। কিন্তু এখনই যেটা আপনার পারা উচিত তা হচ্ছে, আপনি এখন বাইরে থেকে লোক নেবেন ২ হাজার, আর বাকি যে ৩ হাজার অস্থায়ী শ্রমিক আছে তাদের ক্ষত্রে আমি দাবি করছি যতদিন না তাদের আপনি স্থায়ী শ্রমিকদের মতো বেতন ভাতা এবং অন্যান্য সুযোগ-সুবিধা যাতে দেওয়া যায় সেই বিষয়ে আপনি নজর দেবেন। এই বিষয়ে আপনাকে ভাবতে অনুরোধ করছি। আমি আরেকটা বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি সেটা হল, পর্ষদ উন্নয়ন নিগম এবং ডি. পি. এলের শ্রমিক-কর্মচারী এবং ইঞ্জিনিয়ারদের বেতন পুনর্বিন্যাসের জন্য যে পে-কমিটি গঠিত হয়েছিল সেই পে-কমিটির রিপোর্ট আজও বেরোয়নি। সরকারি কর্মচারিদের পে-কমিটির রিপোর্ট বেরিয়ে গেছে কিন্তু এটা এখনও বেরোয়নি। সেই রিপোর্ট কবে বেরোবে সেটা যদি এখানে আপনি নির্দিষ্ট ভাবে বলেন তাহলে সেটা সকলের পক্ষে ভাল হয়। আপনাকে অনুরোধ করব যতদিন না পে-কমিটির রিপোর্ট বেরোচ্ছে ততদিন পর্যন্ত কেন্দ্রীয় সরকারি সংস্থার কর্মচারিদের মূল বেতনের ২০ পারসেন্ট ভাতা হিসেবে দেওয়ার ব্যবস্থা করুন। এবারে আমি গ্রামীণ বৈদ্যুতিকীকরণের ব্যাপারে কয়েকটা বিষয় উল্লেখ করতে চাই। এ বিষয়ে কোনও সন্দেহ নেই যে, কাজটা এগোলেও এখনও গ্রামীণ বৈদ্যুতিকীকরণের ক্ষেত্রে আমরা অনেকখানি পিছিয়ে আছি। আপনি নতুন বিদ্যুতায়ন নিগম গঠন করতে বলেছেন। এটা ভাল। কিন্তু এই প্রসঙ্গে কয়েকটি প্রশ্ন

আমার আছে। এই যে নতুন বিদ্যুতায়ন নিগম আপনি তৈরি করছেন এর ফলে পর্ষদ দায়মুক্ত হবে ঠিকই। কিন্তু নতুন বিদ্যুতায়ন নিগমের ঘাড়ে ৫০০ কোটি টাকার সেন্ট্রাল আর. এস. ই.র কাছে পাওনা বাকি পড়ে আছে পর্ষদের। তার দায়-দায়িত্ব কে নেবে? সুদে-আসলে ৫০০ কোটি টাকা পড়ে আছে। আমরা জানলাম আপনার বাজেট থেকে আপনি ১০০ কোটি টাকা নতুন নিগমকে দিচ্ছেন। সেই ১০০ কোটি টাকা থেকে যদি তাদের ঐ ৫০০ কোটি টাকার সুদ-আসলের একটা অংশ এবং নতুন স্কীম করতে হয় তাহলে তো কিছুই হবে না। জন্ম লগ্ন থেকে যদি ওদের ঋণের ফাঁদে আবদ্ধ করা হয় তাহলে এটা তো কার্যত প্রহসনের ব্যাপার হয়ে দাঁড়াবে। আমি মনে করি এই বিষয়টা আপনি যদি ক্লারিফাই করেন তাহলে সকলের পক্ষে সুবিধা হবে। মাননীয় মন্ত্রী মহোদয় আমি আপনাকে একথা বলতে চাই যে এটা ঠিকই একটা সাফল্যের দিক, গর্বের দিক যে আমাদের রাজ্যে বিদ্যুৎ অনেক বেশি উৎপাদন করা গেছে, এখানে বিদ্যুৎ উদ্বৃত্ত এটাও ঠিক। কিন্তু আপনি খোঁজ নিলে দেখবেন যে মফস্বল শহরগুলোতে এবং গ্রামাঞ্চলে বিদ্যুৎ সরবরাহ সুষ্ঠু হয় না। সেখানে আগেকার চেয়ে উন্নতি হয়েছে তাতে সন্দেহ নেই, কিন্তু এখনও পর্যন্ত জেলা শহরগুলোতে এবং গ্রামাঞ্চলে সত্যি কখনও কখনও ক্ষণপ্রভা ও ক্ষীণপ্রভা অবস্থা হয়। সেখানে লোড শেডিং এবং লো-ভোলটেজ একটা প্রায় ক্রনিক প্রবলেম হয়ে দাঁড়িয়েছে। বিশেষ করে যখন সামার ক্রপ হয় তখন গ্রামাঞ্চলে এটা অ্যাকিউট হয়ে দেখা দেয়। এই বিষয়টা দেখার জন্য আমি আপনাকে অনুরোধ করছি। আমার যত দূর ধারণা, আমি যত দূর শুনেছি সাব-স্টেশন-এর ট্রান্সফর্মারগুলোর ক্যাপাসিটিতে কুলোচ্ছেনা যে-ভাবে কনজিউমার বাড়ছে। অনেক পুরন যন্ত্রাংশ খারাপ হয়ে গেছে। তা ছাড়া নানা-রকম প্রশাসনিক দুর্বলতা রয়েছে। সেই দুর্বলতাগুলি এখন পর্যন্ত দূর করা যায়নি। সেদিকেও নজর দিতে হবে। তারপর একটা নিয়ম পর্ষদের পক্ষ থেকে করা হয়েছে, গ্রাম বাংলায় ট্রান্সফর্মার খারাপ হয়ে গেলে প্রথম-বার পর্ষদ ঠিক করে দেবে, কিন্তু পরের বার থেকে খারাপ হওয়া ট্রান্সফর্মারের দায় দায়িত্ব কনজিউমারদের নিতে হবে। অথচ অনেক ক্ষেত্রে ট্রান্সফর্মার অয়েল ডিপার্টমেন্টের লোকেরা সময় মতো চেঞ্জ করেনা, ফলে ট্রান্সফর্মার খারাপ হয়ে যায়। সে ক্ষেত্রেও কনজিউমারদের সেই ট্রান্সফর্মারের দায়-দায়িত্ব বহন করতে হচ্ছে। এটা বোধ হয় ঠিক হচ্ছেনা। পরিশেষে আমি বলতে চাই এবারে পশ্চিম বাংলায় প্রাকৃতিক দুর্যোগের কারণে ব্যাপক শস্যহানি হয়েছে, অথচ সংশ্লিষ্ট কৃষকরা বিদ্যুতের প্রয়োজনীয় বিল আগেই মিটিয়ে দিয়েছে। কিন্তু তারা ফসল তুলতে পারেনি। আগামী চাষে তাদের দেয় টাকা অ্যাডজাস্ট করার জন্য আমি অনুরোধ করছি। এই কটি কথা বলে, বিদুৎ মন্ত্রীর পেশ করা ব্যয়-বরাদ্দের দাবিকে আর একবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-10 – 4-20 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয়

আজকে এই সভায় যে বিদ্যুৎ খাতের ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি। এই বাজেট বিতর্কের প্রসঙ্গে যেটা খুবই প্রসঙ্গিকভাবে এসে পড়ছে তা হচ্ছে পশ্চিম বাংলার লক্ষ লক্ষ, কোটি কোটি বিদ্যুৎ গ্রাহকের স্বার্থকে বিসর্জন দিয়ে দেওয়া হচ্ছে সি. ই. এস. সি. তথা গোয়েঙ্কাদের কাছে। আজকে আমরা দেখছি জনগণের প্রতি বিদ্যুৎ দপ্তরের কোনও দায়-বদ্ধতা নেই। গোয়েঙ্কাদের প্রতি তাদের দায়-বদ্ধতা নগ্নভাবে প্রকাশিত হয়ে পড়েছে আবার গ্রাহকদের কাছ থেকে বাড়তি এরিয়ার ফুয়েল সারচার্জ গ্রহণ করার সিদ্ধান্তে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এ সত্ত্বেও আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রী শঙ্কর সেন মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি। তিনি যে সৎ সাহস দেখিয়েছেন তা কোনও চীপ পলিটিক্যাল জেস্টার নয়, আই বাউ ডাউন টু ডঃ শঙ্কর সেন। ২ তারিখে মুখ্যমন্ত্রী নোট দিয়ে সি. ই. এস. সি.-র অ্যাডিশনাল ফুয়েল সারচার্জ আদায় করার বিষয়টি অ্যাজপার ব্যাটলিবয় কমিটির রিপোর্ট এবং ডি. কে. বসুর পরবর্তী রিপোর্টের সুপারিশের ভিত্তিতে অনুমোদন করেন। কিন্তু মুখ্যমন্ত্রীর ২ তারিখের ঐ নোটের বিরুদ্ধে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী দৃঢ়তার সঙ্গে প্রতিবাদ জানিয়েছেন। এর জন্য আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। আজকের সমাজে এ-রকম সৎ সাহস, এ-রকম ইন্টিগ্রিটি, এ-রকম পার্সোনালিটির খুবই অভাব। তিনি এই যে সৎ সাহসের পরিচয় দিয়েছেন তার জন্য আমি তাঁর প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই, পশ্চিমবাংলার সংসদীয় গণতন্ত্রের ইতিহাসে এটা একটা নজির বিহীন ঘটনা হতে চলেছে। কারণ বিভাগীয় মন্ত্রী স্বয়ং চিফ মিনিস্টারের সিদ্ধান্তের বিরুদ্ধে মত প্রকাশ করেছেন। একজন ক্যাবিনেট মিনিস্টারের চিফ মিনিস্টারের মতের বিরুদ্ধে মত প্রকাশ করাটা বিরল ঘটনা। এর চেয়ে স্ট্রং ল্যাঙ্গুয়েজে আর কি বলার আছে—তিনি বলছেন, এই বাড়তি ফুয়েল সারচার্জ গ্রাহকদের কাছ থেকে যেটা আদায় করা হয়েছিল, সে সম্বন্ধে যে কমিটি ১৯৯৭ সালের আগস্ট-সেপ্টেম্বর মাসে যে রিপোর্ট দিয়েছিল, সেই কমিটিই তার পরবর্তী রিপোর্টে তার আগের সিদ্ধান্তকে পরিবর্তন করে—উল্টে আবার গ্রাহকদের কাছ থেকে এরিয়ার ফুয়েল সারচার্জ নিতে বলছে—কোন যুক্তিতে? উইথ ট্রান্সপারেন্ট টার্ম। কোনও গোঁজামিল নেই, স্বচ্ছ-পরিষ্কার যুক্তি দিয়ে বলতে হবে এর রিপোর্ট থেকে বিচ্যুতি হল কেন? এর থেকে কড়া ভাষা আর কি বলবেন? তিনি বলেছেন, আদায় করা বে-আইনি, ইল্লিগাল, অন্যায়, অযৌক্তিক। হাউএভার, চিফ মিনিস্টার অ্যাজ পার ডিজায়ার্ড—লাস্ট লাইনে কি বলেছেন,— However action may please be taken as desired by Chief Minister. তিনি কি করবেন? মুখ্যমন্ত্রী যখন বলছেন। এত কিছু বলার সত্ত্বেও উনি বললেন হাউএভার। আই বাউ-ডাউন, উনি যে সৎ সাহসের পরিচয় দিয়েছেন সেই সৎ-সাহসের জন্য আমি তাঁকে শ্রদ্ধা জানাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যেটা বলতে চাই, সংসদীয় রাজনীতিতে এটা নজির বিহীন ঘটনা, বিভাগীয় মন্ত্রীর যে সিদ্ধান্ত এবং উনি নিজেই বলেছেন, এটা কনজিউমারদের স্বার্থ বিরোধী এবং

উনি বিভাগীয় মন্ত্রী আজও এবং এই সিদ্ধান্তের ট্রান্সপারেন্সি সম্পর্কে কোয়েশ্চেন রেখেছেন এবং যখন এই সিদ্ধান্ত কার্যকর হতে দেখছি তখনই সরকারের ট্রান্সপারেন্সি সম্পর্কে প্রশ্ন এসে যায়। তাই আমি দাবি রাখছি, গতকালও দাবি রেখেছিলা , আজও এই দাবি উঠছে, সমস্ত কাগজ-পত্র, ডি.কে.বসুর আরলিয়ার রিপোর্ট, ডি.কে.বসুর সাবসিকোয়েন্ট রিপোর্ট এবং ব্যাটলিবয়ের অডিট রিপোর্ট সহ সমস্ত পেপার বিধানসভায় সাবমিট করা হোক এবং অন দি বেসিস অফ দিজ রিপোর্ট Let there be an enquiry committee of all party committee from this House. এই হাউসে সংসদীয় সর্বদলীয় কমিটি গঠিত হোক। গভর্নমেন্ট চ্যালেঞ্জ ফেস করুন এবং তার ট্রান্সপারেন্সি প্রমাণ করুন। ইট ইজ এ সিরিয়াস কোয়েশ্চেন। সরকার যদি এই সম্পর্কে সাপ্রেসড করেন, যদি ইগনোর করেন তাহলে এটাই প্রমাণ হবে, মাননীয় বিভাগীয় মন্ত্রীর যে সিদ্ধান্ত, তিনি যে অনাস্থা প্রকাশ করেছেন ট্রান্সপারেন্সি সম্পর্কে তা জাস্টিফায়েড গ্রাউন্ডে করেছেন। পশ্চিমবাংলার বিধানসভার সদস্যরা, পশ্চিমবাংলার জনগণ তারা এটাকে অত্যন্ত জাস্টিফায়েড কোয়েশ্চেন বলে মনে করেন। সরকার তার ট্রান্সপারেন্সি সম্পর্কে যেসব সাপ্রেসড করতে চাইছে, সংসদীয় সর্বদলীয় তদন্ত কমিটির দাবি মানছেন না—এটাই প্রমাণিত হবে। তাই বলছি, সরকার এটা স্বীকার করে নেবেন এবং চ্যালেঞ্জ ফেস করবেন—প্রথমত, এই বক্তব্য আমি রাখতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্যের বিদ্যুৎ পরিস্থিতি অত্যন্ত সঙ্কটজনক। যদিও বিদ্যুৎ পরিস্থিতির উন্নতি করা হয়েছে বলে এই সরকার দাবি করছেন কিন্তু কার্যত বৈদ্যুতিকরণ এবং পরিষেবার যে ব্যবস্থা তা এক ইঞ্চিও এগোয়নি। যদিও বিদ্যুৎ গ্রাহকদের উপর একের পর এক আর্থিক আক্রমণ মারাত্মক ভাবে বেড়ে চলেছে।

[4-20 – 4-30 p.m.]

স্যার, স্বাধীনতার ৫০ বছর পর এবং এখানে বামফ্রন্টের ২১ বছরের শাসনের পরও আমরা দেখছি পশ্চিমবঙ্গের বিরাট সংখ্যক গ্রামে এখনও বিদ্যুৎ পৌছায়নি। ১০ হাজারের মতন গ্রামে, এখনও বিদ্যুৎ পৌছায়নি। আর যেখানে বিদ্যুৎ গিয়েছে সেখানে দিনে গড়ে ১২ ঘন্টা তারা বিদ্যুৎ পায়, চুক্তি অনুসারে সারা দিন অর্থাৎ ২৪ ঘন্টাই যেখানে বিদ্যুৎ পাওয়ার কথা। শতকরা ৮০ ভাগ জায়গায় লো ভোল্টেজের সমস্যা রয়েছে। ৬০ ভাগ জায়গায় মিটার রিডিং-এর কোনও ব্যবস্থা নেই। এস.ই.বি.-র ১৩ লক্ষ গ্রাহকের মধ্যে ৭ লক্ষ গ্রাহকের মিটার খারাপ, ৮০ পারসেন্ট সঠিক ভাবে মিটার রিডিং দেয় না। বন্টন ও সঞ্চালন ব্যবস্থার ক্রটির জন্য ২০.৪ পারসেন্ট জায়গায় বিদ্যুতের অপচয় হচ্ছে। এ ছাড়া লাইনের ফল্টের ব্যাপার তো রয়েছেই। কোনও গোলযোগ দেখা দিলে গ্রাহকরা অসহায় কারণ বিদ্যুৎ কর্মিদের পাত্তাই পাওয়া যায় না। ঘন্টার পর ঘন্টা গ্রহকদের বিদ্যুৎ বিহীন অবস্থায় থাকতে হয়, ক্ষেত্র বিশেষে দু/এক দিনও বিদ্যুৎ বিহীন অবস্থায় থাকতে হয়। একদিকে এই হচ্ছে পশ্চিমবঙ্গে বিদ্যুৎ পরিষেবার হাল অপর দিকে

বিদ্যুতের গ্রাহকদের উপর অর্থনৈতিক আঘাত দিনের পর দিন বাড়ছে। '৯১ থেকে '৯৭ সালের মধ্যে বিদ্যুতের দাম অন্তত তিনগুণ বৃদ্ধি পেয়েছে। ফিক্স বৃদ্ধি, ইউনিটের দাম বৃদ্ধি, ফুয়েল সারচার্জ বৃদ্ধি, এরিয়ার ফুয়েল সারচার্জ আদায়, সিকিউরিটি ডিপোজিট বৃদ্ধি, মিনিমাম চার্জ বৃদ্ধি, মিটার ভাড়া বৃদ্ধি এইসব জিনিস হচ্ছে। তার সঙ্গে সঙ্গে তার ও পোলের দাম গ্রাহকদের কাছ থেকে আদায় করা হচ্ছে। সরকার বলছেন লোকসান হচ্ছে অথচ শিল্পপতিদের ছাড় দেওয়া হচ্ছে। আসলে '৯১ থেকে '৯৭ সাল পর্যন্ত কেন্দ্রীয় সরকার যেভাবে বিদ্যুৎ নীতি পালটেছেন পশ্চিমবঙ্গ সরকারও সেই নীতিকে পূর্ণাঙ্গ রূপ দিয়েছেন এবং বাস্তবায়িত করেছেন। সমাজ কল্যাণের হাতিয়ার হিসাবে যেভাবে আগে বিদ্যুৎকে দেখা হত আজকে আর তা না দেখে বাজার অর্থনীতির ভিত্তিতে এখানেও বিদ্যুৎকে পণ্যের পর্যায়ে আনা হয়েছে এবং সেই ভিত্তিতেই দেখা হচ্ছে। দেশী, বিদেশি শিল্পপতিরা যাতে বিদ্যুৎ ক্ষেত্রে বিনিয়োগ করে ২০ পারসেন্ট মুনাফা অর্জন করতে পারে সেই ব্যবস্থা করা হচ্ছে। এইসব কারণে বিদ্যুৎ বাজেটের বিরোধিতা করে আমি শেষ করছি।

**শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় তার ডিমাণ্ড নং ৬৯-এর অধীনে ১৫১৪ কোটি ৯৮ লক্ষ টাকা এবং ডিমাণ্ড নং ৭২-এর অধীনে এক কোটি ৩৫ লক্ষ টাকা নন-কনভেনশন্যাল সোর্স অব এনার্জিতে যে ব্যয়-বরাদ্দের দাবি অনুমোদনের জন্য উপস্থিত করেছেন, আমি তাকে সমর্থন করে এবং বিরোধীরা যে কাট মোশন এনেছেন তার বিরোধিতা করে কয়েকটি বক্তব্য রাখছি। আজকে স্বাধীনতার পর থেকে পশ্চিমবাংলার প্রতি অবহেলা এবং অবিন্যস্ত বিদ্যুৎ ব্যবস্থার জন্য দায়ী কেন্দ্রের কংগ্রেস সরকার এবং রাজ্যে যে কংগ্রেস সরকার ছিল তারা। তারা অপরিকল্পিত, অবিন্যস্ত এবং আন্তরিকতা বিহীন কার্যপ্রণালী রেখে গিয়েছিলেন তাকে পরিবর্তন করে, সারা দেশের যে বাস্তব পরিস্থিতি, যে পরিস্থিতিতে কেন্দ্রীয় সরকার চাননি যে সমস্ত রাজ্যগুলিকে সমান ভাবে অর্থ দিয়ে, সাহায্য দিয়ে রাজ্যগুলির অসুবিধা করা এবং একটা সুনির্দিষ্ট লক্ষ পথে সেই রাজ্যগুলিকে নিয়ে যাবার পথে সাহায্য করা। এই কাজ যদি হত তাহলে আজকে বিরোধী দলের বন্ধুরা যে কথাগুলি বলছেন, এগুলি নিয়ে তারা নিজেরা একটু ভাবতেন। আজকে এত কাজ করা হয়েছে, পশ্চিমবাংলায় গত ২০ বছরে অন্তুতপক্ষে একটা সুনির্দিষ্ট পদক্ষেপ নেওয়া সে বিষয়ে কোন সন্দেহ নেই। আজকে ওরা বলছে যে উৎপাদন বাড়েনি, ওরা বলছেন যে বন্টন এবং সঞ্চালন ব্যবস্থার উন্নতি হয়নি, ওরা বলছেন যে গ্রামীণ ইলেকট্রিফিকেশনের কাজ ব্যর্থ হয়েছে এবং এই ধরনের নানা প্রশ্নের অবতারনা ওরা করেছেন। সেই সব সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট বিবৃতিতে নির্দিষ্ট ভাবে বলেছেন। আমি বিরোধী বন্ধুদের কাছে সবিনয়ে এই বিষয়টি রাখতে চাই। আপনারা বলছেন যে উৎপাদন বাড়েনি। আপনারা এটা নিরপেক্ষ দৃষ্টিভঙ্গি থেকে বলছেন

কিনা সেটা আপনাদের একটু ভাবতে বলছি। ১৯৭৪-৭৫ সালে যেখানে টোটাল প্রোডাকশন ক্যাপাসিটি ছিল ৪ হাজার ৯৫৬ মেগাওয়াট, আমি ষষ্ঠ পরিচ্ছেদ থেকে বলছি, সেখানে বেড়ে ১৯৭৫-৭৬ সালে হয়েছে ৫ হাজার ৫৮১ মেগাওয়াট। আর ১৯৭৭-৭৮ সালের নভেম্বরে এটা বেড়ে হয়েছে ৬ হাজার ১৪৬ মেগাওয়াট। এটা বেড়েছে, না কমেছে সেটা নিশ্চয়ই বুঝতে অসুবিধা নেই। আজকে এটা ঘটনা যে উৎপাদন বৃদ্ধি হয়েছে। তবে এ ক্ষেত্রে কিছু কিছু অসুবিধা মাঝে মাঝে হয়েছে এটা ঠিক এবং এই বিষয়গুলিকে নির্দিষ্ট ভাবে একটা স্ট্যাবিলিটির জায়গায় নিয়ে যাবার জন্য পশ্চিমবঙ্গ সরকার এবং বিদ্যুৎমন্ত্রী কতকগুলি নির্দিষ্ট পদক্ষেপ গ্রহণ করার চেষ্টা করেছেন। কোলাঘাট থার্মাল পাওয়ার স্টেশন আপনারা প্রস্তুত করেছিলেন, কিন্তু সেটা কার্যকর করেননি। এই জন্য যে টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছিলেন সেটা আপনারা সঠিক ভাবে খরচ করেননি এবং পরবর্তীকালে বামফ্রন্ট আসার পরে এই কোলাঘাটকে রূপায়িত করা সম্ভব হয়েছে এবং উৎপাদন শুরু হয়েছে এবং তাকে ফুল ক্যাপাসিটি ইউটিলাইজ করা হচ্ছে কিনা তার পরিসংখ্যান বিদ্যুৎ দপ্তরের আলোচনার সময়ে প্রশ্নোত্তরে দেওয়া হয়েছে। আপনারা জানেন যে সারা ভারতবর্ষের অবস্থা কি। আজকে কোলাঘাটের ক্যাপাসিটি ১০০ পারসেন্ট ব্যবহার করার জন্য আপনারাও প্রশংসা করেছেন। আপনারা জানেন যে ব্যাণ্ডেলের একটা ইউনিটের ক্ষমতা বাড়ানো সম্ভব হয়েছে। আজকে যে প্রকল্পগুলি স্ট্যাবিলিটির সঙ্গে কাজ করছে না, সেখানে বাধার সম্মুখীন হতে হচ্ছে। আপনারা জানেন যে, গত অষ্টম পরিকল্পনায় কেন্দ্রীয় সরকারের তরফ থেকে আমাদের পশ্চিমবঙ্গের জন্য যে টাকা দেবার কথা ছিল সেই টাকা আমাদের দেওয়া হয়নি। ডি. পি. এল এবং অন্যান্য বিদ্যুতের যে সমস্ত ফ্যাক্টরি আছে সেগুলিকে রেনোভেট করার জন্য যে টাকা প্রয়োজন, এত টাকা একটা রাজ্য সরকারের পক্ষে এক সঙ্গে জোগাড় করা সম্ভব কিনা সেটা আপনারা ভেবে দেখবেন। এই নিরীখে বিচার করে আমাদের ফরেন এইড নিতে হচ্ছে।

[4-30 – 4-40 p.m.]

এটা তো একটা রাজ্য সরকার। আমাদের টাকার কোনও সোর্স নেই যে সেখান থেকে আমরা টাকা নিতে পারব। কেন্দ্রীয় সরকারের ব্যাঙ্কিং ইনস্টিটিউশনগুলি রয়েছে তারা টাকা দিলে তবেই রাজ্য সরকারের পক্ষে হাজার হাজার কোটি টাকা যা খরচ হয় সেখানে তারা টাকা খরচ করতে পারবেন। তারই জন্য জাপানের ও. ই. সি. এফ.-এর সঙ্গে চুক্তি হয়ে উৎপাদনের ক্ষেত্রে একটা পরিকল্পনা করা দরকার ছিল। কিন্তু সেটা হচ্ছে না। ঐ কারণেই মডার্নাইজেশনের জন্য যে পদক্ষেপগুলি দরকার সেগুলো সঠিকভাবে আমরা নিতে পারছি না। তারই জন্য থার্মাল প্ল্যান্টগুলি থেকে ডি. পি. এল.-কে সেপারেট করে দেওয়া হয়েছে; সেখানে ঐ পাওয়ার প্ল্যান্টের সঙ্গে যুক্ত যারা তারা ব্যবস্থা গ্রহণ করুন। ৫টি ইউনিট নিয়ে তাই সিমেন্সের সঙ্গে পদক্ষেপ নেওয়ার ব্যাপারে আলোচনা

শুরু হয়েছে। আজকে ব্যাণ্ডেলে ২৩৭ কোটি টাকার একটি পরিকল্পনা কার্যকর করবার জন্য আমরা এগোচ্ছি, আজকে সাঁওতালডিকে পাওয়ার ফিনান্স কর্পোরেশনের ঋণ দেবার ব্যবস্থা করা হয়েছে। কারণ আমরা বিদ্যুৎ উৎপাদনকে অব্যাহত রাখতে চাই এবং দৃঢ়ভাবে সেটা আমরা করতে পারছি। আজকে সমালোচনা করছেন যে, কেন বজবজে ফুল ক্যাপাসিটিতে উৎপাদন হচ্ছে না। কিন্তু গত মার্চে যে প্ল্যান্ট চালু হয়েছে তাতে সেটা কি করে হবে? তার বয়লার আছে, তার বিভিন্ন রকমের এক্সপ্লোরের বিষয়গুলি আছে। সেগুলো হয়ে গেলে তবেই সেখানে ফুল ক্যাপাসিটিতে উৎপাদন হতে পারে। বজবজে ২৫০ মেগাওয়াট এবং বক্রেশ্বরে ২১০ মেগাওয়াটের দুটো ইউনিট চালু করা সম্ভব হবে এবং তার মধ্যে দিয়ে আমরা আরও ভাল উৎপাদনের দিকে এগোতে পারব। পুরুলিয়ার পাম্প স্টোরেজের জন্য ও. ই. সি. এফ. ২৮৯ কোটি টাকা অনুমোদন করেছে এবং সেখানে ২২৫ মেগাওয়াটের ৪টি ইউনিট হবে। তিস্তা ক্যানাল ফলস-য়ে দুই ইউনিট চালু হয়েছে এবং বাকিগুলি কমপ্লিকেশনের দিকে এগিয়ে যাচ্ছে। আজকে মংপু এবং কালিখোলার হাইডাল পাওয়ার প্রজেক্ট দুটিও কার্যকর করবার কাজ এগোচ্ছে। বামফ্রন্ট সরকার সুনির্দিষ্ট ভাবে এই কাজগুলির দিকে এগোচ্ছেন। শুধু এগুলিই নয়, ট্রান্সমিশনের ব্যাপারেও ব্যবস্থা গ্রহণ করেছেন। ইতঃমধ্যে অন্তত পক্ষে প্রতিটি জেলায় বিগ সাবস্টেশন স্থাপনের ব্যবস্থা হয়েছে। আজকে ১৩৩৫টি মেইন লাইনের কাজ শেষ হয়েছে এখানে ট্রান্সমিশন এবং ডিস্ট্রিবিউশনের ব্যাপারে সমালোচনা করা হয়েছে। কিন্তু এই বাজেটের মধ্যে দিয়ে এই বিষয় দুটি সম্পর্কে সুনির্দিষ্টভাবে ব্যবস্থা নেওয়া হয়েছে বলে আমি মনে করি। তবে এটা ঠিক যে, বিদ্যুৎ চুরি এবং মিসম্যানেজমেন্ট সম্পর্কে এস. ই. বি.-কে দ্রুত ব্যবস্থা নিতে হবে। তবে বিদ্যুৎ বিক্রি করার ক্ষেত্রে একটা উন্নতি আমরা দেখতে পাচ্ছি। ১৯৯৪-৯৫ সালে ডি. পি. সি. এল. বিদ্যুৎ বিক্রি করেছে ৫,১২৪ মিলিয়ন ইউনিট এবং তার বিক্রয় মূল্য ছিল ৫৫৩.৯৪ কোটি টাকা। ১৯৯৫-৯৬ সালে তারা বিদ্যুৎ বিক্রি করেছে ৫৫৪০ মিলিয়ন ইউনিট এবং তার বিক্রয় মূল্য ছিল ৫৭৭.৮৩ কোটি টাকা। অর্থাৎ বিদ্যুৎ বিক্রির পরিমাণ ক্রমশঃ বাড়ছে। অন্যান্য বিষয় নিয়ে আর বলবার অবকাশ নেই, তাই বিরোধীদের বিরোধিতা করবার জন্য যে বিরোধিতা তার বিরোধিতা করে বাজেটকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ডঃ শঙ্কর সেন মহাশয় যে বাজেট পেশ করেছেন আমি সেই বাজেটের বিরোধিতা করছি। উনি ওনার বাজেট বরাদ্দে ১৫১৪.৯৮ লক্ষ টাকার মঞ্জুরি চেয়েছেন। টাকার অঙ্ক বেড়েছে কিন্তু বিদ্যুতের কাজ বাড়েনি। সারা পশ্চিমবাংলায় বিদ্যুতের অবস্থা হতাশাব্যঞ্জক, সারা বাংলায় বিদ্যুতের বেহাল অবস্থা। আজও সুন্দরবনের প্রত্যন্ত গ্রামে, দক্ষিণ ২৪-পরগনা তথা পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় বিদ্যুৎ পৌছায়নি। যেখানে বিদ্যুৎ পৌছেছে সেখানে

লোড শেডিং-এর অবস্থা আপনারা সকলেই জানেন। পশ্চিমবাংলায় লোড শেডিং-এর কি অবস্থা চলছে সেটা সকলেই জানেন। কলকাতার চেয়ে গ্রামে অনেক বেশি লোড শেডিং। কারণ কলকাতাকে দিয়ে তবে গ্রামে বিদ্যুৎ যায়। আজকে সারা দিনে ৭-৮ ঘন্টার বেশি বিদ্যুৎ থাকে না। ১৫ মিনিট অন্তর বিদ্যুৎ নেই। আজকে ট্রেন যায় না বিদ্যুতের জন্য, আজকে হাসপাতালে রোগীদের অপারেশন হয় না বিদ্যুতের জন্য। তাই গ্রামে গ্রামে আজ বিক্ষোভ, এস. এস. অফিস ভাঙচুর হচ্ছে। আমি বিদ্যুৎ মন্ত্রীকে বলছি, আপনি যদি গ্রামে যান তাহলে সাবধান, বিদ্যুৎমন্ত্রী যাচ্ছেন বলে যেন কেউ না পরিচয় দেন, তাহলে বিদ্যুৎ মন্ত্রীর আর গাড়ি থাকবে না। এই যে লোকদীপ প্রকল্প, আপনি বলুন এই লোকদীপ প্রকল্পের জন্য আপনি কি করেছেন। আজকে কত জনকে আপনি লোকদীপ প্রকল্পের আওতায় আনতে পেরেছেন? আজকে ২১ বছর পরে আপনাদের সরকারের জ্ঞান হয়েছে যে গ্রামে বিদ্যুৎ পরিষেবার কথা। আপনাদের জ্ঞান একটু দেরিতে হয়। আগে রবীন্দ্রনাথকে বুর্জুয়া কবি বলতেন। আজকে জ্ঞান হয়েছে তাই রবীন্দ্রনাথকে সুভাষচন্দ্র বোসকে সম্মান দিচ্ছেন। দেরিতে জ্ঞান হয়েছে। আপনাদের দ্বারা তফসিলি জাতি এবং উপজাতির লোকেরা এবং গ্রামবাংলার লোকেরা কোনও সুযোগ সুবিধা পাবে না এই কথা আমি বিধানসভায় দাঁড়িয়ে বলতে পারি। আজকে যদি প্রশ্ন করি সৌরশক্তি এবং অচিরাচরিত শক্তি চালিত বিদ্যুৎ, আপনি বলুন কোন দ্বীপের কত জন মানুষকে সুযোগ সুবিধা দিতে পেরেছেন? আপনারা সি. ই. এস. সি-র ফুয়েল সারচার্জ বৃদ্ধি করেছেন। পশ্চিমবাংলার মানুষের উপর জিজিয়া কর স্থাপন করেছেন। এটা করে আপনারা নমুনা দেখিয়ে দিলেন যে গোয়েঙ্কা ভয় পান, গোয়েঙ্কার কথা অনুযায়ী চলেন। গোয়েঙ্কার কথা অনুযায়ী আজকে রাজ্য চালাচ্ছেন, বিদ্যুৎ দপ্তর চালাচ্ছেন। এর চেয়ে লজ্জার কথা আর কি হতে পারে? আপনি শিক্ষক মানুষ, সৎ মানুষ শুনেছি। আজকে আপনি পশ্চিমবাংলায় বিদ্যুতের পরিস্থিতি যা তৈরি করেছেন সেটা বলার কথা নয়। নূতন কোনও বিদ্যুৎ লাইন হয়নি। আমার এলাকায় আমি বলে দিচ্ছি চককৃষ্ণ রামপুর, রাজারামপুর এবং শ্যামসুন্দরপুর এই সমস্ত এলাকায় ৫ বছর পরে বিদ্যুতের খুঁটি পোঁতা আছে তার নেই। এই হচ্ছে আপনার বিদ্যুৎ ব্যবস্থা। আজকে আপনি বলুন, বিদ্যুতের জন্য যদি আজকে কোনও খারাপ পরিস্থিতি তৈরি হয় সেখানে রাতে কল সেন্টারে কেন লোক থাকবে না? বিদ্যুৎ মন্ত্রী তাঁর জবাবি ভাষণে বলবেন কেন কল সেন্টারে লোক থাকবে না। হুকিং ট্রাপিং সব সময় চলছে। করছে আপনার লোকেরা। এক শ্রেণীর লোক টাকা দিয়ে বিদ্যুৎ পাবে না আর এক শ্রেণীর লোক যারা আপনাদের দলে আছে তারা হুকিং ট্রাপিং করবে। তাদের আপনারা কিছু বলবেন না। কারণ তাদের কিছু বললেই, তাদের কিছু করলেই আপনাদের ভোট কমে যাবে। তারা জানে যে ওদের জন্য আপনারা এখানে আছেন এবং ওরা সুযোগ সুবিধা নিয়ে যাবে। আজকে এইভাবে বিদ্যুৎ দপ্তরটাকে আপনারা চালাচ্ছেন। মাননীয় চেয়ারম্যান স্যার, আমি আর একটি কথা বলছি, বিদ্যুৎ দপ্তর এরা

একটা গোষ্ঠী, একটা দলের জায়গায় গিয়ে পৌঁছেছে। কংগ্রেস এলাকা হলে সেখানে বিদ্যুৎ যাবে না, সেখানে বিদ্যুৎ পাওয়া যায় না। এম. পি'র টাকায় বিদ্যুতায়িত হচ্ছে। আমার এলাকার কথা বলছি, বিধায়ক হিসাবে তো একটা দায়িত্ব থেকে যায়। একটা আলোচনা করে কোন কোন এলাকায় বিদ্যুৎ যাবে তা করা উচিত। কংগ্রেস বিধায়ক বলে কি আমরা জানতে পারব না যে কোন কোন এলাকায় বিদ্যুৎ যাবে? জেলা পরিষদ থেকে সেই সিদ্ধান্ত নিয়ে নেওয়া হবে? পশ্চিমবাংলায় বিদ্যুতের ক্ষেত্রে ভাল কাজ করতে হলে আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে বলব, আপনি রাজনীতির উর্দ্ধে উঠে কাজ করুন। আপনি আমার ওখানে, ফলতা এক্সপোর্ট জোন'এ গিয়েছিলেন। আমি আপনাকে বলেছিলাম, অতদূর থেকে বিদ্যুতের লাইন কি করে আনবেন? আমার এখানে তারাকুঞ্জ থেকে বিদ্যুৎ দিন। আপনি সেটা করতে পারলেন না। প্রত্যেকটা দপ্তরে যে দুর্নীতি আজকে চলছে, সেই দুর্নীতির শিখরে চলে গেছে এই বিদ্যুৎ দপ্তর। এখানে বিদ্যুৎ মন্ত্রী বসে আছেন, এই বিক্ষোভ আপনার কাছে আসবে। এই দুর্নীতির জন্য আমি এই ব্যয় বরাদ্দকে সমর্থন করতে পারছি না। আমাদের পার্টির কাট মোশনকে সমর্থন করে আমি বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

[4-40 – 4-50 p.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, পশ্চিমবঙ্গ সরকারের বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ডঃ শঙ্করকুমার সেন মহাশয় যে বাজেট উত্থাপন করেছেন তাকে সমর্থন করে দু' একটি কথা বলছি। এখানে অনেক কথা ওঁরা বলেছেন। পশ্চিমবঙ্গ তথা ভারতবর্ষের শাসনে কারা বেশিদিন ছিলেন? তখন তাঁরা গ্রামগঞ্জের কথা কতটা ভেবেছিলেন সেটা সাধারণ মানুষ বলবে। গ্রামে দু'একটি করে খুঁটি পুঁতে দিয়ে বলেছিলেন ইলেকট্রিফায়েড হয়ে গেছে। তার ধাক্কা আজকে আমাদের সামলাতে হচ্ছে। আমরা সেই অনুযায়ী বিদ্যুৎ দিতে পারছি না। এখন নিয়মকানুন কিছু পরিবর্তন হয়েছে, সরলীকরণ হয়েছে। যার জন্য আমরা গ্রামের দিকে বিদ্যুতায়নের কাজ কছুটা করতে পারছি। আমার জেলা মেদিনীপুর, সেখানে অনেক জায়গায় বিদ্যুৎ পৌঁছায়নি। অন্যান্য অনেক জায়গায় বিদ্যুৎ গিয়েছে এবং সামগ্রিক ভাবে ভাল কাজ হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বিদ্যাবুদ্ধির দ্বারা সামগ্রিক ভাবে ভাল কাজ করেছেন। কিন্তু বৈদ্যুতিকরণের ক্ষেত্রে গ্রাম এখনও পিছিয়ে পড়ে আছে। আমরা দেখছি মেদিনীপুর জেলা যেটি ভারতবর্ষের মধ্যে বৃহত্তর জেলা, সেখানে অর্ধেক মৌজা এখনও বিদ্যুতায়িত হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয় আগেরবার বলেছিলেন যে, মেদিনীপুর এবং বাঁকুড়াকে তিনি অগ্রাধিকার দেবেন। মেদিনীপুর জেলার মানুষ বিদ্যুৎ থেকে বঞ্চিত আছে। আমি আর একটি কথা বলছি মেনটেনেন্সের জন্য সাব-ডিভিসন নতুন করে করা দরকার। গ্রামের প্রত্যেকটা জায়গায় যে সমস্ত ওয়ার্কাররা থাকেন, তাঁদের গ্রামে গ্রামে গিয়ে কাজ করতে গিয়ে বাধার সম্মুখীন হতে হয়। সেজন্য

মেনটেনেন্স সাব-ডিভিসন করা দরকার। নরঘাট-তমলুকের মাঝামাঝি জায়গায় নরঘাটে বা চণ্ডীপুরে মেনটেনেন্স সাব-ডিভিসন করলে ভাল হয়। আমরা কোলাঘাট থেকে বিদ্যুৎ পেতে চাই। অন্য জায়গা থেকে আপনি কেন বিদ্যুৎ আনবেন? যেখানে প্রদীপ জ্বলছে, সেই কোলাঘাটের বিদ্যুৎ আমাদের দিন। আপনি তমলুকে ১৩২ কেভি সাব-স্টেশন করবেন এই রকম কথা ছিল। আটের দশকে তারজন্য জমি অধিগ্রহণও করা হয়েছে। চল্লিশ লক্ষ টাকা খরচ করা হয়েছে। মাটি ভরাটের কিছু কাজও হয়ে গিয়েছে। অথচ সেই কাজটি পড়ে আছে। ১৩২ কেভি সাব-স্টেশনটি যাতে তমলুকে হয় তা দেখবেন। এটা হলে রেপাড়া, এপাশে কোলাঘাট, আর ওপাশে মহিষাদল, এইসব জায়গায় বিদ্যুৎ যাবে। তমলুক এলাকায় লোডশেডিং অনেক কম হবে যদি তমলুক থেকে কোলাঘাট লাইন যেটা আছে, সেটা ১৩২.৩৩ কে.ভি লাইনে সাব স্টেশন করা যায়। আর বিশেষ করে সৌর শক্তি বা বিদ্যুৎ যাতে বেশি করে মানুষের সামনে যায়, মানুষের কল্যাণে লাগে, তার ব্যবস্থা করবেন। সুন্দর বন এলাকায় যেখানে আলো ঢোকার অভাব, সেখানে আপনি সৌরশক্তির বিদ্যৎ আনার ব্যবস্থা করেছেন। তারপরে হসপিটালগুলোতে বৈদ্যুতিকরণ করার দরকার। সেই ব্যাপারে আপনার ডিপার্টমেন্টের সঙ্গে পি. ডব্লু. ডির (ইলেকট্রিক্যাল) সমন্বয় থাকার দরকার। যাতে প্রত্যেকটি হসপিটালে আলো যায়। এবং আপনি দেখবেন হসপিটালগুলোতে গরম জল করার জন্য তাদের প্রচুর জ্বালানী খরচ করতেহয়, সেইদিক থেকে প্রত্যেকটি হাসপাতালে যাতে সৌর আলো জ্বলে তার ব্যবস্থা করবেন। সেক্ষেত্রে যে পদ্ধতির দ্বারা সৌরশক্তির মাধ্যমে বিদ্যুৎ এনেছেন এক্ষেত্রেও সেই ব্যবস্থা করা হোক যাতে ওর দ্বারা হাসপাতালের মানুষগুলো উপকৃত হয়। যেসব জায়গা উর্জা ছিল সেসব জায়গায় সৌরশক্তির মাধ্যমে আলো আনার ব্যবস্থা করেছেন। তবে কোলাপাড়া প্রভৃতি সেসব জায়গায় অনেক ডিফেক্ট দেখা গেছে, সেসব জায়গাগুলো আপনি দেখবেন। যাতে ওখানে ঠিকঠাক মেরামতির কাজ করা হয়। আর বিদ্যুৎ চুরি হয়ে যাচ্ছে অনেক জায়গায়, কিন্তু সেইভাবে ধরা পড়ছে না। বিদ্যুতের সাজ-সরঞ্জামও চুরি হচ্ছে, কিন্তু তার প্রতিরোধ হলেও যে পরিমাণ উদ্ধার চুরি তার তুলনায় কম। তার হিসাব দেখলেই বোঝা যাবে যে ১৯.২৩ কোটি থেকে ২০ কোটি মত ক্ষতি হয়েছে এবং তাতে উদ্ধার হয়েছে মাত্র ৭৯ লক্ষ টাকা, এটা খুবই কম। তারপরে আপনার যে ভিজিলেন্স দপ্তর আছে সেটাকে আর শক্তিশালী করতে হবে, যাতে করে প্রকৃত দোষীকে ধরা হয়। কারণ গ্রামের নিরীহ মানুষদের ট্রান্সফর্মার চুরির দায়ে যাতে শাস্তি দেওয়া না হয় এবং গ্রামগুলো যাতে নিষ্প্রদীপ করে রাখা না হয়। সর্বোপরি এই বাজেট বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল ঘোষ :** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে বিদ্যুৎ দপ্তরের যে ব্যয়বরাদ্দ পেশ করা হয়েছে আমি তার বিরোধিতা করে আমাদের কাটমোশনকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। সরকারি দলের সবাই বললেন যে, বিদ্যুতে নাকি অনেক

পরিবর্তন হয়েছে, অনেক উন্নতি হয়েছে। এইক্ষেত্রে আমি শুধু একটা পরিসংখ্যান থেকে বলতে চাই কি হয়েছে না হয়েছে ডি. ভি. সি তে তো আপনাদের কিছু করার নেই, এন টি পি সিতেও কিছু করার নেই। এই ডি ভি সি এবং এন টি পি সি যে ৪,৯৫৬ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন করত সেটা ১৯৯৪-৯৫ সাল থেকে বেড়ে ৬,১৪৬ মেগাওয়াটে চলে গেল—আপনাদের তো কিছু করার নেই। কারণ ডি ভি সি এবং এন টি পি সি তো সেন্ট্রাল গভর্নমেন্টের। সেখানে আপনারা কোথায় গেলেন—অনেকেই তো বড় বড় করে বলেছেন যে ২১ বছরে আপনারা অনেক কিছু করেছেন। কিন্তু আপনার দপ্তরের ব্যর্থতার ফলে ১৯৯৫ থেকে ১৯৯৭-৯৮ সালে বিদ্যুতের উৎপাদন কমেছে। উৎপাদন কমে ২,৬৮৮তে নেমে এসেছে। যেখানে আগে ৩,২০০ ছিল. সেখান থেকে কমে ২,৭০০ হল, তারপরে সেটাও কমে ২,৬৮৮তে নেমে এসেছে। তারপরে আপনার বিদ্যুৎ পর্ষদের উন্নয়ন নিগমে ৬,২১০ থেকে নেমে ৩,৮৯০তে নেমে এসেছে। কোথায় আপনারা বিদ্যুৎ তৈরি করতে পারছেন—আপনারা পারেননি। আপনাদের [illegible] দেবার জন্য সি ই এস সি রয়েছে। আমরা সি ই এস সিকে গালাগালি করি এবং যতই দোষারোপ করি না কেন সি ই এস সি আপনার দপ্তরকে বাঁচিয়ে রেখেছে. আপনার দপ্তরের ব্যর্থতার জন্যে সি ই এস সি কে গোয়েঙ্কা শেষ পর্যন্ত তুলে নিয়ে যাবে ফলে ওখানকার হাজার হাজার শ্রমিক কর্মচারী এক আশঙ্কার মধ্যে পড়বে। আজকে বিদ্যুৎ পর্ষদের যে ২৯ হাজার কর্মচারী রয়েছে, তাদের ব্যয় বহন করতে গিয়েই তো আপনি অস্থির হয়ে উঠেছেন। বিদ্যুৎ পর্ষদে যে ট্রান্সফার করা হচ্ছে সেটা রাজনৈতিক ভাবে এবং রাজনৈতিকভাবে প্রমোশন দিয়ে যারা প্রকৃত কাজের লোক, ডিস্ট্রিবিউশন এবং জেনারেশন সম্পর্কে যাঁদের জ্ঞান আছে তাদেরকে দিয়ে কাজ করানো ঠিকমতো হচ্ছে না। বিদ্যুতের ক্ষেত্রে আপনি কোনও উন্নতিই করতে পারেননি।

[4-50 – 5-00 p.m.]

আমার সময় অল্প আছে, এই জন্য বলি, আপনি আজকে বলবেন, এত বিদ্যুৎ পাওয়ার পর, এন. টি. পি. সি. থেকে, সি. ই. এস. সি. থেকে, আপনার দপ্তর থেকে বিদ্যুৎ পাওয়ার পর কেন গ্রামের মানুষ আজকে লো ভোল্টেজ এর মধ্যে থাকবে? বিদ্যুতে লো ভোল্টেজ, বিদ্যুৎ থাকার কোনও উপযোগিতা নেই। কেন এই জিনিস হচ্ছে? গ্রামের পর গ্রামে যেখানে একটু ঝড় ঝঞ্ঝা দেখা দিলেই ২ ঘন্টা থেকে ২০ ঘন্টা পর্যন্ত বিদ্যুৎ থাকে না। এটা নিয়ে আপনি কি চিন্তা করছেন? প্রত্যেকবার এই ব্যাপারে আমরা বলি, গতবারও আপনাকে বলেছিলাম, একইভাবে আপনি বলে যাচ্ছেন, আমাদের অনেক বিরোধী দলের বন্ধুরাও বলেছেন, সরকারি দলের বন্ধুরা বলেছেন, বিরোধী দলের বন্ধুদের—মৌজা দেখুন। '৯৩-'৯৪ সালে বিদ্যুতায়িত মৌজার হিসাব আপনি দেখুন '৯৩-'৯৪ সালে বিদ্যুতায়িত মৌজা ছিল ২৯ হাজার. '৯৪-'৯৫ সালে একই, '৯৫-

'৯৬ সালেও একই, '৯৬-'৯৭ সালেও একই। আর এনারা বড়াই করে বলছেন, সব মৌজা বিদ্যুতায়িত হয়ে গেছে। আপনি জাগলারি অফ ওয়ার্ডস করে দেখাতে পারেন, কিন্তু মৌজা দেখুন '৯৩-'৯৪ সাল ছেড়ে দিয়ে '৯৪-'৯৫ সালের হিসাবটা যদি ধরা যায় তাহলে ৪ বছরে মৌজার হিসাব যেখানে ছিল, আপনি মৌজার হিসাব সেখানেই রেখেছেন। আপনি জানেন, ২২০-র বেশি বড় ও মাঝারি শিল্প বন্ধ আছে, যা দেড় হাজার কিলোওয়াট থেকে ৫ হাজার কিলোওয়াট পর্যন্ত বিদ্যুৎ ব্যবহারে লাগত। সেখানে গত ১০ বছর ধরে এই শিল্পগুলি বন্ধ, সেখানে যদি বিদ্যুৎ দিতেন তাহলে ৬৫০ মেগাওয়াট বিদ্যুৎ এর ডিমাণ্ড হত। কিন্তু ২২০ টি বড় ও মাঝারি শিল্প বন্ধ থাকার জন্য ৬৫০ মেগাওয়াট বিদ্যুৎ কম হয়েছে। আপনি নুতন বিদ্যুৎ এর কথা বলছেন, আমরা সবাই জানি বক্রেশ্বর আসবে, কিন্তু আপনি পারেননি করতে। বিদেশ যদি প্রথম থেকে আপনারা দিতেন তাহলে বক্রেশ্বর হয়ে যেত, রক্ত দিয়ে মুমূর্ষু রোগীকে বাঁচানো যায়, কিন্তু বিদ্যুৎ তৈরি করা যায়না। এটা বামফ্রন্টের বন্ধুরা জানতেন না। খুববড়াই করে গৌরিপুর নিয়ে বলেছেন, আপনি গৌরিপুর করলেন, গৌরিপুরের পাশে সি. ই. এস. সি. রয়েছে, আপনি গৌরিপুরকে আনবেন, প্রজেক্ট করেছেন। আপনি সাগরদীঘিকে আনবেন প্রজেক্ট করেছেন, আপনি বলছেন আমি আনব। সি. ই. এস. সি. পূজালিতে তারা ব্যর্থ হল, শিডিউল টাইমে প্রোডাকশন চালু করতে। আপনার দপ্তর থেকে আপনি কি করলেন, আপনি তো কন্ট্রোলিং অথরিটি, আপনি কি করেছেন? আপনি কেন তাকে সচল করতে পারলেন না? কে. টি. পি. এস্. এর কথা তো বলেছেন বিপ্লব বাবু, শেখানে কি অবস্থা হয়েছে হাই ফ্রিকুয়েন্সির জন্য? আমাদের এখানে বিদ্যুৎ আছে, আপনি শুধু বিদ্যুৎ সঞ্চালন করে, আপনি ডিস্ট্রিবিউশন করবেন। আপনার দপ্তরের সবচেয়ে বড় কাজ আপনি বিদ্যুৎ পাচ্ছেন, বিদ্যুৎ নেই এই কথা বলা যাবে না, আপনার যা প্রয়োজন, হাইপিকে, তা যদি ২ হাজার মেগাওয়াট দরকার হয়, আপনার তা আছে। সেই বিদ্যুৎ আপনি গ্রাম থেকে শহরে, শহব থেকে গ্রামে পৌঁছে দেবেন তার জন্য আপনার যে ইনফ্রাস্ট্রাকচার ক্রিয়েট করা দরকার, আপনি এখনও তা করতে পারেননি। আজকে এটাই হচ্ছে আপনার দপ্তরের ব্যর্থতা। ২১ বছরের এই ব্যর্থতাকে আমরা কোথায় ঢাকব? আজকে স্বাধীনতার ৫০ বছর পূর্তি হতে যাচ্ছে, আমরা স্বাধীনতার ৫০ বছর পূর্তি উৎসব উদ্‌যাপন করব, বামফ্রন্ট সরকার ২১ বছর সময় পেয়েছে, এই ২১ বছরে কলকাতা থেকে ১০/১১ কি.মি. বা ২০ কি. মি. এর মধ্যে যান তাহলে দেখতে পাবেন, শহর এবং শহরতলীতে কত লোক ৪/৫/৬ বছর ধরে দরখাস্ত করে রেখেছে। আমরা বিদ্যুৎ নিতে চাই, বিদ্যুৎ পেতে চাই, আপনার দপ্তর এস. ই. বি. থেকে সেই বিদ্যুৎ দিতে পারেনি। কেন তারা আটকে থাকবে? হ্যাভ ইউ গন, ফর অ্যান অ্যাসেসমেন্ট কত অ্যাপ্লিকেশন এই ধরনের শহর এবং শহরতলীতে—জি. পি. ও কিংবা বিধানসভা থেকে ২৫ কি. মি. রেডিয়াস সার্কেলের মধ্যে দেখেন, দেখবেন কত অ্যাপ্লিকেশন পেণ্ডিং আছে। এই রকম বহু

অ্যাপ্লিকেশন পেন্ডিং হয়ে আছে এস. ই. বি. দপ্তরে। এই ব্যর্থতার কথা আপনি বলবেন না বিধানসভায়? ৫/৬/৮ বছর ধরে পেন্ডিং পড়ে আছে শহরতলীতে, এটা আপনি বলবেন না? গ্রাম শহরের কথা ছেড়ে দিন। এই জিনিস কি দেখতে হবে না, এটা দেখতে বলবেন না? এইগুলি বলবেন না বিধানসভার মধ্যে? আপনার দপ্তরের ব্যাপারে অনেক কথা বলার থাকলেও একটু বলি, যে দপ্তরটি আপনার মতো একজন ভাল লোক পেয়েও এটা আমরা দেখলাম আপনার জয়েনিং এর ২ বছরের মধ্যে, আপনি যেটা করতে বলেছিলেন, আমাদের মনে আশা ছিল, আপনি বাইরে এসেছেন, আপনি একটু ভাল কাজ করবেন। কিন্তু আপনি আবার সেই মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির আবর্তে ঢুকে গিয়েছেন। তাই আপনি পারবেন না, এই অপদার্থ দপ্তরকে তুলে ধরতে, তার জন্য আপনার এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আজকে বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট এখানে উপস্থিত করেছেন তাকে সমর্থন করছি। বামফ্রন্ট সরকার যখন ক্ষমতায় এল তখন থেকে শুরু করছি, বামফ্রন্ট সরকার যখন ক্ষমতায় এল তখন আমাদের সামনে বিরাট সমস্যা হিসাবে পেপারে থেকে চারিদিকে লোডশেডিং বলে চিৎকার আরম্ভ হয়ে গেল। লোড শেডিং পেপারের ফ্রন্ট পেজ দখল করল। কিন্তু এখন আর সেই লোডশেডিং নেই। বিরোধী দলের নেতা সেদিন বলছিলেন এই ব্যাপারে। আপনাদের আমলে মানুষ ক্ষুধার জ্বালায় চিৎকার করত। কিন্তু আজকে কুড়ি-একুশ বছর পরে গ্রামে গেলে দেখতে পাবেন, সেখানকার মানুষ বলছে আমার রাস্তাটা ভাল করে দিন, তার সাথে একটু বিদ্যুৎ দিন। গ্রামের মানুষ এতদিন পর্যন্ত অবহেলিত ছিল, তারা আজকে বিদ্যুতের জন্য বলছে। জনসাধারণের সেই চিন্তাকে মাথায় রেখেই আমাদের বামফ্রন্ট সরকার অগ্রণী হয়েছেন একের পর এক। গত এক সপ্তাহ ধরে আলোচনায় একটা কথায় বার বার আপনারা বলছেন সি. ই. এস. সি সম্বন্ধে। আজকে মান্নান সাহেবও তার বক্তৃতায় কুড়ি মিনিট ধরে বলেছেন সি. ই. এস. সি সম্বন্ধে। মাননীয় সদস্য সুব্রত বাবুও একই কথা বলে গেলেন। আমরা নতুন কোনও কথা আপনাদের মুখ দিয়ে শুনলাম না। শুধু কলকাতাকে কেন্দ্র করে তো পশ্চিমবাংলা নয়, এখানে ২৯৪ জন যে এম. এল. এ আছেন, কলকাতার এম. এল. এ-দের বাদ দিয়ে, গ্রামীণ এলাকায় বিদ্যুৎ ব্যবস্থার কি পরিবর্তন হল। মাননীয় মন্ত্রী মহাশয় দুটি ভাগে ভাগ করেছেন। হয়ত এখনই আমারা এর ফল পাবনা, কিন্তু পাঁচ, দশ বছর পরে আমরা এর ফল পাব। মাননীয় সদস্য শৈলজা দাস বক্তৃতার সময় বললেন, বসন্ত শাঠে নাকি বলেছিলেন পশ্চিমবাংলায় আপনারা বৈদ্যুতিকরণ করতে পারছেন না, আমাদের উপর ছেড়ে দিন। কেন্দ্রের হাতে ছেড়ে দিলে কি অবস্থা হত সেটা একটু চিন্তা করুন। আজকে দিল্লি আমাদের পশ্চিমবাংলার দিকে তাকিয়ে বসে আছে।

[5-00 – 5-10 p.m.]

তারা বলছে ডঃ সেন আপনি পশ্চিমবাংলা থেকে আমাদের বিদ্যুৎ পাঠান, নইলে এখানকার লোকেরা বিশ্বকাপের খেলা দেখতে পাবেনা। আর বিশ্বকাপের খেলা না দেখতে পারলে দিল্লি উত্তাল হয়ে উঠবে। তৎকালনী সময়ে আমাদের যিনি মন্ত্রী ছিলেন তাকে ধন্যবাদ দিচ্ছি। আপনারা বললেন নন-কনভেনশনাল এনার্জির কথা। আপনাদের সময় এটা ছিল না? কংগ্রেস তো ২৮ বছর রাজত্ব করে গেছে, একটাও নন-কনভেনশনাল এনার্জি রিসোর্সের কাজ করে গেছেন? একটাও করেন নি। আজকে মাননীয় মন্ত্রীর পাণ্ডিত্য নিয়ে কোনও প্রশ্নই ওঠে না। সারা ভারতবর্ষের লোক, এমনকি বিরোধী দলের নেতাও বলেছেন তাঁর পাণ্ডিত্য নিয়ে কোনও প্রশ্ন ওঠে না। সারা পৃথিবীতে ১০ জন ইলেকট্রিক্যাল ইঞ্জিনিয়ার থাকলে তার মধ্যে একজন তিনি। সিদ্ধার্থশঙ্কর রায়ও বলে গিয়েছেন। তিনি চেষ্টা করছেন ট্রিওলজি সিস্টেম, হাই-ব্রিড সিস্টেমের। উইণ্ড, সান অ্যাণ্ড ডিজেলের মাধ্যমে। যেসব দূরবর্তী অঞ্চলে সরাসরি বিদ্যুৎ যাবে না, মেইন গ্রিড যাবে না, সেখানে এর মাধ্যমে যাচ্ছে। সাগরদ্বীপ, গোসাবাতে শুরু হয়েছে। ইট ওপেন আপ এ নিউ ডাইমেনশন ইন দ্য ফিল্ড অফ ইলেকট্রিসিটি। আজকে চাল উৎপাদনে পশ্চিমবঙ্গ রেকর্ড ছুঁতে যাচ্ছে। এও তো বিদ্যুতের দান। ইলেকট্রিসিটি না হলে সম্ভব হত? সুধীর ভট্টাচার্য মহাশয়কে বলি, আপনার ফলতা এলাকায় আমি দীর্ঘদিন কাজ করেছি। ঐ অঞ্চল আগে ছিল ড্রাই ল্যাণ্ড, শুধু একটি ফসল হত, আজকে সেখানে তিনটি ফসল হচ্ছে। টিউবওয়েল বসেছে। সাফিসিয়েন্ট ইলেকট্রিক পাওয়ার সাপ্লাইয়ের জন্যই এটা হয়েছে। ফলতা, মগরাহাট, যেসব জায়গা সবসময় জলে ডুবে থাকত, সেখানে কৃষকদের মুখে আজকে হাসি ফুটেছে।

এই সঙ্গে আরও কতগুলো বিষয় আসছে। আমাদের পঞ্চায়েত ব্যবস্থাকে কাজে লাগাতে হবে। আই কোট ফ্রম দ্য স্টেটমেন্ট অফ কমরেড জ্যোতি বোস। তিনি বারবার বলেছেন,—বাইরে বলেছেন, হাউসের ভেতরে বলেছেন। আমরা বিদ্যুতের মতো বিষয়টিকে পঞ্চায়েতের হাতে ছাড়তে চাই। আমাদের বিদ্যুৎ উৎপাদন হচ্ছে কিন্তু ডিস্ট্রিবিউশন সিস্টেম একটা লং ড্রন প্রসেস, গ্রামের মানুষের কাছে বিদ্যুৎ পৌঁছতে হবে। সেইজন্য পঞ্চায়েত ব্যবস্থার সাহায্য গ্রহণ করতে হবে। আমি আশা করব মাননীয় মন্ত্রী বিষয়টিকে গ্রহণ করবেন এবং ব্যবস্থা নেবেন। যতই ব্যবস্থা নিন, যতদিন পর্যন্ত না গ্রামীণ পরিবেশ পঞ্চায়েত ব্যবস্থাকে নিয়ে বেনিফিসিয়ারি কমিটি তৈরি না হয়, ততদিন বিদ্যুৎ চুরি বন্ধ করা যাবে না। অনেক জায়গায় এটা হয়েছে। এই সাজেশনও আমি রাখছি। পরিশেষে আপনার এই ব্যয়-বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-10 – 5-20 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী এবং বিজ্ঞান ও প্রযুক্তি মন্ত্রী যে বাজেট বরাদ্দ রেখেছেন তার বিরোধিতা করছি এবং কাট মোশনের সমর্থন করছি। অনেকেই উল্লেখ করেননি যে শঙ্করবাবু বিদ্যুৎ ছাড়াও বিজ্ঞান-প্রযুক্তি ও অপ্রচলিত শক্তি দপ্তরের মন্ত্রীও বটে। আমি দেখেছি তাঁর বাজেট মাত্র ২ কোটি টাকার। আজকে বিজ্ঞানের যেটুকু কাজ হয়, তা সি. এস. আই. ল্যাবরেটরি এবং সরকারি অন্যান্য সংস্থায় হয়। এবং, আমার মত, স্টেট গভর্নমেন্টের বিষয়টাও নেই, সম্পদও নেই যে, ইন্ডিপেণ্ডেটলি কোনও রিসার্চ করতে পারবেন। যেটা তারা বলেন যে, কিছুটা রুর‍্যাল সায়েন্স তারা করতে পারবেন। ত্রিপুরাতে এই নিয়ে ভালো কাজ হয়েছে অতীতে এবং বিজ্ঞান সচেতনতা মানুষের মধ্যে বাড়াবার চেষ্টা করতে পারবেন। বিজ্ঞান মনস্কতা বাড়াবার চেষ্টা করতে পারেন। আমার মনে হয় কতগুলি ছোট ছোট প্রজেক্ট নিয়েছেন ঠিকই কিন্তু আসলে কাজটি কনসেনট্রেট করে রাখা হয়েছে। যেখানে গবেষণার কাজ করার দরকার, সেগুলি বিশ্ববিদ্যালয়ের হাতে ছেড়ে দিলে ভাল হয়। সেগুলি রাজ্য সরকার অধিকাংশ ক্ষেত্রেই চালায়। সুতরাং এখানে বিজ্ঞান নিয়ে আমি বেশি কিছু বলতে চাই না। যদি রাজ্য সরকার এখানে বিষয়টার বাইরে পড়েন তাহলে কি করা যাবে। তা নিয়ে আলোচনা করা যেতে পারে। একটা স্টেট সায়েন্স কংগ্রেস এর নাম করেছেন এবং কিছু কিছু ছোট ছোট পপুলারাইজেশনের কাজ হয়েছে, কিন্তু এটাই যথেষ্ট নয়। আমার সামনে ২৫ মিনিট সময় আছে। প্রথম ১০-১৫ মিনিট অনেকটা সাধারণভাবে বিদ্যুতের কথা বলব। শেষ ১০ মিনিট কলকাতা ইলেকট্রিক সাপ্লাইয়ের ব্যাপারে ২-৪টি কথা বলব। আমি আপনাকে প্রথমেই জিজ্ঞাসা করতে চাই যে, আপনার দপ্তরে আপনার ক্ষমতা কতটুকু। আর আমি আপনার কাছে অনুমতি চাই যে, আপনার দপ্তরের সচিবের বিরুদ্ধে আমি প্রিভিলেজ আনব। বর্তমান ২১শে জুন ১৯৯৮, সেখানে একটা খবর বেরিয়েছে—আগস্ট থেকে বিদ্যুতের দাম বেড়ে যেতে পারে। রাজ্য বিদ্যুৎ সচিব সুখবিলাস শর্মা এই কথা বলেছেন। আগস্ট মাসে কলকাতা সহ সারা রাজ্যে বিদ্যুতের দাম বাড়তে পারে। তার বিদ্যুৎ পর্ষদ, সি. ই. এস. সি, ডি. পি. এল, এই সংস্থারও বিদ্যাতের দাম বাড়বে। বিদ্যুতের দাম বাড়াবার প্রস্তাবগুলি রাজ্য বিদ্যুৎ পর্ষদ খতিয়ে দেখছে। রাজ্য বিদ্যুৎ সচিব শনিবার জানান যে, বিদ্যুৎ পর্ষদকে বাঁচাতে হলে দাম না বাড়িয়ে উপায় নেই। তা নাহলে বিরাট পরিমাণে ভরর্তুকি দিতে হবে। নির্বাচন বা অন্যান্য কারণে বিদ্যুতের দাম বাড়ানোর সিদ্ধান্ত নেওয়া যায়নি। এই অ্যানাউন্সমেন্ট আপনি করবেন না আপনার দপ্তরের সচিব করবে? বিধানসভা যখন চলছে, তখন আপনি করবেন? ওর বিরুদ্ধে প্রিভিলেজ আনতে হবে। শঙ্কর বাবু আপনি কোনও কাজ করেননি, এইকথা যে বলবেন, আমার মনে হয়, যে ঠিক হবে না। প্রথম কয়েকটা বছর নষ্ট হয়েছে। আরও

আগে আপনাকে মন্ত্রী করলে আরও ভাল কাজ হতে পারত। কিন্তু এই বিষয়ে সন্দেহ নেই যে, আপনি করতে যেটা কিছুটা সক্ষম হয়েছেন, আপনার রাজ্য বিদ্যুৎ পর্ষদ বা রাজ্য সরকারের অধীনে যে বিদ্যুৎ কেন্দ্রগুলি আছে, সেগুলির জেনারেশন স্ট্যাবিলাইজ কিছুটা স্ট্যাগনান্ট করেছেন। রেনোভেশন করে এবং মডার্নাইজেশন করে অনেক পুরানো কয়েকটি বিদ্যুৎ কেন্দ্রে আপনি বিদ্যুৎ উৎপাদন করতে সক্ষম হয়েছেন, ডি. পি. এলকে দেখে এক সময় মনে হয়েছিল যে, কোন বিদ্যুৎ উৎপাদন করছে না। উল্টে তাদের বিদ্যুৎ দিতে হত। সেই বিদ্যুতের অবস্থা থেকে কিছুটা ভাল হয়েছে। জেনারেশন আগের থেকে জেনারেশন ইমপ্রুভ করেছে এই বিষয়ে সন্দেহ নেই। কিন্তু আপনাদের অ্যাকচুয়াল জেনারেশন স্ট্যাগনান্ট হয়ে গেছে। আপনি যদি প্রথম পাতা দেখেন, তাহলে দেখবেন যে, বিদ্যুতের জেনারেশন প্র্যাকটিকালি বাড়ছে না। ৩ হাজার ৭০০ ছিল ১৯৯৩-৯৪তে, ১৯৯৬-৯৭তে ৩ হাজার ৭৫২ এবং এই বছর দেখবেন খুব ছাড়িয়ে যাবে বলে আমার মনে হয় না। ডব্লু. বি. এস ইবির টোটাল যদি দেখেন, তাহলে ১৯৯৩-৯৪ তে ১৩ হাজার ৭১১ হয়েছে দেখবেন। সেটা মাত্র বেড়ে ৯৬-৯৭ তে হয়েছে ১৪ হাজার ১২৬ এ এসেছে। এই বছর প্রায় গত বছরের মতই বিদ্যুৎ উৎপাদন হয়েছে। আপনি যদি আপ টু ডিসেম্বর ৯৭ পর্যন্ত দেখেন, করসপণ্ডিং পিরিয়ড যদি দেখেন, তাহলে দেখবেন জেনারেশন মোটামুটি জায়গায় স্ট্যাগনান্ট হয়ে গেছে। আপনি এটা ঠিকই বলেছেন যে, জেনারেশন তারমানে আপনার সিস্টেম ডিমাণ্ড কম। এটা আপনি ঠিকই বলেছেন যে, এখানে শিল্প টিল্প বেশি হচ্ছে না। যা শিল্প আছে, ডানলপ বন্ধ হয়ে যাচ্ছে। তার মানে সিস্টেম ডিমাণ্ড কম।

তারপর ইমপোর্ট অব পাওয়ার এই রাজ্যে সিস্টেমের বাইরে থাকে। আপনি যে পাওয়ার কিনছেন সেই ইমপোর্টটা কিন্তু আপনার বেড়ে যাচ্ছে। তার মানে যেটুকু সিস্টেম ডিমাণ্ড বাড়ছে সেটা আপনি ইমপোর্টের দিকে ঝুঁকছেন। আপনি ডি. পি. সি থেকে নিয়েছিলেন ৪৭৪ মিলিয়ন ইউনিট ৯৪-৯৫ তে। ৯৬-৯৭ তে এটা বেড়ে হয়েছে ৫৫৪ মিলিয়ন ইউনিট। এন. টি. পি. সি যা আপনি ৯৪-৯৫তে নিয়েছিলেন। তার প্রায় ৪ গুণ হয়ে গেছে। ১৪৮২.৯৮। সুতরাং জেনারেশন পাওয়ার স্টেশনকে উন্নত করতে পারলেও ফুল ক্যাপাসিটি জেনারেশন করতে পারছেন না। ডিমাণ্ড ফল করছে। প্রতি বছর আপনার ইমপোর্ট বাড়ছে। এটা কিন্তু হেলদি সাইন নয়। আপনি এখানে একটা হিসাব দিয়েছেন যে কটা প্রোজেক্ট নতুন করে আসছে। তার মধ্যে দেখা যাচ্ছে দু বছরের মধ্যে কয়েকটা প্রোজেক্ট আসছে। একটা হচ্ছে বজবজ, এই বছরের শেষে চালু হয়ে যাবে। আরেকটা তিস্তা ক্যানেল। ছোট হলেও, হাইড্রো ইলেকট্রো পাওয়ার, সেটা চালু হয়ে গেছে। বাকিটাও চালু হয়ে যাবে। মেজিয়া তিন নম্বর, যেটা আপনার নয় ডি. ভি. সি'র, সেটাও চালু হয়ে গেল বলে কিন্তু আপনি যদি দেখেন—তারপর বক্রেশ্বর (১) অ্যাণ্ড

(২) আপনি বলেছেন নভেম্বর ৯৯ তে চালু হয়ে যাবে। এই হচ্ছে আপনার হাতে কারেন্ট। তারপর ২০০৩ সালের মধ্যে আপনার নতুন কোনও স্টেশন চালু হচ্ছে না। আপনি হিসাব দিয়েছেন ২০০৩ সালে পুরুলিয়া পাম্প স্টোরেজ হবে। ২০০৭ সালে সাগরদিঘী হবে, যদি হয়। বলাগড় কবে হবে? সেটা ফাইনাল হয়নি। বলাগড় কবে হবে সেটা সার্টেন নয়। সে কারণে আমি বলছি যে আপনাদের একটা পারসপেকটিভ প্ল্যান থাকা দরকার, ১০ বছরের জন্যে যে আপনি ২০১০ সালে কত বিদ্যুৎ উৎপাদন করেছেন। সেখানে আমার মনে হয় যে নতুন ক্যাপাসিটি অ্যাড করতে যে উদ্যোগ দরকার রাজ্য সরকার নানা কারণে তা করতে পারছেন না। আমি প্রতিবারই বক্তৃতার সময়ে বলি যে শঙ্কর বাবু আপনি কেন পশ্চিমবঙ্গে ফার্স্ট ট্র্যাক পাওয়ার প্রোজেক্ট আনলেন না। সি. পি. এমের একজন বক্তৃতা দিতে গিয়ে বললেন সি. ই. এস. সি, আপনারা বলছেন, আর আপনাদের সরকার তো মালটি ন্যাশনালকে খুলে দিয়েছে। খুলে দিয়েছে এটা সঙ্গত কারণে যে পাওয়ার একটা সেক্টর যেখানে আপনি ইন্টার ন্যাশনাল লোন পেতে পারেন সস্তায়। তার ফলে এই একটা সেক্টর যেখানে যে জেনারেশন বিদেশি কোম্পানি দেন, তাহলে অল্প লোনে ইউনিট সেট আপ করতে পারা যায়। আপনার রাজ্যের পাওয়ার জেনারেশন বাড়ছে। তারপর তার সাথে পাওয়ার পারচেজ এগ্রিমেন্ট করবেন। কাউন্টার গ্যারান্টি দেবে কি দেবে না সে তো আপনার ব্যাপার কিন্তু আপনি এখানে ফার্স্ট ট্র্যাক পাওয়ার প্রোজেক্ট করতে পারলেন না। এটা আমার মনে হয় রাজ্যের একটা বড় ফেলিওর। আপনি জানেন যে অন্ধ্রে হচ্ছে জেগুরুপাড়ু এটা হচ্ছে ২১৬ মেগাওয়াট। গোদাবরী ২০৮ মেগাওয়াট, এটাও অন্ধ্রপ্রদেশে। ডাব্লু যেটা নিয়ে এনরণ কনট্রোভারসি হয়েছিল। শিবসেনা গভর্নমেন্ট সেই কাউন্টার গ্যারান্টি দিয়ে ৬৯৫ মেগাওয়াট ফেজ (ওয়ান) চালু করেছে। মধ্যপ্রদেশে একটা মহেশ্বর হাইড্রো ইলেকট্রো প্রোজেক্ট হচ্ছে। বিরাট বড় একটা ফার্স্ট ট্র্যাক পাওয়ার প্রোজেক্ট। পাবুরথান হচ্ছে গুজরাটে। আপনি নিশ্চিতই জানেন যে হাজিরাতে ১৬শো ৬৬ কোটি টাকার প্রোজেক্ট হচ্ছে। আমি আপনাকে জিজ্ঞাসা করছি যে, এই যে ফার্স্ট ট্র্যাক পাওয়ার প্রোজেক্ট, বিদেশি ইনভেস্টমেন্ট আনতে পারলেন না পশ্চিমবাংলায়, এটা সিস্টেমের ইনএডিকোয়েসী না আপনার মনে কোনও ইডিয়লজিক্যাল ব্লক, এটা আপনি ক্লিয়ার করে বলবেন। উড়িষ্যা যখন পাচ্ছে, মহারাষ্ট্র পাচ্ছে, গুজরাট পাচ্ছে, অন্ধ্রপ্রদেশ দু তিনটে চালু করে দিয়েছে এরমধ্যে, তখন পশ্চিমবঙ্গে করা গেল না কেন? এটা আপনি বলবেন। আপনারা বলছেন যে পাওয়ার স্টেশন স্টেবল। পাওয়ার স্টেবল কলকাতা শহরে, বাকিটার কথায় আমি পরে আসছি কিন্তু এখানে আপনি মনে রাখবেন লেটেস্ট হিসাব অনুযায়ী পার ক্যাপিটা কনজাম্পশন অব ইলেকট্রিসিটি পশ্চিমবাংলায় খুবই কম। আমি একটা হিসাব দেখছিলাম পার ক্যাপিটা কনজাম্পশন অব ইলেকট্রিসিটি পশ্চিমবঙ্গে ১৭৫.১৬ কিলোওয়াট, সেখানে পাঞ্জাবে ৭৫৬,

আমাদের ৫ গুণ, পার ক্যাপিটা কনজাম্পশন অব ইলেকট্রিসিটি মহারাষ্ট্রে কত, ৫শো। আমাদের সাড়ে তিন গুণ। আমাদের সাড়ে তিন গুন পার ক্যাপিটা কনজামশন অফ ইলেকট্রিসিটি, ছোট ছোট জায়গায় বেশি, ছোট ইউনিয়ন টেরিটোরিগুলি নেন তাহলে ১৫০০, ১৬০০ চলে যাচ্ছে। সুতরাং পাওয়ার জেনারেশনে আরও বাড়াবার সুযোগ আছে বলেই আমি মনে করি। আপনি আইডিওলজিক্যাল ব্লক ছেড়ে যদি ফরেন ইনভেস্টমেন্ট দেখেন তাহলে পশ্চিমবঙ্গে একটা ফার্স্ট ট্রাক পাওয়ার প্রোজেক্ট তৈরি করা যায়। আপনাদের দলের মেম্বার বলেছেন যে জেনারেশন ভাল, কলকাতায় পাওয়ার সাপ্লাই স্টেবিলাইজ কিন্তু মফস্বলের লোকেদের অভিজ্ঞতা হচ্ছে সন্ধ্যার পরে টিউব জ্বলে না। মফঃস্বল অঞ্চলে ট্রান্সমিশন লাইন যদি ঝড়ে পড়ে যায় তাহলে রিপেয়ার হতে তিন দিন সময় লেগে যায়, তখন ১০, ১২, ১৪ ঘন্টা পাওয়ার থাকে না। আপনি প্রত্যেকবারেই হিসাব দেন কত সার্কিট কিলোমিটার তৈরি করেছেন, কত ট্রান্সমিশন লাইন তৈরি করেছেন এবং আপনি ও. ই. সি. এফের টাকা নিয়ে ৩৫৩ কোটি টাকাতে একটা ট্রান্সমিশন সিস্টেম ইমপ্রুভ করার প্ল্যান করেছেন, অ্যামবিশাস প্রোজেক্ট। কিন্তু আপনার আলটিমেট ইয়ার এণ্ড প্রোডাক্ট দেখতে হবে। আপনার ভোল্টেজ এলং দা লাইন আপনি স্টেবিলাইজ করতে পারছেন কি না? আপনি পারছেন না। কিছু দিন আগে বাইরে আপনার একটা বক্তৃতা শুনেছিলাম সেখানে আপনি বলেছেন যেখানে সাবস্টেশন হবে যেখানে ট্রান্সফরমার হবে তার কাছাকাছি ইণ্ডাস্ট্রি করতে। কোনটা হওয়া উচিত? ইণ্ডাস্ট্রি হবে তার পাওয়ার স্টেশন বা সাবস্টেশন তার পাশাপাশি হবে, না সাবস্টেশন খুঁজে তার পাশে ইণ্ডাস্ট্রি বসাতে হবে। এই যে ট্রান্সমিশন সিস্টেমে ফেলইয়োর, কোয়ালিটি অফ ইলেকট্রিসিটি ফেলিওর, এটা আপনাদের একটা মেজর ড্র ব্যাক। এ ব্যাপারে কোনও সন্দেহ নেই। আপনার হাত থেকে পঞ্চায়েতকে দিচ্ছে রুর‍্যাল ইলেকট্রিফিকেশনকে। আমি এর বিরুদ্ধে, আপনি যোগ্য লোক। যদি টাকা পয়সা পেতেন হয়তো কিছু করতে পারতেন। আমি মনে করি না আপনার হাত থেকে নিয়ে পঞ্চায়েতে নতুন কর্পোরেশন যদি তৈরি করা হয়, তাতে রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের সমাধান হবে। কিন্তু আপনাদের পারফরমেন্স সেটা খুবই পুওর। নির্মল ঘোষ এখানে পড়ে শোনাচ্ছিলেন আপনি এখন ৭৫ পারসেন্টে আছেন এবং আপনি বারবার বলেন যে আমরা একটা গ্রামে একটা খুঁটি তৈরি করে সেটাকে স্ট্রেইনদেন করছি। আপনার হিসাব কি? আপনার হিসাব হচ্ছে রুর‍্যাল ইলেকট্রিফিকেশন ৭৫ পারসেন্ট মানে ১০ হাজার গ্রামে এখনও বিদ্যুৎ যায়নি। সেখানে আপনি হিসাব দিচ্ছেন বছরে ৬৬ মৌজায় ১৯৯৬-৯৭ সালে ৪৩টা গত বছর নিয়ে গিয়েছিলেন। ইজ দিস এ পেস অফ রুর‍্যাল ইলেকট্রিফিকেশন? যেখানে ৩৮ হাজার গ্রাম রয়েছে সেখানে মৌজা যদি ধরেন এখন সেখানে ১০ হাজার গ্রাম অন্ধকারে রয়েছে। আপনার পার্টির কাঁথির এম. এল. এ. বলছিলেন সেখানে ২০ পারসেন্ট জায়গায় ইলেকট্রিসিটি গেছে। মুখ্যমন্ত্রী বলেছিলেন হ্যাঁ, আমাদের দেখতে হবে। তিনি রাজ্যপালের

ভাষণের উপর বলতে গিয়ে বলেছিলেন। মুখ্যমন্ত্রী কি ২১ বছর ঘুমিয়েছিলেন? আর আজকে ২২ বছরে পা দিয়ে আপনি বলছেন দেখতে হবে। আপনি নতুন মন্ত্রী হিসাবে জেনারেশনে নজর দিয়েছেন, তারপর ট্রান্সমিশন, তার পরে ডিস্ট্রিবিউশন। উই আর নট কোয়ারলিং উইথ ইয়োর প্রায়োরিটি। কিন্তু মানুষের যে এক্সপেকটেশন তার জন্য রাস্তা আপনাকে বার করতে হবে। গ্রামে হুকিং, ট্যাপিং ইত্যাদি সমস্যা আছে। আপনার পার্টির লোকেরা অনেক জায়গায় হুকিং, ট্যাপিংয়ে প্রত্যক্ষভাবে জড়িত থাকছে। এই পলিটিক্যাল নেকসাস ভাঙা যাচ্ছে না এবং পঞ্চায়েতের হাতে গেলেও পঞ্চায়েত পলিটিক্যাল নেকসাসের বাইরে নয়। আপনাকে সিরিয়াসলি ভাবতে হবে। এবং তার সাথে সিরিয়াসলি ভাবতে হবে থেফট অফ ইলেকট্রিসিটি অ্যাণ্ড ট্রান্সফরমার এই সমস্যার সমাধান কিভাবে করবেন। সাগরে আপনি সোলার পাওয়ার প্ল্যান্ট তৈরি করবেন। সাগরে তো আর নদী পেরিয়ে ট্রান্সমিশন লাইন নিয়ে যাওয়া যায় না, তাই করছেন। কিন্তু সোলার সেল ইজ ভেরি কস্টলি, আর বায়োমাস করতে গেলে গাছ কাটতে হবে, ডি-ফরেস্টেশন হবে। কিন্তু কয়লা জ্বালিয়ে বিদ্যুৎ তৈরি সব দিক থেকেই অ্যাকসেপটেবল এবং এর অ্যাভেলেবিলিটি আছে এবং এটা সেভ। তবে কয়লার সাথে নিউক্লিয়ার পাওয়ার কমপেয়ারেবল।

[5-20 – 5-30 p.m.]

এমন কি আমাদের মতো রাজ্যেও নিউক্লিয়ার পাওয়ার কনভেনিয়েন্ট নয়, হাইড্রো-ইলেকট্রিসিটি দরকার আছে। আপনি এই হাইড্রো-ইলেকট্রিসিটির ফ্রিকোয়েন্সিটা স্টেবিলাইজ করার জন্য নজর দিয়েছেন। রাম্মামে এর একটা ইউনিট আপনি ওপেন করেছেন। এটা খুব কৃতিত্বের। কিন্তু এ ব্যাপারে ফুল যে প্রোটেনসিয়াল আছে তা রিয়ালাইজড করা গেলেও খুব ভাল ভাবে তাতে অ্যাটেনশন দেওয়া গেছে বলে মনে হয়না। পশ্চিমবঙ্গে যে ক্রাইসিস ছিল, অনেকে বলছে, আপনি অনেক ইমপ্রুভ করেছেন। কিন্তু আপনি জেনারেশনে কোনও ইমপ্রুভ করতে পারেননি। আপনি স্টেবিলাইজ করেছেন যে সিস্টেম তা হচ্ছে ডিস্ট্রিবিউশন অফ পাওয়ার। যেটুকু পাওয়ার শর্টেজ মেড-আপ হয়েছে তা ডি. ভি. সি., ফারাক্কা না হলে হত না। কেন্দ্রীয় সরকারের উপর এজন্য আমরা নির্ভরশীল।

এস. ই. বি.-র ফিনান্সের অবস্থাটা খুব খারাপ জায়গায় রয়েছে। কত টাকা বাকি আছে—আমি এ সম্বন্ধে একটা হিসাব দেখছিলাম। লাষ্ট ৩০.০৯.৯৬ পর্যন্ত হিসাবটা আমার কাছে আছে, তার পরেরটা পাইনি। এতে দেখা যাচ্ছে, আর. ই. সি.-র ২১৯ কোটি টাকা, এন. টি. পি. সি.-র ১৯৭ কোটি টাকা এবং ডি. ভি. সি.-র ২৫৬ কোটি টাকা বাকি রয়েছে। একটা হিউজ পরিমাণ টাকা বাকি। এটা একটা পিকিউলিয়ার ব্যাপার। ডব্লু. বি. এস. ই. বি.-র পাওনায়া সি. ই. এস. সি.-র কাছে। সি. ই. এস. সি. টাকা দিচ্ছেনা। এই এস. ই. বি. আবার এন. টি. পি. সি.-র কাছ থেকে বিদ্যুৎ কিনছে। কিন্তু

এস. ই. বি. এন. টি. পি. সি.-কে টাকা দিতে পারছে না। পি. ডি. সি. এল.-র পারফর্মেন্সটা এস. ই. বি.-র থেকে আর খারাপ ছিল। পি. এল. এফ.—প্ল্যান্ট লোড ফ্যাক্টর-এর এফিসিয়েন্সি খুব কম। পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন থেকে এস. ই. বি. যে বিদ্যুৎ নিচ্ছে তার টাকা সে দিতে পারছে না। ফলে পাওয়ার ফিন্যান্স কর্পোরেশন তার লোনের টাকা দিতে পারছে না। এই যে ভিশাস সার্কেল পশ্চিমবঙ্গের ইলেকট্রিসিটিতে এবং ফিন্যান্সিয়াল ক্রাঞ্চ, তা থেকে বেরোবার একটা ব্যবস্থা করতে হবে। আপনি জানেন যে, শারদ পাওয়ারের চেয়ারম্যানশিপে এ বিষয়ে একটা কমিটি হয়েছিল। সেখানে বলা হয়েছিল যে, ফিন্যান্সিয়াল রিস্ট্রাকচারিং অফ দি স্টেট ইলেকট্রিসিটি বোর্ড ইজ এ মাস্ট। নয়তো এই বিরাট বার্ডেন নিয়ে ডিফল্টার হয়ে যাওয়ার ঘটনা হচ্ছে। আজকে যদি সেন্ট্রাল এজেন্সি বিদ্যুৎ দেওয়া বন্ধ করে দেয় তাহলে উই উইল বি ইন এ রিয়েল ক্রাইসিস। এই সমস্যাটা আছে এবং এটা সিরিয়াসলি দেখা দরকার। আমি আর বেশি কথা ইলেকট্রিসিটি নিয়ে বলতে চাইনা কারণ আমাদের অন্য মেম্বাররাও এ নিয়ে বলেছেন।

আমরা কলকাতায় থাকি। কিন্তু মফস্বলের বিলিঙের ব্যাপারটা কেওটিক। বিল সময় মতো আসেনা, বিল যা আসে তার কোন মাথামুণ্ডু নেই—এই রকম অভিযোগ রয়েছে। আজকে সব ক্রিম এরিয়া সি. ই. এস. সি.-র কন্ট্রোলে রয়েছে। আর, এস. ই. বি.-কে গ্রামে বিদ্যুৎ দিতে হচ্ছে, তারা লসে রান করছে। এটা একটা সমস্যা। এস. ই. বি. শহর বলতে একমাত্র সল্টলেকে বিদ্যুৎ দিচ্ছে। তার বাইরে গ্রামেই বিদ্যুৎ দেয় এবং এটা প্রফিটেবল এরিয়া নয়। কনজিউমারও কম, হাইটেনশন কনজিউমার নেই। তাই এস. ই. বি.-র লস হচ্ছে। সুতরাং, সি. ই. এস. সি.-র কথাটা আজকে সিরিয়াসলি ভাবা দরকার। সি. ই. এস. সি. আগে প্রাইভেট ছিল, এখনও প্রাইভেটই আছে। প্রাইভেট সংস্থা হিসাবে তার মুনাফা করার কথা ছিল, এখনও তারা মুনাফা করে। কিন্তু এই মুনাফাটা রিজনেবেল হচ্ছে কিনা সেটা আমাদের ভাবতে হবে। শঙ্করবাবুকে অনেকে কনগ্রাচ্যুলেট করেছে যে, শঙ্করবাবু এবিষয়ে একটা বলিষ্ঠ ভূমিকা নিতে চেয়েছিলেন। এবিষয়ে ওনার 'নোট' আমরা পড়েছি। তাতে দেখা যাচ্চেষ মাননীয় মুখ্যমন্ত্রী অর্ডার দেওয়ার পরেও সি. ই. এস. সি.-র অতিরিক্ত ফুয়েল সার-চার্জ আদায় করার ব্যাপারে উনি যে অবজেকশন দিয়েছেন ফাইলে সে রকম কোনও মন্ত্রী সিরিয়াস ভাবে, বলিষ্ঠ ভাবে লিখতে পারেননি। ঘটনাচক্রে ঐ সংক্রান্ত কাগজ-পত্রগুলো আমাদের কাছে এসেছে বলে জানতে পেরেছি না হলে আমরা শঙ্কবাবুর ঐ সাহসী পদক্ষেপ সম্বন্ধে জানতে পারতাম না। ওনার এরকম সাহসী পদক্ষেপ আরও আছে। সি. ই. এস. সি. সম্পর্কে বাটলিবয়ের একটা রিপোর্ট নিয়ে ডিসপুট ছিল। রিজনাবল রিটার্ন আর ক্লিয়ার প্রফিট নিয়ে একটা সমস্যা ছিল। প্রশ্ন ছিল, একটা আণ্ডার টেকিং ইলেকট্রিসিটি সংস্থা কত টাকা প্রফিট করতে পারে? সেখানে যে নতুন প্লান সি. ই. এস. সি. করছে তাতে রিজনেবেল ডিমাণ্ডের

পরে ইনফ্লাটেড কস্টের ক্ষেত্রে দেখছি শঙ্করবাবু একটা বলিষ্ঠ নোট দিয়েছেন। বজবজ ব্যাপারে কি লিখেছেন বাটলিবয়? নানা কথা লিখেছেন। আমার কাছে ইনফরমেশন আছে, সেটায় আমি পরে যাচ্ছি। শঙ্কর বাবু লিখেছেন, This is a very important issue for investigation তার মানে, "Interest during construction for Budge Budge is mounting every year due to intentional non-commissioning of the plant."

শঙ্করবাবু অভিযোগ করেছেন যে সি. ই. এস. সি. ইচ্ছে করে কমিশন করছেন না।

"The time frame for this project was announced in September, 95, commissioning first unit in March, 96 and second unit six month after. The intentional time over-run leads to enhanced interest during construction for its return thereby floating capital base artificilly leading to more than reasonable return and enhanced clear profits. Why should a consumer be burdened for poor management in Budge Budge for huge cost escalation because of cut money?"

মন্ত্রী অভিযোগ করেছেন ওঁনার নোটে, বাটলিবয় কমিটির উপর, যে, বজবজের খরচা বেড়েছে। তার মানে ওরা কাট-মানি নিয়েছে। each and every order. এটা আমার কাছে আসার কথা ছিল না, কিন্তু এটা এসে গিয়েছে। তার মানে আপনি বলিষ্ঠ নোট দিচ্ছেন। কিন্তু আপনাকে এটা ভেবে দেখতে হবে, বিবেকের সাথে সকলেই একটা জায়গায় কমপ্রোমাইজ করে, আপনি পণ্ডিত ব্যক্তি, আপনি কোন পয়েন্টে কমপ্রোমাইজ করবেন সেটা আপনার উপর ছেড়ে দিলাম। আমি আরেকজন পণ্ডিত লোকের কমপ্রোমাইজে আশ্চর্য হয়ে গেছি। আমি ডি. কে. বসুর দুটো রিপোর্ট পড়ছিলাম। ডি. কে. বসু একটা রিপোর্ট দিলেন আগস্ট মাসে। তাতে উনি বললেন,

"Fuel sur-charge realised by CESC exceeds admissible charges 6.87 paisa per unit for 93-94, 1.96 paisa for 94-95 and 1.13 paisa per unit for 95-96 and recommended the adjustment on this amount by revision of fuel sur-charge rates approximately."

এটা ডি. কে. বসু বললেন যে, রিপোর্ট আমাদের হাউসে প্লেস করা হয়েছে। ডি. কে. বসু শিক্ষিত লোক, ইঞ্জিনিয়ার নন, কিন্তু ইনি ভাল ইকোনমিস্ট, আই. এস. আই.তে কাজ করছেন। সেই ডি. কে. বসু তাঁর কনক্লুশনে একটা নোট দিয়ে বলছেন, এক

লাইনের নোট,

"The net amount due to CESC Ltd. comes to Rs. 127 crores in round figure and of this Rs. 97 crores may be realised through fuel sur-charge and Rs. 30 crores may be realised through fixation of tariff."

একই লোক, তিনি আগে বললেন সি. ই. এস. সি. বেশি নিয়েছে, তারপর তিনি বললেন ১২৭ কোটি টাকা সি. ই. এস. সি. রিলিজ করেছে। একটা অর্থনীতির ডকেট্ কে চাপ দিয়েছে। আমার অভিযোগ আছে যে একজন ক্যাবিনেট মন্ত্রী প্রত্যক্ষ ভাবে দেবকুমার বসুকে চাপ দিয়েছে আমার অভিযোগ আছে যে বাটলিবয় তার যে রিপোর্ট দিয়েছে, আপনি দেখুন, কিভাবে ডি. কে. বসু কমিটি ২৭.৮.৯৭ তে রিপোর্ট দিয়ে দিল। তারপর সি. ই. এস. সি. একটা ফারদার পিটিশন করল্ ২২.৯.৯৭ তে। সরকার সি. ই. এস. সি.র পিটিশন সঙ্গে সঙ্গে মেনে নিল, ২৯.১০.৯৭ তে ব্যাটলিবয় কে নিয়োগ করল, তারপর সেই রিপোর্ট ১৬.১.৯৮ তে ডি. কে. বসুর কাছে গেল। ডি. কে. বসু ৩০.৩.৯৮ তে আগের রিপোর্ট সম্পূর্ণ উল্টে দিলেন। হোয়াট ইজ দি সিক্রেট? দে হ্যাড চেঞ্জড their report to the favour of the CESC under other certain consider-ation. বাটলিবয় সম্বন্ধে আমার অভিযোগ যে, বাটলিবয়ের দুই জন পার্টনার, আর. কে. আগরওয়াল এবং এস. মেমানি, দে হ্যাড ডান dishonest job তার মধ্যে আমি যেতে চাই না। আমার বাটলিবয়ের উপর কোনও বিশ্বাস নেই। আমি আপনার কাছে আগেও দাবি করেছিলাম, আবার আজকেও দাবি করছি যে আপনি অ্যাজ এ অনেস্ট ম্যান, আপনি বাটলিবয় রিপোর্ট এবং ডি. কে. বসুর সেকেণ্ড রিপোর্ট হাউসে প্লেস করুন। আপনি যদি না করেন, স্পিকারের দিকে তাকিয়ে থাকেন, তাহলে আমি এই হাউসে ডি. কে. বসু কমিটির সেকেণ্ড রিপোর্ট এবং বাটলিবয় রিপোর্ট প্লেস করব। আমি কলকাতা শহরের বিধায়ক। উই আর representative of the people. আমার ১৬ লক্ষ কনজিউমার। তাদের উপর বার্ডেন চাপছে কেন? তাদের উপর একস্ট্রা বার্ডেন কেন চাপবে? আমি বলছি পুরো ব্যাপারটা ইনভেস্টিগেশন করে দেখা হোক। আপনি আরও ইনভেস্টিগেশন করে দেখবেন যে, গণশক্তি প্রিন্টার—গত কয়েক বছর ধরে তাদের এত কম ইলেকট্রিসিটি বিল কি করে হয়েছে? আরও একটা লোকের নাম আমি বলি, তাকেও আমি পছন্দ করি না। তার নাম উজ্জ্বল উপাধ্যায়। আপনারা তার সঙ্গে জয়েন্ট সেক্টরে কোম্পানি করেছেন কোল সাপ্লাই করার জন্য।

[5-30 – 5-40 p.m.]

উজ্জ্বল উপাধ্যায় ভাল লোক নয় এবং উজ্জ্বল উপাধ্যায় যার বন্ধু তার সুবাস মাঝে

মাঝে এই হাউসে পাওয়া যায়। উজ্জ্বল উপাধ্যায়ের জন্য হারাধন রায় আসানসোলে টিকিট পেলেন না, প্রার্থী চেঞ্জ হয়ে গেল। তার কারণ তিনি বিরোধিতা করেছিলেন। সেই একই লোকের জন্য ডি. কে. বসুর রিপোর্ট চেঞ্জ হয়ে গেল। শঙ্করবাবু, এখন আপনি কি করবেন? এটা আপনার বিবেকের ব্যাপার। আমার আপনার প্রতি ভীষণ শ্রদ্ধা আছে। আমি জানি আপনি শিক্ষা-দীক্ষায় উঁচু মানের মানুষ। আপনি শেষ পর্যন্ত বিবেকের ডাক উপেক্ষা করতে পারবেন না। আমি জানি আপনি যতীন চক্রবর্তী নন, যতীন চক্রবর্তীর শেষ পর্যন্ত কি অবস্থা হয়েছিল, তাও আমরা জানি। আমি জানি আপনি কমল গুহ নন এবং কমল গুহর'ও কি হয়েছে তাও আমরা জানি। বিনয়বাবু একবার বলেছিলেন, "কনট্রাক্টরদের সরকার"। বিনয়বাবুর কি হয়েছে, তাও আমরা দেখেছি। আপনাকে কার কি করার আছে? ভগবান আপনাকে বিদ্যা দিয়েছেন, শিক্ষা দিয়েছেন। আপনি কলকাতার মানুষদের স্বার্থে, কনজিউমারদের স্বার্থে সি. ই. এস. সি.-র বিরুদ্ধে বলিষ্ঠ স্টেপ নিন; ইতিহাসে আপনার নাম স্বর্ণাক্ষরে লেখা থাকবে। হ্যাঁ, পশ্চিম বাংলার বিদ্যুতের উন্নতির জন্য আপনি অনেক পদক্ষেপ নিয়েছেন। কিন্তু তার মানে এই নয় যে, আপনাকে এই সব মেনে নিতে হবে। আজকে ক্রুসিয়াল সময় এসেছে—আপনি পার্টির লোক নন, পার্টি আপনাকে ডেকে এনেছেন। পার্টির লোকেরা যা যা সমস্ত কিছু করছে করুক। আমি আপনাকে প্রস্তাব দিচ্ছি, কাউকে অ্যাকিউজ করার দরকার নেই, চন্দন, কি কে ওদের ইনফ্লুয়েন্স করেছে, এসব বিচার করার দরকার নেই। কোন ক্যাবিনেট মিনিস্টার ইনফ্লুয়েন্স করেছে, আমি তার মধ্যে যেতে চাই না। আজকে আপনার সামনে দুটো রিপোর্ট এসেছে, একটা বাটলিবয়-এর রিপোর্ট, আর একটা ডি. কে. বসুর সেকেণ্ড রিপোর্ট। আপনি দুটো রিপোর্টই হাউসে প্লেস করুন। স্পিকার একটা অল পার্টি কমিটি করুন উইথ দি লীডার অব দি অপোজিশন অ্যাজ চেয়ারম্যান। তাঁরা সমস্ত কিছু বিচার বিশ্লেষণ করুন। কলকাতার ১৬ লক্ষ কনজিউমারের স্বার্থ অন্যায়ভাবে ক্ষুন্ন করা হচ্ছে, না হচ্ছেনা? এই প্রশ্নের তাঁরা উত্তর খুঁজুন এবং তা আমাদের কাছে প্রকাশ করুন। হোয়ার ইজ দি মিস্ট্রি, রহস্যটা কোথায়, এটা অবশ্যই খুঁজে বের করতে হবে। একজন শিক্ষিত ইকনমিস্ট এই জিনিস কেন করলেন? বাটলিবয় কি করল, তা নিয়ে আমি চিন্তিত নই। মুখ্যমন্ত্রী কেন এভাবে নোট দিলেন, তার জন্যও আমি চিন্তত নই। মুখ্যমন্ত্রী অনেক সময়ই ঐ রকম অনেক নোট দিয়েছেন। আমি অ্যাকাডেমিসিয়ান ডঃ শঙ্কর সেন, ইলেকট্রিক্যাল ইঞ্জিনিয়ার ডঃ সেন, হোয়ার ডাজ হি স্ট্যাণ্ড ইন কনট্রাস্ট উইথ দি এম. এল. এ. ফ্রম দমদম, সেই প্রশ্ন করে, কাট মোশনকে সমর্থন করে, বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রথমেই আমি জানিয়ে রাখি যে কাট মোশন আনা হয়েছে তার আমি বিরোধিতা করছি। আজকে এখানে যে আলোচনা

হল সেই আলোচনাকে আমি তিন ভাগে ভাগ করতে চাই। একটা হল কিছু খুচরো কথা বলা হয়েছে। দ্বিতীয় হচ্ছে, ম্যাটারস কনেকটেড উইথ দি সি. ই. এস. সি এবং তিন নং হচ্ছে, রুর‍্যাল ইলেকট্রিফিকেশন। প্রথমেই আমি আপনার অনুমতি নিয়ে মাননীয় সদস্যাদের কাছে বলতে চাই যে, কাট মোশন আনা ডেমোক্রেটিক প্রোসেসের একটা অঙ্গ। আমি চিন্তা করছিলাম যে, আজকে বিরোধী পক্ষের সমস্ত সদস্যরা যদি আমার প্রতি কৃপা বশতঃ ঐ কাট মোশন না আনতেন তাহলে আজকে এই সভায় কোনও আলোচনাই হত না। সভায় আলোচনার জন্য অন্তত একটা কাট মোশন আনার দরকার ছিল। সেই ভেবেই কাট মোশন আনা হয়েছে, আলোচনা হয়েছে এবং তারই উত্তরে আমি বক্তব্য রাখছি। প্রথমে খুচরো প্রশ্নগুলোর উত্তর দিচ্ছি। প্রাইভেটাইজেশন অফ এস. ই. বি. নিয়ে একটা প্রশ্ন উঠেছে। '৯১ সাল থেকে কেন্দ্রীয় সরকার নানাভাবে প্রাইভেটাইজেশনের জন্য প্রচার করেছে। আপনারা জানেন কিছু রাজ্যও সে কাজ করেছে। কিন্তু পশ্চিমবঙ্গ থেকে আমরা আপত্তি করে যাচ্ছি, আমাদের এইরকম কোনও মাথায় কিছু নেই যে ইলেকট্রিসিটি বোর্ড প্রাইভেটাইজেশন করব। আমাদের রাজ্যে ৪০ শতাংশ গ্রাহক প্রাইভেট কোম্পানির আণ্ডারে এসব আপনারা জানেন এবং প্রাইভেটাইজেশন করার জন্য এস. ই. বির যে রুর‍্যাল ইলেকট্রিফিকেশন ভাগ করছি এই চিন্তা-ধারা আমাদের মধ্যে নেই। রুর‍্যাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশন সম্বন্ধে বিস্তারিতভাবে বলব। কুটির জ্যোতি লোকদীপ-এর কানেকশন আমাদের এখন হচ্ছে না। গত বছর ১৯৯৭-৯৮ সালে ১২ হাজার ৬১৩টি কানেকশন হয়েছে। এটা খুব বেশি নয়। এই সম্বন্ধে একটু ইতিহাস বলতে হবে। নিয়মটা কি? নিয়ম হচ্ছে, কুটির জ্যোতি লোকদীপ প্রকল্প ইকনমিক্যালি উইকার সেকশনদের জন্য, স্পেশ্যালি এস. সি অ্যাণ্ড এস. টি. পিলদের জন্য। এটা জেলা পরিষদ বলে দেবে এবং আইডেনটিফাই করে দেবে। এমন অনেক কেস আমাদের এই রাজ্যে হয়েছে, আপনারা যখন ক্ষমতায় ছিলেন—আমি বিনয়ের সাথে বলছি বহু অর্থবান ব্যক্তি এই কুটির-জ্যোতি লোকদীপের কানেকশন পেয়েছেন। কিন্তু এখন সেটা হচ্ছে না। ১ নম্বর হচ্ছে, কুটির জ্যোতি লোকদীপের কানেকশনের জন্য জেলা-পরিষদ আইডেনটিফাই করে দেবেন আর ২ নম্বর হচ্ছে, এর কানেকশন কে করবে (নয়েজ) কেন্দ্রীয় সরকারের কুটির-জ্যোতি প্রকল্প আছে আর লোকদীপ আলাদা আগেই শুরু হয়েছে, পরে আমরা ৭এর দশকে যোগ দিয়েছি। আমার বন্ধু, সৈরাণী সাহেব খুব ভাল প্রস্তাব দিয়েছেন। উনি এনভায়রনমেন্ট প্রবলেমের কথা বললেন। যদিও কয়লাজ্বালিত বিদ্যুৎ কেন্দ্রের সাপোর্টের কথা বলেছেন। আমরা কখনো একথা ভাবিনা যে আমরা চিরদিনই কয়লা জ্বালিয়ে বিদ্যুৎ উৎপাদন করে যাব। তবে এনভায়রনমেন্ট প্রবলেমটা দেখা অত্যন্ত দরকার। শারদ পাওয়ার কমিটি হয়েছিল ১৯৯৩ সালে। আমি এই রাজ্যের মুখ্যমন্ত্রীকে রি-প্রেজেন্ট করেছিলাম। এই নিয়ে বিস্তারিত আলোচনা হয়েছে। একটা জায়গায় আমাদের আসতে হবে। যেখানে হাউস-হোল্ড,—বাড়িতে

যে বিদ্যুৎ এটাকে অচিরাচরিত শক্তি সোলার ইলেকট্রিফিকেশন থেকেই করা। আজকে পশ্চিমবঙ্গে ৮ হাজার বাড়িতে এই সোলার ইলেকট্রিফিকেশন হয়েছে, তারা নিজেরাই সোলার ইলেকট্রিক বসিয়েছেন। আজকে পশ্চিমবঙ্গে ৩টি সোলার ইলেকট্রিক শপ হয়েছে, অবশ্য সমস্ত ভারতবর্ষে ১০টি হয়েছে। আমরা অ্যাওয়ারনেস ক্রিয়েট করার চেষ্টা করছি। কয়লা জ্বালিত বিদ্যুৎ কেন্দ্রের সবচেয়ে বড় অসুবিধা হচ্ছে, এখান থেকে যে ছাই হয় তা বিস্তীর্ণ এলাকা ঢাকা থাকে। আমি চিন্তা করি, আজকে যদি ৪০ হাজার মেগাওয়াট শক্তিসম্পন্ন কোল থারমাল পাওয়ার প্ল্যান্ট হত তাহলে তার যে ছাই অর্থাৎ যে ৪০ পারসেন্ট অ্যাশ কনটেন্ট হত, সেই ছাইগুলিকে সমস্ত ভারতবর্ষে কোথায় ফেলতাম। সুতরাং একটা জায়গায় আসতে হবে। শারদ পাওয়ার কমিটির কাছে আমি এই নিবেদন রেখেছিলাম এবং অ্যাকসেপ্ট'ও করেছেন। তার অ্যাকসেপটেন্সটা হচ্ছে, একটা জুডিসাস মিকশ্চার অফ কনভেনশনাল অ্যাণ্ড নন-কনভেনশনাল এনার্জি। অর্থাৎ কনভেনশনাল এনার্জি বাদ দেওয়ার প্রশ্ন আসছে না, বড় বড় কলকারখানা এই কয়লার সাথে জড়িত। জ্যুডিসাস মিকশ্চার করে একটা ন্যাশনাল প্ল্যানিং করতে হবে। এখানে সৌর শক্তি যা করেছি, গত বছর ভারতবর্ষে ৬টি প্রাইজের মধ্যে নন-কনভেনশনালের ক্ষেত্রে ৫টা প্রাইজ আমরাই পেয়েছি অর্থাৎ এই রাজ্য পেয়েছে, সৌরশক্তি এই রাজ্যে যা হয়েছে তারজন্য এবং এটা সমস্ত ভারতবর্ষের কাছে একটা উদাহরণ। এটা আমরা গর্ব করে বলতে পারি এবং এই গর্ব শুধু আমাদের নয়, এই গর্ব আপনাদের সকলের। মাদার টেরিজার ফলক সেটা শীঘ্রই সেখানে বসানো হবে। আমি তাঁকে শ্রদ্ধা করতাম, এখন করে থাকি। এরপর বেঙ্গল—এমটা এই ব্যাপারটা আমাদের নয়। আমরা জয়েন ভেঞ্চারে করছি। স্বভাবতই আমাদের রাজ্যসরকার নিয়োগ করেছেন। ২৬ পারসেন্ট আমাদের শেয়ার এবং প্রতিটি কাজকর্ম আমরা তদারকি করে দেখব। গতকাল আমি বলেছি, ২৫ শতাংশ কয়লা সস্তায় পাব কোল ইণ্ডিয়া থেকে। এরপর বিপ্লববাবু রিটায়ার্ড পারসন্স-এর সঙ্গে হাই-ফ্রিকোয়েন্সি কি করে মেলালেন তা আমি ঠিক বুঝলাম না। হাই-ফ্রিকোয়েন্সির প্রবলেম ইস্টার্ন রিজিওনে হয়েছে।

[5-40 – 5-50 p.m.]

এটার কারণ কি? এর কারণ হচ্ছে, ইস্টার্ন রিজিওনে বেশিরভাগই হচ্ছে কয়লাচালিত বিদ্যুৎকেন্দ্র। এই কয়লাচালিত বিদ্যুৎকেন্দ্রগুলিকে অন্তত ৬০ শতাংশ তাদের যে ক্যাপাসিটি তাতে চালাতে হবে, তা না হলে তার টারবাইনগুলি খারাপ হয়ে যাবে। এই ৬০ শতাংশ যদি সবাই চালান এবং ডিমাণ্ড যদি না থাকে অফ পিক পিরিওডে তাহলে কিন্তু ফ্রিকোয়েন্সীটা বেড়ে যায়। এই ফ্রিকোয়েন্সী ৫০-এ থাকার কথা কিন্তু আজকাল এটা ৫২-র কাছাকাছি ঘোরাঘুরি করছে এবং এরজন্য আমরা সবাই শঙ্কিত। এখানে ইস্টার্ন রিজিওনে ইলেকট্রিসিটি বোর্ড, ই. আর. এম. ডি. সি—ভারত সরকারের সংস্থা, সেখানকার

ইঞ্জিনিয়াররা সর্বক্ষণ ব্যস্ত হয়ে আছেন এটা দেখতে। আবার রাজ্য বিদ্যুৎ পর্ষদের যে স্টেট লোড ডেমপ্যাচ সেন্টার, সি. ই. এস. সি'র যে সিসটেম কনট্রোল ডিপার্টমেন্ট সব জায়গার ইঞ্জিনিয়াররা সর্বক্ষণ তঠস্থ হয়ে আছেন যে কি করে এই ফ্রিকোয়েন্সীটা ঠিক রাখা যায়। সর্বক্ষণ এটা নিয়ে মনিটারিং করা হচ্ছে এই ফ্রিকোয়েন্সীটা কিন্তু স্বেচ্ছায় হয়না। এই ফ্রিকোয়েন্সীর ব্যাপারটা হচ্ছে, কোল থারমল পাওয়ার স্টেশন ৬০ শতাংশের বেশি চালাতে গেলে তেল খরচ করতে হয় এবং তাতে খরচ বেড়ে যায় এবং সেটাই হচ্ছে সমস্যা। ডিমাণ্ড যদি না বাড়ে ইস্টার্ন রিজিওনে তাহলে কিন্তু মুশকিল। অনেকে আমার কাছে অভিযোগ করেন, কাগজেও লেখা হয়, ব্যক্তিগতভাবেও বলেন যে, অন্য রাজ্যকে দেওয়া হচ্ছে কেন? ঠিকই কথা। এখানে তো রুর‍্যাল ইলেকট্রিফিকেশন সব হয়নি। আমরা যদি না দিই তাহলে কিন্তু এই ফ্রিকোয়েন্সীটা ৫২ থেকে ৫৩ বা ৫৪ হয়ে যাবে এবং তাতে ম্যাসিভ গ্রিভ ফেলিওর হয়ে যাবে। তারই জন্য অর্থাৎ আমাদের নিজেদের বাঁচার জন্য কিছু বিদ্যুৎ বাইরে পাঠাতে হবে যতক্ষণ পর্যন্ত না এখানে আমাদের ডিমাণ্ড তৈরি হয়। তারপর কোলাঘাটে ৫ বছরে একজনও ল্যাণ্ড লুজারের চাকরি হয়নি—এ অভিযোগ সঠিক নয়। আমার যতদূর ধারণা, '৯৪/৯৫ সালে বোধহয় ২৫০ লাককে এস. ই. বি. নিয়েছে, শ'খানেক লোক পি. ডি. সি. এল. নিয়েছে। শ্রমিকের পদ যখন খালি হয় তখন আমরা এই কোলাঘাট বিদ্যুৎ কেন্দ্রের ল্যাণ্ড লুজারদের অগ্রাধিকার দিই। তারপর দু হাজার শ্রমিক আমরা রিক্রুট করেছি—এরকম কোনও সংবাদ আমার কাছে নেই। হালে ২৫০ জন শ্রমিক রিক্রুট করার জন্য একটা অর্ডার আমরা দিয়েছি ডিপার্টমেন্ট থেকে। এই প্রসঙ্গে আমি বলি, ম্যান পাওয়ার খুব বেশি বাড়ালে সংস্থাগুলির অবস্থা কিন্তু খারাপ হয়ে যাবে। কিন্তু আমাদের যে প্রমোশনাল পলিসি আছে তাতে শ্রমিকরা অনেকেই লাইনসম্যান হয়ে গিয়েছেন, শ্রমিক খালি হয়ে গিয়েছে এবং তারজন্য বিদ্যুৎ পর্ষদ আমাদের বলেন যে ৭শো শ্রমিকের দরকার। যেহেতু একটা কর্পোরেশন হতে যাচ্ছে সেইজন্য অনেক ভাবনা চিন্তা করে ২৫০ জন শ্রমিক—সেটাও বলা হয়েছে ডাই-ইন হারনেস কেস এবং ল্যাণ্ড লুজার এদের থেকে নিতে হবে। বিপ্লববাবু ২১ বছরের ব্যর্থতার কথা বলেছেন। এটা আমি ঠিক বুঝলাম না। '৭০ থেকে '৯২ সালের ফোর্থ নভেম্বর পর্যন্ত বিদ্যুতের চাহিদা উৎপাদনের থেকে বেশি ছিল। ফোর্থ নভেম্বর আমি এইজন্য বললাম তার কারণ ঐ ফোর্থ নভেম্বর '৯২ সাল—এ আমাদের উৎপাদন এমন জায়গায় এসেছিল যে আমরা স্থির করেছিলাম ক্যালকাটা ইকেট্রিক সাপ্লাইকে আনরেসট্রিকটেড পাওয়ার দেব। আমরা কিন্তু তা দিয়ে আসছি। এটা থেকেই বোঝা যায় যে ২১ বছরের ব্যর্থতার কথা যেটা বললেন সেটা ঠিক নয়। এবারে আমার সমস্যাটা আমি আপনাদের বলি। এটা ঠিক যে আমি হয়ত ভুল করেছি। আমি শহরের মানুষ শহরেই পড়াশুনা করেছি এবং শহরেই চাকরি করেছি।

বিদ্যুৎ দপ্তরে এসে প্রথমেই আমি বিদ্যুৎ উৎপাদনটা বাড়াবার চেষ্টা করলাম। আমাদের যে পুরানো ইউনিটগুলি আছে—ব্যাণ্ডেল, সাঁওতালদি সেখানে তাদের ক্ষমতার মধ্যে থেকে উৎপাদন বাড়াবার চেষ্টা করেছি। সেই চেষ্টা সফল হয়েছে। থ্যাঙ্কস টু দি ইঞ্জিনিয়ারস, ওয়ার্কারস, টেকনিসিয়ান্স অব দোস ইনসট্লেশন্স। এর থেকে বেশি করতে গেলে কিন্তু আধুনিক প্রযুক্তিতে রেনোভেশন, মডার্নাইজেশনে যেতে হবে। আমি অত্যন্ত আনন্দের সঙ্গে বলছি, ডি. পি. এলের রেনোভেশন, মডার্নাইজেশনের ব্যাপারে সিমেন্সের সঙ্গে চুক্তি হয়ে গিয়েছে এবং তারজন্য জার্মান লোন আসছে। তারপর এন. টি. পি. সি'র কাছ থেকে পাওয়ার পারচেস। আমাদের ক্ষমতা আছে কিন্তু তবুও আমরা কেন নিচ্ছি এ কথা বলেছেন। এন. টি. পি. সি. ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে লোন নিয়ে ইনভেস্ট করেছে। তাদের কাছ থেকে যদি আমরা না নিই তাহলে কিন্তু এন. টি. পি. সি. ঐ লোন শোধ করতে পারবে না। আমাদের উপরে ক্রমাগত চাপ আসছে ইস্টার্ন রিজিয়ন ইলেকট্রিসিটি বোর্ডে অন্তত বছর তিনেক ধরে। আমি বলব ঝগড়া হচ্ছে রাজ্যগুলির সঙ্গে—বিহার, উড়িষ্যা, পশ্চিমবঙ্গ, সিকিম এবং এন. টি. পি. সি, এগুলির মধ্যে ঝগড়া হচ্ছে। আমাদের বলা হচ্ছে যে, তোমরা যদি বিদ্যুৎ না নাও তাহলে তোমাদের ফিক্সড কস্ট দিতে হবে। একেবারে বিদ্যুৎ না নিয়ে ফিক্সড কস্ট দেওয়া থেকে ফারাক্কার ওয়ান থার্ড আমাদের শেয়ার, ১৬ মেগাওয়াট ক্যাপাসিটি, ৫১৫ মেগাওয়াট। ৫৩০ মেগাওয়াট আমাদের নিতেই হবে। আমরা নিচিছ না, কিছু বাইরে যাচ্ছে। যেটুকু নিচ্ছি সেটা আমাদের নিতেই হবে, তা নাহলেও আমাদের ফিক্সড কস্ট দিতে হবে এবং আননেসেসারি ওয়েস্টেজ অব মানি হবে। নিউ ক্যাপাসিটি এডিশনের কথা সৌগত বাবু বলেছেন যে এটা ফার্স্ট ট্রাক প্রোজেক্ট ইত্যাদি, এটা একটা ডিবেটেবল জায়গায় আমরা আছি। আমরা ১৯৯১ সালে এখানে বক্রেশ্বরে এবং বজবজে বিদ্যুৎ কেন্দ্র চালু করেছি। একটা কথা মনে রাখতে হবে যে ডিম্যাণ্ড যদি না বাড়ে, আমরা যদি ইনভেস্ট করি তাহলে সেটা ব্যাড ইনভেস্টমেন্ট হবে। কারণ আমরা যে ইনভেস্টমেন্ট করছি সেটা লোন নিয়ে করছি। আমাদের এটা শোধ করতে হবে। কাজেই ডিম্যাণ্ডের সঙ্গে সমতা রেখে আমাদের জেনারেশন ক্যাপাসিটি বাড়াতে হবে। হ্যাঁ, জেনারেশন ক্যাপাসিটি একটা জায়গায় এলে, ডিম্যাণ্ড যদি বাড়ে তাহলে টু অ্যাট্রাক্ট বাই ইণ্ডাস্ট্রি। সেই জায়গায় আমরা আসছি। তার মানে এটা নয় যে আমরা ফার্স্ট ট্রাক প্রোজেক্ট নিয়ে আসব। এটা নিয়ে আসার অসুবিধা কি? ফার্স্ট ট্রাক বহু কোম্পানি এখানে আসতে চায়। তাদের কাছে আমরা বলেছি, তুমি যে বলবে তোমার উৎপাদনের ৮০ পারসেন্ট নিতে হবে,, আমার যদি চাহিদা না বাড়ে, আমি যদি তোমার কাছ থেকে ৮০ পারসেন্ট নিই, তাহলে আমার সস্তার বিদ্যুৎ কেন্দ্র যেগুলি আছে, সেই বিদ্যুৎ কেন্দ্রগুলির কি হবে? সেগুলি তো বসে যাবে, পাবলিকের কাছে বেশি দামে বিদ্যুৎ বিক্রয় করতে হবে। গত এক বছরে যে ডিমাণ্ড ছিল রাজ্য বিদ্যুৎ পর্ষদের উপরে, সি. ই. এস. সি বাদ দিয়েও, রাজ্য বিদ্যুৎ পর্ষদ সি. ই. এস. সিকেও বিদ্যুৎ দেয়,

সেটা বাদ দিয়েও রাজ্য বিদ্যুৎ পর্ষদ-এর ডিম্যাণ্ড বেড়েছে ১৭.৭১ শতাংশ। ১৯৬.৯৭ সালে যা সাপ্লাই হয়েছিল, ১৯৯৯-৯৮ সালে ১৭.৭১ পারসেন্ট ডিম্যাণ্ড বেড়েছে। তবে এই ডিম্যাণ্ডের বেশির ভাগ হচ্ছে, গৃহস্থদের। আমাদের টোটাল কানেকশন রাজ্য বিদ্যুৎ পর্ষদ দিয়েছে গত বছর প্রায় ১ লক্ষ ৯০ হাজার বি ১ লক্ষ ৮৫ হাজার আমরা নিউ কানেকশন দিয়েছি একটা প্রশ্ন উঠেছিল পেণ্ডিং কানেকশনের ব্যাপারে। ১/৪/৯৭ তারিখ পর্যন্ত পেণ্ডিং কানেকশন ছিল ১ লক্ষ ৯৭ হাজার ২১৩। আমরা সার্ভিস কানেকশন দিয়েছি ঐ যে বললাম এক লক্ষ ৮০ হাজারের মতো।। এখনও আমাদের আরও কানেকশন দিতে হবে। কারণ আমরা যত কানেকশন দিচ্ছি তত অ্যাপ্লিকেশন আসছে। আমরা ১ লক্ষ ৬৬ হাজার ৮১৪টি মিটার সাপ্লাই দিয়েছি। মিটার সাপ্লাইতে আমাদের কিছু অসুবিধা আছে। যে কোম্পানি মিটার সাপ্লাই করে ৪০ পারসেন্ট রিজেক্ট হয়ে যায় টেস্টিংয়ের মাধ্যমে। মিটার সাপ্লাই, এটা একটা কন্টিনিউয়াস প্রসেস। কিন্তু আমরা একটা যায়গায় যাবার চেষ্টা করছি আমরা প্রতি বছর ২ লক্ষ করে যদি আমরা কানেকশন দিই তাহলে আগামী ২/৩ বছরের মধ্যে আমরা একটা জায়গায় পৌঁছে যাবে। সৌগতবাবু, কাঠ থেকে বিদ্যুৎ তৈরি করার আমি ক্লিন্ট সাপোর্টার। আমি এর টেকনোলজিটা বলি। কারণ এই টেকনোলজি ভারতবর্ষের একমাত্র পশ্চিমবঙ্গে হয়েছে। এটাকে বলে এনার্জি প্ল্যান্টেশন। যে জমিতে চাষ হয়না, পতিত জমি, এই রকম ৮৫ একর জমিতে আমরা গোসাবাতে প্ল্যান্টেশন করছি। এই গাছগুলি যখন এক মানুষের মতো বড় হয় তখন কেটে ছুঁটিস একটা বিশেষ প্রক্রিয়ায় প্রডিউসার গ্যাস তৈরি করে সেই গ্যাস থেকে ইলেকট্রিসিটি তৈরি করা হয় এবং কি ভাবে করা হচ্ছে? আমরা গাছটাকে ছেঁটে দিচ্ছি। গাছটার আবার ডালপালা হচ্ছে আবার সেটা ছাঁটা হচ্ছে। এই ভাবে একই জায়গায় ৮৫ হেক্টর জমিতে এটা আমরা করছি যাতে কন্টিনিউয়াস আমরা ওর থেকে কাঠ নিতে পারি। এই কাঠ কিন্তু পঞ্চায়েত থেকে গ্রামের মানুষ পুঁতেছে। গ্রামের মানুষের কাছ থেকে আমরা এই কাঠ কিনে নিচ্ছি। অর্থাৎ এটা থেকে একটা লোকাল ইনকাম জেনারেশন হচ্ছে। এই ফ্যালো ল্যাণ্ডে চাষ হয়না, খাড়ি বা নালার পাশে যে সমস্ত ল্যাণ্ড রয়েছে। সেখানে এই কাজ করা হচ্ছে। আমি আপনাদের ইনভাইট করব যে আপনারা সেগুলি দেখে আসুন। ভারতবর্ষে এই প্রথম রুর‍্যাল ইলেকট্রিফিকেশনে বায়ো-মাস এনার্জি জেনারেশন করা হচ্ছে।

[5-50 - 6-00 p.m.]

রুর‍্যাল ইলেকট্রিফিকেশন, যেটা সবচেয়ে উদ্বেগের জায়গা, আমি আপনাদের সঙ্গে অত্যন্ত উদ্বিগ্ন। যে হারে রুর‍্যাল ইলেকট্রিফিকেশন হচ্ছে সেটা ভার্জন মৌজাতেই বলুন বা যেখানেই বলুন—গত কয়েক বছর ধরে ইনটেনসিফিকেশন মানুষ বেশি চাইছেন, কারণ ১,০৫৭টি মৌজায় বিদ্যুৎ পৌঁছায়নি। তারফলে জেলা প্ল্যানিং কমিটি এবং ব্লক

প্ল্যানিং কমিটি, সবাই চাইছেন ইনটেনসিফিকেশন হোক, বাড়িতে বাড়িতে বিদ্যুৎ দেওয়া হোক। পরিসংখ্যান দেখে এক্ষেত্রে সন্তুষ্ট হওয়া উচিত নয়। ৫০ বছর লেগে যাবে গ্রামীণ ইলেকট্রিফিকেশন করতে। ২১০ কোটি টাকা রুর‍্যাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশন পাবে। অ্যাকচ্যুয়ালি আরও বেশি পাওনা। ওরা একটা পেনাল ইন্টারেস্ট ২৭ পারসেন্ট প্রয়োগ করেছেন। কেন্দ্রে ইউনাইটেড ফ্রন্টের যিনি মন্ত্রী ছিলেন তাঁর সঙ্গে কথা বলেছিলাম যে, কেন আমরা পেনাল ইন্টারেস্ট দেব, কেন মকুব করা হবে না? কারণ রুর‍্যাল ইলেকট্রিফিকেশনকে যে লোন দেওয়া হয় সেটা তো গ্রামের মানুষের কাছেই যান এবং স্বল্প দামে গ্রামের মানুষ ইলেকট্রিসিটি কেনেন। বেসিক্যালি প্রবলেম ওয়াজ ডিফারেন্ট। তারই জন্য রিস্ট্রাকচারিং অফ লোনের কথাবার্তা বলেছি। আমি আশা করব, আগামী জুলাই-এর মধ্যে লোনের রিস্ট্রাকচারিং হবে। তখন আমরা লোন শোধ করে দিতে পারব এবং রুর‍্যাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশন থেকে লোন পাব। প্রতি বছর এস. ই. বি. যদি ২৫-৩০ কোটি টাকা করে শোধ দিয়ে দেয় তাহলে ৮ বছরে ঐ টাকাটা শোধ হয়ে যাবে। এন. টি. পি. সি. ২৫৬ কোটি টাকার কথা যা বলেছে সেটা ডিবেটেবল। প্রবলেমটা হচ্ছে, একটা সময় বাইরের কয়েকটি রাজ্যকে নিয়ে ইস্টার্ন গ্রীড থেকে বিদ্যুৎ দেওয়া হয়েছিল এবং সেটা এন. টি পি. সি. থেকে দেওয়া হয়েছিল। কিন্তু সেটা চাপিয়ে দেওয়া হচ্ছে আমাদের উপর। আমি কুমার মঙ্গলমকে চিঠি দিয়েছি যে, কিভাবে ঋণটাকে রিস্ট্রাকচারিং করতে হবে। আমি সংশ্লিষ্ট রাজ্যের বিদ্যুৎ মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীদের চিঠি দিয়ে বলেছি যে, আমাদের এত পাওনা এবং আমাদের রাজ্যের বিদ্যুৎ পর্ষদের অবস্থা ভাল নয়।

আমি আবার রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের ব্যাপারে আসছি। আমি যেটা বলতে চেয়েছিলাম, গ্রামে বিদ্যুতের তার নিয়ে গেলেই কিন্তু রুর‍্যাল ইলেকট্রিফিকেশন হয় না। তারজন্য পরিকাঠামো তৈরি করতে হবে, সাব-স্টেশন করতে হবে। তাই আজকে মেদিনীপুরে ৬টি সাব-স্টেশন আণ্ডার কনস্ট্রাকশন এবং আর ৫টি সাব স্টেশন করবার জন্য টাকা পাচ্ছি ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোরেশন থেকে। ১৭টি সাব-ষ্টেশন সমস্ত রাজ্যে করবার জন্য ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোরেশনের লোন পেয়েছি। আমরা এই বছর কিছু কাজ করতে চাইছি যার জন্য লোন পেয়েছি। তার মধ্যে ভার্জিন মৌজায় ইনটেনসিফিকেশনের কাজ করতে হবে ১৪০৬টিতে, ব্যাক-লগ আছে ৫৩০, রিভাইটালাইজেশন ৩০৭টি, শ্যালো টিউবওয়েল ৬,৬১৬টি, সাব-স্টেশন ১৭টি, এই কাজ করতে চাইছি। এরজন্য ৯০ কোটি টাকা লোন নিয়েছি ১৫ পারসেন্ট সুদের হারে। রুর‍্যাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশনকে যদি একটা সুষ্ঠ অবস্থায় আসতে হয়, আমি বলছিলাম যে, আগে তো ৯০ কোটি টাকা একসঙ্গে পাইনি, তারজন্য একটা পরিকল্পনা গ্রহণের প্রয়োজনীয়তা রয়েছে। এই পরিকল্পনা আমরা তৈরি করেছি এবং আগামী কাল

সেটা মুখ্যমন্ত্রীর কাছে পেশ করব। পরিকল্পনাটা হচ্ছে, আমরা ৮,৭৫৭টি গ্রামে বিদ্যুৎ দেব। এরমধ্যে সুন্দরবন এলাকার দ্বীপ নিয়ে ১১৩টি মৌজা রয়েছে। দেখবেন, বিরাট মাঠের প্রান্তে একটি, দুটি বাড়ি। সেখানে কিন্তু সৌর বিদ্যুৎ সস্তা। ৫ থেকে ১০টি বাড়ি যদি একটা মৌজায় থাকে তাহলে সৌর বিদ্যুৎ সস্তায় দেওয়া যাবে যেহেতু এখনও.পর্যন্ত ভর্তুকি পাওয়া যাচ্ছে। বাকি প্রায় ৮৫০০ মৌজা বৈদ্যুতিকরণ করতে আমাদের লাগবে ৫১০ কোটি টাকা। ১৫ হাজার মৌজায় যেখানে বিদ্যুৎ গিয়েছে সেখানে ইন্টেন্সিফিকেশন করতে হবে রিভাইটালাইজেশন করতে হবে। যদি ৪ লক্ষ টাকা করে ধরি তাহলে ৬০০ কোটি টাকা লাগবে। অর্থাৎ মোট ১১১০ কোটি টাকা দাঁড়াচ্ছে। ৭৫টি সাব স্টেশন করা দরকার। ৩৩ কে.ভি. সাব স্টেশনের জন্য আমরা ধরেছি ৩৬০ কোটি টাকা। তাহলে আমরা যদি বছরে ১৮০ কোটি টাকা ঋণ হিসাবে পাই, সে ইনফ্রাস্ট্রাকচারাল ডেভেলপমেন্টের থেকে বলুন ফিনান্স কর্পোরেশন থেকে বলুন রিস্ট্রাকচারিং অফ লোন বলুন তাহলে কিন্তু ৮ বছরের মধ্যে পশ্চিমবঙ্গে ৯০ শতাংশ বাড়িতে বিদ্যুৎ দেওয়া যাবে। মৌজা বলছি না, ৮০ শতাংশ বাড়িতে বিদ্যুৎ দেওয়া যাবে। আমি মুখ্যমন্ত্রীর কাছে কাল সকালে একটা নোট দেব। ৮ বছরের একটা প্রোগ্রাম আমরা নেব। আগামী ৮ বছরের জন্য ১৮০ কোটি টাকা করে জোগাড় করতে পারি তাহলে নূতন যে কর্পোরেশন সেই কর্পোরেশনের মাধ্যমে এবং রাজ্য বিদ্যুৎ পর্ষদের মাধ্যমে এটা করা যাবে। আপনারা নিজেরা বলেছেন যে গ্রামে বিদ্যুতের পরিবেশ ভাল নয়। কারণটা কি? কারণটা হচ্ছে, আমরা ইলেক্ট্রিসিটি বোর্ডের কর্মিদের বসবাসের ব্যবস্থা করিনি। আবার যদি বসবাসের ব্যবস্থা করি তাহলে শিক্ষার জন্য স্কুল কলেজ ইত্যাদির পরিকাঠামো করা দরকার। সবাই তো শহরে থাকতে চাই, তাদের ছেলে মেয়েদের পড়াশোনা করাতে চায়, হাসপাতালের সুযোগ পেতে চায়। সেই জন্য প্রতিটি ডিস্ট্রিক্টে একটা করে কোম্পানি করতে চাইছি। একটা হোল্ডিং কোম্পানি সমস্ত রাজ্যে থাকলে, ওয়েস্ট বেঙ্গল রুর‍্যাল এনার্জি ডেভেলপমেন্ট কর্পোরেশন এই হোল্ডিং কোম্পানির মাধ্যমে প্রতিটি জেলা ভিত্তিক ছোট ছোট কোম্পানি করবে। এই কোম্পানিগুলি ঐ গ্রামে গ্রামে ইলেক্ট্রিফিকেশন বলুন—সাব স্টেশন নয়, সাব স্টেশন এস.ই.বি. করবে—মেনটেনেন্স বলুন বিলিং বলুন কালেকশন অফ মানি বলুন, মিটার রিডিং বলুন, সব কিছু করবে। অর্থাৎ তদারকির সুবিধা হবে। আপনারা নিজেরা বুঝতে পারছেন একটা বিরাট রাজ্যে বিদ্যুৎ পর্ষদ অঞ্চলে তদারকির অনেক অসুবিধা রয়েছে। যদিও—আমরা এই রাজ্যে বোধ হয় প্রথম—উপগ্রহের মাধ্যমে তদারকির ব্যবস্থা করার জন্য কাজ করে চলেছি। আগামী বছরের মাঝামাঝি এই উপগ্রহের মাধ্যমে তদারকিটা চালু হয়ে যাবে। এই ব্যাপারে পাওয়ার ফিনান্স কর্পোরেশন থেকে ৩৬ কোটি টাকার ঋণ পেয়েছি। স্যাটেলাইটের মাধ্যমে তদারকির ব্যবস্থা করা হচ্ছে। এতে আমাদের ফিনান্সিয়াল ম্যানেজমেন্ট ম্যানপাওয়ার ম্যানেজমেন্ট এবং স্টোরস ম্যানেজমেন্ট ইত্যাদি হবে। আমার যে শেষ বিষয় সেটা হচ্ছে ক্যালকাটা ইলেক্ট্রিক সাপ্লাই কর্পোরেশন। ক্যালকাটা ইলেক্ট্রিক

সাপ্লাই কর্পোরেশন নিয়ে আপনারা অনেক কিছু বলেছেন এবং দাবিও অনেক করেছেন। আমার মনে হয়েছে যে, দুটি পয়েন্ট আপনাদের কাছে বলা দরকার, তাতে বোধ হয় বিষয়টাকে রিওপেন করা সম্ভব হবে। বিষয়টা কিছুই নয়, অডিট ফার্ম একটা হিট রেট ধরেছে। এই হিট রেটটা হচ্ছে যে এক ইউনিট তৈরি করতে কত কয়লা লাগে। এটার একটা সার্বিক হিসাব আছে। আমরা একটা কমিটি অ্যাপয়েন্ট করেছিলাম। সেই কমিটি বলেছিল যেটা তার মধ্যে একটা হিসাব দিয়েছিল। অডিট ফার্ম এই হিট রেটটা বেশি করেছে। এটা বেশি ধরা মানে বেশি কয়লা লাগা। অর্থাৎ জিনিসটা দাঁড়াচ্ছে কোথায়? জিনিসটা দাঁড়াচ্ছে ১৯৯৩-৯৪, ১৯৯৪-৯৫, ১৯৯৫-৯৬ সালেতে হিট রেটটা বেশি থাকবে এবং ১৯৯৬-৯৭, ১৯৯৮-৯৮ এবং তার পরবর্তী বছরে হিট রেটটা কম থাকবে। এটা একটা অবৈজ্ঞানিক কথা। কারণ হিট রেটটা বাড়ে বয়লারের উপর, বয়লারের বয়েসের সঙ্গে হিট রেটটা বাড়ে, তার একটা হিসাব আছে। এই হিট রেট যেটা অডিট দিয়েছে তা হল ৩০১০ পরে ৩০২০ ধরবে। এটা হওয়া উচিত নয়। যেটা হওয়া দরকার সেটা হল ২০৮০ তারপর ২৯০০ এর মধ্যে। এটা ওপেন আপ করার পসিবিলিটি আছে। আর একটা পসিবিলিটি আছে। বজবজ থারমাল পাওয়ার স্টেশন, আপনারা জানেন, অনেকে বলেছেন এই ব্যাপারে। বজবজ থারমাল পাওয়ার স্টেশন ১৯৯১ সালের সেকেন্ড সেপ্টেম্বর, আমাদের ভাষায় আমরা বলি জিরো ডেট। জিরো ডেট হচ্ছে যে দিন এগ্রিমেন্ট সই করে অর্ডার প্লেস করে সেই দিন। সেই দিন থেকে ৪২ মাসের মধ্যে ওরা বজবজ শেষ করবে বলে প্রগ্রেস মনিটর, সেটা দিয়েছিল।

[6-00 – 6-09 p.m.]

১৯৯৫ সালের মাঝামাঝি পর্যন্ত কিন্তু কাজ খুব ভাল হয়েছিল। আমাদের আশা ছিল যে ঐ চার্ট অনুসারে ১৯৯৬-এর মার্চ মাসে একটা ইউনিট সিংক্রোনাইজ হবে, কমার্শিয়ালি অপারেশন নয়, সিংক্রোনাইজ হবে। সেই সময়ে প্রোগ্রেস ভাল ছিল। সি. ই. এস. সি'র অতীত ইতিহাস কিন্তু গৌরবজনক। আপনারা হয়ত ভুলে গেছেন, টিটাগড়, জেনারেটিং স্টেশন বেরিয়ে এসেছে, যে টাইমে করার কথা ছিল তার থেকে আগেই হয়েছিল। কারণ অনেক দক্ষ ইঞ্জিনিয়ার, দক্ষ কর্মী ওখানে আছেন। বজবজের বেলায় এই প্রবলেমটা এল কেন? আমার মনে হয়েছে ইণ্ডিয়ান ইলেকট্রিসিটি অ্যাক্ট নিয়ে, ক্যাপিট্যাল বেস, রিজনঅ্যাবল রিটার্ণ আর ক্লিয়ার প্রফিট, এই তিনটে শব্দের একটা যে মারপ্যাঁচ আছে, সেখানে আমরা যদি টাইমকে একস্টেণ্ড করি তাহলে টাইম এসকালেট হবে, এবং টাইম এসকালেশন হলে কস্ট এসকালেশন হবে। কস্ট এসকালেশন হলে ইন্টারেস্ট ডিউরিং কনস্ট্রাকশন কস্ট বেড়ে যাবে, এবং ইন্টারেস্ট ডিউরিং কনস্ট্রাকশনে ক্যাপিট্যাল বেস বেড়ে যাবে। তারফলে রিজনঅ্যাবল রিটার্ণ বেড়ে যাবে এবং ক্লিয়ার প্রফিটকে আমরা বাড়াতে পারব। আমার মনে হয়েছে, এটা একটা চক্র। আমি টোটাল

রিপোর্টটা দেখেছিলাম। ১৯৯৫ সালের মাঝামাঝি থেকে টোটাল ফিনান্সিয়াল ফ্লো, ভেণ্ডারদের টাকা দেওয়া, এটা বন্ধ হয়ে গেছে। এটা বন্ধ হওয়ায়, আমার ধারণা, এটা ইচ্ছাকৃত হতে পারে, একটা প্রোজেক্ট যেটা ন'মাসের মধ্যে এসে যেত, সেটা হল না। বজবজের কস্ট নিয়ে আমরা একটা কমিটি করেছিলাম। এটা আইন অনুসারে হয়েছিল। কারণ সি. ই. এস. সি. বিদ্যুৎ পর্ষদের লাইসেন্সী। এই কমিটি যে হিসাব দিয়েছে, তাতে বজবজের কস্ট এটা অ্যাকসেপ্ট করা হয়েছে—গভর্নমেন্ট থেকে অ্যাকসেপ্ট করেছে ১৭৩৪ কোটি টাকা ইনক্লুডিং আইডিসি ৩৯৬ কোটি টাকা। অর্থাৎ ৩.৪৭ কোটি পার মেগাওয়াট। সি. ই. এস. সি'র দাবি ছিল ২,১৮৯ কোটি টাকা ইনক্লুডিং আইডিসি ৫৪৬ কোটি টাকা। ট্রান্সমিশন কস্ট কিন্তু এরমধ্যে ধরা হয়নি। ট্রান্সমিশন কস্ট বাদ দিয়ে সি. ই. এস. সি'র দাবি ছিল ২,১৮৯ কোটি ইনক্লুডিং আইডিসি ৫৪৬ কোটি টাকা। ডব্লু. বি. এস. ই. বি. কমিটির সমস্ত কিছু বিচার বিবেচনা করে ১৭৩৪ কোটি টাকা বেঁধে দিয়েছে এবং আইডিসিকে ৩৯৬ কোটি বেঁধে দিয়েছে। অডিট ফার্ম যে হিসাব দিয়েছে, আইডিসি ৩৯৬ কোটির বেশি ধরেছে কিনা, তা যদি ধরে থাকে তাহলে ক্যাপিটাল বেস কমে যাবে। ক্যাপিটাল বেস ১৭৩৪ কোটি টাকা দেখানো হয়েছে। এই প্রোগ্রেস দেখিয়ে লোন নেওয়া হয়েছে, যে লোন গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রুভড করেনি। সেই লোন ক্যাপিটাল বেসকে ফ্লাউট করে হয়েছে। এটা রি-ওপেন করার বিষয়টা আমার কাছে আছে। এই হচ্ছে সার্বিক অবস্থা। ফুয়েল সারচার্জ এর ব্যাপারটা খুব গুরুত্বপূর্ণ ব্যাপার। আমার কাছে এটা পীড়াদায়ক ব্যাপার। এটাকে রি-ওপেন করার পসিবিলিটি আমাদের হাতে আছে। আমি শুধু সবিনয়ে আমার বিরোধী বন্ধুদের বলব—আপনারা আপনাদের ভাষণে উল্লেখ করেছেন—আমাকে মাপ করবেন, এই কথা যদি আপনাদের পছন্দ না হয়। আপনারা মাননীয় মুখ্যমন্ত্রীকে জড়িয়েছেন। মুখ্যমন্ত্রীর কাছে যখন ফাইল দেওয়া হয় তখন তার সবকিছুর ভেতরে ঢোকা সম্ভব নয়। এরমধ্যে এটা রেগুলেটরি কমিশনে গিয়েছে। তিনি সেটা অ্যাকসেপ্ট করেছেন। আমি দেখছিলাম, মুখ্যমন্ত্রীকে জড়িয়ে আমাকে নিয়ে সংবাদপত্রে নানা রকম লেখা হচ্ছে। এটা ঠিক নয়। মুখ্যমন্ত্রীকে এরসঙ্গে জড়ানো আমার কাছে অত্যন্ত পীড়াদায়ক মনে হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি হাউসের কাছে নিবেদন করব শেষে, আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অত্যন্ত শ্রদ্ধা করি, উনিই আমাকে এখানে এনেছেন। বিশ্ববিদ্যালয় থেকে এখানে নিয়ে এসেছেন। সুতরাং ওঁনাকে জড়ানো ঠিক নয়, এটা অত্যন্ত অমার্যাদাকর; আমি এর প্রতিবাদ করছি। আমি কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যদিও আমরা জানি মন্ত্রীর বলার পরে বলা উচিত নয় কিন্তু তবুও আমাকে বলতে হচ্ছে কারণ আমরা প্রত্যেকটি দল থেকেই ফুয়েল সার চার্জের ব্যাপারে জানতে চেয়েছি। কিন্তু মাননীয় মন্ত্রী ফুয়েল সার

চার্জের বিষয়টিকে পুরো এড়িয়ে গেলেন, তার কোন প্রশ্নের উত্তরও দিলেন না। ওঁনার যদি এই বিষয়ে বলতে সময় লাগে আমরা তারজন্য আপনাকে বলে সময় বাড়িয়ে দেওয়ার ব্যবস্থা করছি, কিন্তু উনি ওই প্রসঙ্গে কিছু বলতেই চাইলেন না। আমরা যে হাউস কমিটি করার কথা বলেছিলাম সেই কমিটি করবেন কি করবেন না সেটা জানান। উনি যদি হাউস কমিটি না করেন তাহলে আমরা ওয়াক আউট করতে বাধ্য হব এবং এই ইস্যুতে অনাস্থা প্রস্তাব আনব। মাননীয় মন্ত্রীকে অনুরোধ করছি, আপনি দাঁড়িয়ে বলুন হাউস কমিটি করবেন কি করবেন না। যদি না করেন তাহলে আমরা ওয়াক আউট করতে বাধ্য হচ্ছি এবং ওয়াক আউট করার পরে এই সরকারের বিরুদ্ধে ফুয়েল সারচার্জের ব্যাপারে আপনারা যে পদ্ধতি নিয়েছেন তার বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আনব। এবং সেদিন মাননীয় মন্ত্রীকে উত্তর দেবার জন্য তৈরি থাকতে হবে।

(At this stage, Dr. Sankar Kumar Sen did not concede to their request)

(At this stage, the Congress (I) Members as well as the SUCI Member walked-out of the Chamber.)

**Demand No. 69**

**Mr. Deputy Speaker :** There are 46 cut motions to Demand No. 69, which are in order and taken as moved.

The motion of Shri Ashok Kumar. Deb that the amount of the Demand be reduced to Re. 1/- was then put and lost.

The motions of Shri Ashok Kumar Deb, Shri Abdul Mannan, Shri Saugata Roy, Shri Shyamadas Banerjee, Shri Sudhir Bhattacharjee, Shri Tushar Kanti Mondal, Shri Deba Prasad Sarkar, Shri Nirmal Ghosh, Shri Rabindra Nath Chatterjee and Shri Ramjanam Manjhi—that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1514,98,00,000 be granted for expenditure under Demand No. 69, Major Heads : "2801—Power, 6801—Loans for Power Projects and 6860—Loans for Consumer Industries" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs. 504,94,00,000 already voted on account)

—was then put and agreed to.

### Demand No. 72

**Mr. Deputy Speaker :** There are two cut motions under Demand No. 72 which are in order and taken as moved.

The motions of Shri Ashok Kumar Deb and Shri Abdul Mannan that the amount of the Demand be reduced by Rs. 100/—were then put and lost.

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,35,00.000 be granted for expenditure under Demand No. 72, Major Heads "2810—Non-Conventional Sources of Energy" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs. 45,00,000 already voted on account)

—was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 6.09 p.m. till 11 a.m. on Wednesday, the 24th June, 1998 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 24th June, 1998 at 11.00 a.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 22 Ministers, 8 Ministers of State and 135 Members.

[11-00—11-10 a.m.]

(গোলমাল)

(তুমুল হট্টগোল)

**শ্রী অশোককুমার দেব ঃ** স্যার, আমার কিছু বলার আছে, আমাকে বলতে দিতে হবে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখন কোয়েশ্চেন আওয়ার, কোয়েশ্চেন আওয়ারের পরে বলবেন।

(তুমুল হট্টগোল)

(এই সময় মাননীয় সদস্য শ্রী অশোককুমার দেব, রামজনম মাঝি ওয়েলের মধ্যে নেমে আসেন এবং ওয়েলের মধ্যে দিয়ে সোজা ডেপুটি স্পিকারের টেবিলের দিকে ধেয়ে যান এবং টেবিলের কাগজপত্র ছুঁড়ে ফেলে দেন এবং টেবিল ল্যাম্প ধরে উল্টে দেন। ও কিছু বলতে থাকেন।)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি সিটে গিয়ে বসুন, কোয়েশ্চেন আওয়ারের পরে আপনাকে বলতে দেব। এখন আপনি সিটে গিয়ে বসুন।

(তুমুল হট্টগোল)

(মাননীয় সদস্য শ্রী অশোককুমার দেব হাউসের মেসটা ধরে টানতে থাকেন এবং অফিসিয়ালদের টেবিল উল্টে ফেলে দেন। সেই সময় অন্যান্য সদস্যরা সেখানে ছুটে যান এবং মাননীয় সদস্য অশোককুমার দেব মহাশয়কে বাধা দেন।)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** অশোকবাবু আপনি আপনার সিটে বসুন। এইভাবে চললে হাউসের কাজ চালানো যাবে না।

**(গোলমাল)**

**(তুমুল হট্টগোল)**

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** অতীশবাবু প্লিজ ম্যানেজ ইওর পার্টি মেম্বার। সংসদীয় গণতন্ত্রের মর্যাদাটাকে রক্ষা করবেন তো। আমি তো বলছি কোয়েশ্চেন আওয়ারের পর আমি অ্যালাউ করব।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** স্যার, অশোক দেবের এলাকায় রাত্রিবেলায় নৃশংসভাবে একটি খুন হয়েছে। এই ব্যাপারে ওকে বলতে দিলেই তো উত্তেজনা কমে যায়। আপনি ওকে বলতে দিন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি তো বলছি, আমি ওকে অ্যালাউ করব। আগে কোয়েশ্চেন আওয়ারটা হতে দিন।

**(তুমুল হট্টগোল)**

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** আপনি কখন বলতে দেবেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** কোয়েশ্চেন আওয়ার হয়ে গেলেই আমি ওকে বলতে দেব।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, অপোজিশন লীডার আপনাকে বলেছেন এবং আপনি বলেছেন যেটা সেটাকে আমরা শিরোধার্য মানছি। কিন্তু একটা বিশেষ পরিস্থিতিতে আপনি বলতে দিন। কোয়েশ্চেন আওয়ার সাসপেন্ড করতে হবে না, আপনি ওকে দু-মিনিট বলতে দিন। এর আগেও এইরকম কোয়েশ্চেন আওয়ার সাসপেন্ড করে বলতে দেওয়া হয়েছে। আপনি অশোক দেবকে দু-মিনিট দিয়ে দিন।

**(তুমুল হট্টগোল। এই সময় অনেক মাননীয় সদস্য ওয়েলে নেমে আসে।)**

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** অশোকবাবু বলুন আপনি কি বলবেন।

**শ্রী অশোককুমার দেব ঃ** স্যার, অত্যন্ত দুঃখজনক ঘটনার কথা বলছি, গতকাল রাত্রিবেলায় পূজালির অন্তর্গত তেরো নম্বর ওয়ার্ডে বরুন খাঁড়া তার মায়ের জন্য মেডিসিন কিনতে পূজালির ওরিয়েন্ট মোড়, রথতলায় গিয়েছিল।

রাত বারোটায় যখন মেডিসিন নিয়ে বাড়ি ফিরছিল, সেইসময় তাকে কিছু গুন্ডা

খুন করে। যারা মেরেছে, তাদের নাম মনে করে আমি থানার এস. পি. কে দিয়েছি। কিন্তু তারা গ্রেফতার হয়নি। সেখানে প্রচন্ড টেনশন দেখা দিয়েছে। ডেড বডি বজবজ থানায় আছে। সি. পি. এম. গুন্ডারা এটা করেছে। সেখানে দীর্ঘদিন ধরে অশান্তি চলছে, গন্ডগোল চলছে, আমরা বারবার দোষীদের গ্রেফতারের দাবি জানিয়েছি। তাদের যদি গ্রেফতার করা না হয়, তাহলে এলাকায় অশান্তি চলবে। মন্ত্রীকে জানিয়েছি, এস. পি. কে জানিয়েছি, ডি. জি. কে জানিয়েছি, হাউসকে জানিয়েছি, কিন্তু কেউই তাতে কান দেননি। মন্ত্রীরা বসে আছেন, তারা সত্য কথা বলেন না, সত্য ঘটনাকে তারা বিকৃত করেছেন। দোষীদের যদি অবিলম্বে গ্রেফতার করা না হয়, তাহলে গন্ডগোল চলবে।

## Starred Questions

### (to which Oral Answers were given)

### বৃত্তিকর আদায়

***৬১।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৭) **শ্রী জ্যোতি চৌধুরি ও শ্রী আব্দুল মান্নান ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৪-৯৫ আর্থিক বছর থেকে ১৯৯৭-৯৮ আর্থিক বছর পর্যন্ত বৃত্তিকর বাবদ কত টাকা আদায় হয়েছে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ**

১৯৯৪-৯৫ - ৯৯.৯৩ কোটি টাকা

১৯৯৫-৯৬ - ১০৭.৪৮ কোটি টাকা

১৯৯৬-৯৭ - ১১৫.৪৮ কোটি টাকা

১৯৯৭-৯৮ - ১০০.৩৩ কোটি টাকা

**(প্রভিশনাল)**

[11-00 — 11-20 a.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর এই বৃত্তি কর চালু করেছিল। তখন তৎকালীন অর্থমন্ত্রী ঘোষণা করেছিলেন, বেকার ভাতা এবং কতগুলো উদ্দেশ্য নিয়ে এই প্রফেশনাল ট্যাক্স চালু করা হয়েছে। চারটি আর্থিক বছরে যত টাকা আয় হয়েছে, সেই সেই বছরে কি পরিমাণ টাকা সেই সেই বিষয়ে খরচ

করা হয়েছে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** বৃত্তি করের মূল ভিত্তি হচ্ছে, সংবিধানের ২৪৬ ধারা এবং স্টেট লিস্টের এন্ট্রি দশ-এ আছে, বৃত্তি কর রাজ্য সরকার বসাতে পারেন এবং স্থানীয় সরকার বসাতে পারেন একটা উর্ধ্বসীমা সাপেক্ষে। তার কোনও নির্দিষ্ট উদ্দেশ্য সংবিধানে বলা নেই। যেহেতু আগেকার বাজেটের কথা বললেন, আমি বাজেটের বক্তব্যগুলো সঙ্গে করে এনেছি। তিনটি বছরের বাজেট স্পিচ আমার কাছে আছে। তাতে দেখতে পাচ্ছি, ৭৮-৭৯ সালের বাজেট স্পিচে তৎকালীন অর্থমন্ত্রী ৩১ পাতাতে যে ভাষাগুলো ব্যবহার করেছিলেন—সাধারণ সম্পদ সংগ্রহ এবং সেইসময় বেকারদের ভাতার উল্লেখ ছিল। তার পরের বছরের বাজেট বক্তৃতার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। তার ৩৪ পাতায় আবার একই বৃত্তি করের কথা বলা আছে। সেবার বন্যা নিয়ন্ত্রণ এবং তার পরের পুনর্গঠনের কাজে বৃত্তি করের সঙ্গে একাধিক বিষয় কিন্তু উল্লেখ করা হয়েছিল। আপনার প্রশ্নটা যেহেতু এই দুটো খাতে কি পরিমাণ অর্থ ব্যবহার করা হয়েছে। আমি বর্তমান বছরে বলছি, আন-এমপ্লয়মেন্ট অ্যাসিস্ট্যান্স নির্দিষ্টভাবে ১৬ কোটি টাকা এবং বন্ধ কলকারখানার শ্রমিকদের অ্যাসিট্যান্স ৫০ কোটি টাকা এবং বন্যা ও তারপর পুনর্গঠন নিয়ে আমাদের প্রতি বছর ৬০ কোটি টাকার বেশি লাগে। যদি যোগ করেন, কাছাকাছি আসে। কিন্তু সংবিধানের দিক থেকে কোনও বাধ্যবাধকতা নেই এর সঙ্গে নির্দিষ্ট উদ্দেশ্যকে যোগ করা। আমার কাছে সংবিধানও আছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী বললেন যে, বন্ধ কলকারখানার শ্রমিকদের জন্য ৫০ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। গত বাজেট ভাষণে ছিল যে, বন্ধ কারখানার শ্রমিকদের ভাতা ৫০০ টাকা বা তার সম পরিমাণ। এই বন্ধ কারখানার শ্রমিকদের সংখ্যা কত। তালিকা যে হয়েছে, সেটা কিসের ভিত্তিতে হয়েছে।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** প্রাথমিকভাবে যে তালিকা তৈরি হয়েছে, তাতে প্রায় ৪৫ হাজারের নাম এসেছে। আমরা যে পদক্ষেপগুলি নিয়েছি, এটা বিভিন্ন যে ট্রেড ইউনিয়ন এর সংগঠনের নেতৃত্ব আছে, তাদের সঙ্গে বসে এটাকে সর্বসম্মতভাবে, একমত হয়ে জুলাই মাসের মাঝামাঝি সময়ে প্রথম কিস্তিতে শুরু করে দেব। তবে আইডেনটিফায়েড হয়েছে এখনও পর্যন্ত প্রায় ৪৫ হাজারের মতো। তবে সংখ্যাটা আরও বাড়াব।

**শ্রী আব্দুল মান্নান ঃ** এই যে তালিকা, এটা কিসের ভিত্তিতে ধরা হয়েছে। কারণ আমরা দেখেছি যে বহু কারখানা আছে, সেখানে কোনও স্থায়ী শ্রমিক নেই। কোথাও কন্ট্রাক্টারের মাধ্যমে আছে, কোথাও ক্যাজুয়াল আছে, বদল শ্রমিক আছে বিশেষ করে

চটকলগুলিতে যারা আছে, তারা এর আওতায় আসবে কিনা। কারখানা বন্ধ থাকার জন্য অনেক কন্ট্রাক্টার লেবার আছে, তাদের প্রভিডেন্ট ফান্ড কাটছেন, ই এস আই কাটছেন।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমরা সরকারের নির্দেশে ইতিমধ্যেই ওই ট্রেড ইউনিয়ন নেতৃত্বের সঙ্গে আলোচনা করে বের করে দিয়েছি। তাতে স্থায়ী শ্রমিক ছাড়া একটা স্তর পর্যন্ত শ্রমিকদের অন্তর্ভুক্ত করেছে সর্বসম্মতিক্রমে। কিন্তু এটা একেবারে শ্রম দপ্তরের বিষয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি এই যে বৃত্তি কর, আন এমপ্লয়মেন্ট অ্যাসিস্ট্যান্স স্কিম, এটা ফার্স্ট এপ্রিল ১৯৭৮ ইন্ট্রোডিউস করেছেন, আপনার সরকার ১৯৭৯র মার্চ মাসে এই আইনটা আনেন West Bengal State Tax on profession, trades,' callings and employment Act, 1979. আপনি অবশ্য বাজেট কোট করে বললেন যে, এই প্রফেশনাল ট্যাক্স এটা ইমপোজ করার একমাত্র উদ্দেশ্য বেকার ভাতা নয়, এর সঙ্গে আরও কিছু করছেন বলে বাজেট স্পিচে কিছু কথা বললেন। আমি এটার কথা জানতে চাই না। কারণ স্পেসিফিকভাবে এই যে The West Bengal state Tax on profession trades, Callings. এর উপর এর স্টেটমেন্ট অফ অবজেক্ট অ্যান্ড রিজিন এ কি এটাই বলা আছে যে, আনএমপ্লয়মেন্ট অ্যাসিস্ট্যান্স ছাড়া অন্যান্য এ সবের জন্য তোলা হবে। এর সঙ্গে আর একটা প্রশ্ন করছি যে, বৃত্তিকর নিশ্চয় ওয়ান অফ দ্য আইটেমস্ আপনার কথায় যদি সঠিক হয়, কিন্তু সেখানে বৃত্তিকরের যে প্ল্যান এটার অগ্রগতি কমে আসছে। সেটা কমে আস্তে আস্তে ১১ হাজার সামথিং এ এসে গেছে। আমার বক্তব্য আপনারা যেখানে প্রফেশনাল ট্যাক্সের অগ্রগতি বাড়াচ্ছেন, সেখানে বৃত্তিকরের প্ল্যানের অগ্রগতি কমে যাচ্ছে। তাহলে এটাকে বাড়াবেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমার কাছে আইনের বইটা আছে, আপনি দেখে নিতে পারেন। এখানে অবজেক্ট এন্ড রিজিন ওইরকম কোনও সীমাবদ্ধতা নেই। যার ভিত্তিতে আইনটা হয়েছে, সেই সংবিধান উল্লেখ করে দিয়েছি। সেখানে কোথাও কোথাও নির্দিষ্ট বৃত্তিকরের সঙ্গে কোনও একটা স্কিম যুক্ত করে থাকতে পারেনা। এটার এন্ট্রি ৬০-র স্টেট লিস্টে একটা অ্যাডিশনাল রিসোর্স মোবিলাইজেশনের জন্য একটা উপায় বলে উল্লেখ করা আছে। এর বাইরে কেউ যেতে পারে না। সেখানে লিমিট বলা আছে। প্রথমে যারা ২৫০ টাকা করে পেত। তারপর সংবিধান সংশোধন করে ২ হাজার ৫০০ টাকা তোলা হয় বছরে মাথাপিছু। কোনও কোনও জায়গায় এয়ারকন্ডিশন রেস্টুরেন্টে এর চেয়ে বেশি বৃত্তি করা হয়েছে।

[11-20 — 11-30 a.m.]

দ্বিতীয় আপনি যেটা বললেন আনএমপ্লয়মেন্ট অ্যাসিস্ট্যান্স, বন্ধ কলকারখানার শ্রমিকদের যেটা দেওয়া যাবে, সেটা যোগ করে ১৬ কোটি টাকা, তার সঙ্গে ৫০ কোটি টাকা যুক্ত করা হয়েছে যেহেতু আগের বাজেটে উল্লেখ করা হয়েছিল। তখন যিনি অর্থমন্ত্রী ছিলেন রিলিফ রেস্টোরেশনকে যুক্ত করেছিলেন। বৃত্তিকরের ব্যাপারে তিনি বলেছেন আমি অতিরিক্ত টাকা সংগ্রহের জন্য রাখছি। যদিও সাংবিধানিক কোনও নেকশাস করা নেই।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে অ্যাসপারশন করে কিছু বলছি না। আপনি একটা নজিরবিহীন ঘটনা—কোয়েশ্চেন চলাকালীন সেই কোয়েশ্চেন আওয়ার বন্ধ করে আপনি মাননীয় সদস্যকে বলতে দিয়েছেন, আপনি আমাদের অধিকারকে খর্ব করেছেন। মাননীয় মন্ত্রীর কাছে আমার সাপ্লিমেন্টারী। এই যে বৃত্তিকর আদায় হচ্ছে, এই বৃত্তিকর আদায়ের সময়ে আপনি বলেছিলেন যে বিভিন্ন পঞ্চায়েত, জেলাপরিষদ থেকে আরম্ভ করে বিভিন্ন যে গুড অফিসেস আছে আপনি সাক করবেন। এ বারে নতুন আইটেম যুক্ত হয়েছে। বন্ধ কলকারখানার শ্রমিকদের জন্য ৫শো টাকা করে ঘোষণা করেছেন। এই বৃত্তিকর আদায়ের জন্য আপনি কতটা, কি সিক করেছেন। বিভিন্ন পঞ্চায়েত বা জেলাপরিষদ—সেই জায়গায় আপনি কতটা সাকসেসফুল হয়েছেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ৯২ সালে সংবিধানের তিনটি স্তর থেকে বৃত্তিকর আদায় করা হয়েছিল—রাজ্য সরকার, পুরসভা, জেলাপরিষদ। আমাদের কাছে যেহেতু এই ধরনের রিপ্রেজেন্টেশন আসে, তিনটি স্তরে করলে ব্যক্তিগত, বা প্রতিষ্ঠানের উপর করভার বেশি পড়ে। আমরা শুধু রাজ্য স্তরে আদায় করছি। এতদসত্ত্বেও এই কর আদায় করার ক্ষেত্রে স্টেট ফিনান্স কমিশনের নির্দেশ আছে ; আমরা বিকেন্দ্রীকরণের উদ্যোগে পঞ্চায়েতের অ্যাকশন টেকনে সেটা বলিছি। আমরা প্রফেশনাল ট্যাক্স ডাইরেক্টরেট বাড়াচ্ছি জেলাতে জেলাতে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী বলছেন যে কোনও স্পেসিফিক বিধি নেই। কি কারণে এই প্রফেশনাল ট্যাক্স ইমপোজ করা হবে। আপনি যা হোক, যেখানে হোক এই ট্যাক্স তুলতে পারেন। আমার যতদূর জানা আছে দুটো কর দীর্ঘদিন ধরে একটা পারপাসে নেওয়া হয়েছিল। একটা হচ্ছে ইভাকুই ট্যাক্স, সেটা আমাদের আমলে নেওয়া হয়েছিল গভর্নমেন্ট অ্যাজ এ পারমানেন্ট ইনস্টিটিউশন, আরেকটা হচ্ছে বৃত্তিকর। সাধারণভাবে এটাই মনে করা হয় যে বেকার ভাতা তোলবার জন্যই এই করটা নেওয়া হয়। এই প্রফেশনাল ট্যাক্সের আর কোনও যৌক্তিকতা আছে কি? বন্ধ কলকারখানার শ্রমিকদের

আপনি ৫শো টাকা করে দিচ্ছেন। আমি আপনার ভাল কাজের সঙ্গে একমত। সাময়িকভাবে শুরুতে যা করেছেন আমি মনেকরি এটা খুব ভাল।

এটা আপনি বিবেচনা করুন এই প্রফেশনাল ট্যাক্স বাড়তি বোঝা হয়ে যাচ্ছে। আপনি যে কোনও কর্মচারীকে জিজ্ঞাসা করুন এর প্রতিক্রিয়া কি, এটা আইন, না বেআইন? এটা জনগণের উপর কায়দা করে ইমপোজ ট্যাক্স বলে তারা মনে করছে। আপনি কলকাতার ডিফেন্স সিভিলিয়ানদের উপর প্রফেশনাল ট্যাক্স নিচ্ছেন, কিন্তু উত্তরবঙ্গ ডিফেন্স সিভিলিয়ানদের উপর নিতে পারছেন না। আমি এর কাগজপত্র হাউসে দিয়েছিলাম। স্বাভাবিকভাবেই আপনি বহুমুখী হয়ে যাচ্ছেন। মহারাষ্ট্র সরকার আপনার আগে এই ট্যাক্স সেখানে ইমপোজ করেছিল এবং সেখানে এই ট্যাক্স মহারাষ্ট্র হাইকোর্ট বেআইনি বলে বাতিল করেছেন। এখানে মরালিটির ব্যাপার আছে, দুঃস্থ শ্রমিকদের আপনি টাকা দিচ্ছেন, এটা আপনি ঠিক করেছেন। দীর্ঘদিন ধরে মানুষ এই ট্যাক্স দিচ্ছে, এই ট্যাক্স উইথড্র করার চেষ্টা আপনি কি করেছেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আপনি একাধিক প্রশ্ন করেছেন, আমি একটা একটা করে তার উত্তর দিচ্ছি। এর মধ্যে সংবিধান এবং আইনগত ব্যাপারটা বলছি, সংবিধানে ২৪৬ ধারায় বলা হয়েছে Any enactment made by a State Legislature in this respect shall not be invalid on the ground that it relates to tax on income. প্রফেশনাল ট্যাক্সের ক্ষেত্রে আইনের অবজেক্টস অ্যান্ড রিজনস-এ বলা আছে The Act (commonly known as profession tax Act) has been enacted for the purpose of levy and collection of tax on profession, trades, callings and employments আরেকটা কথা আপনি বললেন মরালিটির ব্যাপারে আপনার প্রশ্নের মধ্যেই সেটা প্রচ্ছন্ন আছে। আন এমপ্লয়মেন্টদের অ্যাসিস্ট্যান্স এটা একেবারে ভুয়া। বন্ধ কলকাখানার লেবারদের এটার সঙ্গে যোগ করছি ৫০ কোটি টাকা আমরা প্রথমে এটা রেখেছি। আমার ধারণা তার থেকে অনেক বেশি লাগবে। এখনই ৪৪ হাজার পেয়েছ, এটা বাড়বে। এই করের সঙ্গে মরালিটির ব্যাপার আছে। তার পরে আপনি বলেছেন ডিফেন্স এস্টাব্লিশমেন্ট সম্বন্ধে। উত্তরবঙ্গের ক্ষেত্রে একটা কেস হয়, আমরা সেটা কনটেস্ট করছি, এটা সাব-জুডিস ব্যাপার তাই বলছি না। মহারাষ্ট্র একটু বেশি কালেক্ট করছিল। মহারাষ্ট্রের বোম্বাই আদালতে একটা কেস হয়েছে, তার সর্বশেষ পরিস্থিতি বলতে পারছি না। ২৫টি রাজ্যের মেজর প্রায় সমস্ত রাজ্যেই বৃত্তিকর চালু করেছে। আমরা ২৫০০ চাই না। ৯০০ টাকা সিলিং এবং অ্যাভারেজ ৪০০ বেশি নয়। এটা কম-বেশি প্রত্যেক রাজ্যই করেছে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় অর্থমন্ত্রী সুব্রত মুখার্জির মূল প্রশ্নটার উত্তর

দিলেন না, এর সঙ্গে যে অর্থনৈতিকতা যুক্ত আছে তার ভিত্তিতে এই ট্যাক্স প্রত্যাহার করার কথা ভাবছেন কি না সেটা এড়িয়ে গেলেন। এবং উনি সংবিধানের কথা বললেন। আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি উনি বললেন। আন-এমপ্লয়মেন্ট অ্যাসিস্ট্যান্স ১৬ কোটি টাকা আর বন্ধ কলকারখানার শ্রমিকদের জন্য ৫০ কোটি টাকা রাখা হয়েছে, যেটা এই ফিনান্সিয়াল ইয়ারে লাগবে, যেটা আগে লাগেনি।

অরিজিনালি যখন অশোক মিত্র মহাশয় এটা চালু করে ছিলেন তখন ৫০ টাকা বেকারদের আন-এমপ্লয়মেন্ট অ্যাসিস্টেন্স দেওয়া হ'ত। পশ্চিমবাংলায় সেটা ডিসকনটিনিউড হয়ে গিয়েছিল। সুতরাং আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই, যদি আপনি উইথড্র নাই করেন তাহলে যে সমস্ত বেকার ৫৪ লক্ষ, যেটা লাইভ রেজিস্ট্রার অফ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে আছে, তাদের সকলের জন্য আন-এমপ্লয়মেন্ট অ্যাসিস্ট্যান্স, যেটা অরিজিনালি দেওয়ার পরিকল্পনা হয়েছিল, সেটা দেওয়ার কথা ভাবছেন কি না?

[11-30 — 11-40 a.m.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রশ্নটা অনেকটা ছড়ানো। আমি আবার ডঃ অশোক মিত্র মহাশয়ের উপর্যুপরি দুটো বাজেট বক্তৃতা থেকে কোড থেকে দিচ্ছি। বৃত্তিকর প্রথমবার যদিও আন-এমপ্লয়মেন্ট অ্যাসিস্ট্যান্সের সঙ্গে যুক্ত ছিল কিন্তু দ্বিতীয়বারে ১৯৭৯-৮০তে ৩৬ পাতায়, আমি পরিচ্ছদটাও বলেছি, সেখানে পরিষ্কার করে বলা আছে যে...।

**সৌগত রায় ঃ** পরে ডিভিয়েট করেছিল। আমি তো সেটারই আপত্তি করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আবার আইনে যে অবজেক্টস অ্যান্ড রিজনস সেটা কোড করে উনি দুটো বাজেটে কি বলেছেন সেটা বলে সর্বশেষে বলছি, একটা প্রশ্ন আমি সরাসরি রাখছি। প্রথমত আন-এমপ্লয়মেন্ট অ্যাসিস্ট্যান্ট পুরো আগের প্রোগ্রামটার ১৬ কোটি টাকার সঙ্গে এটা যুক্ত হয়েছে। আমার নিজের মনে হয়, যেটা পুরনো আন-এমপ্লয়মেন্ট অ্যাসিস্ট্যান্স স্কীম ছিল সেটার ক্ষেত্রে আমাদের নতুন করে চিন্তা করা উচিত, তাকে প্রসারিত করার চেষ্টা করা উচিত। আর, বৃত্তিকরটা তোলা উচিত বলে মনে করি না। যারা সত্যই কোনও না কোনও বৃত্তির সঙ্গে যুক্ত হয়ে আয় করছেন তারা কেন্দ্রীয় সরকারকে তাদের আয়ের একটা বড় অংশ দিচ্ছে। আর, একটা ছোট অংশ রাজ্যের যারা বেকার কোনও না কোনওভাবে আছেন তাদের দিতে প্রস্তুত থাকবেন। এর মধ্যে কোনও অনৈতিকতা আছে? বৃত্তি করের তো মূল ভিত্তিই এই। আমরা বন্ধ কল-কারখানার শ্রমিকদের সঙ্গে সঙ্গে আন-এমপ্লয়মেট যেটা আছে সেটাও আমাদেব চিন্তা-ভাবনার মধ্যে আছে, এটা উঠে যায়নি। এজন্য ১৬ কোটি টাকা

রচ হয়। আমি আবার বলছি, এখন যে স্কীমটা শ্রম দপ্তর অ্যাডমিনিস্টার করেন। রুলস অফ বিজনেসে আমার একটা পয়েন্টের বেশি অন্য দপ্তর সম্বন্ধে বলা উচিত নয়। সেখানে স্কীম যেটা আছে, তিন বছর পাওয়ার পরে ডিসকনটিনিউ, ইত্যাদি হওয়ার জন্য বর্তমান স্কীমের অবস্থা। আমি যেটা বলতে পারি অর্থ দপ্তরের দিক থেকে তা হচ্ছে, সেই স্কীমটিকেও নতুন করে চিন্তা-ভাবনা করে প্রসারিত করা উচিত। এটা আমি মনে করি। এর বেশি কি বলতে পারি।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে উনি বললেন, ৪০ হাজার বন্ধ কল-কারখানার শ্রমিকদের ৫০০ টাকা করে ভাতা দেবেন। আমি জানতে চাইছি, এছাড়াও উনি রুগ্ন শিল্পের পুনর্গঠনের জন্য ৫০ কোটি টাকা রেখেছেন বললেন। ঐ ৫০ কোটি টাকা থেকে কত টাকা বন্ধ কলকারখানার শ্রমিকদের জন্য, কত টাকা বেকার যুবক ... তা দেবার জন্য এবং আর কত কোটি টাকা সেলফ এমপ্লয়মেন্ট প্রোগ্রামের জন্য রেখেছেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই প্রশ্নগুলোর জন্য নোটিশ লাগে। তবে যেহেতু সদর্থক প্রশ্ন তাই আমার যা মনে আছে তা থেকে বলছি। এর মধ্যে ৫০ কোটি টাকা বন্ধ কল-কারখানা খোলার জন্য, যাকে পরিকাঠামো বলে, সেটা সেই জন্য। আর, বাকি ৫০ কোটি টাকা তা বন্ধ কল-কারখানার শ্রমিকদের ৫০০ টাকা করে প্রতি মাসে দেওয়ার জন্য। আর ১৬ কোটি টাকা মতো আন-এমপ্লয়মেন্ট অ্যাসিস্ট্যান্সে আছে। সেলফ এমপ্লয়মেন্ট প্রোগ্রাম, গ্রামাঞ্চল এবং শহরাঞ্চল মিলে রাজ্য সরকারের যে অংশ দেওয়া থাকে, আই. আর. ডি. পি.-তে জানেন, তার যে বিভাজন হয়, তার ৭৫ পারসেন্ট কেন্দ্রীয় সরকার দেন, আর ২৫ পারসেন্ট আমরা দিচ্ছি। সেই অংশটা নিয়ে, নেহেরু রোজগার যোজনার যে অংশটা আমরা দিচ্ছি, এস. এস. সি. পি.-র যে অংশটা সবটাই আমরা দিচ্ছি। সেগুলো ধরলে সেলফ এমপ্লয়মেন্ট প্রোগ্রামে আমার হিসাবে আরও প্রায় ৬৫ কোটি টাকা লাগে রাজ্য সরকারের দিক থেকে।

**শ্রী রবীন মুখার্জি ঃ** বেকার ভাতা কত লেগেছে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** ১৬-র সঙ্গে ৫০ যোগ করবেন, অর্থাৎ ৬৫ কোটি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি এর আগের উত্তরে বললেন যে বৃত্তিকর ডবল নেওয়া হচ্ছে না। পঞ্চায়েত, পুরসভার নেওয়া হচ্ছে না। ঠিকই। কিন্তু আমরা যারা শিক্ষকতা করি তারা বৃত্তিকর দিই আবার বিধানসভার সদস্য হিসাবেও বৃত্তিকর দিচ্ছি। এই যে ডবল বৃত্তিকর দিচ্ছি এব্যাপারে আপনি কি ব্যবস্থা নিয়েছেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এই প্রশ্নটা মাননীয় সত্যবাপুলী মহাশয় এনেছেন। আমি আপনাকে অনুরোধ করছি, নির্দিষ্ট কেস থাকলে আমাকে দিন, আমি পঞ্চায়েত দপ্তরের সাথে কথা বলে উত্তর দেব।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনারা অনেক ঢাকঢোল পিটিয়ে, আমাদের পূর্বসূরী ডঃ অশোক মিত্রের সুপারিশ অনুসারে পশ্চিমবঙ্গে বেকার ভাতা চালু করেছিলেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে বেকারভাতা চালু করে, ২-১ বছর সেটা চালু রাখার পর সেটা উঠে গেল কেন? আর আপনারা যেসব কলকারখানা ১ বছর ধরে বন্ধ আছে সেই সব বন্ধ কল-কারখানার শ্রমিকদের প্রতি মাসে ৫০০ টাকা করে ভাতা দেওয়ার জন্য আপনারা ৫০ কোটি টাকা বরাদ্দ করেছেন। আমরা এর বিরোধিতা করছি না। কিন্তু আমার প্রশ্ন হল যে কি কারণে বেকার-ভাতা বন্ধ করেছেন? দ্বিতীয়তঃ হল, বন্ধ কল-কারখানার শ্রমিকদের ভাতা দেওয়ার ফলে সেই সব বন্ধ কলকারখানার মালিকদের সেই বন্ধ কলকারখানাগুলো চালু রাখার ব্যাপারে যে দায়বদ্ধতা আছে সেই দায়বদ্ধতা সেই মালিকদের থাকবে কি? এই ব্যাপারটা মোকাবিলা করবেন কি করে? এই ব্যাপারে সরকারের চিন্তা-ধারা কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আপনি জানতে চেয়েছেন আনএমপ্লয়মেন্ট অ্যাসিস্ট্যান্স প্রোগ্রাম বন্ধ করলেন কেন? আমি বলছি এটা বন্ধ হয়নি। এর জন্য ১৬ কোটি টাকা প্রতি বছর বাজেটে রাখা হয়।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** বেকার ভাতা এবং আনএমপ্লয়মেন্ট অ্যাসিস্ট্যান্স প্রোগ্রাম—এই দুটো সম্পূর্ণ আলাদা।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** একটা হল আনএমপ্লয়মেন্ট অ্যাসিস্ট্যান্স প্রোগ্রাম বা বেকার ভাতা সম্পর্কে জানতে চেয়েছেন, আরেকটা হচ্ছে বন্ধ কলকারখানার শ্রমিকদের ভাতা সম্পর্কে জানতে চেয়েছেন। আমি প্রথম প্রশ্নের উত্তরে জানাই এটা বন্ধ হয়নি। এরজন্য ১৬ কোটি টাকা প্রতি বছর বাজেটে রাখা হয়েছে।

আর দ্বিতীয় প্রশ্নের উত্তরে বলি—বন্ধ কলকারখানা......**(গোলমাল)**

**শ্রী অতীশচন্দ্র সিন্হা ঃ** বেকারভাতা এবং আনএমপ্লয়মেন্ট অ্যাসিস্ট্যান্স প্রোগ্রাম—এই দুটো সেপারেট স্কীম। আনএমপ্লয়মেন্ট অ্যাসিস্ট্যান্স প্রোগ্রাম স্কীমে কেন্দ্রীয় সরকারের টাকা আছে, ব্যাঙ্কের টাকা আছে এবং আপনাদের কিছু টাকা আছে। আর বেকারভাতার ১০০ পারসেন্ট টাকাই সরকার দেবেন।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** ৩টি ব্যাপারে—(১) পুরোনো বেকারভাতা, (২) বন্ধ

কলকারখানার শ্রমিকদের জন্য ভাতা এবং (৩) সেল্ফ এমপ্লয়মেন্ট স্কীম।

(গোলমাল)

রেজিস্টার্ড আনএমপ্লয়দের জন্য ১৬ কোটি টাকা বরাদ্দ রেখে তার সঙ্গে যুক্ত করা হয়েছে বন্ধকলকারখানার শ্রমিকদের জন্য ৫০ কোটি টাকা।

**দাশনগরে দুগ্ধ গুদামে রাসায়নিক দ্রব্য**

***৬২।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৭) **শ্রী ব্রহ্মময় নন্দ** ঃ পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়ায় দাশনগরে শুল্ক দপ্তরের দুগ্ধ গুদামে কোনও রাসায়নিক পদার্থের সন্ধান পাওয়া গিয়েছে ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কি ধরনের রাসায়নিক পদার্থ পাওয়া গিয়েছে ; এবং

(গ) বায়ুদূষণের ফলে (১) মৃতের সংখ্যা এবং (২) গ্যাসে অসুস্থের সংখ্যা কত ?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি** ঃ হ্যাঁ।

গুদামে জমে থাকা অন্যান্য দ্রব্যাদির তালিকা সহ রাসায়নিক দ্রব্যাদির একটা তালিকা সংযোজিত হল।

ওই দুর্ঘটনায় মৃতের সংখ্যা ৪।

প্রাপ্ত তথ্য অনুযায়ী, ২০.৪.৯৮ সন্ধ্যা পর্যন্ত ৭৫ জন ব্যক্তি নানা মাত্রার অসুস্থতা নিয়ে হাওড়া সাধারণ হাসপাতাল সহ কলকাতার কয়েকটি হাসপাতাল ও শুশ্রুষা কেন্দ্রে (নার্সিং হোমে) ভর্তি হয়েছে।

**List of articles stored at Howrah Industrial Estate Bonded Warehouse**

**J-14, Industrial Estate, Balticuri, Howrah**

| Sl.No. | Name of the Article | Amount |
|---|---|---|
| 1. | Printed Books | 1 Cartoon |
| 2. | Spare Parts Diesel Engine | 4 Pkts |
| 3. | Industrial Tallow | 378 Drums |

| Sl.No. | Name of the Article | Amount |
|---|---|---|
| 4. | Aeromatic Chemical | 2 Cases |
| 5. | Drug and Drug Lysan monohydrate chloride | 73 Cartons |
| 6. | Primer 106 (Adhesive) | 2 Drums |
| 7. | Synthetic Rags | 377 Bales |
| 8. | Brass Waste | 14 Drums |
| 9. | Magnetic Snaps | 28 Cases |
| 10. | Fibre Glass Yarn | 2780 Cartons |
| 11. | Liles Trales | 19 Drums |
| 12. | Methyl Dihydrogasmonia | 5 Drums |
| 13. | Iso Bronyl Methoxy Cyclohexanol | 3 Drums |
| 14. | Ethyl trimethyl cyclopentene butanol | 15 Drums |
| 15. | Hexyl cynamic Aldehyde | 19 Drums |
| 16. | Geransol (80%) | 19 Drums |
| 17. | Vanillin | 48 Drums |
| 18. | Hydroxy citroaviol | 3 Drums |
| 19. | Hydroxy citronyavilol | 10 Drums |
| 20. | Sodium Saccaharin | 350 Drums |
| 21. | Lead Scrap Rejected | 2x20 ft containers |
| 22. | Brazilian Gold Pressed | 48 Drums |
| 23. | Eucalyptol | 7 Drums |
| 24. | Tertiary butyl dinitro dimethyl accetate Phenol Technical. | 60 Drums |
| 25. | Shonate | 8 Cartons |
| 26. | Ethylene Brassylate | 40 Cartons |
| 27. | Trichloro methyl sandenol raspberry | 40 Drums |
| 28. | Clove Leaf Oil | 55 Drums |

| Sl.No. | Name of the Article | Amount |
|---|---|---|
| 29. | Synthetic Rubber | 4 Pallets & 160 Bags |
| 30. | Methyl cedryl Ketone | 8 Drams |
| 31. | Nickel Silver Scrap | 165 Bags and 1 × 20 ft. container 195 bags |
| 32. | Linaylaoctate (essence Oil) | 30. Drums |
| 33. | Methyl salicylate | 46 Drums |
| 34. | Dihydromyrocenol | 12 Drums |
| 35. | Guaiacwood Oh | 30 Drums |
| 36. | 3-chloro-4-fluoro aniline | 461 Drums |
| 37. | EMME | 20 Drums |
| 38. | Sandenol trichloro phenyl cacetate | 200 Drums |
| 39. | Ethoxy methyl diethyl malonate | 80 Drums |
| 40. | Phenyl ethyl alcohol | 65 Drums |
| 41. | Diethyl sulphate | 60 Drums |
| 42. | Piperazine anhydrous | 140 Drums |

[11-40 — 11-50 a.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উনি বললেন যে, ৪২টি রাসায়নিক দ্রব্যের সন্ধান পাওয়া গিয়েছে এবং সেই লিষ্ট ওঁর কাছে আছে, আমাকে দেখে আসতে বলেছেন। ঐ সমস্ত রাসায়নিক দ্রব্য যে ওখানে মজুত করে রাখা হয়েছিল, এর জন্য পরিবেশ দপ্তরের কোনও অনুমোদন কি চাওয়া হয়েছিল ; যদি চাওয়া হয়ে থাকে সেই অনুমোদন কি দেওয়া হয়েছিল?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** ঐ গুদামে যে সমস্ত রাসায়নিক দ্রব্য মজুত করা ছিল, তার জন্য পরিবেশ দপ্তর বা দূষণ নিয়ন্ত্রণ পর্যদের কাছ থেকে কোনও অনুমতি চাওয়া হয়নি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** এই যে ভয়াবহ ঘটনা ঘটল, এতে চার জন্য মারা গেছে, ৭৫ জন আহত হয়েছে, তাদের বিভিন্ন হাসপাতালে ভর্তি করা হয়েছে এবং আমরা শুনেছি একজন দমকল কর্মী ত্রাণ করতে গিয়ে মারা গিয়েছে। এই রকম আবহ দুর্ঘটনার হাত থেকে হাওড়া এবং কলকাতা শহরকে রক্ষা করার জন্য এবং দূষণ মুক্ত করতে পরিবেশ দপ্তর কি কি ব্যবস্থা নিয়েছে?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যের প্রশ্নের সঠিক উত্তর দিতে হলে আমাকে ন্যূনতম এক ঘন্টা বলতে হবে। সুতরাং কলকাতা এবং হাওড়ার দূষণ নিয়ন্ত্রণের জন্য কি কি ব্যবস্থা নিয়েছি, সেদিকে না গিয়ে নির্দিষ্টভাবে দাশনগরের ঘটনার বিষয়ে যে পদক্ষেপগুলো নিয়েছি তা সংক্ষিপ্তভাবে জানাচ্ছি। এই জাতীয় গ্যাস বা যে সমস্ত রাসায়নিক পদার্থ আমদানি করা হয় সে সমস্ত আমদানি করার ক্ষেত্রে ক্যালকাটা পোর্ট ট্রাস্ট এবং কাস্টমস-এর মাধ্যমে যেন রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের কাছ থেকে উপযুক্ত অনুমতি নেওয়া হয়। এটা আমরা কেন্দ্রীয় সরকারকে জানিয়েছি। এটা হ'ল এক নম্বর। দু নম্বর, অনুমতি দেওয়ার ক্ষেত্রে আমরা কাস্টমস কর্তৃপক্ষকে অনুরোধ করেছি, এই জাতীয় রাসায়নিক দ্রব্য মজুত করার ক্ষেত্রে যে যে সতর্কতামূলক ব্যবস্থা থাকা উচিত সেই সেই ব্যবস্থা সম্বন্ধে গ্যারান্টির ব্যবস্থা করুন। তিন নম্বর, এই ধরণের দুর্ঘটনা ভবিষ্যতে ঘটলে যাতে দ্রুত প্রশাসনিক ব্যবস্থা নেওয়া যায় তার জন্য আমরা প্রতিটি জেলায় টাস্ক ফোর্স গঠন করার সিদ্ধান্ত গ্রহণ করেছে। চার নম্বর, গ্যাস বা দূষণ সংক্রান্ত দূর্ঘটনার কারণে অসুস্থ্য ব্যক্তিদের দ্রুত চিকিৎসার জন্য আমাদের রাজ্য সরকারের হাসপাতালগুলোয় বিশেষ টিম গঠন করবার জন্য স্বাস্থ্য দপ্তরের কাছে অনুরোধ করেছি। এ ছাড়াও আইনের ক্ষেত্রে কতগুলো নির্দিষ্ট ফাঁক দেখা যাচ্ছে, সেই ফাঁকগুলো মেরামত করার জন্য ইতিমধ্যেই আমরা কেন্দ্রীয় সরকারের পরিবেশ দপ্তরের দৃষ্টি আকর্ষণ করেছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** আমরা জানি সারা পৃথিবীতে এই সব পরিবেশ সংক্রান্ত ব্যাপার নিয়ে কমপিউটার চালু হয়েছে। কমপিউটারে তারা এই সব দূষণগুলিতে ধরছে এবং ধরে প্রধানত বায়ু দূষণ এবং জল-দূষণ সম্বন্ধে ব্যবস্থা গ্রহণ করছে। আমাদের রাজ্যে, পশ্চিমবঙ্গে পরিবেশ দপ্তর সেভাবে কমপিউটারের কোনও ব্যবস্থা গ্রহণ করেছে কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** সমস্যা হচ্ছে, কম্পিউটারের প্রশ্ন নয়। কম্পিউটারের যান্ত্রিক মগজে আমরা তথ্য দিতে পারলে তবেই কম্পিউটার উত্তর দেবে। প্রশ্ন, আমাদের দপ্তরের প্রয়োজন যা সেই অনুযায়ী যথেষ্ট কম্পিউটার আছে পরিবেশ দপ্তরের যেটা আধুনিক যন্ত্র বা দূষণমাত্রা মাপবার জন্য। মাননীয় সদস্য জানেন, সকলের সাহায্য নিয়ে আমাদের রাজ্যের দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ-এর সামগ্রিক পুনর্গঠন এবং তার ক্যাপাসিটি বিল্ডিং-

এর কাজ চলেছে। এ বছরের মধ্যে যে ল্যাবরেটরী তৈরি হওয়ার কথা সেই কাজ সম্পূর্ণ হয়ে যাবে। গোটা দেশের মধ্যে সবচেয়ে আধুনিক গবেষণার এবং ল্যাবরেটরী হবে। সেক্ষেত্রে কম্পিউটারের সিদ্ধান্ত নেবার ক্ষেত্রে গুরুত্বপূর্ণ তথ্য দিতে পারব। সেই সুযোগ কাজে লাগাতে পারব।

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য, হাওড়ার দাশনগরে রাসায়নিক পদার্থের ফলে যে দুর্ঘটনা ঘটল, বায়ু দূষণে চার-চারজনের মৃত্যুজনিত ঘটনা ঘটল, এতজন লোক অসুস্থ হল, এর ফলে যারা এর জন্য দায়ী তাদের বিরুদ্ধে আপনি কোনও ব্যবস্থা নিয়েছেন কিনা এবং ব্যবস্থা নিয়ে থাকলে কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** এই দুর্ঘটনার জন্য কারা দায়ী এবং শাস্তিবিধানের প্রশ্নে এটা পুলিশ দপ্তর দেখছে। পুলিশ তদন্তের কাজ সম্পূর্ণ করে তারা তাদের রিপোর্ট আদালতে দেবে। সেই অনুযায়ী আদালত যে নির্দেশ দেবে সেই অনুযায়ী শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করবে। এটা পুলিশ দপ্তর দেখছে।

**শ্রী সৌগত রায় :** দাশনগরে যে কাস্টম বনডেড ওয়্যার হাউস ছিল সেখানে আগুন লাগানো হয়। সেখানে রাসায়নিক পদার্থ ছিল। আমি জানতে চাই, ওখানে কোনও অন্তর্ঘাত হয়েছে এইরকম খবর আপনার কাছে আছে কিনা এবং সেই তদন্ত কমিটির ফল কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই সভায় আগেই জানিয়েছি যে, ঐ সম্পর্কে চূড়ান্ত সিদ্ধান্ত পুলিশি তদন্তের পর জানতে পারব। মাননীয় সদস্য জানেন, দুর্ঘটনা ঘটার পর যাদবপুর বিশ্ববিদ্যালয়ের ইঞ্জিনিয়ারিং-এর ডীন, ডঃ সান্যালকে দিয়ে একটা কমিটি তৈরি করেছিলাম। সেই কমিটি আমাদের কাছে রিপোর্ট দিয়েছে। পুলিশ ফাইনাল চার্জশিট তদন্তের পর তৈরি করবে। এখানে দুটি ঘটনার কথা উল্লেখ করছি। তদন্ত কমিটি মনে করেছে যার থেকে সন্দেহ হতে পারে যদিও চূড়ান্ত সিদ্ধান্ত আমাদের নেওয়ার অধিকার নেই—এটা সাধারণ দুর্ঘটনা নয়। ওখানে যে কেমিক্যাল মজুত করা ছিল—কোনওটাই খুব একটা হাই ফ্ল্যাসিং পয়েন্ট অর্থাৎ স্বাভাবিক উত্তাপে জ্বলে যাবার সম্ভাবনা ছিল না। এটা হচ্ছে ১ নম্বর। দ্বিতীয় নম্বর হচ্ছে, তার ভেপার প্রেসার এইরকম মাত্রায় ছিল না যে সাধারণ তাপমাত্রায় বিস্ফোরিত হবে। ৩ নম্বর হচ্ছে, ফরেনসিক দপ্তরের প্রথমিক রিপোর্ট হচ্ছে, ইলেকট্রিকাল ওয়্যার থেকে কোনও আগুন লেগে সৃষ্টি হয়নি। বলে প্রাথমিকভাবে তারা মনে করছে। তদন্ত কমিটির রিপোর্ট থেকে এইরকম সন্দেহ করা যেতে পারে যে ঐ দুর্ঘটনা স্বাভাবিক দুর্ঘটনা নয়, এর পিছনে অন্য কোনও কারণ থাকলেও থাকতে পারে।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন, রাসায়নিক পদার্থ পাওয়া গেছে এবং মৃত্যুর সংখ্যা ও আহতের সংখ্যা জানালেন এবং বললেন, পুলিশ তদন্ত করে রিপোর্ট আপনাকে জমা দেবে। সেই রিপোর্ট কতদিনের মধ্যে পাবেন? আমি মনে করি এটা মার্ডার।

[11-50 — 12-00 Noon]

এই যে ঘটনা ঘটল, আমি মনে করি এটা খুন করা হ'ল। আমার প্রশ্ন, সেইসব আসামী যারা এই ঘটনা ঘটালো তাদের গ্রেপ্তার করা হ'ল না কেন এবং তারপর তদন্ত করে তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হ'ল না কেন?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** আমি আগেই প্রশ্নের উত্তরে বলেছি যে এখানে কি কি কেমিক্যালস ছিল সেটা আমরা জানি এবং কতজন আহত হয়েছেন সেটাও আমরা জানি এবং কতজন আহত হয়েছেন সেটাও আমরা জানি। ইতিমধ্যে গ্রেপ্তার হয়েছে এবং এ সম্পর্কে কি ব্যবস্থা পুলিশ গ্রহণ করেছে সেটা জানার জন্য স্বরাষ্ট্র (পুলিশ) দপ্তরের মন্ত্রী মহাশয়ের কাছে আপনাকে প্রশ্ন করতে হবে। দূষণজনিত প্রশ্নের উত্তর আমি দেব এবং দিয়েছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমি কাস্টমসের ল'ইয়ার, আমি সবটা জানি। আমার প্রশ্ন, কাস্টম ডিপার্টমেন্টের কাছ থেকে আপনার দপ্তর লিস্ট নিয়েছিল কিনা যে কি কি দাহ্য পদার্থ সেখানে ছিল এবং কাস্টম ডিপার্টমেন্টের অনুমতি নিয়ে সেগুলি রাখা হয়েছিল কি না?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে প্রাথমিকভাবে এটা জানাই যে সাধারণভাবে আইনের যে ধারাটি যে ধারাটি অনুযায়ী এ সম্পর্কে আলোচনা হচ্ছে তা হ'ল, ম্যানুফাকচার, স্টোরেজ অ্যান্ড ইমর্পোট অব হ্যাজার্ডাস কেমিক্যালস রুলস, ১৯৮৯। তাতে নির্দিষ্টভাবে মজুত করার জন্য অনুমতি দিতে হবে। এরকম যে কেমিক্যালসের তালিকা আছে কেন্দ্রীয় আইনে দাশনগরের গুদামে যে কেমিক্যালগুলি জমা ছিল সেগুলি কোনওটাই তার আওতার মধ্যে পড়ে না। কাজেই স্টোরেজের ক্ষেত্রে নির্দিষ্ট কোনও আইন ভঙ্গের অভিযোগ আমরা জানতে পারছি না। আমাদের বক্তব্য ছিল যে, ইমপোর্ট করতে গেলে যে পারমিশন লাগে তার যে তালিকা আছে সেই তালিকার মধ্যে কিছু জিনিস এই দাশনগরে ছিল। ফলে দায়িত্ব যারা ইমপোর্ট করেছেন তাদের। আমরা ক্যালকাটা পোর্ট ট্রাস্ট এবং কাস্টমসের কাছে আনতে চেয়েছি যে.....

**(গোলমাল)**

এখন এ ক্ষেত্রে আমরা যে সমস্যাটা দেখতে পাচ্ছি তাদের সাথে কথা বলতে গিয়ে তারা যে কথাটা আমাদের বলছেন, ইমপোর্টের ক্ষেত্রে যে আইন তাদের মেনে চলতে হয় তারা সেই আইন অনুযায়ী কাজ করেছেন। আর আমরা যে রুলের কথা উল্লেখ করেছিলাম তাতে দেখা যাচ্ছে যে এই ধরনের কেমিক্যালস জানতে গেলে তাদের পলিউশন কনট্রোল বোর্ডের অনুমতি নিতে হবে। ফলতঃ দুটি আইনের মধ্যে একটা ফাঁক রয়ে গিয়েছে। এই পরিবেশ সংক্রান্ত আইনটার ব্যাপারে পোর্ট ট্রাস্ট এবং কাস্টমসের বক্তব্য, এই পরিবেশ সংক্রান্ত আইন মেনে আমরা চলি না। তারা বলছেন, আমরা চলি ঐ আন্তর্জাতিক যে মেরিটাইম আইন আছে সেই আইন মেনে। সেই আইনের সাথে দেখা যাচ্ছে যে আমাদের দেশের যে আইন তাতে যে কেমিক্যালসগুলি আমদানি করতে পারে তাতে একটা ফাঁক রয়ে গিয়েছে। এই ফাঁকটা মেটানোর জন্য আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছি যে আপনারা লিস্টটা এমনভাবে করুন যাতে দুটি আইনের মধ্যে সামঞ্জস্য থাকে দ্বিতীয়ত কেন্দ্রীয় সরকারকে আমরা অনুরোধ করেছি যে সি. পি. টি এবং কাস্টমস অথরিটিকে আপনারা বাধ্য করুন যে কেবল মেরিটাইম আইন নয়, আমাদের এই ম্যানুফাকচার, স্টোরেজ অ্যান্ড ইমপোর্ট অব হ্যাজার্ডাস কেমিক্যালস রুলস্ এই আইনটাও মেনে চলতে। আমরা তাদের বলেছি এই ব্যবস্থাটা তৈরি করা হোক।

**শ্রী জটু লাহিড়ী ঃ** স্যার, আমি যখন বারবার আপনার দৃষ্টি আকর্যণ করেছিলাম অতিরিক্ত প্রশ্ন করার জন্য তখন আপনি দেননি। আপনি বোধহয় চোখ বুজে থাকেন। প্রতিবাদে আপনি ডাকা সত্ত্বেও আমি বলছি না।

## বর্ধমান জেলায় খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প

***৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *২২৫) শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান জেলায় খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ইউনিটের সংখ্যা (ব্লকওয়ারী হিসাব) ; এবং

(খ) উক্ত জেলায় নতুন কোনও খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ইউনিট খোলার পরিকল্পনা আছে কি না?

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ**

বর্ধমান জেলায় ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তর থেকে স্থায়ী রেজিস্ট্রেশন প্রাপ্ত খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ইউনিটের সংখ্যা (ব্লকওয়ারী হিসাব) নিম্নরূপ ঃ

১) বর্ধমান মিউনিসিপ্যালিটি — ৭৫টি

| | |
|---|---|
| ২) রায়না - ১ | ২৬টি |
| ৩) রায়না - ২ | ০৮টি |
| ৪) খন্ডকোষ | ২০টি |
| ৫) বর্ধমান - ১ | ২৫টি |
| ৬) বর্ধমান - ২ | ২৯টি |
| ৭) গলসি - ২ | ১৮টি |
| ৮) আউসগ্রাম - ১ | ১৭টি |
| ৯) আউসগ্রাম - ২ | ১৪টি |
| ১০) ভাতার | ২৩টি |
| ১১) কেতুগ্রাম - ১ | ১৬টি |
| ১২) কেতুগ্রাম - ২ | ০৫টি |
| ১৩) কাটোয়া - ১ | ৫৮টি |
| ১৪) কাটোয়া - ২ | ২১টি |
| ১৫) মঙ্গলবোট | ১৬টি |
| ১৬) মন্তেশ্বর | ১৪টি |
| ১৭) পূর্বস্থলী - ১ | ১৩টি |
| ১৮) পূর্বস্থলী - ২ | ০৫টি |
| ১৯) কালনা - ১ | ২০টি |
| ২০) কালনা - ৩ | ০৩টি |
| ২১) মেমারী - ১ | ২৫টি |
| ২২) মেমারী - ২ | ২৮টি |
| ২৩) জামালপুর | ২১টি |
| ২৪) আসানসোল মিউনিসিপ্যাল কর্পোরেশন | ১৫টি |
| ২৫) দুর্গাপুর মিউনিসিপ্যাল কর্পোরেশন | ২১টি |
| ২৬) জামুরিয়া মিউনিসিপ্যাল | ০৬টি |
| ২৭) কুলটি মিউনিসিপ্যালিটি | ০৪টি |
| ২৮) সালানপুর | ০৩টি |
| ২৯) বারাবনি | ০৩টি |

| | |
|---|---|
| ৩০) রাণীগঞ্জ | ০৭টি |
| ৩১) জামুরিয়া - ২ | ০২টি |
| ৩২) পান্ডবেশ্বর | ০১টি |
| ৩৩) অন্ডাল | ০৫টি |
| ৩৪) ফরিদপুর দুর্গাপুর | ০১টি |
| ৩৫) কাঁকসা | ০৯টি |
| ৩৬) গলসী - ১ | ০৭টি |
| | মোট ৫৮৪টি |

এছাড়া কুটির ও ক্ষুদ্র শিল্প দপ্তরের অন্তর্গত ৪৯০টি প্রভিশনাল রেজিস্ট্রেশন প্রাপ্ত খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ইউনিট বর্ধমান জেলায় চালু আছে যাহার ব্লকওয়ারি বিস্তারিত হিসাব বর্তমানে এই দপ্তরের নিকট নাই।

এছাড়া মাঝারি ও বৃহৎ খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ইউনিটের ব্লকওয়ারি সংখ্যা নিম্নরূপ ঃ-

| | |
|---|---|
| ১) বর্ধমান - ১ | ৩টি |
| ২) বর্ধমান - ২ | ১টি |
| | মোট ৪টি |

সর্বমোট সংখ্যা - ১০৭৮

খ) বর্তমানে এই দপ্তরে এরূপ কোনও প্রস্তাব নাই।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে, বর্ধমানে খাদ্য প্রক্রিয়াকরণে ১ হাজার ৭৮টি যে সংস্থা খোলা হয়েছে, সেগুলি লাভজনক, কি অলাভজনক হয়েছে এবং এর সরকারকে বছরে কত টাকা খরচ করতে হচ্ছে সেটা জানাবেন কি?

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ** এই এক হাজার ৭৮টি কথা বলা হয়েছে, এর মধ্যে প্রভিশনাল রেজিস্ট্রেশন হয়েছে ৪৯০টি। আর এগুলি লাভজনক, কি অলাভজনক সেটা এখনই বলা সম্ভব নয়। আমরা রেজিস্ট্রেশন দিয়েছি। আমাদের যে ১০ পারসেন্ট মিনিমাম মানি সেটাও দিয়ে দিয়েছি। এখন লাভজনক, কি অলাভজনক, এটা পরবর্তীকালে খোঁজ নিয়ে বলতে হবে।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, এর জন্য কতজনকে ট্রেনিং দেওয়া হয়েছে এবং এর সঙ্গে কতজন কর্মচারী যুক্ত আছে?

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ** সেটা এই মুহূর্তে বলতে পারব না।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, যাদের ট্রেনিং দিচ্ছেন, যে যুবক-যুবতীরা ট্রেনিং নিচ্ছে, তারা পরবর্তীকালে বিভিন্ন জায়গায় গিয়ে প্রয়োজনে তাদের বেকারত্ব দূর করতে পারে, বিভিন্ন রকম ছোট ছোট প্রকল্পের মাধ্যমে জ্যাম, জেলি ইত্যাদি এই ছোট প্রকল্প তৈরি করতে পারে—আমার সৌভাগ্য হয়েছিল কলিমুদ্দিন সামসের বাড়ির কাছে একটা সেন্টার ভিজিট করার। সেখানে আমি তাদের জিজ্ঞাসা করেছিলাম, এটা কি তোমাদের স্থায়ী ঘর? তারা বলেছিলেন, না, এটা ভাড়া নেওয়া হয়েছে। আমি জিজ্ঞাসা করেছিলাম যে কত ভাড়ায় নেওয়া হয়েছে? তারা বলেছিলেন যে, আমাদের কাছ থেকে যে ভাড়া নেওয়া হচ্ছে তার জন্য কোনও রসিদ দেওয়া হয় না। প্রত্যেক মাসে একটা টাকা দেওয়া হয়, কিন্তু কোনও লেখাপড়া চুক্তি নেই। আমরা ওখানে ইন্সপেকশনে যাব এটা জানার পরে যারা সেখানে উপস্থিত ছিল তাদের মধ্যে দুটো মেয়ে আধো আধো ভাষায় আমাদের প্রশ্নের উত্তর দিয়েছিল। সুতরাং আমি আপনার কাছে জানতে চাই যে, যারা ট্রেনিং নিচ্ছে তাদের মধ্যে থেকে কতজন ট্রেনিং পাবার পরে এইরকম ছোট ছোট সংস্থা তৈরি করেছেন, সেই সম্পর্কে কোনও রিপোর্ট আপনার কাছে আছে কি?

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লাঃ** এখনই বলতে পারব না। তবে আমার যা জানা আছে তাতে ১৪ জন করেছেন ছোট বড় মিলিয়ে কয়েকটি জেলা মিলিয়ে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বর্ধমানে করা হয়েছে বললেন। আমি আপনার কাছে জানতে চাচ্ছি যে, আপনার জেলা দক্ষিণ ২৪ পরগনায় খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পের কোনও ইউনিট খুলবার চেষ্টা করেছেন কিনা বা খুলছেন কিনা জানাবেন কি?

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ** সরকারিভাবে আমরা কোনও ইউনিট করিনা। উদ্যোগীরা আমাদের কাছে এলে তাদের যেভাবে সরকারি সাহায্য দেওয়া দরকার, মার্জিন মানি যা দেওয়া দরকার সেগুলি আমরা দিয়ে থাকি। আপনি লোক পাঠালে তার ব্যবস্থা আমি করে দেব।

## মুর্শিদাবাদ ও মালদা জেলার পদ্মা ও গঙ্গার ভাঙ্গন

*৮৪। (অনুমোদিত প্রশ্ন নং এস-এন *১৩৮৯) **শ্রী আবু সুফিয়ান সরকার, শ্রী গোপালকৃষ্ণ দে, শ্রী শৈলজা কুমার দাস, শ্রী মাইনুল হক ও শ্রী রামপ্রবেশ মন্ডল ঃ** সেচ ও জলসম্পদ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ ও মালদা জেলার পদ্মা ও গঙ্গা নদীর ভাঙ্গন প্রতিরোধের কাজ ১৯৯৮ সালে আরম্ভ করার পরিকল্পনা সরকারের আছে কিনা, এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে—

বর্তমান আর্থিক বছরে উক্ত প্রকল্প খাতে বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

[12-00 — 12-10 p.m.]

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়ঃ** (ক) হ্যাঁ আছে ; (খ) কেন্দ্রীয় সরকারের বিশেষ অনুদানসহ প্রকল্প খাতে বরাদ্দকৃত অর্থের পরিমাণ ৬০ কোটি টাকা।

**শ্রী আবু সুফিয়ান সরকারঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে, কাজ করবার ইচ্ছা আছে এবং ৬০ কোটি টাকা খরচ করবেন। আমার প্রশ্ন, এই ৬০ কোটি টাকা কোনও জায়গায় খরচ করছেন এবং তার মধ্যে কোন কোন জায়গায় কাজ শুরু করেছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়ঃ** কেন্দ্রীয় সরকারের বরাদ্দ হচ্ছে ৬০ কোটি টাকা অল অ্যারাউন্ড, কিন্তু এখনও পর্যন্ত সেই টাকার কিছু পাওয়া যায়নি। তা সত্ত্বেও আমরা মালদা জেলায় ৮.৫ কোটি টাকা এবং মুর্শিদাবাদ জেলায় ১২.৫ কোটি টাকার কাজ হাতে নিয়েছি। মালদা জেলায় ৪টি কাজ হাত দিয়েছি এবং মুর্শিদাবাদ জেলায় ৮-৯টি কাজে হাত দিয়েছি। মালদায় হাত দিয়েছি গোপালপুর ব্যাঙ্ক প্রটেকশন ওয়ার্কে (দুই কিলোমিটার) যার এস্টিমেটেড কস্ট ৭ কোটি টাকা। এছাড়া রিনোভেশন অফ স্পার নাম্বার ২৪, ২০, ৯, এতে ১ কোটি টাকা এবং রিং বাঁধ অ্যাট ভুতনী, এতে ৫০ লক্ষ টাকা। এই হচ্ছে মোট ৮.৫ কোটি টাকা। মুর্শিদাবাদের ক্ষেত্রে নলবোনায় ব্যাক্তি প্রটেকশনের জন্য ধার্য করেছি ৬ কোটি ১২ লক্ষ টাকা, আখেরিগঞ্জের জন্য ৩ কোটি ৫৭ লক্ষ টাকা, জলঙ্গীর জন্য ১ কোটি ২৫ লক্ষ টাকা, ফরাক্কায় ৩টি কাজে ৯০ লক্ষ, ৮১ লক্ষ এবং ২৭ লক্ষ ধার্য করেছি। এছাড়া লালগোলা এলাকায় তিনটি কাজে ১৯ লক্ষ, ২৩ লক্ষ এবং ৪০ লক্ষ টাকা বরাদ্দ করেছি।

**শ্রী গোপালকৃষ্ণ দেঃ** মাননীয় মন্ত্রী ৬০ কোটি টাকার কাজ কোথায় কোথায় হয় বললেন। কিন্তু ফরাক্কা থেকে জলঙ্গী পর্যন্ত যে ব্যাপক ভাঙন, আমরা নিজেরা ইরিগেশন সাবজেক্ট কমিটির পক্ষ থেকে ভুতনী, শেখ আলিপুর, হনুমন্তনগর ইত্যাদি এলাকা দেখে এসেছি, সেখানকার মানুষ তাতে আতঙ্কিত। আর দিল্লি থেকে এক্সপার্ট কমিটির যারা এসেছিলেন তারা শর্ট টার্ম এবং লঙ টার্মে যথাক্রমে ৩০০ কোটি এবং ৬০০ কোটি টাকার সুপারিশ করেছিলেন। আপনি ৬০ কোটি টাকার কথা বলছেন। আমার প্রশ্ন, ঐ কমিটির সুপারিশ অনুযায়ী আপনি কেন্দ্রীয় সরকারের কোনও টাকা পেয়েছেন কিনা?

আমরা দেখেছি, যে কোনও কাজ আপনারা বর্ষাকালে আরম্ভ করেন। তাই আমার প্রশ্ন, যে টাকাটা বরাদ্দ করেছেন কাজ করার জন্য, সেক্ষেত্রে টেন্ডার হয়েছে কিনা এবং কতদিনের মধ্যে ঐ কাজগুলি শেষ করতে পারবেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় বিধায়ক ঠিকই বলেছেন যে, কেন্দ্রীয় এক্সপার্ট কমিটি ৫ বছরে ৯০০ কোটি টাকার দুটি ভাগ রয়েছে। সেই ভাগের টাকা আমরা দাবি করেছি।

এখন পর্যন্ত কেন্দ্রীয় সরকার ৬০ কোটি টাকা দেবার কথা বলেছিলেন, আগেকার যে সরকার ছিল তাঁরা বলেছিলেন। কিন্তু তাঁরা সেই কথা রাখতে পারেননি। তাঁদেরকে চলে যেতে হয়েছে। বর্তমান সরকারের প্রধানমন্ত্রী এবং প্লানিং কমিশনের ডেপুটি চেয়ারম্যানের কাছে আমরা গিয়েছি। তাঁরা বলেছেন ৬০ কোটি টাকা বরাদ্দ করবেন। এটা বলে বলেছেন, তোমরা এই টাকাটা ভাগ করে নাও—আমরা ৩০ কোটি টাকা দেব, আর রাজ্য সরকার ৩০ কোটি টাকা দিক। তাঁরা বলেছেন যে, ৩০ কোটি টাকা তাড়াতাড়ি পাঠিয়ে দিচ্ছেন। এখনও পর্যন্ত সেই টাকা আমাদের হস্তগত হয়নি। রাজ্য সরকারের পক্ষ থেকে আমরা ২১ কোটি টাকার কাজে হাত দিয়েছি। স্বভাবতই কাজের চাপ এত বেশি, বিশেষ করে যে কাজ করা দরকার তার পরিমাণ এত বেশি, টাকার পরিমাণ তুলনায় কম। তা সত্ত্বেও ১২টি জায়গায় কাজ শুরু করার জন্য আমরা টেন্ডার করে দিয়েছি।

**শ্রী মৈনুল হকঃ** ফারাক্কা বিধানসভা এলাকার মধ্যে নয়নশুল গ্রাম এলাকায় যে ভাঙন সেটা মাননীয় মন্ত্রী মহোদয় জানেন। সেখানে একটা ডিসপিউট অ্যারাইজ করেছে যে, সেই ভাঙন ফারাক্কা ব্যারাজ প্রোজেক্ট করবে, না রাজ্য সরকার করবে। এই নিয়ে দীর্ঘদিন একটা বিতর্ক আছে। মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন যে, সেই ভাঙন—গঙ্গার ভাঙ্গন-এর কাজ রাজ্য সরকার করবে কি না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়ঃ** আমি মাননীয় বিধায়ককে জানাতে চাইছি যে, তাঁর এলাকায় তিনটি কাজ শুরু হয়ে গিয়েছে—(১) ৯০ লক্ষ টাকার, (২) ৮১ লক্ষ টাকার, এবং (৩) ২৭ লক্ষ টাকার। এর পরও তিনি আর একটি কাজ চাইছেন, যেটি ফারাক্কা ব্যারাজ [illegible]টির করা দরকার। টাকার সংস্থান করতে পারলে চতুর্থ নম্বর কাজের কথা আমরা ভাবব।

**শ্রী শৈলজাকুমার দাসঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বহুবার এই সভাতে গঙ্গা-পদ্মা ভাঙনে ব্যাপক কাজ করে জনপদকে [illegible] করার প্রতিশ্রুতি দিয়েছেন। আপনি বলছেন রাজ্য সরকার ৩০ কোটি টাকার এবং কেন্দ্রীয় সরকার ৩০ কোটি টাকার কাজ করবে।

এখন পর্যন্ত রাজ্য সরকার ২১টি কাজ করেছেন। ভগবানগোলায় প্রচন্ড ভাঙন দেখা দিয়েছে। এদিকে আবার বর্ষা এসে গেছে। সেখানে ৩.২৭ কোটি টাকার কাজ করা হবে বলে ঘোষণা করা সত্ত্বেও হল না? এটা কি জন্য, জেলা পরিষদ এবং আপনার দপ্তরের মধ্যে ঝগড়ার জন্য কি হচ্ছে না। অনতিবিলম্বে কাজ শুরু হবে কি না. এই প্রতিশ্রুতি চাই।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আবু সুফিয়ান সরকারকে ডেপুটি স্পিকার বসিয়ে দিয়েছেন। তিনি এই প্রশ্নটি করলে আমি খুশি হতাম। কারণ তাঁর এলাকায় ভয়ঙ্কর খবর আছে। এই ৩৫৭ কোটি টাকার কাজ করতে আমরা প্রতিশ্রুতি বদ্ধ। তবে দুটি অসুবিধা দেখা দিয়েছে—এক হচ্ছে পঞ্চায়েতের জন্য জেলা পরিষদ কাজ করতে অসম্মত হয় এবং আরেকটি হচ্ছে মিনারেল ডেভেলপমেন্ট কর্পোরেশন এখনও পর্যন্ত শতকরা ২০ ভাগ সাপ্লাই করতে পারছে। তার পরিমাণ বাড়ানোর জন্য আমরা চাপ সৃষ্টি করছি। সেটা এসে গেলেই ওই এলাকায় কাজ শুরু করে দেব। সেখানে সাপ্লাই যদি দিতে না পারে তাহলে আমরা খুবই অসুবিধার মধ্যে পড়ব।

[12-10 — 12-20 p.m.]

**শ্রী রাম প্রবেশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় একটু আগেই বললেন মালদহ জেলার মানিকচক এবং গোপালপুরে গঙ্গা প্রতিরোধের কাজ শুরু হয়েছে। কিন্তু সেই শুরু কিভাবে হয়েছে তার নমুনা আমি দিচ্ছি। স্যার, ভূতনি গঙ্গা নদীর বাম তীরে ৩৭১.৪৪ লক্ষ টাকা খরচ করে বাঁধ নির্মাণ করার জন্য টেন্ডার ডাকা হল। কিন্তু মানিকচক এবং গোপালপুরে গঙ্গা নদীর বাম তীরে ৪১৬.২৬ লক্ষ টাকা খরচ করে ষষ্ঠম মাটির বাঁধ তৈরি করার জন্য টেন্ডার ডাকা হয়েছে এবং কন্ট্রাক্টর নিয়োগ করা হয়েছে। এই ব্যাপারে পেপারেও খবরটা বেরিয়েছে কিন্তু একটা বাঁধ তৈরি করতে গেলে জমি অধিগ্রহণ করার দরকার, তার কি ব্যবস্থা করেছেন জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আপনি স্পেসিফিক কোয়েশ্চেন করবেন আমি স্পেসিফিক উত্তর দেব।

## POINT OF INFORMATION

**শ্রীমতী কণিকা গাঙ্গুলি ঃ** স্যার, আজকে কাগজে অবশ্যই নজর করেছেন যে পঞ্চায়েতের নির্বাচনের আগে তৃণমূল নেত্রীর নেতৃত্বে একটা অসত্য প্রচার পরিবেশিত করেছেন। তারা প্রচার করেছলেন যে অশ্বত্থবেড়িয়াতে চম্পলা সর্দারের উপরে আক্রমণ হয় এবং তাকে ধর্ষণ করা হয়। আজকে ফরেনসিক রিপোর্ট বেরিয়েছে, তাতে প্রমাণিত হয়েছে যে, ঘটনাটি মিথ্যা এবং তাকে কেউ ধর্ষণ করেনি। আমাদের শ্রদ্ধেয় স্বরাষ্ট্রমন্ত্রী যে বক্তব্য রেখেছেন তাতে একটা পরিষ্কার হয়ে গেছে যে চম্পলা সর্দারের উপরে

কোনও আক্রমণ হয়নি। আজকে কংগ্রেস দুটি ভাগে ভাগ হয়ে গেছে। তৃণমূল নেত্রী যিনি মিথ্যাভাষী, সর্বদা মিথ্যা ইষ্ট জর্জিয়ার উপাধি নিয়ে ঘোরেন, তাকে ভদ্রমহিলা বলতে যথেষ্ট কষ্ট হয়, তিনি নারী জাতীর লজ্জা। আমি এই প্রসঙ্গে বলতে চাই যে, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে জানান ৩৫৫ ধারায় এই বিষয়ে কি বলবেন। আজকে বিষয়টি মিথ্যা প্রমাণিত হয়ে গেছে এবং ওই মহিলার উপরে যে কোনও আক্রমণ, ধর্ষণ হয়নি সেটা প্রমাণিত। এইভাবে সি পি এমের নামে মিথ্যা প্রচার করেছেন। আমি মনে করি ওই তৃণমূল নেত্রীর প্রতিনিধি যিনি মিথ্যাচার করে যাচ্ছেন তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হোক। এবং স্বরাষ্ট্রমন্ত্রী ওই রিপোর্ট টেবিলে লে করুন, পাশাপাশি আমি দাবি করছি ওই নারী জাতির লজ্জার বিষয় নিয়ে বাজারি কাগজগুলো একটি মহিলার উপরে ধর্ষণ বলে প্রকাশ করল। বর্তমান কাগজ ধর্ষণের ঘটনাটি বড় করে প্রচার করল, কিন্তু সত্যি যে ফরেনসিক রিপোর্ট বেরুল সেটা ছোট করে বার করল।

আজকে আমরা সমস্ত কাগজ এবং পাশাপাশি তৃণমূল নেত্রীর বিরুদ্ধে মানহানির মামলা করতে চাই। তার সাথে সাথে আমি দাবি করছি, আমাদের এখানে স্বরাষ্ট্রমন্ত্রী এই ঘটনার ব্যাপারে সমস্ত বিবরণ দেন।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন যে পঞ্চায়েত নির্বাচনের আগে ২১ মে চম্পলা সর্দ্দার নামে একটি মহিলাকে নিয়ে তৃণমূল নেত্রী একটি মিথ্যা অভিযোগ করেছেন। তিনি অভিযোগ করেছিলেন যে তার উপর নাকি পাশবিক অত্যাচার করা হয়েছে। এই মিথ্যা অভিযোগ করে কেন্দ্র থেকে তদন্তকারী নিয়ে আসা হল। কিন্তু আজকে প্রমাণ হয়ে গেছে যে এই ঘটনাটা অসত্য এবং সেই মহিলাকে সাজিয়ে মিথ্যা স্টেটমেন্ট দেওয়ানো হয়েছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই তৃণমূল নেত্রী এবং তৃণমূল কংগ্রেস মিথ্যা ধর্ষণের অভিযোগ সাজিয়ে পশ্চিমবাংলার মহিলাদের অসম্মান করেছে। আমি মনে করি এই বিষয়ে মানহানির মামলা করা উচিত।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে একটা ষড়যন্ত্র চলছে স্যার। কেন্দ্রের বি. জে. পি সরকার এবং তার সঙ্গে তৃণমূল, এরা ভাগাভাগি করে চক্রান্ত করে কতকগুলি ডাকাতি কতকগুলি খুন কতকগুলি ধর্ষণ দেখাতে পারলেই ৩৫৬ ধারা প্রয়োগ করা যাবে, এই চম্পলা সর্দ্দার হচ্ছে তার একটা নিদর্শন। তাঁরা এখানে ৩৫৬ ধারা প্রয়োগ করার ষড়যন্ত্র করছে। আজকে প্রমাণ হয়ে গেছে, কেন্দ্রের ফরেনসিক রিপোর্ট প্রমাণ করে দিয়েছে চম্পলা সর্দ্দারের উপর অত্যাচার করা হয়নি, এই ব্যাপারে সমস্ত ঘটনাই সাজানো। ওরা এই বামফ্রন্ট সরকারকে উৎখাত করবার চেষ্টা করছে।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভাঙড়ে চম্পলা সর্দ্দারের ধর্ষণের

ঘটনার ব্যাপারে একটা গুরুত্বপূর্ণ রাজনৈতিক অধ্যায় ছিল। আজকে কাগজে দেখলাম কেন্দ্রীয় সরকারের ফরেনসিক ল্যাবরেটরি থেকে একটা রিপোর্ট পেশ করা হোক। তৃণমূল নেত্রী এই ঘটনাকে কেন্দ্র করে কেন্দ্র রাজ্য সম্পর্কের অবনতি ঘটানোর জন্য কেন্দ্রের একটা টিম পাঠিয়ে ৩৫৬ ধারা প্রয়োগ করার চেষ্টা করেছিল। এই নেত্রীর বিরুদ্ধে ৩৫৫ ধারা জারি করবার জন্য আবেদন জানাচ্ছি। এই বিষয়টা আমি আপনার মাধ্যমে বামফ্রন্ট সরকারের স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টিতে আনতে চাচ্ছি।

[12-20—12-30 p.m.]

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২১শে মে ভাঙড়ের চম্পলা সর্দ্দারের ঘটনা নিয়ে ২২মে থেকে ২৮শে মে পর্যন্ত বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে মিথ্যার বন্যা বইয়ে দিয়েছে তৃণমূল কংগ্রেস বিজেপি এবং কিছু [illegible] সংবাদপত্র। আজকে ফরেনসিক রিপোর্ট হায়দ্রাবাদ থেকে আমাদের রাজ্য সরকারের [illegible] এসে গিয়েছে। তখন বলা হয়েছিল যে চম্পলা সর্দ্দারকে ধর্ষণ করা হয়েছে। এমন কি তৃণমূল নেত্রী মমতা বন্দ্যোপাধ্যায় এবং কিছু খবরের কাগজ বলেছিল এটা বৈজ্ঞানিক ধর্ষণ। কিছু লোক বসেছেন যে ডি. এন. এ পরীক্ষা হয়নি। তাই আমি, যারা এই গত ২২ তারিখ থেকে ২৮ তারিখ পর্যন্ত বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে কুৎসা করেছেন তাঁদের এবং তৃণমূল নেত্রী মমতা বন্দ্যোপাধ্যায়ের প্রতি ধিক্কার জানাচ্ছি। সেই মমতা ব্যানার্জিসহ তাদের ধিক্কার জানাচ্ছি, তিরস্কার জানাচ্ছি। এই রাজ্যে যারা প্রমাণ করতে চেয়েছিল, যারা বি. জে. পি সরকারের কাছে গিয়ে দাবি জানিয়েছিল ৩৫৬ ধারায় তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার জন্য, সেই ব্যাপারে হাউসের কাছে দাবি জানাচ্ছি, আমরা আর একবার প্রমাণ করেছি, পশ্চিমবাংলার বামফ্রন্টের বিরুদ্ধে কুৎসা রটানোর জন্য।

## Starred Questions

## (to which written answers were laid on the Table)

### মাধ্যমিক স্তরে কম্পিউটার

*৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮১৭) শ্রী **তপন হোড় ঃ** বিদ্যালয়-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মাধ্যমিক এবং উচ্চমাধ্যমিক স্তরে নিয়মিতভাবে কম্পিউটার পাঠক্রম চালু করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি কার্যকর করা হবে?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মাধ্যমিকস্তরে এখনও পর্যন্ত কম্পিউটার পাঠক্রম চালু করা হয় নাই। উচ্চ মাধ্যমিক স্তরে নিয়মিতভাবে কম্পিউটার পাঠক্রম চালু করা হয়েছে।

(খ) ১৯৯৫-১৯৯৬ শিক্ষাবর্ষ থেকে উচ্চ মাধ্যমিক স্তরে নিয়মিতভাবে কম্পিউটার পাঠক্রম প্রবর্তন করা হয়েছে।

### নজরুল-রচনাবলী

*৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫২) **শ্রী তাপস ব্যানার্জি ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নজরুল জন্মশতবর্ষে 'নজরুল-রচনাবলী' প্রকাশের কোনও পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) থাকলে, অদ্যাবধি এ বিষয়ে কতদূর অগ্রগতি ঘটেছে?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উচ্চশিক্ষা বিভাগের কোনও পরিকল্পনা নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

### রাষ্ট্রীয় অধ্যাপক শিক্ষা পরিষদ

*৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৪) **শ্রী সুভাষ গোস্বামী এবং শ্রী তপন হোড়ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে বি-এড কলেজগুলি "রাষ্ট্রীয় অধ্যাপক শিক্ষা পরিষদ" (এন.সি.টি.ই.) কর্তৃক অনুমোদিত হওয়া বাধ্যতামূলক ;

(খ) সত্যি হলে, উক্ত এন.সি.টি.ই. বি-এড কলেজগুলিতে অনুমোদন দেওয়ার ক্ষেত্রে কী কী শর্ত আরোপ করছেন; এবং

(গ) এই পরিবর্তিত পরিস্থিতিতে বিষয়টি নিয়ে কোনও জটিলতা দেখা দিয়েছে কি না?

**উচ্চ শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বি.এড কলেজগুলিতে অনুমোদন দেওয়ার ক্ষেত্রে এন.সি.টি.ই-র শর্তগুলি নিম্নরূপ ঃ

ছাত্রভর্তির ন্যূনতম সংখ্যা - ৬০

ন্যূনতম শিক্ষক সংখ্যা - ১ অধ্যক্ষ + ৬ জন শিক্ষক

শিক্ষক ছাত্র অনুপাত - ১ : ১০

ছাত্রপ্রতি মেঝের ক্ষেত্রফল - ১২.৫ বর্গমিটার

শিক্ষায়তনের ক্ষেত্রফল - ৬০ × ১২.৫ = ৭৫০ বর্গ মি.

(ছাত্রাবাস ও কর্মীআবাস বাদে)

কারিগরি কর্মী সংখ্যা - ২

প্রশাসনিক ও অন্যান্য কর্মী সংখ্যা - ৩

(৬০ জন ছাত্রছাত্রীর জন্য)

শিল্প, কলা, সঙ্গীত, শারীরবিদ্যা, গ্রন্থাগার, বিজ্ঞান ইত্যাদিতে বিশেষ পারদর্শী কিছু ব্যক্তিকে খন্ডকালীনপূর্ণ সময়ের জন্য নিয়োগ করা যেতে পারে।

**অপৌনঃপনিক খরচ ঃ**

| | আবশ্যিক | কাঙ্খিত |
|---|---|---|
| শিক্ষায়তন ভবন (ছাত্রাবাস ও কর্মী-আবাস বাদে) | টা ২২.৫০ লক্ষ (৭৫০ × টা ৫০০) | টা ৫৪.৬০ লক্ষ (১৮০০ × ৩০০) |
| যন্ত্রপাতি ও বই | টা. ১.০০ লক্ষ | টা. ২.০০ লক্ষ |
| আসবাব পত্র | টা. ১.০০ লক্ষ | টা. ২.০০ লক্ষ |

**উত্তর**

**অপৌনঃপনিক খরচ ঃ**

| | নূন্যতম | কাঙ্খিত |
|---|---|---|

বেতন ঃ ইউ. জি. সি রাজ্য সরকারি নিয়ম মোতাবেক।

| | | |
|---|---|---|
| অন্যান্য খরচ ঃ | টা. ০.৫ লক্ষ | ১ লক্ষ টাকা |
| | টাকা ৮০০/- ছাত্রপ্রতি বর্ষপ্রতি। | |

কলেজগুলি যে যে বিষয়ে শিক্ষাদান করবে সেই সেই বিষয়ে সাধারণ ও বিশেষ পরীক্ষাগার থাকতে হবে। পাঠকসহ লাইব্রেরির জন্য কমপক্ষে ৭৫ বর্গমি. জায়গা থাকতে হবে। ছাত্রসংখ্যা ১২০ বা তার বেশি হলে লাইব্রেরি ১৫০ র্গমি. হতে হবে।

**প্রশাসনিক ভবন ঃ**

| | মেঝের ক্ষেত্রফল | |
|---|---|---|
| | ন্যূনতম | কাঙ্খিত |
| অধ্যক্ষের কক্ষ | ২৫ বর্গমি. | ৪০ বর্গমি. |
| শিক্ষক, কর্মচারিদের জন্য নির্দিষ্ট কক্ষ | ৬০ বর্গমি. | ১০০ বর্গমি. |
| অফিস কক্ষ | ৪০ বর্গমি. | ৫০ বর্গমি. |
| গুদাম ঘর | ২৫ বর্গমি. | ৪০ বর্গমি. |

**বসবাসের জন্য নির্দিষ্ট ভবন ঃ**

**ছাত্রাবাদ ঃ** শুরুতে ২০ জন ছাত্রের উপযোগী ব্যবস্থা থাকা প্রয়োজন। বহিরাগত ছাত্রীদের জন্য ছাত্রীনিবাস রাখতে হবে। ছাত্রপ্রতি মেঝের পরিমাণ ১০ বর্গমি. হতে হবে।

শিক্ষায়তনের মধ্যে অথবা নিকটে অধ্যক্ষের আবাস অবশ্যই থাকতে হবে। অধ্যক্ষের আবাসের ক্ষেত্রেফল ১৫৩ বর্গমি. হওয়া বাঞ্ছনীয়।

**খেলার মাঠ ঃ** কমপক্ষে ১০০০ বমি. ক্ষেত্রেফলের খেলার মাঠ থাকতে হবে।

পরীক্ষাগারে আবশ্যিক যন্ত্রাদি -

(শিক্ষা সংক্রান্ত কারিগরী)

একটি করে রেডিও, টিভি, শ্রবনোযোগী ক্যাসেট রেকর্ডার, স্লাইড-কাম-ফিল্ম প্রোজেক্টার (৩৫ মিমি), ওভারহেড প্রোজেক্টার, ক্যামেরা, দশটি খালি ক্যাসেট, চার্ট ও স্লাইড প্রস্তুতির প্রয়োজনীয় উপাদান ও ওভারহেড প্রোজেক্টারের ব্যবহারের উপযোগী ব্যবস্থা ও দ্রব্যাদি।

গ) এই পরিবর্তিত পরিস্থিতিতে বিষয়টি নিয়ে কিছু জটিলতা দেখা দিয়েছে। রাজ্যের সমস্ত বি.এড কলেজের পক্ষে এন. সি. টি. ই.-র শর্তাবলী পূরণ করা এই মুহূর্তে সম্ভব নয়। রাজ্যের উচ্চশিক্ষা সংসদ ও এন. সি. টি. ই

কর্তৃপক্ষ (পূর্ব আঞ্চলিক অধিকর্তা) বিষয়টি নিয়ে আলাপ আলোচনা করছেন।

**New Pay Scale of College Teachers**

***67.** (Admitted Question No. *369) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Higher Education Department be pleased to state—

(a) if is it a fact that the Central Government has announced a set of new pay scales for college and university teachers :

(b) if so, whether any step taken by the Government to implement the same ; and

(c) if so, when and details thereof ?

**Minister-in-charge of the Higher Education Deptt. :**

(a) No official communication has been received from the Government of India.

(b) Does not arise.

(c) Does not arise.

সিমলাপাল শাখা ক্যানেল সংস্কার

*৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *১০৪৯) **শ্রী মনোরঞ্জন পাত্র :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কংসাবতী জলাধার থেকে সিমলাপাল শাখা ক্যানেলের মাধ্যমে কতগুলি মৌজাতে সেচের জল দেওয়ার ব্যবস্থা আছে ;

(খ) সব মৌজাতে জল না যাওয়ার কারণ কি ; এবং

(গ) চলতি বছরে উক্ত জলাধার/ক্যানেল সংস্কারের কোনও পরিকল্পনা আছে কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

১। সিমলাপাল শাখা ক্যানেলের মাধ্যমে মোট ১৭৮টি মৌজাতে সেচের জল

দেওয়ার ব্যবস্থা আছে।

২। দীর্ঘদিন যাবৎ সিমলাপাল শাখা ক্যানালটির প্রয়োজন মতো সংস্কার করা সম্ভবপর হয়নি। এরফলে ক্যানালটির জলবহন করার ক্ষমতা হ্রাস পেয়েছে। এখন ডিজাইন ডিসচার্জ ক্যানালটির মাধ্যমে দেওয়া যায় না। ফলে সব মৌজায় জল সরবরাহ করা যায় না।

৩। চলতি বৎসরে জলাধারের সংস্কারের কোনও পরিকল্পনা নাই, তবে ক্যানাল সংস্কারের পরিকল্পনা আছে। অর্থের সংস্থান সাপেক্ষে ক্যানাল সংস্কারের কাজ চলতি বৎসরেই রূপায়িত করার প্রয়াস নেওয়া হবে।

## হাওড়া জেলায় চিহ্নিত অনগ্রসর শ্রেণী

***৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৮) **শ্রী জটু লাহিড়ী ঃ** অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মন্ডল কমিশনের রিপোর্ট অনুযায়ী ১৯৯৮ সালের ৩১শে মার্চ পর্যন্ত হাওড়া জেলায় কতজনকে অনগ্রসর শ্রেণী হিসাবে চিহ্নিত করে পরিচয়পত্র প্রদান করা হয়েছে?

**অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯৭-৯৮ সালে হাওড়া জেলায়, তফসিলি জাতিভুক্ত ১২২১ জনকে, তফসিলি উপজাতিভুক্ত ১৭ জনকে এবং অন্যান্য অনগ্রসর শ্রেণীভুক্ত ১১৯৫ জনকে পরিচয় পত্র প্রদান করা হয়েছে।

## ২০০-র কম ছাত্রযুক্ত কলেজ

***৭০।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৬) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পশ্চিমবাংলায় কিছু কলেজে ছাত্র-ছাত্রীর সংখ্যা ক্রমশঃ কমে আসছে ;

(খ) সত্যি হলে, পশ্চিমবাংলায় ২০০-র কম ছাত্র-ছাত্রী আছে এমন কলেজের সংখ্যা কত ; এবং

(গ) উক্ত কলেজগুলিতে ছাত্র-ছাত্রী কম হওয়ার কারণ কি?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

উত্তর ঃ (ক) না।

(খ) মোট ১৬টি কলেজে ছাত্রছাত্রীর সংখ্যা ২০০র কম।

(গ) প্রথমত অনুন্নত জায়গায় কলেজের অবস্থান, দ্বিতীয়ত নতুন কলেজ, তৃতীয়ত কলেজে অধীত বিষয়গুলি নির্বাচনে ছাত্রছাত্রীদের অনীহা।

## স্কুল সার্ভিস কমিশনের পরীক্ষা

***৭১।** (অনুমোদিত প্রশ্ন নং *৭০৩) **শ্রী পঙ্কজ বন্দ্যোপাধ্যায় ঃ** বিদ্যালয়-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

স্কুল সার্ভিস কমিশনের মাধ্যমে পরীক্ষার্থীদের কি ভিত্তিতে সংশ্লিষ্ট পদে চয়ন ও নিয়োগ করা হবে?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সরকার নির্ধারিত পদ্ধতি এবং যোগ্যতার ভিত্তিতে নির্বাচিত পরীক্ষার্থীদের সংশ্লিষ্ট পদে নিয়োগের জন্য সংশ্লিষ্ট আঞ্চলিক স্কুল-সার্ভিস কমিশন সংশ্লিষ্ট স্কুলে সুপারিশ পাঠাবে। কমিশন নিয়োগ করবে না কমিশনের সুপারিশ অনুযায়ী সংশ্লিষ্ট বিদ্যালয় শিক্ষক নিয়োগ করবেন। আঞ্চলিক স্কুল সার্ভিস কমিশন যোগ্যতার ভিত্তিতে শিক্ষক পদ প্রার্থীদের যে তালিকা করবেন—বিদ্যালয়-এর শূন্য পদের সুনির্দিষ্ট ধরন অনুযায়ী বিদ্যালয়ের আবেদনের ভি[illegible] তালিকা থেকে অগ্রাধিকারের ভিত্তিতে নাম বিদ্যালয়ের পরিচালক মন্ডলীর নিকট পাঠানো হবে এবং পরিচালক মন্ডলী তাকে নিয়োগ করবেন।

## দেবানন্দপুরে ফুড প্রসেসিং ইউনিট

***৭২।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৩৮) **শ্রী রবীন মুখার্জি ঃ** ফুড প্রসেসিং ও হর্টিকালচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হুগলি জেলার চুঁচুড়া-মগরা ব্লকে দেবানন্দপুর গ্রামে মহিলাদের দ্বারা পরিচালিত ফুড প্রসেসিং ইউনিট চালু করার পরিকল্পনা আছে কি না?

**ফুড প্রসেসিং ও হর্টিকালচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না।

[24th June, 1998]

## প্রাথমিক স্কুলে পাঠ্য-পুস্তক

*৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০৬৮) শ্রী গোপালকৃষ্ণ দেঃ বিদ্যালয়-শিক্ষক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ ২৪-পরগনা জেলার প্রাথমিক স্কুলগুলিতে বিভিন্ন বিষয়ে সরবরাহকৃত সরকারি পাঠ্য পুস্তকের সংখ্যা কত ;

(খ) ছাত্রসংখ্যা অনুযায়ী পুস্তকের কোনও ঘাটতি আছে কি না ; এবং

(গ) থাকলে, উক্ত ঘাটতি পূরণের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সংলগ্ন তালিকায় দেওয়া হয়েছে।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

New Text Books delivered to the South 24-Parganas District during the Session 1998-99 (from Class I to Class V)

| Name of Title | No. of Books (figures in thousand) |
|---|---|
| 1. Kishalaya - I | 206 |
| 2. Sahaj Path - I | 200 |
| 3. Naba Ganit Mukul - I | 209 |
| 4. Kishalaya - II | 200 |
| 5. Sahaj Path - II | 100 |
| 6. Naba Ganit Mukul - II | 240 |
| 7. Kishalaya - III | 175 |
| 8. Naba Ganit Mukul - III | 170 |
| 9. Prakriti Bigyan - I | 160 |
| 10. History - Geography - I | 100 |

| | |
|---|---|
| 11. Kishalaya - IV | 160 |
| 12. Naba Ganit Mukul - !V | 167 |
| 13. Prakriti Bigyan - II | 145 |
| 14. History - Geography - II | 160 |
| 15. Kishalaya - V | 100 |
| 16. Naba Ganit Mukul - V | 100 |
| 17. Prakriti Bigyan - III | 104 |
| 18. History - III | 100 |
| 19. Geography - III | 75 |
| 20. English - V | 120 |
| | 2991 |

(Twenty Nine Lakhs Ninety One thousand)

**প্লাইউড কারখানায় দূষণ**

*৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *১১৭৭) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের প্লাইউড কারখানাগুলিতে দূষণমুক্ত পরিবেশ বজায় রাখার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ ইতিমধ্যেই দূষণকারী কয়েকটি প্লাইউড তৈরির কারখানাকে সনাক্ত করেছে। এই সমস্ত সংস্থাগুলির সুনির্দিষ্ট পরীক্ষার পর পর্ষদ এদেরকে দূষণ নিয়ন্ত্রণ ব্যবস্থা গ্রহণের জন্য প্রয়োজনীয় নির্দেশ জারি করেছে। এই সংস্থাগুলির মধ্যে কয়েকটি দূষণ নিয়ন্ত্রণ ব্যবস্থা ইতিমধ্যেই গ্রহণ করেছে। বাকীরা ব্যবস্থা গ্রহণ কার্য শুরু করেছে।

**স্নাতকোত্তর স্তরে ভর্তির সমস্যা**

*৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮) **শ্রী জ্যোতি চৌধুরি ও শ্রী আব্দুল মান্নান ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, স্নাকতোত্তর স্তরে ভর্তির সমস্যা দূর করতে রাজ্যের কিছু

কলেজে স্নাতকোত্তর পাঠক্রম চালু করার পরিকল্পনা আছে ; এবং

(খ) সত্যি হলে, কোন কোন কলেজে কবে নাগাদ এবং কি কি বিষয়ে উক্ত পাঠক্রম চালু করা হবে?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) দু একটি কলেজে চালু করা হয়েছে।

খ) এখনও কোনও সিদ্ধান্ত গ্রহণ করা হয়নি।

**স্কুল সার্ভিস কমিশনে পরিক্ষার্থীর সংখ্যা**

***৭৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৫) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** বিদ্যালয়-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮ সালের স্কুল সার্ভিস কমিশনের পরীক্ষায় কতজন পরীক্ষার্থী ছিলেন ; এবং

(খ) এজন্য সারা রাজ্যে কতগুলি কেন্দ্রে পরীক্ষা গ্রহণ করা হয়েছিল?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১,২৫,১৩২ জন (এক লক্ষ পঁচিশ হাজার একশো বত্রিশ)।

(খ) ৩৪৫টি কেন্দ্র (তিনশো পঁয়তাল্লিশ)।

**Pay Commission for State Government Employees**

***78.** (Admitted Question No. *370) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) whether the Pay Commission for State Government Employees has submitted its report ;

(b) if so, salient features thereof ; and

(c) action taken by the Government in this regard ?

**Minister-in-charge of the Finance Department :**

(a) The 4th Pay Commission has submitted its report to the State Govt. on 31st May, 1998.

(b) The salient points of the report are as follows :

1. The Commission has recommended 24 Pay Scales. The Pay scales from No.16 and above are identical with the Pay scales accepted by the Government of India as per recommendations of the 5th Central Pay Commission.

   In respect of scale nos.1 to 15, the pay scales recommended by the Pay Commission are better than those made by the Government of India in respect of comparable categories of employees under them.

2. The Commission has recommended adoption of the same fixation formula as declared for the Central Government employees.

3. The Commission is divided in their opinion regarding recommendations about House Rent Allowance and have given three different recommendations.

4. The Commission has recommended that for purpose of computation of basic, D.A., N.P.A. etc. the scales of rates, which ever is applicable, as obtaining on 1.1.96 will be taken as determining entitlements. Regarding arrear payment, the Commission has said that it may be made with reference to a date as close to 1.1.96 as practicable.

c) The report is under consideration of the State Government.

## চতুর্থ বেতন কমিশনের রিপোর্ট

*৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬২) শ্রী তপন হোড়ঃ অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে চতুর্থ বেতন কমিশনের সুপারিশসহ রিপোর্ট এখনও রাজ্য সরকারের হস্তগত হয়নি ; এবং

(খ) সত্যি হলে, উক্ত সুপারিশসহ রিপোর্ট কবে নাগাদ পাওয়া যেতে পারে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) এবং খ) চতুর্থ বেতন কমিশন তার রিপোর্টের ভল্যুম এক (১) এর পার্ট এক (১) গত ৩১শে মে, ১৯৯৮ তারিখে রাজ্য সরকারের কাজে জমা দিয়েছেন।

কমিশন আরও বলেছেন, রিপোর্টের বাকি অংশ শীঘ্রই জমা দেবেন।

**মাধ্যমিক বিদ্যালয়ে ছাত্র-শিক্ষকের অনুপাত**

***৮০।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৭) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এটা কি সত্যি যে, সম্প্রতি একটি সার্কুলার জারি করা হয়েছে যাতে মাধ্যমিক স্কুলগুলিতে শিক্ষক ও শিক্ষার্থীর অনুপাত ১ ঃ ৮০ নির্দিষ্ট করার কথা উল্লিখিত হয়েছে?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ, হয়েছে তবে তা শুধুমাত্র ভবিষ্যতে অতিরিক্ত পদ মঞ্জুর করার ক্ষেত্রে প্রযোজ্য।

**বিভিন্ন স্তরের স্কুলে ছাত্র-শিক্ষকের অনুপাত**

***৮১।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৭) **শ্রী সুভাষ গোস্বামী এবং শ্রী তপন হোড়ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের প্রাথমিক, মাধ্যমিক এবং উচ্চমাধ্যমিক স্তরের স্কুলগুলিতে শিক্ষক এবং ছাত্র সংখ্যার বর্তমানে কি অনুপাত চালু আছে?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

শিক্ষক এবং ছাত্র সংখ্যার অনুপাত ঃ

(ক) প্রাথমিক স্তরে ১ ঃ ৪০

মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে ছাত্র-শিক্ষকের কোনও অনুপাত নির্দিষ্ট করা নেই তবে প্রতি ক্লাস ইউনিট পিছু শিক্ষকের সংখ্যা ১.৮ করা আছে।

**হাওড়া জেলায় দূষণের দায়ে আবদ্ধ ফাউন্ড্রি**

*৮২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৮) **শ্রী জটু লাহিড়ী ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হাওড়া জেলায় দূষণের দায় আবদ্ধ ফাউন্ড্রি সংখ্যা কত?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

শুধুমাত্র দূষণের দায়ে হাওড়া জেলায় কোনও ফাউন্ড্রী বর্তমানে বন্ধ নেই।

**বজবজে জুনিয়ার মাদ্রাসার উন্নতীকরণ**

*৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬৯) **শ্রী অশোককুমার দেব ঃ** মাদ্রাসা শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বজবজ বিধানসভা এলাকার জুনিয়ার মাদ্রাসাগুলিকে হাইমাদ্রাসা এবং হাইমাদ্রাসাগুলিকে হায়ার সেকেন্ডারী মাদ্রাসায় রূপান্তরিত করার কোনও পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**মাদ্রাসা শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাততঃ নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

## ADJOURNMENT MOTION

**Mr. Dy Speaker :** To-day I have received two notices of Adjournment Motion on the subject of rise in the price of Commodities in the State from Shri Atish Chandra Sinha and Shri Deba Prasad Sarkar.

The Member will get ample scope to raise the matter during and voting on demand for grants of the concerned Department which in now going on.

The Member may also invite attention of the minister through question, Mention, Calling Attention etc.

I, therefore, withhold my concent to the Motion.

The member may, however read the text of their Motions as amended.

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন, বিষয়টি হল—আজকে সভার নিয়মিত কর্মসূচি মূলতুবি রেখে নিম্নলিখিত অত্যন্ত জরুরি জনস্বার্থ বিষয় সম্বলিত বিষয় নিয়ে আলোচনা করা হোক, যথা ঃ এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে রাজ্য এবং কেন্দ্রীয় সরকারের ভ্রান্ত অর্থনীতির ফলে নিত্য প্রয়োজনীয় সামগ্রী চাল, ডাল, চিনি, সরষের তেল ইত্যাদি সহ বিভিন্ন আনাজ পত্রের লাগামহীন মূল্য বৃদ্ধির ফলে এই রাজ্যের সাধারণ মানুষকে এক অবর্ণনীয় আর্থিক দুর্দশার মধ্যে দিন যাপন করতে হচ্ছে, রাজ্য সরকার এইসব সামগ্রীর মূল্য বেঁধে দেওয়া বা মূল্য বৃদ্ধি রোধে কোনও ব্যবস্থা গ্রহণ করতে ব্যর্থ হওয়ায় জনগণ সম্পূর্ণভাবে এই মূল্য বৃদ্ধির কবলে দুর্বিসহ অবস্থার মধ্যে পড়েছে। সভা দাবি করছে রাজ্য সরকার অবিলম্বে নিত্য প্রয়োজনীয় দ্রব্য সামগ্রীর মূল্যস্তর বেঁধে দিয়ে দ্রব্য মূল্য বৃদ্ধির বিরুদ্ধে কঠোরতম ব্যবস্থা গ্রহণ করুক।

(এই সময় কংগ্রেসি সদস্যরা কাঁচা আনাজের মূল্যবৃদ্ধির প্রতিবাদে প্লাকার্ডে স্লোগান লিখে ওয়েলের মধ্যে ঘুরতে থাকেন এবং মাননীয় খাদ্যমন্ত্রীকে ঘেরাও করে ফেলেন। আলু, পিঁয়াজের, ঝিঙের, পটলের মালা মাননীয় খাদ্যমন্ত্রীর গলায় তারা পরিয়ে দেন।)

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক এবং নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—মুনাফালোভী অসাধু ব্যবসায়ী ও মজুতদারদের দৌরাত্মে এই রাজ্যে নিত্য ব্যবহার্য জিনিসের দাম লাফিয়ে লাফিয়ে বাড়ছে। ভোজ্য তেল ও চাল ডাল মশলাপাতিসহ সমস্ত সব্জির দাম যে হারে বেড়ে চলেছে তা নজিরবিহীন। সাধারণ মানুষের পক্ষে বাজার করাটাই আতঙ্কের বিষয় হয়ে দাঁড়িয়েছে। জিনিসপত্রের এই ভয়াবহ মূল্যবৃদ্ধির ফলে রাজ্যবাসীর জীবন বিপর্যস্ত ও দুর্বিসহ হয়ে উঠেছে। দাম কমানোর দূরের কথা দাম বাড়ানোর প্রবণতাকে আটকাতে সরকার সম্পূর্ণ ব্যর্থ। পণ্যের বাজারের উপর সরকারের কোনও নিয়ন্ত্রণ নেই। এর সঙ্গে যুক্ত হয়েছে কেন্দ্রের জনবিরোধী সাধারণ ও রেল বাজেট যার মাধ্যমে ৯০০০ কোটি টাকার উপর বাড়তি করের বোঝা

জনগণের উপর চাপানো হয়েছে আর তার সাথে রয়েছে রেকর্ড পরিমাণ ঘাটতি বাজেট যা পূরণ করতে কেন্দ্রীয় সরকার যে পদক্ষেপ নেবে তাতে আরও ভয়াবহ মূল্যবৃদ্ধির সম্মুখীন হতে হবে। এমতাবস্থায় সমস্যার প্রতিবিধানকল্পে কেন্দ্রীয় সরকারের জনবিরোধী বাজেটের বিরুদ্ধে আন্দোলন গড়ে তোলার পাশাপাশি রাজ্য সরকারের কাছে আমাদের দাবি (১) অসাধু ব্যবসায়ী কর্তৃক জিনিসপত্র মজুত করে বাজারে কৃত্রিম অভাব সৃষ্টির ষড়যন্ত্র বানচাল করার উদ্দেশ্যে অবিলম্বে সমস্ত মজুত উদ্ধারের পদক্ষেপ নিতে হবে। (২) যুদ্ধকালীন গুরুত্ব আরোপ করে ন্যায্যমুল্যে নিত্য ব্যবহার্য পণ্যের সরবরাহ সুনিশ্চিত করতে সরকার কি পদক্ষেপ নিচ্ছেন অবিলম্বে তা ঘোষণা করতে হবে। (৩) নিত্য ব্যবহার্য দ্রব্যের উপর ব্যক্তিগত ব্যবসা নিষিদ্ধ করতে হবে এবং সরকারি নিয়ন্ত্রণে এনে সুষ্ঠু সরবরাহ ও ন্যায্য দামের নিশ্চয়তা দিতে হবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের দাম বেড়ে গিয়েছে, যে কারণে আমরা নোটিশ দিয়েছিলাম। আজকে ফুড অ্যান্ড সাপ্লাই মিনিস্টার এখানে আছেন, স্যার আপনি জানেন পোস্তর দাম ২২০ টাকা কে. জি. সর্ষের তেলের দাম ৬০ টাকা কে. জি., এখানে ৫০।৫৫ টাকা কে. জি., আলুর দাম ১২ টাকা কে. জি., কাঁচা লঙ্কা ১ টাকা জোড়া, এই ভাবে জিনিসপত্রের দাম বেড়ে গিয়েছে। আপনি আজকে আমাদের অ্যাডজোর্নমেন্ট মোশনটা তুলতে দিন। আমরা আলোচনা করতে চাই। তা না হলে হাউস থেকে ওয়াক আউট করতে বাধ্য হবো। শুধু তাই নয়, আগামী দিনে অনাস্থা প্রস্তাবও আনতে বাধ্য হব। আমাদের ৩০ জন সদস্য আছে, কাজেই যে নিয়ম, সেটা আমরা ফুলফিল করছি। আমাদের আলোচনা করার সুযোগ দিন।

আপনি দয়া করে আমাদেরকে এই ব্যাপারে আলোচনা করার সুযোগ করে দিন। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে আছেন, তিনিই হচ্ছেন জিনিসপত্রের দাম বাড়ানোর নায়ক। দিনের পর দিন জিনিসপত্রের দাম বাড়িয়ে চলেছে। এই ব্যাপারে আপনি আমাদের আলোচনা করার সুযোগ করে দিন।

(এই সময় কংগ্রেসের সদস্যরা স্লোগান দিতে দিতে হাউসের ওয়েলে নেমে আসে এবং কিছু পোস্টার দেখাতে থাকেন। এরপরে ওয়াকআউট করেন। মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয়ও এর পরে ওয়াক আউট করেন।)

(noise and interruptions)

## CALLING ATTENTION

**Mr. Deputy Speaker :** Today, I have received two notices of Calling Attention on the following subjects, namely :

| Subject | Name |
|---|---|
| i) Alleged mysterious death of one Smt. Shyama Biswas in Ranaghat Amuliya Hospital on 23.6.98 | Shri Ajoy De |
| ii) Forensic Report on the outrage of one Char Sardar | Shri Shyama Prasad Pal<br>Shri Bansi Badan Maitra<br>Shri Sakti Pada Khara<br>Shri Himangshu Dutta |

I have selected the notice of Shri Shyama Prasad Pal, Shri Bansi Badan Maitra, Shri Sakti Pada Khara and Shri Himangshu Dutta on the subject of 'Forensic Report on the outrage of one Champala Sardar'.

The Minister-in-charge may please make a statement today if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 30th June, 1998

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Deputy Speaker :** Now, I call upon the Minister-in-charge of Finance Department to make a statement on the subject of reported economic sanction and its consequences on different projects under foreign funds in the State.

(Attention called by Shri Nirmal Ghosh, Shri Ashoke Kumar Deb, Shri Ramjanam Manjhi and Shri Shyamadas Banerjee on the 15th June, 1998)

**Dr. Asim Kumar Dasgupta :**

Mr. Speaker Sir,

I beg your permission to place before the House the following statements in reply to the calling attention raised by Hon'ble Sri Nirmal Ghosh, M.L.A. and others.

The State Government has seen reports regarding imposition of "economic sanction" by some foreign Governments. However, the State Government has not received any formal communication from the Government of India on the subject. It is understood that such "economic sanction" would not affect projects for which external aids have already been cleared. In our budget proposal for the year 1998-99 there is an outlay of Rs.1,692.30 crore for Externally Aided Projects of which the reimbursible component amounts to Rs.1,423.20 crore. This includes 6 OECF Projects like Bakreswar Thermal Power Project Teesta Canal Fall Project. Purulia Pumped Storage Project, Power Transmission and Distribution Improvement Project, Industrial Pollution Control Project and Calcutta Urban Transport Project. These projects have already been cleared involving Rs.1298.83 crore. In the current year there is an outlay of Rs.215.75 crore against these projects. Of the remaining two, the proposal relating to the loan agreement for availing Technical Assistance loan for project preparation from the World Bank for the State Highways Improvement Project has a budgetary outlay of Rs.42.70 crore. The project would be signed shortly and is expected not to be affected by sanction. The other proposal relating to German Aided project in the Health Sector Improvement of Primary Health Care Project was included in the current budget with an outlay of Rs.20.00 crore for 1998-99, with the expectation that this project would mature during the year. There is now uncertainty relating to the project on account of "sanction".

On a number of other projects, negotiations are going on for availing external aid. This includes, West Bengal Panchayat and Rural Development Project under proposed World Bank assistance and the proposed Technical Assistance Grant from ADB for Calcutta Siliguri Express Way, involving more than Rs.450.00 crore.

Haldia Petro-Chemicals Ltd. is a joint sector commercial venture and does not have any external assistance from any donor country.

## Presentation of Reports

**Presentation of the 22nd Report on Pre-Voting Budget Scrutiny of the Subject Committee on Agriculture, Agriculture (Marketing), Food & Supplies, Food Processing & Horticulture and Fisheries**

**Dr. Ram Chandra Mondal :** Sir, with your kind permission I beg to present the 22nd Report of the Subject Committee on Agriculture, Food & Supplies etc. on Pre-Voting Budget Scrutiny of the Demands for Grants of the Department of Fisheries, 1998-99.

## LAYING OF RULES

**The Siliguri Municipal Corporation (Remuneration and Facilities) Rules, 1997**

**Shri Probodh Chandra Sinha :** With your kind permission I beg to lay the Siliguri Municipal Corporation (Remuneration and Facilities) Rules. 1997, published under Notification No.566/MA/O/C-4/1A-3/95. dated the 12th September, 1997.

**The Chandernagore Municipal Corporation (Remuneration and Facilities) Rules, 1997**

**Shri Probodh Chandra Sinha :** Sir, With your kind permission I beg to lay the Chandernagore Municipal Corporation (Remuneration and Facilities) Rules, 1997, published under Notification No.565/MA/O/C-4/1A-3/95, dated the 12th September, 1997.

**Amendment in the Asansol Municipal Corporation (Remuneration and Facilities) Rules, 1995**

**Shri Probodh Chandra Sinha :** Sir, With your kind permission I beg to lay the amendment in the Asansol Municipal Corporation (Remuneration and Facilities) Rules, 1995, published under Notification No.225/ [illegible]/C-4/1A-3/95, dated the 8th May, 1998.

**The West Bengal Municipal (Internal Audit) Rules, 1997**

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your kind permission I beg to lay the West Bengal Municipal (Internal Audit) Rules, 1997, published under Notification No.698/MA/O/C-4/1A-5/97 dated the 21st November, 1997.

[12-30 — 12-40 p.m.]

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** স্যার, পয়েন্ট অফ্ অর্ডার।

**শ্রী তপন হোড় ঃ** স্যার, পয়েন্ট অফ্ অর্ডার।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** বসুন, বসুন, আপনারা কি সংসদীয় গণতন্ত্রের রীতি-নীতি ভুলে গেছেন? লেয়িং অফ্ রিপোর্টস-এর উপর পয়েন্ট অফ্ অর্ডার হয় না। নো পয়েন্ট অফ্ অর্ডার।

## MENTION CASES

**শ্রী মহঃ আনসার উদ্দিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, বিগত ২৮শে মে পঞ্চায়েত নির্বাচনের সময় থেকে বিজেপি এবং তৃণমূল কংগ্রেসের সমাজবিরোধী গুন্ডাবাহিনী পশ্চিমবাংলায় খুন রাহাজানি, বাড়ি ঘরদোর ভেঙ্গে এই সমস্ত জিনিস চালিয়ে যাচ্ছে। সেটা আজও অব্যাহত আছে। আমাদের হাওড়া জেলায় কয়েকদিন আজ ১৮ তারিখে আমাদের জেলার ইসলামপুরে মাজু গ্রামের হাটিরচক্রের মঞ্জুর বলে আমাদের গ্রামের পার্টি এবং আমাদের কৃষক সভার সক্রিয় কর্মী, তিনি তাঁর স্ত্রী মিনু বরকে নিয়ে স্থানীয় বাজার মানিকচকের থেকে বাজার করে ফিরছিলেন। সেই সময় বিজেপি এবং তৃণমূলের সমাজবিরোধী গুন্ডাবাহিনী মঞ্জু বরকে আক্রমণ করে এবং মারধর শুরু করে তার স্ত্রীর সামনে। স্বাভাবিক ভাবেই গ্রামবাসীরা ছুটে আসে। তখন ওই সমাজবিরোধীরা বোমা নিক্ষেপ করতে থাকে। এতে গ্রামবাসীরা আহত হয়। পরে ওই মঞ্জু বরকে তুলে নিয়ে যায়। খুজে পাওয়া যায়নি। ২০ তারিখে জঙ্গল থেকে একটা রক্তমাখা লুঙ্গি এবং গেঞ্জি পাওয়া যায়। জগৎবল্লভপুর পুলিশ থানার অফিসারকে এগুলি দেওয়া হয়। পুলিশকে বলা হয় মঞ্জু বরকে খুঁজে বের করতে। কিন্তু তারা কোনও গুরুত্ব দেয়নি এবং আমরা পুলিশের নিষ্ক্রিয়তা লক্ষ্য করেছি। পরে আমাদের গ্রামের ৫০০ জন মিলে এদিক ওদিক ঘুরতে ঘুরতে একটা ডোবা থেকে মঞ্জু বরের মৃতদেহ পায়। ওই ডোবায় কাদা ছিল এবং সেই কাদার মধ্যে মঞ্জু বরের দেহ পুঁজে রাখা হয়েছিল। ২২ তারিখে পোস্ট মর্টেম করা হয় এবং সন্ধ্যাবেলায় দাহ করা হয়। গতকাল ২৩ তারিখে

গোটা ইসলামপুর এলাকার লোক বন্ধ পালন করেছিল এবং এই জঘন্য ব্যাপারে যারা জড়িত, তাদের মধ্যে ৩ জনকে পুলিশ গ্রেপ্তার করেছে, আমরা অনেকের নামে এফ আই আর করেছি।

**শ্রী তপন হোড় ঃ** মিঃ ডিপুটি স্পিকার স্যার, আজকে আপনি এখানে সংসদীয় রীতি নীতির কথা উল্লেখ করেছেন। কিন্তু এই সংসদীয় রীতি নীতির যে ভয়ঙ্কর পরিণাম আপনার চোখের সামনে ঘটে যাচ্ছে, আপনি বলা সত্ত্বেও এরা বারবার করে প্রেসার দিয়েছে, কোয়েশ্চেন অ্যানসারের আগে ওরা কথা বলেছে। শুধু তাই নয় এই কোয়েশ্চেন অ্যানসারেব পরে যখন আপনি ওদের সুযোগ দিচ্ছেন, বলার তখন ওরা দ্রব্যমূল্য বৃদ্ধি এই সবের নাম করে পচা পেঁয়াজ. আলুর মালা তৈরি করে নাটক করার চেষ্টা করলেন এবং মাননীয় মন্ত্রী কলিমুদ্দিন শামসকে মালা পরিয়ে দেবার চেষ্টা করলেন এবং পরিয়েও দিলেন। সংসদীয় রীতি নীতির কথা আপনি বারবার বলেন, আজকে আপনার রুলিং আমরা চাই। এই যে প্রিসিডেন্ট, এই যে সংসদীয় রীতি নীতি ভাঙছেন, বারবার করে অন্যান্য নজির সৃষ্টি করছেন এবং মাননীয় মন্ত্রীর গলায় পরিয়ে যে অবস্থা তৈরি করেছেন, স্যার আমরা আপনার কাছে দাবি করছি যে, আপনার রুলিং আমরা চাই এবং এদের বিরুদ্ধে আপনি ব্যবস্থা নেবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** আমি আপনার কাছে একটা নিবেদন করতে চাই, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি সভার এক জন পুরনো সদস্য। সাতবারের মধ্যে ৬বারই আমি এই হাউসে এসেছি, আমি কোথাও দেখিনি, কোয়েশ্চেন আওয়ার একটা ইমপরট্যান্ট আওয়ার, তার মধ্যে কেউ অন্য প্রসঙ্গ তুলতে পারে। আমি স্যার, চেয়ার বা অন্য কারও প্রতি কোনও অ্যাসপারশন করছি না কিন্তু আমি একটা এক্সপ্ল্যানেশন চাইছি এবং প্রোটেকশনও চাইছি। কোয়েশ্চেন আওয়ার শুরু হয়ে যাওয়ার পর ইন দি মিডস্ট অব এ হাফডান কোয়েশ্চেনে কেউ অন্য প্রসঙ্গ তুলতে পারে কিনা। আমি যে পয়েন্ট অব অর্ডার তুলতে ইচ্ছুক, কণিকা গাঙ্গুলি আগেই বলেছেন চম্পলা সর্দারের বিষয়ে। আমিও এই ব্যাপারে মাননীয় মন্ত্রীর স্টেটমেন্ট দাবি করছি।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** বসুন, প্রভঞ্জন বাবু বসুন, আপনি ৬ বার জিতে এসেছেন অথচ ডেপুটি স্পিকার, স্পিকার দাঁড়ালে আপনি বসতে জানেন না। এই হাউসে হামেশাই এইরকম আইন বহির্ভূতভাবে, রুলিং এর বাইরে অনেক ঘটনা ঘটেছে এবং অতীতে যখন গভর্নর এসেছিলেন, এই হাউসে আলোচনা হয়েছে এবং তখন মাননীয় সদস্যারা রীতি লঙ্ঘন করে ডেকোরাম ভঙ্গ করেছেন। বলপ্রয়োগের মাধ্যমে ডিসকাশন—ডিবেট

ইন দি হাউস নানাভাবে ব্যাহত করা হচ্ছে। শাসকদল এবং বিরোধীদলের সদস্যরা উভয় মিলেই সংসদীয় গণতন্ত্রকে রক্ষা করবেন। উনি কোয়েশ্চেন আওয়ারের আগে ডিমান্ড করলেন। আই কনসিডেড দ্যাট ডিমান্ড যদিও রুলসে এই প্রভিশন নেই। আপনারা সরকার পক্ষের সদস্যরাও উল্লেখ পর্বের আগে, অ্যাডজর্নমেন্ট মোশনের আগে, কলিং অ্যাটেনশনের আগে আপনারা মেনশন করেছেন। বিরোধীরা যা করছেন সরকারপক্ষের সদস্যরাও অনুরূপ করছেন। এই আচরণ ঠিক না। আপনারা নিজেরাই ব্যবহার করছেন এই হাউসকে। সংসদীয় রীতিনীতিকে রক্ষা করবেন। সংসদীয় রীতিনীতি মানার যে পদ্ধতি আছে সেটা অনুসরণ করবেন।

**শ্রী নন্দদুলাল মাঝি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের কাছে আমার দাবি রাখছি। আমার ওখানে পাত্রসায়ের থেকে বিষ্ণুপুর এইচ. পি. ডব্লু. ডি. রাস্তাটি দীর্ঘদিন ধরে মেরামতি করা হয়নি, তার ফলে যানবাহন চলাচলের অযোগ্য হয়ে পড়েছে। এই পীচের রাস্তাটি মেরামত ও চওড়া করার জন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুভাষচন্দ্র সরেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আমার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা মেদিনীপুরের গোপীবল্লভপুর থেকে নাজিসুল ভায়া আসই এই রাস্তাটি দীর্ঘদিন ধরে মেরামতির অভাবে ব্যবহারের অযোগ্য হয়ে পড়েছে। আমি বিধানসভায় বারেবারে বলেছি এবং মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছি। কিন্তু কাজের কাজ কিছুই হয়নি। ওই এলাকাটি আদিবাসী অধ্যুসিত এলাকা এবং উড়িষ্যার সঙ্গে যোগাযোগের ক্ষেত্রে এটি একটি আন্তঃরাজ্য রাস্তা। গোপীবল্লভপুর কলেজের বহু ছাত্রছাত্রীর যেতে অসুবিধা হয়। এই রাস্তাটি ১২ কিঃমিঃ রাস্তা, এই রাস্তাটি অধিগ্রহণ করে মেরামতির ব্যবস্থা করা হোক। এই রাস্তা দিয়ে শত শত লরি চলে। এখানে বারবার বলা সত্ত্বেও কোনও গুরুত্ব দেওয়া হচ্ছে না। আমি এই ব্যাপারে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই কিছুক্ষণ আগে হাউসে যে ঘটনা ঘটল তার রুলিংয়ের ব্যাপারে আমি কিছু বলছি না। কিন্তু আপনি যেটা উল্লেখ করেননি যে বিরোধী সদস্যরা লাইট টেনে, কাগজ ছিঁড়ে যে ধস্তাধস্তি করেও শেষ হয়নি। তাঁরা বেগুন, কাঁচকলা দিয়ে মালা বানিয়ে মাননীয় মন্ত্রীকে পরিয়ে দিয়েছেন। আমি মনে করি এটা হাউসে একটা অপমানজনক ঘটনা। এ ব্যাপারে আপনার রুলিং চাইছি এবং এটা সুনীতি চট্টরাজ করেছেন, তাঁর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের আবেদন জানাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হাউসে প্রতিবাদ করার বিভিন্ন রকম পন্থা আছে, কিন্তু এইভাবে মন্ত্রীদের উপর একটার পর একটা ঘটনা যদি ঘটতে থাকে তাহলে আমাদের এবং

মন্ত্রীদের নিরাপত্তা কোথায়? সেইজন্য রুলিং চাইছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি এ ব্যাপারে নোটিশ দেবেন, তাহলে ব্যবস্থা নেব।

**শ্রী কিরিটী বাগদি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমার বিধানসভা এলাকায় কুন্দপুর ব্লক স্বাস্থ্য কেন্দ্রটিতে আজ পর্যন্ত গাইনির কোনও ডাক্তার এবং সার্জিক্যালের ডাক্তার নেই। সেখানে একজন ডাক্তার আছেন, তিনি সব রোগীদের দেখেন। এই হাসপাতালটি একটি জনপ্রিয় হাসপাতাল। ওই হাসপাতালটিতে ডাক্তার নিয়োগের জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা আজকে নতুন নয় যে বিরোধীদলের সদস্য যখন তখন নিজেদের ইচ্ছামতো এই স্টাফ রিপোর্টারদের টেবিলে উঠে পড়েন. মাইক, বক্স তুলে দেন। স্যার, তাঁরা লাইট, কাগজপত্র ছিঁড়ে দিয়েছেন। আজকে এই পবিত্র বিধানসভায় যে একটার পর একটা ঘটনা ঘটছে। দেশের জনগণ আমাদের কে এখানে পাঠায় জনসাধারণের সদস্যা নিয়ে বলার জন্য এবং আলোচনার মাধ্যমে গঠনমূলক কাজ করবার জন্য।

কিন্তু এইভাবে মাননীয় সদস্য সুনীতিবাবু যা করেছেন, অতীতেও তিনি এই ধরনের আচরণ করেছেন, সেই সুনীতিবাবু সম্বন্ধে এবং আরও কয়েকজন সম্বন্ধে যদি সঠিক ব্যবস্থা গ্রহণ করা না হয় তাহলে পশ্চিমবাংলার জনগণ আমাদের ক্ষমা করবেন না।

[12-50 — 1-00 p.m.]

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় পরিবেশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রিন্স আনোয়ার শা রোডে যে ফ্লাই ওভার হচ্ছে সেটা সেন্ট্রাল গভর্নমেন্টের এনভায়রনমেন্ট ডিপার্টমেন্টের বা পলিউশন কন্ট্রোল বোর্ডের পারমিশন নিয়ে করা হচ্ছে কি? ক্যালকাটা এনভায়রনমেন্ট ম্যানেজমেন্ট সিকিউরিটি প্লানিং-এর রেকমেন্ডেশন অনুযায়ী বাইপাসে আর কোনও রাস্তা যোগ হবেনা এই অবস্থায় ঐ নির্মাণ হলে ওখানকার গ্রিণ বেল্ট নষ্ট হবে কিনা সেটা চিন্তা-ভাবনা করার জন্য আবেদন করছি।

**শ্রী তমালচন্দ্র মাঝি ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কাটোয়া মহকুমার কাটোয়া-রামজীবনপুর যে রাস্তাটা আছে সেইরাস্তা জাজিগ্রাম থেকে ফুলবাগান, ৩ কি. মি. দীর্ঘদিন ধরে খারাপ হয়ে পড়ে রয়েছে। কোনও সময় ভালো ভাবে মেরামত করা হয়না। অথচ এই রাস্তা দিয়ে মেদিনীপুর, বর্ধমান, বীরভূম, নদীয়া, প্রভৃতি জায়গার বাস চলাচল করে। বর্ষার সময় রাস্তাটার এমন অবস্থা হয় যে

সাইড দেবার উপায় থাকে না, বাস পাল্টি খেয়ে যায়। গত ২০ তারিখে এই রকমভাবে বাস পাল্টি খেয়ে অ্যাকসিডেন্টে একজন মারা যায়। বর্ষার সময় এই রাস্তা যদি ঠিকমতো মেরামত না করা হয় তাহলে অ্যাকসিডেন্ট লেগেই থাকবে। এই রাস্তাটা যাতে সত্বর মেরামত করা হয় এবং বাস চলাচলের উপযুক্ত করা হয় তার দাবি করছি।

**শ্রীমতী কণিকা গাঙ্গুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বালি পৌরসভার এলাকায় শিমুলতলা এবং পঞ্চাননতলা গঙ্গার উপর অবস্থিত দুটো ঘাট দীর্ঘদিন ধরে বিপজ্জনকভাবে ভেঙ্গে পড়ে রয়েছে। বলিপৌরসভা, সেচ দপ্তর, সবার মধ্যে আলোচনা হয়ে ঠিক হয় যে পৌরসভা টাকা খরচ করবেন এবং সেচ দপ্তর ঘাট করে দেবেন। এর পরিপ্রেক্ষিতে সেচ দপ্তরকে ৫ লক্ষ টাকা দেওয়া হয়েছে। কিন্তু ৩ বছর অতিক্রান্ত হয়ে গেলেও এবং ব্যক্তিগতভাবে এ নিয়ে মন্ত্রী মহাশয়ের সঙ্গে যোগাযোগ করলেও কোনও উন্নতি লক্ষ্য করা যাচ্ছে না। যাকে কাজ করার অর্ডার দেওয়া হয়েছিল তিনি কাজ করেননি। কাশীপুরের নৌকো করে ঐসব ঘাটে শত শত মানুষ প্রতিদিন চলাচল করে। অবিলম্বে এটা ঠিক না করলে বড় দুর্ঘটনা ঘটে যেতে পারে। বর্ষায় গঙ্গার এই দিকে ভাঙ্গন হয়েছে। তাই এবিষয়ে নজর দেবার অনুরোধ করছি।

**শ্রী কমল গুহ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ক্রমশ জিনিসপত্রের দাম বেড়েই চলেছে। মানুষের ক্রয় ক্ষমতার বাইরে সমস্ত কিছু চলে যাচ্ছে। মানুষ এর থেকে মুক্তির কোনও পথ পাচ্ছে না। এনিয়ে অতীতে যাঁরা আন্দোলন করেছেন এবং এখনও করতে পারতেন, তাঁরা নীরব হয়ে বসে আছেন আর মাঝে মাঝে বিবৃতি দিয়ে মানুষকে ধোঁকা দিচ্ছেন। স্যার, অতীতেও। খাদ্য আন্দোলন হয়েছে। এবং তার ফলে এই হাউসও উত্তাল হয়ে উঠেছে। সেই সময় এই হাউসে দেখেছি, আমরা বিরোধীরা কিভাবে সরকার পক্ষকে হেনস্থা করেছি ; এটা বড় কথা নয়। কিন্তু মাননীয় সদস্যারা, শ্রী কৃপাসিন্ধু সাহা, শচীন্দ্র ঘোষ, এই যে জিনিসপত্রের দাম বাড়ছে, সরকার অক্ষম, অযোগ্য, সেকথা না বলে বিরোধীরা আজকে এখানে কি আচরণ করেছেন তার বিরুদ্ধে শাস্তি দেবার জন্য বলেছেন।

আমি আপনাকে এই কথা বলতে চাই যে এই করে সমস্যাকে চেপে দেওয়া যায় না। জিনিসপত্রের দাম যাতে কমে সেই দিকে নজর দিতে হবে, ব্যবস্থা করতে হবে। এই জিনিসপত্রের দাম বৃদ্ধি সাধারণ মানুযের কাছে বিশেষ করে কৃষক ও শ্রমিকদের কাছে অসহ্য হয়ে উঠেছে। জিনিসপত্রের দাম বৃদ্ধি জীবনযাত্রাকে অচল করে দিচ্ছে। তাই আপনার কাছে অনুরোধ, আপনি এব্যাপারে মন্ত্রিসভাকে নির্দেশ দিন সংবিধানে যদি এরকম কিছু থাকে—নির্দেশ দিলে বাধিত হব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** (হাউসে উপস্থিত নেই)।

**শ্রী শিবপ্রসাদ দলুই ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান থেকে আরামবাগ পর্যন্ত যে রাস্তা আছে সেই রাস্তার বহু জায়গায় খানাখন্দ আছে, সেগুলোর মেরামত হয়নি। এছাড়া গোটা দক্ষিণ দামোদর এলাকায় যে সমস্ত রাস্তা আছে সেগুলো ভাঙাচোরা অবস্থায় আছে। এইসব রাস্তাগুলো অবিলম্বে মেরামত করার জন্য আমি মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী পূর্ণেন্দু সেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমান মূল্য বৃদ্ধির ব্যাপারে আমরাও উদ্বিগ্ন। কিন্তু এই বাজার অর্থনীতির ফলে আপনারা লক্ষ্য করেছেন যে ৪৩ টাকার দাম এই ডলারের সমান হয়ে গেছে। সেখানে আমাদের দেশের এই মূল্য বৃদ্ধিতে যদি স্থিতিশীল রাখতে হয় তাহলে ন্যায্য করে গণবন্টন ব্যবস্থাকে জোরদার করতে হয়। বিরোধী সদস্যরা গণবন্টন ব্যবস্থাকে কার্যকর করার জন্য আন্দোলন না করে শুধু মূল্য বৃদ্ধির কথা বলছেন। এই অজুহাতে মাননীয় সদস্য শ্রী কমলকান্তি গুহ মহাশয়ও একই কথা বললেন। সারা ভারতবর্ষে মূল্য বৃদ্ধির জন্য কেন্দ্রীয় সরকার দায়ী। কেন্দ্রীয় সরকারের উদারনীতি ও বাজার নীতির ফলে প্রতিটি জিনিসপত্রের দাম বেড়েছে। গণবন্টন ব্যবস্থার মাধ্যমে এর মোকাবিলা না করে যারা সংসদীয় গণতন্ত্রকে হত্যা করতে চায় তাদের বিরুদ্ধে সোচ্চার হওয়ার জন্য আমি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কিরীটি বাগদী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া থেকে খাতরা হয়ে মুকুটমণিপুর পর্যন্ত যে রাস্তা গেছে সেই রাস্তাটা ট্যুরিস্টদের রাস্তা। সেই রাস্তা দিয়ে প্রচুর যানবাহন চলাচল করে। কিন্তু দীর্ঘদিন ধরে সেই রাস্তাটা অকেজো হয়ে পড়ে আছে। কয়েকদিন আগে এই রাস্তায় জীপ্ দুর্ঘটনা হয়। এই রাস্তাকে যাতে আরও চওড়া করা হয় এবং মেরামত করা হয় তার জন্য আমি মাননীয় পূর্ত মন্ত্রীর কাছে আবেদন করছি।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে বিশেষ উদ্বেগের সঙ্গে কতকগুলো ঘটনার উল্লেখ করে আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। কংগ্রেস যে সন্ত্রাস করছে সেটা শুধু এখানেই সীমাবদ্ধ নয়। তারা গোটা রাজ্যের বিভিন্ন জায়গায় সন্ত্রাস করছে। গত ২১ তারিখে ডোমকল থানার মোমিনপুর গ্রামে, এরশাদ আলি নামে একজনকে খুন করা হয় এবং এই ঘটনায় ৪ জন জখম হয় এবং তাদের কে বহরমপুর হাসপাতালে ভর্তি করা হয়। ঘটনা হল—কংগ্রেসের টি. এম.

সি.-র কাবাজউদ্দিন, এরশাদ আলির কাছে গিয়ে বলে যে, 'তোমার কাছে আমার টাকা গচ্ছিত আছে'। এই বলে সে এরশাদ আলির উপর আক্রমণ করেন। এই ঘটনায় পুলিশ একজনকে অ্যারেস্ট করে।

তারফলে বিকেলবেলায় জঘন্য আক্রমণ নামিয়ে আনা হয়। বাড়ি জ্বালিয়ে দেওয়া হয়, এরশাদ আলিকে খুন করা হয়। আমি স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে দাবি করছি অবিলম্বে দোষী ব্যক্তিদের গ্রেপ্তার করা হোক এবং শাস্তি দেবার ব্যবস্থা গ্রহণ করা হোক।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী অঙ্গদ বাউড়িঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর এবং স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত পঞ্চায়েত নির্বাচনের পর থেকে আমাদের বাঁকুড়া জেলায় তৃণমূল নামধারি কংগ্রেসিরা সন্ত্রাস সৃষ্টি করে চলেছে। স্যার, আপনি জানেন এর বিরুদ্ধে গত ১৫ তারিখ আমাদের বাঁকুড়া জেলায় বন্ধ পালিত হয়েছে। তারপর থেকে ওদের আক্রমণ আরও বেড়ে গেছে। বিশেষ করে আমার [illegible] এলাকা কতুলপুরের মেজিয়া ব্লকের সুখাবানজোড়া গ্রামে গত ১৮ই জুন সন্ধ্যাবেলা আমাদের পার্টির শাখা সংগঠকের বাড়ি আক্রমণ করে, বোমা মারে এবং তাঁকে খুন করার চেষ্টা সৌভাগ্যক্রমে তিনি বেঁচে যান। আমরা লক্ষ্য করছি এই সমস্ত ঘটনায় পুলিশের এক [illegible] তৃণমূল নামধারি সমাজবিরোধীদের সাহায্য করছে। তাদের গ্রেপ্তার করছে না, উল্টে তাদের প্রশ্রয় দিচ্ছে, মদত দিচ্ছে। যারা এই সন্ত্রাস সৃষ্টি করছি, তাদের অবিলম্বে যাতে গ্রেপ্তার করা হয় তার জন্য আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মেদিনীপুর জেলার নরঘাট বিধানসভা কেন্দ্রের চৌখালিতে কোনও পুলিশ ফাঁড়ি নেই। যাতে ওখানে অবিলম্বে একটা পুলিশ ফাঁড়ি করা হয় তার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ঐ এলাকার অজিত পান্ডা, এলাকার গান্ধী নামে পরিচিত ছিল, সে সম্প্রতি ওখানে খুন হয়েছে। ইতিপূর্বে শঙ্কর প্রধান নামে আরও একটি ছেলে খুন হয়েছে। ঐখানেই চন্ডীপুর থানা থেকে ৮ কিলো মিটার দূরে অবস্থিত। ফলে কোনও ঘটনার পরে সেখানে পুলিশ গিয়ে পৌঁছবার আগেই দুষ্কৃতিরা গা ঢাকা দিতে পারে। ঐ দূরবর্তী এলাকাকে চন্ডীতলা পি. এস. থেকে কন্ট্রোল করা যাচ্ছে না। সে জন্য অবিলম্বে ওখানে একটা পুলিশ ফাঁড়ি স্থাপন করা হোক।

**শ্রী শ্যামাপ্রসাদ পালঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি দমকল বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের বর্ধমান জেলার রায়না এবং খন্ডঘোষ বিধানসভা এলাকায় প্রায় ৬ লক্ষ মানুষের বাস। প্রতি বছর অগ্নিকান্ডের ফলে

ওখানে প্রচুর ক্ষয়-ক্ষতি হয়। সুতরাং ঐ এলাকার সকরাই মোড়ে একটা দমকল কেন্দ্র চালু করার আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী বংশীবদন মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল বিরোধী দলের নেতা অতীশ সিংহ বললেন—এলাকায় এলাকায় সন্ত্রাস সৃষ্টি হয়েছে। অবশ্য আমরা জানি তৃণমূল এবং কংগ্রেস বিভিন্ন জায়গায় সন্ত্রাস সৃষ্টি করছে। গত ১৯.৬.৯৮ তারিখ বাম সংসদীয় প্রতিনিধি হল কমরেড বিপ্লব দাশগুপ্তর নেতৃত্বে আমাদের হুগলি জেলার খানাকুলে গিয়েছিল। আমি তাঁদের সঙ্গে ছিলাম। ঐ প্রতিনিধি দল ঐ এলাকা পরিদর্শন করে যাবার পরে তৃণমূল এবং বিজেপি কর্মীরা আমাদের কর্মী সমর্থকদের ওপর পুনরায় আকর্ষণ শুরু করেছে। আমরা খবরের কাগজের মাধ্যমে দেখলাম যে, ওখানে যেসব সাংসদরা গিয়েছিলেন তাঁদের ওপরও আক্রমণ হয়েছে। আমাদের শাবলসিংহপুর গ্রামে প্রায় ৪০/৪৫টা আমাদের সমর্থক মুসলমান পরিবারের বাড়িতে রাত্রিবেলা আগুন লাগিয়ে দেওয়া হয়েছে, মারধোর করা হয়েছে, এলাকাচ্যুত করা হচ্ছে। এই বিষয়টির প্রতি আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের রাজ্যে যে চম্পলা কাহিনীর ইতিহাস চলছিল, সেই চম্পলা কাহিনীর ইতিহাস শেষ হয়ে গেছে। এবং অসত্যতাই প্রমাণিত হল। আজকে এই ধর্ষণের কাহিনী বর্ণনা করে যে ফান্ড ঘটালেন তাতে পশ্চিমবাংলার সমস্ত মা-বোনেদের ভ্রু কুঁচকে উঠেছে। ৩৫৫ ধারা, ৩৫৬ ধারার জুজু দেখিয়ে এখানে যারা ঘুরে গেলেন, বি. জে. পির নেতৃত্বে একদল এসে যে কান্ড কারখানা করে গেলেন তাতে পশ্চিমবাংলার মানুষ গর্জে উঠেছে। তারা এইভাবে আমাদের এখানে এসে সন্ত্রাস চালাচ্ছে। আমি তাদের স্মরণ করিয়ে দিচ্ছি, ১৯৭২ সালে এই পশ্চিমবাংলায় সন্ত্রাস করেছিল একজন রাজা, আর ১৯৯৮ সালে সন্ত্রাসের রিগিং সৃষ্টি করল একজন রানি। এই দুটোর সঙ্গে খুব মিল আছে। কয়েকদিন আগে দীঘাতে তারা একটি মারাত্মক ঘটনা ঘটিয়েছে। সি. পি. এমের একটি মিছিল আসছিল। সেই মিছিলের উপর তৃণমূল, বি. জে. পি এবং কংগ্রেস মিলিতভাবে আক্রমণ করে। এইভাবে তারা সর্বত্র সন্ত্রাস সৃষ্টি করছে। এইভাবে তারা যে সন্ত্রাস সৃষ্টি করছে এর ফলে দীঘার পর্যটন কেন্দ্র মার খাবে। আমার বক্তব্য হচ্ছে, যে এইরকম ধর্ষণের গল্প করে মানুষকে বিভ্রান্ত করেন তার বিরুদ্ধে ফৌজদারী কেসের ব্যবস্থা নেওয়া হোক এবং যারা এর সঙ্গে জড়িত তাদের বিরুদ্ধে ফৌজদারী এবং মানহানি কেস করা হোক।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের

পশ্চিমবঙ্গ সরকার তথা মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে একটি দাবি জানাচ্ছি। দাবিটি কি? কাল্পনিক গল্প ভেঙে চুরমার হয়ে গেছে, ভাঁওতাবাজি ধরা পড়েছে। দিনের পর দিন মানুষকে ধোঁকা দিয়ে, মিথ্যা খবর ছড়িয়ে মানুষকে প্ররোচিত করার প্রয়াস সম্পূর্ণভাবে ভেস্তে গেছে। আমি চম্পলা সরদারের কথা বলছি। দিনের পর দিন যে গল্প ফাঁদা হয়েছে তা কেন্দ্রীয় ফরেনসিক রিপোর্টে মিথ্যা বলে ধরা পড়েছে। আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আবেদন করছি, এই মিথ্যা ব্যাপারটা যাতে সর্বশ্রেণীর মানুষ জানতে পারে তারজন্য ঐ রিপোর্ট প্রকাশ করা হোক এবং বিভিন্ন সাংবাদিক যারা ভগবান ছাড়া ভয় করিনা বলে থাকেন তাদের কাছে অনুরোধ করব, সমাজের স্বার্থের জন্য এই ভাঁওতাবাজ মানুষদের কাছ থেকে তারা যাতে দূরে থাকে এই সত্যটা সর্বস্তরে প্রকাশ করে জনসাধারণের কাছে পৌঁছে দেওয়া হোক।

**শ্রী ঈদ মহম্মদঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রে শিমুলিয়ায় পুরানো একটি সাবসিডিয়ারী হেলথ সেন্টার বহুদিন ধরে আছে যেটাকে আজকে নিউ পি. এইচ. সি বলা হচ্ছে। এই হাসপাতালে দীর্ঘদিন ধরে ফার্মাসিস্ট নেই। এইসব হেলথ সেন্টারগুলি গ্রামেই আছে। এখানে ডাক্তার থাকে না, ওষুধপত্র থাকে না। এরপরে যদি ফার্মাসিস্ট না থাকে তাহলে টোটাল হেল্থ সেন্টারটি অকেজো হয়ে যায়। তাই অবিলম্বে এই শিমুলিয়ায় যে হাসপাতালটি আছে সেখানে যাতে ফার্মাসিস্ট নিয়োগ করা হয় তার ব্যবস্থা করার জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী প্রভঞ্জন মন্ডলঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এই বিষয়টি মাননীয় সদস্যা শ্রীমতী কণিকা গাঙ্গলি তুলেছেন। বিষয়টি আমাদের কাছে খুবই লজ্জার এবং সারা পশ্চিমবঙ্গবাসীর কাছে লজ্জার। আমাদের কৃষ্টি এবং সংস্কৃতি যা তাতে পশ্চিমবাংলার সচেতন মানুষের জাগ্রত বিবেক ধিক্কার দিয়েছেন। আজকে চম্পলা সরদারের কথা কাগজে প্রকাশিত হয়েছে। গতকাল আমি টি.ভির মাধ্যমে জেনেছিলাম। আজকে ভ্রষ্টাচার এবং মিথ্যাচার দিয়ে গোটা নির্বাচনী প্রক্রিয়ায় সারা পশ্চিমবাংলার জন-মানসে বিরূপ প্রতিক্রিয়া সৃষ্টি করার জন্য লাগাতার অপ-প্রচার করেছিলেন। মাস-মিডিয়াও এইরকম ক্রমাগত অপ-প্রচার চালিয়েছে। আজকে সেই সত্যটা উদ্ঘাটিত হয়েছে। এরফলে আজকে পশ্চিমবাংলার মানুষ নিশ্চয়ই ধিক্কার জানাবেন। কারণ, পশ্চিমবাংলা তথা ক্যালকাটা ইজ এ কালচারাল ক্যাপিটাল অফ ইন্ডিয়া।

আজকে শিল্প সংস্কৃতির রাজধানীর বুকে দাঁড়িয়ে, এই পবিত্র শহরে দাঁড়িয়ে আমরা যদি এর প্রতিবাদ না করি, এই ঘটনার পুনরাবৃত্তি ঘটার সুযোগ যদি থাকে তাহলে আমাদের জাগ্রত বিবেক নিশ্চয় আহত হবে। আমরা তাই চাই, মাননীয় মন্ত্রী মহাশয়

বুদ্ধদেববাবু এ সম্পর্কে স্টেটমেন্ট দিন। কারণ সারা পশ্চিমবাংলায় এটা নিয়ে প্রচার করা হয়েছে, কেন্দ্রীয় মন্ত্রী জর্জ ফার্নান্ডেজকে তৃণমূলের নেত্রী মমতা ব্যানার্জি সঙ্গে করে চম্পলা সর্দারকে নার্সিং হোমে দেখতে নিয়ে গিয়েছিলেন। সেইজন্য স্যার, আমার আবেদন আপনার কাছে যে, আপনি নির্দেশ দিন মাননীয় মন্ত্রী মহাশয়কে এবং তিনি সমস্ত রিপোর্ট এখানে উপস্থিত করুন যাতে প্রকৃত ঘটনাটা মানুষ আনতে পারে।

[1-10 — 1-20 p.m.]

**শ্রী রবীন্দ্র ঘোষঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রী এবং পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হাওড়া জেলাতে সাইন আপ ইনভেস্টমেন্ট-এর যেটা ফুলেশ্বর কটন মিল সেটা পঞ্চায়েত নির্বাচনের আগে বন্ধ করে দেওয়া হয়েছে।

**মিঃ ডেপুটি স্পিকারঃ** রবীনবাবু, আপনি একটু বসুন। প্রভঞ্জনবাবু, আপনি এখানে নোটিশ দিলেন ইরিগেশন এমব্যাঙ্কমেন্ট ইন সুন্দরবনস এরিয়ার ব্যাপারে বলার জন্য অথচ বললেন অন্য বিষয়ে।

**শ্রী প্রভঞ্জন মন্ডলঃ** স্যার, আমি মেনশনের জন্য একটা সাবজেক্ট লিখেছিলাম, জিরো আওয়ারের জন্য একটা সাবজেক্ট লিখেছিলাম এবং সেইটা আমি বলেছি। In Zero Hour, it was on the subject of irrigation-embankment in the Sunderbans area. Idon't know, whether zero Hour is going on or Mention.

**শ্রী রবীন্দ্র ঘোষঃ** স্যার, সেই কটন মিলটি বন্ধ হয়ে যাবার ফলে সেখানেকার ১২শো শ্রমিক কর্মচারী এবং তাদের উপর নির্ভরশীল হাজার হাজার মানুষ আজ অনাহারের মধ্যে দিন কাটাচ্ছেন। ল্যাডলো জুট মিল বন্ধ, তার ৬ হাজার কর্মচারী অনাহারে দিন কাটাচ্ছেন। প্রেমচাঁদ জুট মিল ধুঁকছে। বাউরিয়া কটন মিল লক আউট হয়ে গিয়ে, তার শ্রমিকরা ভিক্ষার ঝুলি নিয়ে ঘুরছে। আজকে কানোরিয়া জুট মিল যার শ্রমিক সংখ্যা ৫ হাজার সেখানে ম্যানেজমেন্টের লোকরা আসেনি, তা বন্ধ করে দেওয়া হয়েছে। সেই মিল এলাকায় বিরাট গন্ডগোল হচ্ছে। স্যার, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার জনগণের সরকার, শ্রমিক কর্মচারিদের সরকার। আজকে আমরা দেখছি, হাওড়া জেলাতে, শুধু হাওড়া জেলাতে নয়, ২৪ পরগনা জেলাতেও এইভাবে জুটমিল, সুতাকল, ইঞ্জিনিয়ারিং কারখানাগুলি বন্ধ করে দেওয়া হচ্ছে এবং তার ফলে লক্ষ লক্ষ মানুষ আজ অনাহারে দিন কাটাচ্ছেন। মাননীয় শ্রমমন্ত্রী ও সরকারের এ দিকে দৃষ্টি আকর্ষণ করে অবিলম্বে এই মিলগুলি খোলার ব্যবস্থা করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সমাজ কল্যাণ দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বামফ্রন্ট সরকার সমাজের দুর্বলতর শ্রেণীর মানুষ—আশ্রয়হীন বিধবা, বয়োবৃদ্ধ, প্রতিবন্ধী মানুষ, তাদের ভাতা দেবার ব্যবস্থা করেছেন। সেই ভাতা ৬০ টাকা থেকে বর্তমানে ৩০০ টাকা করা হয়েছে। কিন্তু স্যার, আশ্চর্য হয়ে দেখছি যে এই টাকাটা এই সমস্ত দুর্বল শ্রেণীর মানুষরা যেখানে আগে দু-তিন মাস অন্তর অন্তর পেতেন এখন ৮/৯ মাস হয়ে গেলেও সেই ভাতার টাকাটা তারা পাচছেন না। আমার নির্বাচনী কেন্দ্র ডোমজুড়ের বালি-অগাছা ব্লকের কয়েকজন বিধবা মহিলা, বয়োঃবৃদ্ধ, প্রতিবন্ধী মানুষ, তারা আমাকে জানিয়েছেন যে ৮/৯ মাস হয়ে গেল কিন্তু তারা টাকাটা পাচ্ছেন না। স্যার, এই দরিদ্র মানুষরা কিছু খেয়ে যাতে বাঁচতে পারেন তার জন্য বামফ্রন্ট সরকার এই ভাতার ব্যবস্থাটা করেছিলেন কিন্তু সমাজ কল্যাণ দপ্তরের অবহেলার জন্য তারা এটা ঠিক মতন পাচ্ছেন না। এটা অত্যন্ত দুঃখের কথা। অবিলম্বে তারা যাতে তাদের ভাতার টাকাটা পান তার ব্যবস্থা করার জন্য মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বরানগর স্টেট জেনারেল হাসপাতালের একটা কলঙ্কজনক ঘটনার কথা আগেও আমি উল্লেখ করেছিলাম, কিন্তু তার কোনও প্রতিকার হয়নি। আমি আবার আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে, এই হাসপাতালের ই. এন. টি, অর্থপেডিক এই সব ডিপার্টমেন্টে কোনও ডাক্তার নেই। কিন্তু গাইনোকলজির ডাক্তার থাকা সত্ত্বেও তারা এখানে কোনও চিকিৎসা করেনা, রেফার করে দেয় আর. জি. করে। আমি দুটো ঘটনার কথা এখানে উল্লেখ করছি। গত বছর ১৩।১২।৯৭ সালে ডলি দে নামে একজন মহিলা এই হাসপাতালে ভর্তি হয়েছিল। তাকে ১৪।১২।৯৮ সালে রেফার করা হয়েছে আর. জি. কর হাসপাতালে। কিন্তু পথে যেতে যেতে সে প্রসব করে দেয়। সৌভাগ্য যে তার বাচ্চাটি সুস্থ্য থাকে। তার ৬ মাস আগে অনুরূপভাবে বাপী দাসের স্ত্রীকে ভর্তি করা হয়। তাকেও পরের দিন রেফার করা হয় আর. জি. কর হাসপাতালে। পথে এক কিলো মিটার যেতে না যেতে সে প্রসব করে দেয়। কিন্তু দুঃখের বিষয় তার শিশু পুত্রটি ভাল থাকে, কিন্তু সে মারা যান। এই সম্পর্কে অতি দ্রুত তদন্ত হওয়া দরকার এবং উপযুক্ত ব্যবস্থা নেওয়া দরকার। এই হসপিটালের মধ্যে আর একটা দুঃখজনক ঘটনার কথা বলতে চাই। এই হাসপাতাল চত্বরে গত ২৫ বছর ধরে যুবকংগ্রেসের অফিস রয়েছে। সেখানে এমন কোনও অপকর্ম নেই যা হয়না, কিন্তু সেগুলি কোনও প্রতিকার হচ্ছে না। কাজেই এই যুবক কংগ্রেসের অফিস ওখান থেকে সরিয়ে দেওয়া হোক। এই বিষয়গুলির তদন্ত করে হাসপাতাল যাতে সুষ্ঠুভাবে পরিচালনা করা যায় সেই ব্যবস্থা করার জন্য আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, এই হাউসে দ্রব্য মূল্য বৃদ্ধির ব্যাপারে যে আলোচনা হয়েছে, এই ব্যাপারে কোনও সন্দেহ নেই যে নিত্যপ্রয়োজনীয় জিনিসের দাম আকাশ ছোঁয়া হয়েছে। সাধারণ মানুষ, মধ্যবিত্ত মানুষ, গ্রামের মানুষ, কলকারখানার শ্রমিক কর্মচারীর ক্রয় ক্ষমতার বাইরে চলে যাচ্ছে। আমরা দেখেছি অতীতেও কংগ্রেসের রাজত্বে ছিল তখন পশ্চিবঙ্গে বামপন্থীদের তরফ থেকে দাবি জানানো হয়েছিল যে নিত্য-প্রয়োজনীয় দ্রব্যগুলির স্টেট ট্রেডিংয়ের মাধ্যমে দাম বেঁধে দেওয়া হোক। আজকে পশ্চিমবাংলায় আলু, পেয়াজ লঙ্কা ইত্যাদির দাম ক্রমশঃ বেড়ে যাচ্ছে। এগুলিও স্টেট ট্রেডিংয়ের মাধ্যমে দর বেধে দেওয়া হোক। এছাড়া সাধারণ মধ্যবিত্ত, নিম্নবিত্ত মানুযের বাচার কোনও পথ নেই।

**শ্রীমতী নন্দরাণী দল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গতকাল আমার নির্বাচনী কেন্দ্র কেশপুরের ৪ নং অঞ্চল থেকে তৃণমূল কংগ্রেস সমাজ বিরোধীদের নেতৃত্বে ৬টি ট্রাকে প্রায় ১।। হাজার লোক বন্দুক, পাইপ গান নিয়ে ৬ নং এবং ২নং অঞ্চলের তালতলা, কালগেড়া আক্রমণ করে দুটি বাড়ী লুঠ করে এবং ১০০ জন মানুষকে আহত করে। তারা এখন সদর হাসপাতালে ভর্তি আছে। থানায় দীর্ঘ ১৫ দিন কোনও ও. সি নেই। এর প্রতিরোধ করার জন্য থানায় উপযুক্ত পুলিশও নেই। কাজেই থানাগুলিতে অবিলম্বে পর্যাপ্ত পরিমাণে পুলিশ দেওয়া হোক এবং ই. এফ. আর ক্যাম্প করার অনুমোদন দিয়ে সেখানে একটা শক্তিশালী ক্যাম্প করার জন্য আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আগামীকাল এই বিধানসভার তিনটি উপ-নির্বাচন হবে—বৌবাজার, রাসবিহারী এবং হুগলির চন্ডিতলায়। আপনি দেখবেন যে কংগ্রেসের বন্ধুরা ওয়াক আউট করলেন। কারণ কি? না, দ্রব্য মূল্য বৃদ্ধি। তারা একটা নাটক করে এখান থেকে ওয়াক আউট করে গেলেন।

[1-20—2-40 p.m. (including adjournment)]

আগামীকাল উপনির্বাচন ; টিভিতে দেখাবে, কাগজে বেরোবে বামফ্রন্ট সরকারের তারা বিরোধিতা করেছেন। বামফ্রন্টের কে কত বেশি বিরোধিতা করেছেন তার একটা প্রতিযোগিতা তৃণমূল এবং কংগ্রেসের মধ্যে শুরু হয়েছে। তার পরিণতিতে আমরা আশঙ্কা করছি, বি. জে. পি.-র সঙ্গে তৃণমূলের একটা সমঝতা হয়েছে যে, কি করে এখানে ৩৫৬ প্রয়োগ করা যায়। তাই আমি কালকের রাসবিহারী, বৌবাজার এবং চন্ডীতলা উপনির্বাচনে [illegible] বিজেপির সঙ্গে কংগ্রেস থেকে তারা ষড়যন্ত্র করছেন। তারা এই নির্বাচনকে

তৃণমূল-বিজেপির সঙ্গে কংগ্রেস থেকে তারা ষড়যন্ত্র করছেন। তারা এই নির্বাচনকে টার্গেট করেছেন। আমার কাছে খবর, কালকে রাসবিহারী কেন্দ্রে বুথ দখল থেকে শুরু করে সেখানে বামপন্থীরা যাতে ঢুকতে না পারেন তার ব্যবস্থা করা হচ্ছে। বৌবাজারে সেই একই ব্যবস্থা হচ্ছে। তবে চন্ডতলায় সেটা তারা পারবেন না, কিন্তু সেখানে নানা ধরনের কান্ড-কারখানা করে ভোট বাঞ্চাল করবার চেষ্টা করা হচ্ছে। কারণ তাদের মধ্যে সমঝোতা হয়েছে যে, কি করে এখানে ৩৫৬ চালু করা যায়। তারজন্য মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে বলছি, আজকে থেকেই আপনি ব্যাপারটা দেখুন, গভীরভাবে দেখুন যাতে কেন্দ্রগুলিতে গোয়েন্দা এবং পুলিশি-ব্যবস্থা পর্যাপ্ত থাকে। এটা না করলে একটা সন্ত্রাস তারা তৈরি করতে পারে।

(At this stage the House was adjourned till 2.30 p.m.)

[2-30 — 2-40 p.m.] (After Adjournment)

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No.66, Demand No.68 and Demand No.67

**Mr. Deputy Speaker :** Now discussion on Demand for Grants. there are three demands for discussions namely, Demand No.66, Demand No.68 & Demand No.67. discussions for all the Demands are taken up together.

However, I find there are cut motions to all the Demands. There are 10 cut motions to Demand No.66,3 cut motions to Demand No.68 and 6 cut motions to Demand No.67. All of them are in order. The members may now move their cut motions.

(Not Moved)

The cut motions are not moved. Now I call upon Shri Sailaja Kumar Das.

**Shri Sailaja Kumar Das :** (Not Present)

**শ্রী কমলকান্তি গুহ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উত্তরবঙ্গ সেচ-ব্যবস্থা, কৃষিভিত্তিক উত্তরবঙ্গ চাষের চিরাচরিত হাহাকার, গোটা বিষয়টা আলোচিত বিষয়। সেই বহু আলোচিত

বিষয় সম্বন্ধে একটা আশার আলো আমরা দেখেছিলাম তিস্তা সেচ প্রকল্প থেকে। যে তিস্তা প্রকল্প উত্তরবঙ্গের ৬টি জেলায় সেচের অভাব ঘোচাবে, শুখা মরসুমে চাষের প্রয়োজনে জল পাওয়া যাবে, এই স্বপ্ন আমরা দিনের পর দিন বছরের পর বছর দেখেছি। কিন্তু আজকে ২২ বছর হতে চললো, আমাদের এই স্বপ্ন ভেঙে চুরমার হয়ে গিয়েছে। তিস্তা সেচের জল আমাদের জমিতে পৌঁছাতে পারলো না। স্যার, এই যে তিস্তা প্রকল্প এই প্রকল্পে ঠিকমতো কাজ হচ্ছে না। কাজ কেন হচ্ছে না, কি কারণে হচ্ছে না? অকর্মণ্য অপদার্থ অফিসার এবং ইঞ্জিনিয়াররা এবং দুর্নীতিবাজ লোকেরা এটাকে একটা তাদের লুটের জায়গা করে নিয়েছে। ১৯৯৭ সালের নভেম্বর মাসে এই বিষয়ে ধারাবাহিকভাবে উত্তরবঙ্গ সংবাদ পত্রিকায় প্রতিদিন বেরিয়েছে। এর কোনও প্রতিবাদ সরকারের তরফ থেকে আমরা দেখিনি বা যে খবরগুলি বেরিয়েছে উত্তরবঙ্গ সংবাদে দুর্নীতি অপচয় এই সব নিয়ে এই সম্বন্ধে সরকারের কোনও বিবৃতি আমাদের কাছে পৌঁছায়নি। আজকে তিস্তা সেচ প্রকল্পের আর একটা ব্যাপার হল, সরকারি অর্থের অপচয়। বাঁ হাতি খাল ক্যানাল ডিভিসন ময়নাগুড়িতে স্থানান্তরিত করার দাবি দীর্ঘদিনের। মাননীয় মন্ত্রী মহাশয় এই ব্যাপারে চিন্তা-ভাবনা করবেন বলে আমাদের বহুবার আশ্বাস দিয়েছেন। কিন্তু কোন একটা শক্তি তাঁকে বার বার সেই বিবেচনার জায়গা থেকে বিচ্যুত করেছে তা আমি বুঝতে পারছি না।

ময়নাগুড়িতে বাঁহাতি ক্যানালের ডিভিসন অফিস হলে কাজের সুবিধা হয় এবং অর্থের অপচয় বন্ধ করা যায়। সেদিকে মাননীয় মন্ত্রী মহোদয় আবার নতুন করে ভাববেন এই আশা আমি রাখি। দ্বিতীয় কথা হচ্ছে এই যে, সেচের ব্যবস্থার সাথে সাথে আমাদের ওখানে যেটা প্রধান সমস্যা, উত্তরবঙ্গ, বন্যা এবং ভূমিক্ষয়, এই তিনটি সমার্থক। নদীর যে গভীরতা দিনের পর দিন কমে আসছে, বছর বছর বালি, পাথরকুচি এবং পলিমাটি পড়ে পড়ে নদীর গভীরতা আজকে কমে যাচ্ছে। ফলে পাহাড়ে একটু বৃষ্টি হলে, কিম্বা সমতলে একটু বৃষ্টি হলে সেখানে বন্যা হচ্ছে। এ সম্বন্ধে কি করা যায় ২১ বছরের গৌরবময় এই দীর্ঘ ইতিহাসের মধ্যে সেই কথা আমরা দেখলাম না। আমরা দেখলাম না যে এই নদীগুলোকে কি করে বন্যা-বাহিত করা যায়, গ্রাম এবং শহরগুলোকে কি করে বাঁচানো যায়। সে সম্পর্কে আজ পর্যন্ত এই সরকারের চিন্তা হয়নি। মাননীয় মন্ত্রী মহোদয়, সেদিন ভূমিসংস্কার মন্ত্রী তাঁর বাজেটে বক্তব্য রাখবার সময়ে বলছিলেন যে, আমাদের যে জমি আছে—চাষের জমি—সেই জমির পরিমাণকে আরও যাতে বাড়ানো যায় তারজন্য সরকারের তরফ থেকে চেষ্টা চলছে। ঠিকই তো, লোকসংখ্যা বাড়ছে। বছর বছর জমি উন্নয়নের কাজে ব্যবহার করা হচ্ছে। ফলে চাষের জমি কমছে। কিন্তু চাষের যে জমিগুলো দিনের পর দিন বন্যার ফলে নদীগর্ভে বিলীন হয়ে যাচ্ছে সে সম্পর্কে সরকারের কোনও হিসাব আছে কিনা আমি জানি না। সেই আগের যে ফিরিস্তি

যে, আমাদের এত লক্ষ চাষের জমি আছে তাকে বাড়াতে চাই, যাতে উৎপাদনের পরিমাণকে বাড়ানো যায়, এই কথা বলছেন। সাথে সাথে যে জমিগুলো শেষ হয়ে যাচ্ছে, যে গ্রামগুলো শেষ হয়ে যাচ্ছে, সে সম্পর্কে চিন্তা নেই। সামান্য বৃষ্টিতে কালজানি নদী, ডায়না নদী এবং পাগলী নদীর অবস্থা এমন হয় যে আলিপুর দুয়ারের রাস্তা অচল হয়ে যায়। মানুষের মধ্যে সব জায়গায় একটা ভীতির সঞ্চার করে। সে সম্পর্কে সেচ দপ্তর কি চিন্তা করছেন বা ব্যবস্থা নিচ্ছেন কিনা জানি না। বন্যা প্রতিরোধের যিনি চেয়ারম্যান, তিনি কলকাতায় থাকেন। আমরা বহুবার খোঁজ খবর নিয়েছি। তাঁকে পাওয়াই যায় না। খুব কম সময় তিনি উত্তরবঙ্গে থাকেন। বাগডোগরাতে নেমে সিনক্লিয়ার হোটেলে রাত কাটান। অফিসারদের সাথে কথা বলে আবার যথারীতি কলকাতায় ফিরে আসেন। এই ব্যাপারটা যদি ঠিকভাবে করতে হয়, চিন্তা-ভাবনা করতে হয়, তাহলে সেখানে ফ্লাড কন্ট্রোল কমিশন অফিসারের স্থায়ী ভাবে থাকবার ব্যবস্থা করা দরকার। অফিসাররা যাতে থাকেন সেটা করা উচিত। সেটা করা হচ্ছে না। নদীবাঁধ দিয়ে যে বাঁধগুলো আপনারা দিয়েছিলেন, সেগুলোকে বহুদিন মেরামত সংস্কার করা হচ্ছে না, বিশেষ করে গোটা কোচবিহারটা বাঁধবেষ্ঠিত আপনারা জানেন।

[2-40 — 2-50 p.m.]

১৯৫৪ সালে যে প্রলয়ঙ্কর বন্যা হয়েছিল তখন ভারতবর্ষে তৎকালীন প্রধানমন্ত্রী জওহরলাল নেহেরু কোচবিহারে এসেছিলেন এবং সেই সময়েই ওই বাঁধগুলো দেওয়া হয়েছিল। তারপরে ওই বাঁধগুলোর আর সংস্কার হয়নি। এবং বহু মানুষ এই বাঁধের উপর তাদের ঘর বাড়ি তৈরি করে বসে আছেন, এটা একটা বিপদের কারণ হয়ে দাঁড়িয়েছে। কুচবিহারের চারপাশে তোর্ষা যেভাবে ধেয়ে আসছে তাতে কুচবিহার শহরে বন্যা হয়ে যাবে। মাঝে মাঝে কিছু বোল্ডার ফেলা হয়, মাঝে মাঝে ইঞ্জিনিয়ার দাঁড় করানো হয় এই পর্যন্ত। আপনার তোর্ষারেল সেতু যে আছে, সেখান পর্যন্ত এসে গেছে। রাস্তার পাশে তোর্ষা নদী ভাঙ্গতে ভাঙ্গতে গেছে, ফলে যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে যাবে এবং সেখান থেকেই নদীর গতি বেরিয়ে যাবে। আর যে তোর্ষা সড়ক সেতু তৈরি হচ্ছে তারও আর কোনও মূল্য থাকবে না। এটা চিন্তাভাবনা করার দরকার। কুচবিহার শহরে বহু পুরনো নদী, বাঁধগুলো আছে, তাদের ঠিক করা দরকার। বন্যা হওয়ার পরেই আপনারা যাবেন এবং আমাদের হয়ত আশ্বাস দিয়ে আসবেন যা সব সময়েই করা হচ্ছে। আর বিশেষ করে আশ্বাস দেওয়ার মাস্টার আমাদের অর্থমন্ত্রী। বন্যা হলেই সবচেয়ে আগে তিনি ছুটে যাবেন। ট্রাফিক জ্যাম হলেই তিনি ছুটে যাবেন। প্রাকৃতিক দুর্যোগ হলেই ছুটে যাবেন। অসীম দাশগুপ্ত মহাশয় সব স্তরেই ছুটে যাবেন আর ঝুড়ি ঝুড়ি আশ্বাস বর্ষণ করে আসেন। তিন বছর আগে উত্তরবঙ্গে যখন প্রবল বন্যা হল, আলিপুরদুয়ার বিধ্বস্ত

হয়ে গেল, আলিপুরদুয়ারের কলেজ ভেঙ্গে চুরমার হয়ে গেল, এই মন্ত্রী মহোদয় এই অর্থমন্ত্রী সেখানে আশ্বাস দিয়ে এসেছিলেন আলিপুর দুয়ারের কলেজের ছেলে-মেয়েদের যে, তিনি সপ্তাহে একদিন করে এসে পড়াবেন। হাস্যকর আশ্বাস। উত্তরবঙ্গের মানুষকে এই ধরনের বোকা ভাবেন। মাননীয় মন্ত্রী মহাশয় একটা কমিটি করলেন যে উত্তরবঙ্গে যে নদীগুলো আছে এবং বাঁধ আছে তার মেরামতি ব্যাপারে। উত্তরবঙ্গে নদীগুলো এবং বাঁধ মেরামতি ও বাঁধ তৈরির ব্যাপারে একটা কমিটি করেছিলেন। সেই কমিটি একটা হিসাব দিয়েছে যে প্রাথমিকভাবে মেরামতির জন্যে ২৭ কোটি টাকা আশু প্রয়োজন। এটা কোনওভাবে ঠেকা দেবে। ২৭ কোটি টাকা দরকার, ৯ কোটি টাকা মঞ্জুর হয়েছে, তার মধ্যে ৪ কোটি টাকা ২-৩ বছরের বকেয়া ঠিকাদারদের পাওনা মেটাতে শেষ হচ্ছে। বাকি থাকে ৫ কোটি টাকা। যেখানে ২৭ কোটি টাকা প্রাথমিক কাজের জন্য ইঞ্জিনিয়াররা চেয়েছিলেন বা কমিটি চেয়েছিল সেখানে দিচ্ছেন মাত্র ৫ কোটি টাকা। এতে কাজের কাজ কি হবে জানি না। আজকে যেখানে দিনের পর দিন ভূমিক্ষয় হচ্ছে এবং জলপাইগুড়ি থেকে মাথাভাঙ্গা, কুচবিহার ধরে আসছে, সেটা পালপাড়া এবং সড়কপুরে ভাঙ্গতে ভাঙ্গতে হাই রোডের কাছে এসে গেছে। এর ফলে সমস্ত যোগাযোগ উত্তরবঙ্গে বিচ্ছিন্ন হয়ে যাবে এই জিনিসগুলো আজকে ভাবার দরকার আছে। আমি আরেকটি কথা রাখতে চাইছি সেটা হচ্ছে যে, আপনি আপনার জবাবি ভাষণে আমি আশা করব তিস্তা প্রকল্পের ব্যাপারে আপনি যে কথা গতবারের বাজেটে এই বিধানসভাতেই আশ্বাস দিয়েছিলেন, কথা দিয়েছিলেন যে আমাদের সঙ্গে বসবেন এবং কতদূর অগ্রগতি হল, কোথায় বাধা সেটা নিয়ে আলোচনা করবেন—তার কতদূর এগোল—কারণ একটা বছর তো হয়ে গেল, আজ অবধি বসার সুযোগ দিতে পারেননি। আপনি তো মাঝেমাঝেই উত্তরবঙ্গে যাচ্ছেন, আমাদের সঙ্গে বসুন। আমাদেরও তো কিছু কথা আছে সেই কথাগুলো শুনুন। দ্বিতীয়ত আজকে এরচেয়ে বড় সমস্যা যেটা সেটা হচ্ছে যে নদীগুলো আজকে ভাঙ্গছে।

নদীগুলি ভাঙছে, পাহাড়ি নদীর গতিপথ প্রতি বছর পরিবর্তন হচ্ছে এবং নদী ভেঙ্গে যে বন্যা হচ্ছে তাতে জমিগুলিতে বালি পড়ে চাষের অযোগ্য হয়ে যাচ্ছে। এই করে বহু বর্ধিষ্ণু গ্রাম আজকে সিতাইয়ের আদাবাড়ি অঞ্চলে যেখানে বার্মিজরা তামাক কিনতো, সেই গ্রামগুলি নদী গর্ভে চলে যাচ্ছে। এই ব্যাপারে বলি, শরৎবাবুর শ্রীকান্তের যে উপন্যাস আছে, সেখানে উনি বলেছেন, বাঙালি যখন তার বৌকে ছেড়ে চলে যাচ্ছে তখন বলছে, আমি উত্তরবঙ্গে যাচ্ছি, তামাক কিনতে। আজকে সেই সমস্ত অঞ্চলগুলি, বর্ধিষ্ণু, গ্রামগুলি নদীগর্ভে চলে যাচ্ছে। এক এক করে জমিগুলি চলে যাচ্ছে, আর আপনারা নদী সংস্কার ভূমি সংস্কারের কথা বলছেন, সেগুলি আছে সেইগুলিই আপনারা রক্ষা করতে পারছেন না। তাই আপনার কাছে অনুরোধ করব, এবারে বন্যা আসেনি,

ঠিক মতন যে বৃষ্টি হওয়ার কথা সারা বছরে আমাদের উত্তরবঙ্গে তার ১।৪ অংশ বৃষ্টি হয়েছে। তাতেই রাস্তাঘাট ভেঙে গিয়েছে, মানুষ ঘরছাড়া হয়েছে। আমি জানি গঙ্গা, পদ্মা, জলঙ্গীর বিভিন্ন এলাকার যে ভয়াবহ বন্যায় ক্ষতি হচ্ছে, সেই ক্ষতি দিনের পর দিন বাড়ছে। সামগ্রিকভাবে সেটা পশ্চিমবঙ্গের ক্ষতি হচ্ছে। কিন্তু তার জন্য আপনারা যে ভাবে চিন্তিত, যেভাবে দিল্লিতে দরবার করেন তার একটা ক্ষুদ্রাংশ সময় আপনি এখানে ব্যয় করুন, উত্তরবঙ্গের ৬টি জেলার জন্য। এইগুলি হল, মালদা, দক্ষিণ দিনাজপুর, উত্তর দিনাজপুর, দার্জিলিং, জলপাইগুড়ি, কুচবিহার এই এলাকার নদীগুলির জন্য চিন্তা করুন, একটু ব্যবস্থা করুন। আমি আপনার কাছে অনুরোধ করব, আপনি আমাদের কাছে বলবেন, এবারে এই যে বন্য এসেছে তার আগে বন্যা প্রতিরোধের জন্য কি ব্যবস্থা নিয়েছেন? বাঁধগুলির মেরামতির জন্য কি ব্যবস্থা করছেন? নদী যেগুলি ভাঙছে সেইগুলিকে আপাতত ঠেকিয়ে আগামী দিনে সুখা মরশুমে যাতে ভালভাবে কাজ করা যায় তার জন্য কি ব্যবস্থা করছেন? এইগুলি আপনাকে করতে হবে। আপনাদের অনেক টেকনিক্যাল টার্ম আছে, কমিটি আছে, তাদের রিপোর্ট নিতে হয়, কিন্তু মুস্কিল হচ্ছে, কমিটিগুলি রিপোর্ট নিয়ে যখন কাজ শুরু করতে যাবেন তখন দেখা যাবে বন্যা আসছে, আরও ভাঙছে, নদীর গতিপথ পরিবর্তন হয়েছে। টেকনিক্যাল কমিটির রিপোর্ট যা দিয়েছিল তার সঙ্গে আর মিলছে না। ফলে আবার মিটিঙে বসতে হবে। এই যে টেকনিক্যাল কমিটি বসে আবার পুনর্বিবেচনা করে, এই যে বার বার অবস্থাটা সৃষ্টি হয়, তার থেকে আমরা কিভাবে সমস্যাটা এড়িয়ে যথাযথ সমস্যার মোকাবিলা করতে পারি আপনি সেটা দেখবেন। এটা আমি আশা করি। আপনার কাছে আমাদের আশা আছে, দেবব্রতবাবু আপনি অন্যদের মতো নন, আপনি মানুষের কাছাকাছির লোক, আপনি কৃষক আন্দোলন করে সাধারণ মানুষকে সঙ্গে নিয়ে আন্দোলন করে এই জায়গায় বসেছেন, কাজেই আপনি আমলাতন্ত্রের দ্বারা সরকারি যে যন্ত্র আছে, সেই যন্ত্রের দ্বারা যান্ত্রিক হবেন না, এই আশা আমি রাখছি। উত্তরবঙ্গের সমস্যাগুলি ব্যাপক, কিভাবে তার মোকাবিলা করছেন, কি চিন্তা করছেন, তা শোনবার জন্য আমি অপেক্ষা করে বসে থাকব, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী নারায়ণ মুখার্জিঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীদ্বয় ৬৬, ৬৭ এবং ৬৮ নম্বর ডিমান্ডের অধীন যে বাজেট ভাষণ এখানে রেখেছেন এবং ব্যয়-বরাদ্দর দাবি রেখেছেন আমি তা পরিপূর্ণভাবে সমর্থন করছি। মুশকিল হচ্ছে মাননীয় বিরোধীদলের সদস্যরা এখানে নেই, থাকলে ভালো হত। কিন্তু মাননীয় প্রবীণ সদস্য কমলবাবু অনেকটা বিরোধীপক্ষের অভাব পূরণ করে দিয়েছেন, যদিও তার ভাষণে সেচ বিভাগটা উত্তরবঙ্গের

মধ্যেই সীমাবদ্ধ রেখেছেন। সেচ বিভাগ এবং জলপথ বিভাগের গত এক বছরের পারফরমেন্স যদি আমরা দেখি তাহলে দেখব তা অত্যন্ত সুন্দর আমার অভিজ্ঞতা আমি বলি, আমি সুন্দরবন এলাকার পাশের এলাকার লোক, ওখানে সাড়ে তিন হাজার কিলোমিটার নদী বাঁধ আছে এবং ছোট, বড় অনেক নদী আছে। সেখানে গত বছরের আগের বছর নদী বাঁধগুলি জলোচ্ছ্বাসে ভেঙ্গে গিয়েছিল, ফলে শষ্য নষ্ট হয়েছিল, বাড়িঘর ভেঙ্গে গিয়েছিল এবং অনেক ক্ষতি হয়েছিল। কিন্তু এই বিভাগ অত্যন্ত দ্রুততার সঙ্গে কমব্যাট করে সেখানে কাজ করেছেন। ইরিগেশন সাবজেক্ট কমিটির রিপোর্ট আমি ভালো করে পড়েছি। তারা কতগুলি সাজেশন দিয়েছেন এই বিভাগকে। আমরা সবাই জানি এই সেচ ও জলপথ বিভাগ অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি বিভাগ, শুধুমাত্র উৎপাদন বৃদ্ধি বা জলসেচের ব্যবস্থা করা নয়, বাঁধ মেরামতি করা, রক্ষা করা, নতুন বাঁধ দেওয়া এবং শুধু তাই নয় এর সঙ্গে উন্নত যে জলবিদ্যুৎ সেই জলবিদ্যুৎ উৎপাদন-এর ব্যাপারে এই বিভাগের যথেষ্ট গুরুত্ব আছে। এককভাবে এই বিভাগটা চলেনা। কৃষি উৎপাদন, জলসেচের ব্যবস্থা, যাতে কিছু উৎপাদন বৃদ্ধি পায়, জল বাঁধকে রক্ষা করা, ভূমিক্ষয় নিবারণ করা, দুর্গতদের বাঁচানো এটা তাদের করতে হয়। ফলে প্রকৃতির সঙ্গে এই বিভাগের সম্পর্ক খুবই নিবিড়। বৃষ্টি বেশি হলে জলাধার প্রকল্প যেগুলি আছে তাদের জল ছেড়ে দিতে হয় এবং জল ছাড়লেই শস্যর ক্ষতি হয় এবং জলপথ প্লাবিত হয়। তাই সাবজেক্ট কমিটি একটি সাজেশন দিয়েছেন, আজকের দিনে এই ব্যাপারে বিকল্প কোনও পথ করা যায় কিনা। বৃষ্টি বেশি হলে জল ছেড়ে দিতে হয় নইলে বাঁধ ভেঙ্গে যাবে। কেন্দ্রীয় সরকারের সঙ্গে এই ব্যাপারে কথা বলে কোনও বিকল্প ব্যবস্থা করা যায় কিনা সেটা আমাদের ভেবে দেখতে হবে। সেচ সেবিত এলাকায় যে ক্যানেলগুলি আছে সেগুলোর সংস্কার মাঝে মাঝে করা দরকার। সংস্কারের অভাবে শস্য উৎপাদন ব্যাহত হয়। সেচ এবং ক্ষুদ্র, সেচ দপ্তর প্রত্যক্ষভাবে কৃষি উৎপাদনে সাহায্য করছেন এবং রেকর্ড পরিমাণ কৃষি উৎপাদন হয়েছে। আমার কাছে তথ্য আছে কংগ্রেসি আমলে কত পরিমাণ জমিতে চাষ হত, কংগ্রেসিরা এখানে উপস্থিত নেই, তাই বেশি বলে লাভ নেই।

৮৪-৮৫ সালে ৫৭.৬০ হেক্টর জমিতে চাষ হতো ভূগর্ভস্থ জল তুলে, এখন তার ৬ গুণ হচ্ছে এবং যথেষ্ট তৎপরতার সঙ্গে ক্ষুদ্র সেচ কর্মচারীরাও কাজ করছে। ভূগর্ভস্থ জল যে তোলা হচ্ছে, তা কি করে অপচয় হচ্ছে, সেটা কেন্দ্রীয় কমিটি দেখে গিয়েছে। তারা কতগুলো সাজেশনও দিয়েছেন। এই অপচয় রোধের জন্য ঐ সাজেশনগুলো মেনে নিয়ে আমাদের উচিত মানুষকে সচেতন করা।

আমাদের সবচেয়ে অসুবিধা হচ্ছে বাঁধ বাঁধা। উত্তরবঙ্গের নদীগুলির গতিপ্রকৃতি একরকম, দক্ষিণ বঙ্গের নদীগুলির গতি-প্রকৃতি আর একরকম আবার সুন্দরবনের নদীগুলির

গতিপ্রকৃতি অন্যরকম। ফলে, এইসবের বাঁধ রক্ষণাবেক্ষণ করে ভূমি ক্ষয় নিবারণ করা খুব ব্যয়সাধ্য ও দুসাধ্য ব্যাপার একটা রাজ্য সরকারের পক্ষে তা সম্ভব নয়, যেটা আমাদের রাজ্যে রয়েছে। কমল গুহ মহাশয় যা বললেন, মাননীয় মন্ত্রী তার উত্তর দেবেন। গঙ্গা-পদ্মার ভয়াবহ ভাঙনের রোধের জন্য কেন্দ্রীয় সরকারের বিশেষজ্ঞ কমিটি স্বল্পমেয়াদী স্তরে ৩১৫ কোটি টাকা এবং দীর্ঘমেয়াদী স্তরে ৬১২ কোটি টাকার সুপারিশ করেছেন। কেন্দ্রীয় সরকার যাতে অবিলম্বে এই বরাদ্দ দেয়, তার জন্য প্রয়োজনীয় প্রচেষ্টার প্রয়োজন। রাজ্য সরকার বর্তমান বছরে ১৮ কোটি টাকা এবং আগামী বছরের জন্য অগ্রিম হিসাবে আরও ২০ কোটি টাকার পরিকল্পনা বরাদ্দ করে রেখেছেন। গঙ্গা-পদ্মার ভয়াবহ ভাঙন এবং ভূমিক্ষয় নিবারণ সহজ ব্যাপার নয়। আমাদের মন্ত্রীদ্বয় এবং সরকার যে চেষ্টা করছেন, তা যথেষ্ট প্রশংসার যোগ্য।

আবার দক্ষিণ বঙ্গের নদী ইছামতি, রায়মঙ্গল, বিদ্যাধরী, যমুনা খাল, এসবের বাঁধ প্রতি বছর নষ্ট হয়। কারণ ১০০।২০০ মাইল দূর থেকে মাটি এনে বাঁধ দেওয়া সম্ভব নয়। ওখানকার মাটি দিয়েই বাঁধ দিতে হয় এবং বৃষ্টির জলে তা ধুয়ে যায়। এর ফলে প্রবল সমস্যার সৃষ্টি হয়েছে নদী ভরাট হয়ে যাচ্ছে ফলে প্লাবন বাড়ছে, মানুষের দুর্দশা বাড়ছে। আমরা জানি, নদী ভরাট হলে সঙ্গে সঙ্গে বা কিছুদিন পরে ড্রেজার দিয়ে মাটি কাটা সম্ভব নয়। কিন্তু কতগুলো পরিকল্পনা থাকা দরকার। যেমন, মন্ত্রী গণেশবাবু বলেছিলেন। যেমন নদীয়া জেলার চূর্ণী নদীর সঙ্গে যদি ইছামতি নদীতে মেশান যায়, তাহলে এই যে দ্রুত ভরাট হয়ে যাচ্ছে, সেটা বন্ধ হবে। কারণ, জোয়ার-ভাটায় সমুদ্রের জল অনেক দূর যেতে পারে। যেমন ইছামতি থেকে বেরিয়ে শরৎখাল, সেটা যদি তেঁতুলিয়া খালে মিলিয়ে দেয় সামান্য কেটে, তাহলে ভালো হবে। বসিরহাটের পাশে যেখানে ইছামতি নদীর উপর ব্রিজ তৈরি হচ্ছে, যেটা পূর্ত বিভাগ করছে, সেটা ভরাট হচ্ছে। আর ভাঁটার সময় কুকুর পার হয়। আমরা বলছি যে, যখন ব্রিজ তৈরি হবে, তখন বোধহয় নদী থাকবে না। এই রকম একটা জায়গায় যাচ্ছে।

[3-00 — 3-10 p.m.]

আমি নন টেকনিক্যাল লোক। আমি বিশেষজ্ঞ নই। আমি শুনেছি যে, যদি এই শরৎ খালের সঙ্গে তেঁতুলিয়া খালকে মেশানো যায়, তাহলে ইচ্ছামতি বাঁচতে পারে। উত্তর ২৪ পরগনায় হাবড়া গোবর ডাঙ্গায় বিদ্যাধরী নদী মজে গেছে। এর দুই পাশের মানুষ বর্ষার সময় বসবাস করতে পারে না। শ্রী নীরোদ রায়চৌধুরি মহাশয় উল্লেখ করেছেন। বর্ষার খাল মজে গেছে বলে জলস্ফীতি ঘটে এবং দুইপার প্লাবিত করে দেয়। আমি জানি যে, এই মজে যাওয়া নদী সংস্কার করা অত্যন্ত ব্যয়সাপেক্ষ ব্যাপার। আর

একটা কথা বলি যে, এই তিস্তা প্রকল্প আমি দুইবার দেখেছি। এটা একটা বিশাল ব্যাপার। যদিও উনি বলেছেন যে, দশম পরিকল্পনা পর্যন্ত লেগে যাবে তিস্তা শেষ করতে। যদিও কিছু বিদ্যুৎ উৎপাদন করার কাজ শুরু হয়ে গেছে। একটা বিশাল ব্যাপার। আর একটা হবে সুবর্ণরেখা। এই সুবর্ণরেখা বাঁধ প্রকল্প ৫১৫ কোটি টাকা ব্যয়ে ১ লক্ষ ৩০ হাজার জমিতে সেচের সুবিধা দেওয়া যাবে। এটা মুখের কথা নয়। এটা শুধু রাজ্যের সমস্যা নয়। এটা জাতীয় সমস্যা। নিশ্চয় কেন্দ্রকে সাহায্য করতে হবে। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-10 — 3-20 p.m.]

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় সেচমন্ত্রী যে বাজেট পেশ করেছেন, আমি তাকে সমর্থন করছি। এই বামফ্রন্ট সরকার ২১ বছর পার হয়ে ২২ বছরে পড়েছে। আমরা দীর্ঘদিন ধরে মানুষের সঙ্গে আছি। ১৯৭৮ সালে যে বন্যা হয়েছিল সেটা অত্যন্ত ভয়াবহ হয়েছিল, যা ১০০ বছরেও হয়নি। আমি বারবার হাউসে বলেছি এবং মেনশন করেছি। হাওড়া জেলার ভাগীরথী নদীর জন্য উলুবেড়িয়ার অবস্থা খুবই খারাপ। জেটি ঘাট ভাঙ্গার পরে প্রায় ১০০টি দোকান যেগুলি ব্রিটিশ আমল থেকে ছিল, সেগুলি উদ্বাস্তু হয়ে গেছে। মন্ত্রী মহাশয় গতবার একবার গেছিলেন এবং আমি ওঁনাকে তথ্য দিয়ে বোঝাবার চেষ্টা করেছিলাম। উলুবেড়িয়ায় কালিবাড়ি আছে। এটা একটা শহর। পুরসভা এলাকা। এই শহরের যে কোনও সময়ে ভাগীরথী নদীতে তলিয়ে যাওয়ার সম্ভাবনা আছে। আজ পর্যন্ত সেই জেটি ঘাট বাঁধের কাজ সম্পূর্ণ হয়নি। প্রতিবছরই এই বন্যার পর খরচ হয়। কিন্তু একশ্রেণীর কনট্রাক্টার মোটা টাকা ইনকাম করে। আমি আপনার কাছে একটা সাজেশন রাখছি ওই বাঁধের পাশে একটা গার্ড ওয়াল দিয়ে একটা রাস্তা বানানোর জন্য। একবারই করতে হবে। বারবার প্রাকৃতিক দুর্যোগে বন্যার সময়ে উলুবেড়িয়ার হাজার হাজার মানুষ, তাদের ঘরবাড়ি ছেড়ে, গ্রাম ছেড়ে চলে যেতে হয়। এই সমস্যার একটা স্থায়ী ব্যবস্থা করার জন্য আপনার কাছে আবেদন রাখছি। বাগনানতলা, রূপনারায়ণ নদী, কাটাপুকুর ওই এলাকায় অনেক ঘরবাড়ি বাস্তু নদী গর্ভে চলে গেছে। এখানে মৎস্যজীবী সম্প্রদায়ের মানুষের বাস। প্রতি বছরই একটা গেল গেল রব ওঠে। এই গরিব মানুষদের আমরা বাস্তু করে দিতে পারি না, আজকে সেই বাস্তু যদি নদী গর্ভে চলে যায়, তার থেকে দুঃখের আর কি হতে পারে? যে টাকাটা বারবার খরচ করা হয়, সেই টাকা দিয়ে একটা পার্মানেন্ট ব্যবস্থা করুন। তাহলে আজকে পশ্চিমবঙ্গের গরিব মানুষ আপনাদের আশীর্ব্বাদ করবে। নদী তো বুজে যাচ্ছে। হুগলি বলুন, হাওড়া বলুন, দামোদর বলুন, ভাগীরথী বলুন নদী বুজে গেছে। অল্প জল হলেই নদীভরে যায় গ্রামবাংলার মানুষের ফসল বলুন, বাস্তু বলুন সব কিছু চলে যায় নদী গর্ভে। এই নদীগুলোকে সংস্কার করার

জন্য আজ পর্যন্ত কোনও ব্যবস্থা হয়েছে বলে দেখিনি। আমরা পোর্ট ট্রাস্টের দোষ দিয়ে থাকি। আমাদেরও তো একটা দায়িত্ব আছে। দেশের শতকরা ৭০ ভাগ মানুষ দারিদ্র্যসীমার নিচে বাস করে, তাদের আমরা ঘর দিতে পারি না, আষাঢ়, শ্রাবণ, ভাদ্র গরিব মানুষের কাছে কালমাস, কখন তাদের সর্বনাশ হবে। এই অবস্থার মধ্যে মানুষ দিন কাটায়। বীরভূমের একমাত্র ব্যারেজ ময়ূরাক্ষী ব্যারেজের সংস্কার করার জন্য প্রস্তাব রাখছি। নিম্ন দামোদর প্রকল্পে হাওড়া, হুগলি, বর্ধমান, ওই এলাকার তিনটি জেলা। দামোদরের এমন একটা অবস্থা থাকে বলে বিশ্বাস হয় না কিন্তু বর্ষাকালে সেই দামোদর এমন রূপ ধারণ করে যে দুর্গাপুর এর ব্যারেজ খুলে দিতে হয়। আমরা ৫৯ সালের বন্যা দেখেছি, ৭৮ এর বন্যা দেখেছি। কংসাবতী সংস্কার করা প্রয়োজন। কেন্দ্রীয় সরকার এর অর্থ বরাদ্দ যাতে করে আমাদের পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে সেই উদ্যোগ নিতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমাকে একটু সময় দেবেন বলতে, বিরোধীদল এখানে নেই। স্যার, আমি দীর্ঘদিন ধরে শুনে আসছি উত্তরবঙ্গের তিস্তা, তোর্সা নদী উত্তরবঙ্গকে ডুবিয়ে দেয়। পশ্চিমবাংলায় যে সমস্ত নদীগুলি আছে যেমন ভাগিরথী, হুগলি, কাঁসাই, রূপনারায়ণ, এই সব নদীগুলিতে চৈত্র-বৈশাখ মাসে যান দেখবেন সেখানে জল নেই, সেখানে ছাগল নদী পার হয়ে যাচ্ছে, সাইকেল নিয়ে লোকে পার হয়ে যাচ্ছে। হাওড়ার আমতায় দেখবেন সেখানে নদী শুকিয়ে গেছে। সেই নদীগুলিতে যাতে সংস্কার করা যায় তার ব্যবস্থা করতে হবে। স্যার, মন্ত্রী মহাশয়ের কাছে বার বার বলেছি হাওড়া জেলা সম্বন্ধে। যেখানে দামোদর সারা বছর শুকনো হয়ে থাকে এবং বর্ষাকাল এলে ফুলে ফেঁপে ওঠে। হাওড়ার শ্যামপুর একটা মাত্র জায়গা যেখানে আমাদের খাদ্য সরবরাহ করে থাকে, ওখানে ১ নং ব্লকে ৭৫টি মৌজা আজকে চাষ থেকে বঞ্চিত হচ্ছে, স্লুইসগেটের ব্যবস্থা করতে হবে। আপনার দপ্তরের অফিসাররা, সচিব, চীফ ইঞ্জিনিয়ার, সুপারিন্টেনডেন্ট ইঞ্জিনিয়ার, এগজিকিউটিভ ইঞ্জিনিয়ার তাঁরা তদন্ত করে এসেছেন, প্রায় ১ বছর হয়ে গেল কিন্তু এখনও পর্যন্ত সেটা হওয়ার কোন ব্যবস্থা হল না। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার মনে হয় যদি আজকে পশ্চিমবঙ্গকে রক্ষা করতে হয় তাহলে কেন্দ্রীয় সরকারের কাছে যাওয়া উচিত। আজকে কেন্দ্রে বি. জে. পি সরকার আছে, আগে কংগ্রেস সরকার ছিল এবং যুক্তফ্রন্ট সরকারও ছিল। কংগ্রেস সরকার তারা এটা চিন্তা ভাবনা করত না। আজকে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার জনদরদী সরকার, আমার প্রস্তাব হচ্ছে পশ্চিমবঙ্গ বিধানসভা থেকে একটা টীম আপনাদের ইঞ্জিনিয়ারদের দিয়ে সমস্ত পরিকল্পনা তৈরি করিয়ে আমরা যদি সেচের উন্নতির জন্য দিল্লির সরকারের কাছে আবেদন করতে পারি, দাবি করতে পারি যে আমাদের পশ্চিমবঙ্গকে রক্ষা করতে হবে, এখানে সেচের উন্নতি করতে হবে এই বলে সর্বদলীয় একটা বিধানসভার টীম দিল্লিতে গিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করতে পারি। আমি আরও দাবি করছি হাওড়া

জেলাকে সেচ এলাকা বলে ঘোষণা করা হোক। যেখানে আজকে দুটি ফসল ফলছে, আগে যেখানে শুধু আমন হত। বন্যা, খরা, প্রাকৃতিক দুর্যোগ ইত্যাদি কারণে ফসল ফলতো না। আজকে ফসল হচ্ছে, তাই হাওড়া জেলাকে সেচ এলাকা হিসাবে ঘোষণা করার জন্য এই বিধানসভায় আজকে এই বাজেট ভাষণে আমি দাবি করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আরও বলব আমি উলুবেড়িয়ার মানুষ, আজকে উলুবেড়িয়াকে কি রক্ষা করা যাবে, নাকি সেটা ভেঙে ভেসে যাবে? তার সম্বন্ধে ভাবনাচিন্তা করুন। বর্ধমান, হাওড়া, মেদিনীপুর, বীরভূম, বাঁকুড়া এই জেলাগুলিতে যাতে সেচের উন্নতি হয় যেখানে একটি ফসল হচ্ছে সেখানে দুইটি ফসল হয়, আর যেখানে দুটি ফসল হতো সেখানে তিনটি ফসল যেন হতে পারে, সেচের উন্নতির সঙ্গে সঙ্গে আসে বিদ্যুৎ, বিদ্যুতের সঙ্গে মাইনর ইরিগেশন যুক্ত। এগুলি যদি আমরা ঠিক ঠিক ভাবে করতে পারি তাহলে পশ্চিমবঙ্গের মানুষ পশ্চিমবঙ্গের প্রান্তিক কৃষক, ক্ষেতমজুর, দীনমজুরদের উন্নতি হবে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারকে আশীর্ব্বাদ করবে এবং তাদের মুখে হাসি ফুটবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিধানসভায় আনীত ৬৬, ৬৭ এবং ৬৮ নম্বর ডিমান্ডের সমর্থনে আমি দু-চারটি কথা বলছি। মূলতঃ আমি সেচ, মাঝারি সেচের উপর কিছু বলব। আমাদের সেচ বিভাগের কাজকর্মের ফলে কৃষি উৎপাদন বেড়েছে, সেচের কমান্ড এরিয়া বেড়েছে। তার হিসাবনিকাশ প্রতি বছর দেওয়া হয়, এবারেও দেওয়া হয়েছে, আমি তার মধ্যে যাচ্ছি না। এই দপ্তরকে মূলতঃ প্রকৃতির সঙ্গে লড়াই করে কাজ করতে হচ্ছে। এই দপ্তরকে তিন ভাগে কাজ করানো হচ্ছে। কিন্তু মনে হচ্ছে, একটা বিষয়ে খেয়াল রাখা হচ্ছে না। বন্যা নিয়ন্ত্রণের মধ্যে নিকাশিকে ধরেছেন। কিন্তু নিকাশি একটা বড় কাজ। নিকাশি এবং বন্যা নিয়ন্ত্রণকে যদি ঠিকমতো দেখা হয় তাহলে এই দুটো দপ্তরের জন্য আরও অর্থবরাদ্দ করতে হবে। আমার যতদূর জানা আছে, ভারতবর্ষের মধ্যে মহারাষ্ট্র, গুজরাট, অন্ধ্র, বিহার, প্রভৃতি ৭।৮-টা রাজ্য এ জন্য ২০।২৫ শতাংশ বরাদ্দ করে। আর, আমাদের এখানে মনে হয় ১০ শতাংশের বেশি হয়না। সুতরাং একদিকে যখন প্রকৃতির সঙ্গে যুদ্ধ করে কাজ করতে হচ্ছে তখন বরাদ্দও যদি যথেষ্ট না থাকে তাহলে মানুষের অভাব-অভিযোগ দূর করা সম্ভব হবে না। তাই আজকে বন্য নিয়ন্ত্রণ এবং নিকাশি ব্যবস্থার জন্য যে অর্থের দরকার তার এস্টিমেট করে ৫০ শতাংশ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে দাবি করা যায় কিনা সেটা ভেবে দেখতে অনুরোধ করছি। এবিষয়ে একটা সর্বদলীয় কমিটি করা যেতে পারে।

আরেকটা দিক হচ্ছে, নাবার্ডের টাকা পাওয়ার ক্ষেত্রে কিছু জটিলতা রয়েছে। এটা সরল করা দরকার। এবারে নাবার্ড থেকে ৭৭ কোটি টাকা আসার কথা। সময় মতো

এটা পাওয়া গেলে আরও বেশি কাজ করা যাবে বলে আমি মনে করি। এদিকে নজর দিতে হবে। আমি নিকাশির দিকেও বেশি নজর দিতে বলব। এখানে সেচের ব্যাপারেও আলোচনা হয়েছে। এখানে তিস্তা, ময়ূরাক্ষী এবং সুবর্ণরেখা আছে। কিন্তু নিকাশির দিকে এই বিভাগ ঠিক ভাবে নজর দিচ্ছে না।

[3-20 — 3-30 p.m.]

মন্ত্রী মহাশয় ৩.৫ প্যারাতে বলেছেন যে সি. এম. ডি. এ. এলাকায়, কলকাতা শহর ও তার সন্নিহিত এলাকায় এবং শহরতলীতে অনেক বেশি করে জলনিকাশি ব্যবস্থার জন্য কাজ করার দরকার। কিন্তু সি. এম. ডি. এ. এলাকায় এই কাজ করতে প্রচুর টাকার প্রয়োজন কিন্তু সি. এম. ডি. এ. এলাকায় এই কাজের জন্য মাত্র ৪ কোটি টাকা রাখা আছে। আমাদের মন্ত্রী মহাশয় ৪.৫.২ প্যারায় বলেছেন এই কাজের জন্য প্রায় ১২ কোটি টাকার দরকার। কিন্তু সেখানে মাত্র ৪ কোটি টাকা দেওয়া হয়েছে। আমার মনে হয় কলকাতা এবং তার পার্শ্ববর্তী অঞ্চলে নিকাশি ব্যবস্থা ভেঙে পড়েছে। তার কারণ আমরা নিকাশি ব্যবস্থাকে গুরুত্ব দিয়ে দেখছি না। এ ব্যাপারে সি. এম. ডি. এ., ডিপার্টমেন্ট কতটা দায়িত্ব পালন করেন তা জানিনা। ইরিগেশন ডিপার্টমেন্টেরও দায়িত্ব আছে। আমার মনে হয় এব্যাপারে এদের সকলের মধ্যে একটা কো-অর্ডিনেশন থাকা দরকার। নতুবা এই নিকাশি ব্যবসথা আরও ভেঙে পড়বে। আজকে জল নিকাশির জন্য উপযুক্ত ব্যবস্থা নেই। এই জল নিকাশি ব্যবস্থার জন্য প্রচুর টাকার দরকার। এব্যাপারে কলকাতার দক্ষিণ থেকে উত্তর দিকে ও শহরতলীর দিকটাও দেখতে হবে: এছাড়া বিদ্যেধরী, কুলটি, হাড়োরা ও বাসব নদীরও আমূল সংস্কারের প্রয়োজন। ব্যারাকপুর ও বারাসাত এই দুটি মহকুমার ৩টি নদীর আমূল সংস্কার করতে হবে। আজকে ব্যারাকপুর মহকুমার বর্তী ব্রিজের সঙ্গে যে নোয়াই খাল ও সোনাই খাল আছে আজকে সেগুলোরও সংস্কারের দরকার। বাগজোলা খালের সংস্কার দরকার। এব্যাপারে মণিটরিং কমিটি করে খালগুলোর সংস্কারের ব্যবস্থা হয়েছে। কাজ কিছু হয়েছে। কিন্তু প্রয়োজনের তুলনায় কম হয়েছে। বাগজোলা খালের কিছু কাজ হয়েছে। লোয়ার বাগজোলা খালের কিছু কাজ হওয়ার পরে আর কাজ হয়নি। এভাবে কাজ করলে জল সরবে না। উপর থেকে সংস্কার করলে লাভ হবে না। সুতরাং এ দিকে নজর দিতে হবে। এই সমস্ত খালগুলোর সার্বিক উন্নয়নের জন্য একটা মাস্টার প্ল্যানের দরকার। নিকাশি ব্যবস্থা না থাকলে বন্যা হলে এবং অন্যান্য প্রাকৃতিক কারণে জল স্ট্যাগন্যান্ট হয়ে যায়। এছাড়া কলকাতার দক্ষিণে টালি নালা, ভাঙরের খাল এগুলো আছে। নিকাশি ব্যবস্থা ও বন্যা নিয়ন্ত্রণের জন্য আলাদা ডাইরেক্টরেট করার দরকার। এরজন্য চিন্তা-ভাবনা করার দরকার। জলনিকাশি ব্যবস্থা সম্পূর্ণ ভেঙে পড়েছে। যেখানে ১২ কোটি টাকার দরকার সেখানে মাত্র ৪ কোটি

টাকা বরাদ্দ হয়েছে, তাও ঠিকমতো পাওয়া গেলে কতটা কাজ হবে জানিনা। এই কথা বলে, এর প্রতিকার চেয়ে, এই ব্যয়বরাদ্দের দাবিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## PRESENTATION OF REPORT

### Thirtyfifth Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 35th Report of the Business Advisory Committee which met in my chamber on the 24th June, 1998 and recommended the following programme from 26th June to 30th June, 1998.

| Date | Demand | Department | Time |
|---|---|---|---|
| 26.06.98 : Friday | i) Demand No.32<br>ii) Demand No.33<br>iii) Demand No.34 | Health & Family Welfare Department | - 4 hours |
| 27.06.98 : Saturday : | i) Demand No.47<br>ii) Demand No.48<br>iii) Demand No.55<br>iv) Demand No.58 | Agriculture & Agriculture (Marketing) Department | - 3 hours |
| | v) Demand No.51 | Fisheries Department | - 1 hour |
| 29.06.98 : Monday | i) Demand No.39 | Labour Department | - 3 hours |
| | ii) Demand No.12<br>iii) Demand No.77<br>iv) Demand No.78<br>v) Demand No.80<br>vi) Demand No.81 | Transport Department | - 2 hours |
| 30.06.98 : Tuesday | i) Demand No.30<br>ii) Demand No.45 | Education Department | - 4 hours |

N.B. : i) The House will sit at 10.00 a.m. on Saturday, the 27th June.

1998.

ii) There will be no Questions for Oral Answer and Mention Cases on Saturday, the 27th June, 1998.

I would now request the Minister-in-Charge of Parliamentary Affairs to move the motion for acceptance of the House

**শ্রী প্রবোধচন্দ্র সিংহঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, কার্য উপদেষ্টা কমিটির ৩৫-তম প্রতিবেদনে যে সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য সভায় উপস্থিত করছি।

**মিঃ স্পিকারঃ** আশা করছি এতে সকলের মত আছে। অতএব প্রস্তাবটি গৃহীত হ'ল।

[3-30 — 3-40 p.m.]

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS RESUMED

**শ্রী মোজাম্মেল হকঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভায় উপস্থিত ডিমান্ড নং ৬৬, ৬৭ এবং ৬৮-কে আমি সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে যে, বামফ্রন্ট সরকার বিশেষ করে সেচের ক্ষেত্রে উল্লেখযোগ্য সাফল্য অর্জন করেছে। তবে এখনো সমস্যা আছে। মানুষ বামফ্রন্টের কাছে আরো বেশি প্রত্যাশা রাখে। তাই আমি মন্ত্রী মহাশয়গণকে অনুরোধ করছি, তাঁরা মানুষের প্রত্যাশাগুলো একটু খতিয়ে দেখুন। আমরা দেখছি মজা নদী নালাগুলোর সংস্কার কাজে বেশ ঘাটতি আছে। যে নদী-নালাগুলো মজে যাচ্ছে সেগুলো সংস্কার করার ক্ষেত্রে সেচ দপ্তরের যে ভূমিকা পালন করা দরকার সেই ভূমিকা তারা পালন করতে পারছেনা, এটাই আমার মনে হচ্ছে। যার ফলে আজকে দু ধরনের সমস্যার সৃষ্টি হচ্ছে—একটা, সেচ সংক্রান্ত সমস্যার সৃষ্টি হচ্ছে, আর একটা, বন্যা প্রতিরোধে সমস্যার সৃষ্টি হচ্ছে। এর ফলে চারিদিকে বন্যার প্রকোপ আরও বেশি করে দেখা দিচ্ছে। মুর্শিদাবাদ জেলার, আমার কেন্দ্রের গোবরনালা মজে যাওয়ার ফলে আর. এল. আই.-গুলো অকেজো হয়ে যাচ্ছে। যে আর. এল. আই. প্রকল্পের মাধ্যমে বহু জমিকে সেচের জল দেয়া সম্ভব হ'ত সেই আর. এল. আই.গুলো অকেজো হয়ে যাবার ফলে সেই সমস্ত জমি আজকে সেচের জল থেকে বঞ্চিত হচ্ছে। চাষীরা মার খাচ্ছে। প্রতিবছর আমরা দেখছি চাষীরা নিজেদের উদ্যোগে আপ্রাণ চেষ্টা করে বিভিন্ন নালা দিয়ে জল নিয়ে এসে সেচ প্রকল্পগুলোকে বাঁচিয়ে রাখার চেষ্টা করছে। কিন্তু সামগ্রিকভাবে এই সমস্যা দূর করা দরকার, সরকারের পক্ষ থেকে সঠিক পদক্ষেপ নেয়া দরকার। আমার মনে হয় এ ক্ষেত্রে সরকারের তরফে যথেষ্ট ঘাটতি থেকে যাচ্ছে। বন্যা নিয়ন্ত্রণের

ক্ষেত্রে যে সমস্যা রয়েছে, সেই সমস্যা মোকাবিলার জন্য বামফ্রন্ট সরকারের তরফ থেকে যে কাজ করা দরকার, আমার মনে হয় সে কাজ এখনো পর্যন্ত সঠিকভাবে করা হচ্ছে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন যে, বিভিন্ন এলাকায় বন্যা নিয়ন্ত্রণের জন্য দীর্ঘদিন আগে থেকে বেশ কিছু বাঁধ তৈরি হয়ে আছে—সেই ইংরেজ আমল থেকে তৈরি হয়ে আছে। কিন্তু সেগুলো আজকে বেদখল হয়ে যাচ্ছে। কিন্তু আপনি নিশ্চিত আশা করতে পারেন যে, তা নিয়ে এই বিধানসভায় কখনো প্রতিবাদের ঝড় উঠবেনা। কারণ আমরা সবাই একটা জিনিসকে প্রাধান্য দিচ্ছি, সেটা হচ্ছে—রাজনীতি এবং ভোট। মাননীয় মন্ত্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় মহাশয় আমাদের মুর্শিদাবাদ জেলার মানুষ। তিনি নিশ্চয়ই ভগবানগোলা, লালগোলা, জলভঙ্গী চেনেন। তিনি পদ্মার ধারের বিস্তীর্ণ এলাকা চেনেন। তিনি ভগবানগোলায় গেলেই দেখতে পাবেন পাকা রাস্তার ধারে যে বাঁধ আছে সেই বাঁধের ওপর এখানে আমরা যাঁরা বসে আছি আমাদের প্রত্যেকের রাজনৈতিক দলের অফিস আছে। সরকারি বাঁধের ওপর প্রতিটি রাজনৈতিক দল অফিস করে বসে আছে। স্বাভাবিকভাবেই তাঁরা কেউ সরকারি বাঁধ দখল করার বিরুদ্ধে প্রতিবাদ করতে পারেননা। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ওখানে গেলেই দেখতে পাবেন পদ্মার ধারের গুরুত্বপূর্ণ বাঁধগুলো কি ভাবে দখল হয়ে আছে। হয়ত আপনি বলবেন,—ভাঙনের হাত থেকে বাঁচার জন্য মানুষ বাঁধের ওপর যাচ্ছে। কিন্তু বাঁধগুলো ভেঙে নষ্ট হয়ে গেলে বন্যাব প্রকোপ আরও বাড়বে, আরও বেশি বেশি বন্যা হবে। এটা একটা ভাইটাল পয়েন্ট। এই বিষয়ের প্রতি বামফ্রন্ট সরকারের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, এই বিষয়টি খতিয়ে দেখা দরকার। সঙ্গে সঙ্গে একথাও বলব, বামফ্রন্ট সরকার সাহসিকতার সাথে অপারেশন সান-সাইন করে কলকাতার ফুটপাথ থেকে হকার মুক্ত করেছেন। সেই একই সাহস নিয়ে বাঁধগুলি রক্ষা করার প্রয়োজন আছে। মুর্শিদাবাদ জেলার বিস্তীর্ণ এলাকা ধ্বংস হয়ে যাচ্ছে, বন্যার প্রকোপ বাড়ছে, ভূমির ক্ষয় হচ্ছে এবং ফসলের এত বেশি ক্ষতি হচ্ছে যে মানুষকে মাঝে-মাঝেই অনাহারের মধ্যে পড়তে হচ্ছে। এইভাবে বিভিন্ন সমস্যা সৃষ্টি হচ্ছে। এর পরেও অন্যায়ভাবে বাঁধগুলি দখল করছে, কাটছে, নষ্ট করছে এবং যে সমস্ত গাছগুলি লাগানো হয়েছে সেই গাছগুলি কেটে ধ্বংস করছে। এর বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া দরকার সরকারিভাবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, মুর্শিদাবাদের ভাঙন সব থেকে বেশি। এই ভাঙনের সমস্যা নিয়ে প্রায়ই আলোচিত হয়। সেই ভাঙনের বিষয় নিয়ে যে সমস্যা সৃষ্টি হচ্ছে মাননীয় মন্ত্রী মহাশয় ফার্স্টহাফে বলেছেন কি কি কাজ পদ্মা-গঙ্গার ভাঙনের ব্যাপারে করা হয়েছে এবং এটা সঠিকভাবেই তিনি বলেছেন। কিন্তু আমার মনে হয় যত দ্রুততার সঙ্গে এই কাজগুলি করা দরকার, তত দ্রুততার সঙ্গে এই দপ্তর কাজ করতে পারছে না, ঘাটতি একটা আছে। তবে আমি এ ব্যাপারে একমত যে, এই ক্ষেত্রে যে ফান্ডের দরকার সেই

ফান্ড-এর ব্যবস্থা এই দপ্তর করতে পারছে না। বিভিন্নভাবে মন্ত্রী মহাশয় বলেছেন, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে টাকা পাওয়ার কথা সেটা পাচ্ছেন না আবার রাজ্য সরকার যে পরিমাণ টাকা এই খাতে ব্যয় করা দরকার সেই পরিমাণ টাকা ব্যয় করতে পারছেন না। ফলে এটা অচল অবস্থার সৃষ্টি হচ্ছে। আপনার দপ্তরের ইঞ্জিনিয়াররা কেউই ফিক্সড অ্যামাউন্ট বলতে পারবে না। আপনিও বলতে পারবেন না। আখেরীগঞ্জের বিস্তীর্ণ অঞ্চলে যেসব ভাঙন ধরা পড়েছে তারজন্য এগজাক্ট কত টাকা লাগবে তা কেউ বলতে পারবে না। আপনার ইঞ্জিনিয়াররা একটা স্কীম ধরুন তৈরি করলেন ৫০ লক্ষ টাকার। সেই ৫০ লক্ষ টাকা দিয়ে মেরামত কর—এই কথাটা বলতে পারবেন না। কারণ আপনি যখন বলছেন তখন আরও ১০ থেকে ২০ লক্ষ টাকা ক্ষতি হয়ে গেছে সেখানে। এই দপ্তরের যেভাবে কাজ করা দরকার সেইভাবে কাজ হচ্ছে না। প্রয়োজনের অতিরিক্ত টাকা স্যাংশন করার দায়িত্ব ওখানকার ইঞ্জিনিয়ারদের দিয়ে সেইভাবে কাজ করা দরকার। কিন্তু সেইভাবে কাজ হচ্ছে না বলে আমার মনে হয়। আমার মনে হয় এখানেও একটা ঘাটতি আছে। মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই স্বীকার করবেন, যে যে ক্ষেত্রে সমস্যা সৃষ্টি হচ্ছে সেইসব সমস্যা দূরীভূত করার জন্য বামফ্রন্ট সরকারের তরফ থেকে এবং বিধানসভার সরকারপক্ষের এবং বিরোধীপক্ষের উভয়েরই প্রচেষ্টা নেওয়া দরকার। এরজন্য গণ-আন্দোলন করা দরকার, কেন্দ্রের কাছে দাবি জানানো দরকার, স্বেচ্ছায় হওয়া দরকার। তানাহলে এইরকম সমস্যায় একের পর এক গ্রাম ধ্বংস হয়ে যাচ্ছে, মানুষের মধ্যে এই নিয়ে তিক্ততা সৃষ্টি হচ্ছে। পাশাপাশি এই কাজের ব্যাপারে জনগণের মধ্যে বহু অভিযোগ আছে। এই বিষয়গুলি [illegible] দেখার জন্য অনুরোধ করছি। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কেন এই অভিযোগগুলি উঠছে বারেবারে। আপনি এরোশনের জন্য পদ্মা এবং গঙ্গার ধারে বোল্ডার ফেলে যে কাজটা [illegible], অদ্ভুতভাবে আমরা লক্ষ্য করছি, জনগণও ঘাসে মুখ দিয়ে চলে না—সেইজন্য [illegible] স্বোচ্চার হচ্ছে এর বিরুদ্ধে, বামফ্রন্ট সরকারের [illegible] একটা মানসিকতা গড়ে উঠছে সেটা হচ্ছে বর্ষার সময়ে কাজ। আপনাদেব এত প্রচেষ্টা থাকা সত্ত্বেও আপনারা প্রতিটি স্কাম রূপায়িত করার চেষ্টা করছেন ঠিক বর্ষার সময়ে। এর আগেও আমি মন্ত্রী মহাশয়ের সঙ্গে কথা বলার সময়ে বলেছিলাম যে আপনারা কাজ শুরু করেন ঠিক বর্ষার সময়ে। আমার কনস্টিটুয়েন্সি এলাকায় ভৈরবের ভাঙন এবং ইসলামপুর চকের ভাঙনের যে কাজ তা এখনো সম্পূর্ণ হয়নি। এই কথা মন্ত্রী মহাশয় নিজেও স্বীকার করেছেন। বর্ষার সময়ে ব্যবস্থা নেওয়া হয়েছিল বলে লক্ষাধিক টাকা অপচয় হয়েছে। এই দপ্তর বর্ষার সময়ে কাজটুকু করলেন কিন্তু প্রাকটিক্যাল অ্যাচিভমেন্ট হল জিরো। হয়ে গেলেও কোনও কাজ হচ্ছে না তাই মানুষের মনে নানান প্রশ্ন উঠছে। মানুষ দেখছে যে বর্ষাকালে কাজ করে কোটি কোটি টাকার অপচয় করা হচ্ছে, একই বোল্ডার বার বার মাপার ফলে কন্ট্রাক্টররা

লাভবান হচ্ছে এবং তাই মানুষের মনে নানান প্রশ্ন দেখা দিচ্ছে এবং মানুষ ভাবছে তাদের স্বার্থে কাজ হচ্ছে না। বিভিন্ন ক্ষেত্রে বামফ্রন্টের যে বিরাট সাফল্য সেখানে এইভাবে যদি মানুষের মনে ক্ষোভ জমে ওঠে তাহলে কিন্তু তা বামফ্রন্টের বিপক্ষেই যাবে। এ বিষয়ে তাই মাননীয় মন্ত্রী মহাশয়কে বিশেষভাবে চিন্তা করার জন্য অনুরোধ জানিয়ে বলছি, খরার সময় যাতে বাঁধ মেরামতের কাজ করা হয় বর্ষার সময় না করে সে দিকে বিশেষভাবে নজর দিন। দপ্তরের পক্ষ থেকে আমরা দেখছি যে কাজগুলি করার দরকার ছিল সেগুলিও ঠিক মতন হচ্ছে না। মুর্শিদাবাদ জেলার গঙ্গা, পদ্মা, ভৈরবের ভাঙনের কথা বারবার মন্ত্রী মহাশয়কে আমি বলেছি। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে এরজন্য ফান্ডের প্রয়োজন অর্থাৎ এইসব কাজ করতে গেলে যে ফান্ডের প্রয়োজন সেই ফান্ড তিনি যোগাড় করতে পারছেন না। তিনি যদি বলেন ফান্ড জোগাড় করতে পারছেন না, তিনি যদি অসহায় হন তাহলে ঐ দরিদ্র, দুর্বল মানুষগুলির কি অবস্থা হবে সেটা একটু তিনি চিন্তা করে দেখুন। সেখানে প্রতিদিন, প্রতি মুহূর্তে মানুষ আশঙ্কার মধ্যে দিন কাটাচ্ছেন। আমি আপনার দপ্তরকে কয়েকটি জায়গায় ভাঙনের কথা বলেছি কিন্তু সেখানে কোনও কাজ হয়নি। দপ্তর থেকে আমাকে বলা হয়েছিল যে স্পটগুলি চিহ্নিত করে স্কীম করে কাজ করা হবে কিন্তু তার কোনও কাজ হচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে মুর্শিদাবাদ জেলাতে হাজার দুয়ারীকে কেন্দ্র করে একটি বিরাট পর্যটন কেন্দ্র পর্যটন দপ্তর থেকে করা হচ্ছে। বিশাল প্রকল্প এরজন্য তারা হাতে নিয়েছেন। কিন্তু ঐ পর্যটন কেন্দ্রে কাছাকাছি হালদারপাড়া বা হঠাৎ কলোনির কাছে গঙ্গার ভাঙ্গন শুরু হয়েছে। এম. এম. এ. হবার পর থেকে বার বার আমি এ বিষয়ে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছি কিন্তু আজ পর্যন্ত সেখানে ভাঙ্গন প্রতিরোধের জন্য কোনও পরিকল্পনা নেওয়া হয়েছে বলে আমার জানা নেই। কোনও পরিকল্পনা নেওয়া হলে মন্ত্রী মহাশয় আজকে সেটা বলবেন। এর একটু দূরে নতুন গ্রাম পঞ্চায়েতেও গঙ্গার ভাঙ্গন শুরু হয়েছে কিন্তু সেখানেও কোনও ব্যবস্থা হয়নি। তারপর ইসলামপুরের চক হড়হড়ি গ্রামে সেখানে দরিদ্র তাঁতীদের বাস সেখানে প্রতি বছরই গঙ্গার ভাঙ্গন হয়, গত বছরও কয়েকটি বাড়ী ভেঙ্গে গেছে কিন্তু কোনও ব্যবস্থা হয়নি। ভাঙ্গতে ভাঙ্গতে সেখানে এমন অবস্থা হয়েছে যে রাস্তা ও কলেজের কাছে ভাঙ্গন চলে এসেছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে এ দিকে দৃষ্টি দিতে অনুরোধ করছি। স্যার, আমরা দেখছি যেখানে ভাঙ্গন নেই সেখানে পাড় বাঁধানো হচ্ছে কিন্তু যেখানে ভাঙ্গনে মানুষ ধ্বংসের মুখে দাঁড়িয়ে আছে সেখানে কোনও কাজ হচ্ছে না। ইসলামপুরে আমরা দেখছি, ভৈরব নদীর যে পাড়টাতে কোনও ভাঙ্গন নেই সেখানে বাঁধানো হয়েছে কিন্তু যেখানে ভাঙ্গন বেশি সেখানে কোনও কাজ হচ্ছে না। পাহাড়পুরে ভৈরব নদীর ভাঙ্গনের ব্যাপারেও কোনও কাজ হচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, যেভাবে পারেন ফান্ড জোগাড় করে এইসব

কাজগুলি করার চেষ্টা করুন। এর পর [illegible] ক্ষুদ্র সেচ প্রকল্প নিয়ে কয়েকটি কথা বলব। ক্লাস্টার স্কীম অনেক জায়গায় অচল হয়ে গিয়েছে কিন্তু সেগুলি সচল করার কোনও পরিকল্পনা দেখছি না। নিজের জমি থাকা সত্ত্বেও একজন ব্যক্তিগতভাবে সেই প্রকল্প করতে পারবে না যেহেতু সেখানে সরকারি প্রকল্প আছে অথচ সেগুলি অচল। একদিকে সেগুলি অচল হয়ে আছে অপর দিকে সরকারি প্রকল্প আছে বলে এলাকাটাকে সেচ সেবিত এলাকা বলে চিহ্নিত করা হচ্ছে যদিও সেচের কোনও সুবিধা তারা পাচ্ছেন না। তার ফলে মানুষ ক্ষতিগ্রস্ত হচ্ছে। এ ছাড়া এই সমস্ত ক্ষুদ্র সেচ প্রকল্পে বিশেষ করে ক্লাশটার স্কীমে যে সমস্ত মাল দেওয়া হয় সেগুলি অত্যন্ত নিম্নমানের এগুলি আপনার দপ্তর-এর ইঞ্জিনিয়ার বা আপনার দেখা দরকার। আপনার দপ্তর থেকে যে মোটর বাইন্ডিং করে সাপ্লাই করা হয় সেগুলি একদিনও চলেনা। চাষীরা নিজেদের টাকা দিয়ে এই সমস্ত মোটর বাইন্ডিং করে, স্টাটার মেরামতি করে প্রকল্পগুলিকে চালায়। এই মোটর বাইন্ডিং করা, মেরামতি করা এগুলিতে অনেক টাকা ব্যয় হয়। কাজেই এগুলি দেখা দরকার। আর একটা কথা হচ্ছে, এই দপ্তরে যে সমস্ত কর্মচারী আছে তাদের অনেকে ২০ বছর ধরে এক জায়গায় বসে আছে, ফলে তাদের অনেকের কাজে অনীহা দেখা দিয়েছে। এর ফলে একটা জটিলতার সৃষ্টি হয়েছে। এই বিষয়গুলি দেখার জন্য অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 3-50 p.m.]

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেচ, জলপথ বিভাগ এবং জল সম্পদ উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের প্রস্তাব এখানে উত্থাপন করেছেন, তাকে আমি সমর্থন করছি। বিরোধী দলের সদস্য [illegible] ছেন তার বিরোধিতা করছি। এই বাজেট [illegible] চেয়েছিলাম যে এই দুটো দপ্তরের আলাদাভাবে আলোচনা করলে সুবিধা হয়। কিন্তু ওরা সেটায় বাদ সাধলেন কারণ ওরা দুটো বাজেটকে একসঙ্গে আলোচনা করতে চেয়েছেন। অথচ ওরা চলে গেলেন। এই দুটো দপ্তরই খুব গুরুত্বপূর্ণ দপ্তর। সেচ এবং জলপথ বিভাগ শুধু আমাদের সেচের ব্যবস্থা করেনা, আমাদের দেশের বন্যা নিয়ন্ত্রণ, জলনিকাশির কাজও করে, ক্ষুদ্র সেচ দপ্তরের মাধ্যমে আমাদের কৃষি উৎপাদন বাড়াবার ব্যবস্থা করে, এছাড়াও বিভিন্ন পরিকল্পনা গ্রহণ করে। যেমন—এই রাজ্যে ৬১টি ব্লকে লবনাক্ত জল রয়েছে। এই লবনাক্ত জল আধুনিক প্রযুক্তি ব্যবহার করে মিষ্টি জলে পরিণত করে সেচের কাজে লাগানো যায়। কাজেই এই ব্যবস্থা করার জন্য আপনাকে অনুরোধ করব। আমার জেলায় কয়েকটি ব্লকে এবং ২৪ পরগনার কয়েকটি ব্লকে এই লবনাক্ত জল রয়েছে। আপনি জানেন যে, আমাদের দেশ হচ্ছে নদী মাতৃক দেশ। এখানে বন্যা আমাদের নিত্য জীবনের সাথী। এই

বন্যা নিয়ন্ত্রণের জন্য মাত্র ১ কোটি ৭০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। আপনি জানেন যে. আমাদের উত্তরবঙ্গে পদ্মা গঙ্গার ভাঙ্গনের ফলে আজকে আমাদের রাজ্য সরকার সচেতন এবং তারা প্রয়াস চালিয়ে যাচ্ছেন যে এই ভাঙ্গন কিভাবে রোধ করা যায়। আমরা জানি যে মুর্শিদাবাদের কাছে আজকে দুটো নদী যাবে মাত্র ১।। মাইল দুরত্ব রয়েছে। বহু গ্রাম আজকে নদীগর্ভে বিলিন হয়ে যাচ্ছে। আজকে তিস্তা বাঁধের কাজ শুরু হয়েছে। উত্তরবঙ্গ ছাড়াও আজকে দক্ষিণবঙ্গেও নদীগুলির অবস্থাও করুন। আপনি জানেন যে সুবর্ণরেখা নদীর পাশে দাঁতন, সোনাখালিয়া গ্রাম আছে। নদীগর্ভ থেকে এক মাইল দূরত্বে এই গ্রামগুলি রয়েছে। এগুলি যে কোনও সময় বিলিন হয়ে যাওয়ার সম্ভাবনা রয়েছে। এই সুবর্ণরেখা সম্পর্কে আমরা বারে বলেছি। কিন্তু এর জন্য টাকা কি রাখা হয়েছে? আজকে ৫ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। যদি ঐ প্রকল্পের কাজ করা যায় তাহলে ১ লক্ষ ৩০ হাজার হেক্টর জমিতে সেচের আওতায় আনা যাবে। মাননীয় মন্ত্রী মহাশয় তিস্তা বাঁধের কথা বলেছেন, সুবর্ণরেখা বাঁধের কাজ আরম্ভ করা হবে বলেছেন। কিন্তু এই ৫ কোটি টাকায় কি কাজ হবে? কিছু অফিসারের গাড়ি, বাড়ি আর বেতন দিতে শেষ হয়ে যাবে। তার থেকে এই টাকাটা বন্যা নিয়ন্ত্রণে বরাদ্দ করলে ভাল হত। এই প্রতি বছর বন্যায় যে ক্ষতি হয়, তার পরে ত্রাণ ও অন্যান্য কাজগুলি আমরা শুরু করি, এই টাকাটা যদি সেক্ষেত্রে ব্যবহার করা হয় তাহলে লোকের কাজে লাগবে। আমরা জানি যে বন্যার আগে, বর্ষার আগে এই বাঁধগুলি মেরামত করা দরকার, কিন্তু তা হয়না। গত বছর মেদিনীপুর জেলার পিংলা, ডেবরা, মেদিনীপুর সদর, স্ববং, এই সমস্ত জায়গায় কংসাবতী জলাধার থেকে জল ছাড়ার ফলে বন্যা হয়েছে এবং গ্রামগুলি ভেসে গেছে। সেখানে পি. পি. এল.-এর মানুষদের অনেকের ঘরবাড়ি ভেঙে ধ্বংস হয়ে গেছে। সেই বাঁধের জন্য কিছু টাকা মঞ্জুর হ'ল। কিন্তু সেখানে ১৪ লক্ষ ৭০ হাজার টাকা খরচ করে যে বাঁধগুলি নির্মাণ করেছেন, সেটা যারা নির্মাণ করেছেন তারা [illegible] ন যে, বাঁধগুলি দেড় বছরের বেশি টিকবে না। ব্যাপারটা নিয়ে আমি সেচ [illegible]রের কাছে গিয়েছিলাম, কিন্তু তারা বলেছেন জেলা পরিষদের কাছে যেতে। আমি জেলা পরিষদকে চিঠি দিয়ে জানিয়েছি যে, কাজটা যেভাবে হবার কথা সেভাবে হয়নি। মেদিনীপুর জেলার কেলেঘাই এবং কপালেশ্বরী নদীর ব্যাপারে সেচ বিভাগের রাষ্ট্রমন্ত্রী শ্রী গনেশ মন্ডল এবং ক্ষুদ্র সেচমন্ত্রী শ্রী নন্দগোপাল ভট্টাচার্য প্রতিশ্রুতি দিয়েছিলেন যে, ঐ ক্ষেত্রে নতুন করে সংস্কারের কাজে হাত দেবেন তাঁরা, কিন্তু এখনও পর্যন্ত সেখানে কোনও পরিকল্পনা নেওয়া হয়নি। [illegible]পাড়া কালিয়াচকে খাল সংস্কার করা হয়নি। উত্তর ২৪ পরগনার গাইঘাটার জল [illegible] বার ব্যাপারটা দেখতে এই দু'জন মন্ত্রীই গিয়েছিলেন এবং সেখানে প্রতিশ্রুতি দিয়ে এসেছি [illegible] সেই প্রতিশ্রুতি তাঁরা রক্ষা করতে [illegible]নি। আমি মাননীয় মন্ত্রী [illegible] জায়গায় ট্রাক্টর যা সরবরাহ

করছেন সেই ট্রাক্টর পাওয়ার ব্যাপারে আগে অনেক বিলম্ব হ'ত। যাতে সেই ট্রাক্টর দ্রুত পাওয়া যায় সে ব্যাপারে আপনার দপ্তর নতুন কোনও পরিকল্পনা গ্রহণ করেছে কিনা জানালে বাধিত হব। আজকে ক্ষুদ্র সেচ দপ্তর গ্রামের কৃষি উৎপাদনের ক্ষেত্রে, সেচ-ব্যবস্থার ক্ষেত্রে শুধুমাত্র ডিপ টিউবওয়েল নয় বা আর. এল. আই. নয় ; ভূপৃষ্ঠের জল ধরে রাখার জন্য অনেক পরিকল্পনা গ্রহণ করতে পারে। কিন্তু এই দপ্তরের বাজেট-এর পরিমাণ সামান্য। আর আমাদের রাজ্যে নদী-ভাঙন রোধ করবার জন্য কেন্দ্রীয় সরকারের যে পরিমাণ অর্থ বরাদ্দ করা দরকার ছিল সেটা তারা করেননি। কিন্তু আমাদের রাজ্যের অন্যতম পর্যটনকেন্দ্র দীঘা, সেখানে আজকে ভাঙন শুরু হয়েছে। আমরা শুনেছিলাম, সেখানকার ভাঙন রোধ করবার জন্য পরিকল্পনা নেওয়া হবে জাপানের সহায়তায়. কিন্তু বিজেপির বোমা বিস্ফোরণের জন্য যে অর্থনৈতিক নিষেধাজ্ঞা জারি হয়েছে তাতে ঐ পরিকল্পনা আদৌ চালু হবে কিনা সে বিষয়ে সন্দেহ দেখা দিয়েছে। অপর দিকে ক্ষুদ্র সেচ দপ্তর ওয়ার্ল্ড ব্যাঙ্কের সহায়তায় গভীর নলকূপ, আর. এল. আই. ইত্যাদি করছে, বহু জায়গায় সেগুলো বিদ্যুৎ সংযোগ না হওয়ার কারণে চালু হচ্ছে না। সুতরাং বিদ্যুৎ দপ্তরের সঙ্গে আপনার দপ্তরের যদি সমন্বয়সাধন না ঘটে তাহলে অসুবিধাটা দূর হবে না। আমাদের রাজ্যে যেসব খরাপ্রবণ স্থান রয়েছে সেখানে ভূপৃষ্ঠের নিচে জল রয়েছে। কাজেই সেখানে যদি ডিপ টিউবওয়েল, মিনি ডিপ টিউবওয়েল এবং আর. এল. আই.-এর নতুন পরিকল্পনা গ্রহণ না করেন তাহলে কৃষির ক্ষেত্রে আমরা উৎপাদন যা বাড়াতে পেরেছি সেটা থমকে যাবে। কারণ জনসংখ্যা বৃদ্ধির ব্যাপারটা থমকে থাকছে না, প্রতি মুহূর্তে আমাদের দেশের জনসংখ্যা বাড়ছে। কাজেই জনসংখ্যার অনুপাতে আমাদের রাজ্যে উৎপাদনে সামান্য যে ঘাটতি রয়েছে সেটা যদি কমাতে হয় তাহলে ক্ষুদ্র সেচ দপ্তরের উপর অনেকটাই নির্ভর করতে হবে। তারজন্য ভূপৃষ্ঠের জল ধরে রেখে সেচের ব্যবস্থা করতে হবে। কারণ বিজ্ঞানীরা এখন বলছেন যে, মাটির নিচের যে জলস্তর রয়েছে সেটা অনেক নিচে নেমে যাচ্ছে এবং সেই জলকে যদি উত্তোলন করা হয় তাহলে সঙ্কট দেখা দেবে। তারজন্য ছোট ছোট জলাধার তৈরি করে তাতে বৃষ্টির জল ধরে রেখে সেচ-ব্যবস্থা করার কোনও পরিকল্পনা ক্ষুদ্র সেচ দপ্তরের আছে কিনা আমি জানতে চাই। সামগ্রিক ব্যাপারটা আমি এইভাবে দেখতে চাই যে ক্ষুদ্র সেচ এবং বৃহত সেচ এই দুটি খাতে বরাদ্দ আরও বাড়ানো উচিত। এই বাড়ানোটা আমাদের স্বার্থে বাড়ানো দরকার। কারণ জল নিকাশি বন্যা নিয়ন্ত্রণ ভূমিক্ষয়, নদী ভাঙন এই সমস্ত কাজ করতে গেলে এই অর্থ দিয়ে হবে না, আরও অর্থ বাড়ানো দরকার। এই ব্যাপারে বামফ্রন্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-50 — 4-00 p.m.]

**শ্রী রামপ্রবেশ মন্ডল ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী বিমল মিস্ত্রী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের সেচ এবং জলপথ বিভাগের মন্ত্রী শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় যে বাজেট বরাদ্দ পেশ করেছন আমি তাকে সমর্থন করছি। আমি দেখলাম যে কয়েক বছর ধরে এই বিভাগে বাজেট বরাদ্দ বাড়ছে গতবার ১৯৯৭-৯৮ সালে এই বিভাগের ৫২৭ কোটি ৯১ লক্ষ ৪ হাজার টাকার বাজেট বরাদ্দ ছিল এবারে ৫৮৪ কোটি ১ লক্ষ ৮০ হাজার টাকার বাজেট পেশ করা হয়েছে এই ভাবে ২২ বছর ধরে বামফ্রন্ট সরকারের আমলে এই বিভাগে বাজেট বরাদ্দ বেড়েছে। এই কথা ঠিক যে বাজেট বরাদ্দ বাড়ানো দরকার। উত্তর আমাদের চাহিদা বাড়ছে। সেচ এলাকা ব্যাপকভাবে বাড়াবার জন্য নানা সমস্যা মোকাবিলা করবার জন্য এই বাজেট বরাদ্দ বাড়াতে হচ্ছে। এটা ঘটনা যে ২১ বছর ধরে আমাদের বামফ্রন্ট সরকারের আমলে পশ্চিমবাংলায় সেচ ব্যবস্থার উন্নতির জন্য আমাদের খাদ্য শস্য উৎপাদন বৃদ্ধি পেয়েছে। ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় অনেক বেশি করে বাড়তি ফসল আমাদের কৃষকরা পাচ্ছে। এটা একটা উল্লেখযোগ্য দিক, এটা আমরা দেখতে পাচ্ছি। এই কথা ঠিক যে খাল কাটা বাঁধ বাঁধা জলাধার নির্মাণ এই সমস্ত কাজগুলি এই বিভাগ করছে। এই কাজগুলি করার মধ্যে দিয়ে নিশ্চয়ই ভাল দিক আছে। কিন্তু আমাদের এটা ভাবতে হবে যে আমাদের এই দপ্তরের এই যে কাজ, এই কাজের মধ্যে জড়িয়ে থাকে প্রকৃতির খাম-খেয়ালীপনা। এই সমস্যাটা আজকে ভীষণভাবে দেখা দিয়েছে। এই ব্যাপারে মাননীয় সদস্যরা কেউ কেউ বলেছেন। এই কথা ঠিক যে উত্তরবঙ্গের সমস্যা এই রকম আর দক্ষিণবঙ্গের সমস্যা অন্য রকম। আমি একজন সুন্দরবন এলাকার বিধায়ক। আমাদের এলাকার যে সমস্যা তার সঙ্গে উত্তরবঙ্গের সমস্যার সঙ্গে মেলে না। উত্তরবঙ্গের যে নদীগুলি আছে, ভারী ধরনের বর্ষা হলেই সেখানে সমস্যার সৃষ্টি হয়। আমাদের এখানে সমস্যাটা অন্যভাবে আসে। সুন্দরবন এলাকার দ্বীপগুলি বিভিন্ন নদী-নালা এবং বিশাল অংশ সমুদ্র দ্বারা পরিবেষ্ঠিত। প্রতি বছর আপনারা দেখেছেন নানা ধরনের প্রাকৃতিক বিপর্যয় ঘটছে। ফলে নদীবাঁধগুলি ভেঙে যাচ্ছে সমুদ্রবাঁধগুলি ভেঙে যাচ্ছে। সাগর পাথরপ্রতিমা এই সমস্ত জায়গার বিশাল এলাকা সমুদ্র বাঁধগুলি ক্ষতিগ্রস্ত হয়ে যাচ্ছে। এই গুলিকে মোকাবিলা করবার জন্য এই দপ্তরের যে ইঞ্জিনিয়ার যাঁরা আছেন তাঁদের কাজের উপর নির্ভর করে। আমাকে এই ব্যাপারে একটু সমালোচনা করতে হয়, এটা কখনও কখনও দেখা যায় যতক্ষণ না পর্যন্ত প্রাকৃতিক বিপর্যয়ে ভয়ঙ্কর ধরনের ক্ষতি হচ্ছে ততক্ষণ পর্যন্ত এই ডিপার্টমেন্ট নড়েচড়ে বসে না, একটা রুটিন মাফিক কাজ করে

আবার এটা দেখা যাচ্ছে, আপনি যে কাজ করছেন, সেই কাজগুলো ওখানে যে সন্তোষজনক হচ্ছে তা নয়। সেজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, এই বিভাগের কাজকর্ম করার জন্য এই বিভাগে যে সমস্ত ইঞ্জিনিয়াররা আছেন, তাঁরা নদীবাঁধের কাজগুলো বিপর্যয় হলে তারপর করেন, এটা বাঞ্ছনীয় নয়। এটা নিয়মিত হওয়া দরকার। আমরা লোকের মুখে শুনি যে, এগুলো কনট্রাক্টরদের জন্য করা হচ্ছে, তাদের সুবিধার্থে এই ব্যবস্থাটা করা হচ্ছে। এই ধরণের অভিযোগ মানুষের মনে খুব স্বাভাবিক ভাবেই আসে। সেজন্য আমি মন্ত্রী মহাশয়কে বলব যে, আপনি এইদিকে একটুখানি লক্ষ্য দিন। আমাদের সুন্দরবন এলাকার মানুষের স্বার্থে এদিকে একটু লক্ষ্য দিন। এটা ঠিকই যে ২১ বছরে মানুষের জীবনে অনেক পরিবর্তন হয়েছে। সুন্দরবনের বিস্তীর্ণ এলাকায় এখনও একবার ফসল হয়। সুন্দরবনের মানুষের এই সমস্যা থেকে বাঁচানোর জন্য ২১ বছরে বিভিন্ন ভাবে চেষ্টা হয়েছে- -পঞ্চায়েত স্তরে এবং ডিস্ট্রিক্ট প্লানিং বোর্ড স্তরে হয়েছে। চেষ্টা হয়েছে সুন্দরবন এলাকার সঙ্গে সঙ্গতি রেখে এই এলাকার সমস্যাকে কি ভাবে মোকাবিলা করা যায়, চাষের ক্ষেত্রে কি করে আরও বেশি করে চাষ করা যায়। সুন্দরবনের বেশ কিছু এলাকায় চাষের জন্য জলাধার তৈরি করে, খালগুলোকে সংস্কার করে কি ভাবে লোনা জলের সমস্যাকে মোকাবিলা করা যায় তা পঞ্চায়েতের উদ্যোগে হচ্ছে। এর ফলে ফসলের উৎপাদন বেড়েছে। কিন্তু তা সত্ত্বেও যেহেতু এটা একটা বিশেষ সমস্যা—আমার যতদূর মনে পড়ে বাসন্তীতে একটা সেমিনার হয়েছিল এই বিষয়ের উপরে, সেখানে মাননীয় গণেশ মন্ডল, মাননীয় দেবব্রতবাবু গিয়েছিলেন, সেখানে এই বিষয়ে আলোচনা হয়েছিল। সেখানে আমি বলেছিলাম, একটা বিশেষজ্ঞ কমিটি হওয়া দরকার, সুন্দরবনের এই সমস্যা কিভাবে মোকাবিলা করা যেতে পারে তা নির্ণয় হওয়া দরকার। জানিনা, তার কি ফেট্ হয়েছে? গণেশবাবু ঐ এলাকার মন্ত্রী, সুতরাং এই এলাকার সমস্যার বিষয়ে ভাল ভাবেই জানা আছে। আশাকরি, তিনি এই বিষয়ে বেশি করে নজর দেবেন। আমি বিশেষ করে আপনার কাছে জানতে চাইছি, বাজেট ভাষণের ছ'পৃষ্ঠায় বলেছেন সভার মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করে আমি জানাচ্ছি যে এ আই বি পি'র অধীনে এই প্রকল্পের জন্য সিএলএ পাওয়া যায় ১৯৯৬-৯৭ থেকে। এ আই বি পি'র সঙ্গে একটি অত্যন্ত কঠোর শর্ত যুক্ত আছে। এই কর্মসূচি অনুযায়ী যদি কোনও প্রকল্প বা তার কোনও অংশের জন্য এ আই বি পি তহবিল থেকে কেন্দ্রীয় ঋণ সহায়তা নেওয়া হয়.....'। চাষের ক্ষেত্রে সেচের জন্য যে ঋণ নেওয়া হয়, যে শর্তের জন্য এগুলো পাচ্ছেন, শর্তগুলো কি? মন্ত্রী মহাশয় তাঁর উত্তরে জানাবেন। আমার এলাকার বিশেষ করে ডিপ টিউবওয়েল, মিডিয়াম ডিপ টিউবওয়েল বা আর এল আইগুলো আছে, অনেক ক্ষেত্রে দেখা যায় সেগুলো অচল হয়ে পড়েছে। আবার দেখা যাচ্ছে, যেখানে ডিপ টিউবওয়েল, মিডিয়াম ডিপ টিউবওয়েল করা যেতে পারে বা জলাধার করা

যেতে পারে—আমাদের এই লোনা এলাকায় যেখানে দেখা যাচ্ছে জল পাওয়া যাচ্ছে, সেখানে চাষ হচ্ছে—যেখানে কোনও রকম ব্যবস্থা নেই, সেখানে চাষ করানোর ব্যবস্থা করতে পারছেন না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এই বিষয়ে উদ্যোগ নিতে বলব। যাইহোক, আমি এই বাজেটকে পরিপূর্ণ সমর্থন করে এবং কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-00 — 4-10 p.m.]

**ডঃ রামচন্দ্র মণ্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেচ ও জলপথ অনুসন্ধান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী নন্দদুলাল ভট্টাচার্য এবং সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সমর্থন করে বলছি যে, ৬৬ নং এবং ডিমান্ড আপনার মেজর ইরিগেশন, ৬৮ নং ফ্লাড কন্ট্রোল এবং ৬৭ নং মাইনর ইরিগেশনে যে টাকা বরাদ্দ করা হয়েছে, তাতে আমি লক্ষ্য করলাম যে, এরমধ্যে অধিকাংশ নন প্ল্যান বাজেটের মধ্যে ঢোকান। বিশেষ করে মাইনর ইরিগেশন এবং ফ্লাড কন্ট্রোলে বেশি করে টাকা রাখার দরকার। প্ল্যান বাজেটে ১৮০ কোটি টাকার মধ্যে এই বাবদ মাত্র ৭ কোটি টাকা রাখা হয়েছে। ফ্লাড কন্ট্রোলে ২০ কোটি টাকা রাখা হয়েছে আর মাইনর ইরিগেশনে ১৭ কোটি টাকা ১৭৮ কোটি টাকার মধ্যে প্ল্যান বাজেটে রেখেছে। এই যে অবস্থা আমি মনে করি প্ল্যান বাজেটে আরও বেশি করে টাকা বাড়ানো দরকার। বিশেষ করে ফ্ল্যাড কন্ট্রোল এবং মাইনর ইরিগেশনের জন্য টাকা বাড়ানোর দরকার। আজকে ময়ুরাক্ষী, কংসাবতী এবং দামোদর ভ্যালির যে প্রোজেক্ট, তাতে কংসাবতীর জল বর্ষার পরে একেবারেই শুকিয়ে যায়, ফলে এটা দিয়ে কাজ চলছে না। তারপরে তিস্তা সেচ প্রকল্প নিয়ে কমলবাবু বলেছেন। আমি তিস্তা এবং সংকোষ প্রোজেক্ট নিয়ে একটু আলোচনা করতে চাই। তিস্তা প্রকল্প—এটা ইন্দো বাংলা জয়েন্ট রিভার কমিশন ১০৭২ সালে শুরু হয়েছিল এবং মিটিং হয়েছিল ১৯৯২ সালে। সেখানে ইন্ডিয়ার ফরেন সেক্রেটারি গঙ্গা-তিস্তার শেয়ারিংয়ের ব্যাপারে আলোচনা করেছিলেন। তিস্তার সমস্যা হচেছ যে এর সেডিমেন্ট ট্রান্সপোর্ট এত বেশি যে ভীষণ ফ্লাড হয় এবং তিস্তা ও ফরাক্কা এই দুপক্ষ থেকেই নদীগুলো প্রবলবেগে মাটি ধেয়ে আসে। তিস্তার থেকে প্রতি বছর ৫ হাজার ১৪৮ কিউবিক জল পার স্কোয়ার কি. মি. আসছে, হোয়ার এ্যাজ ফরাক্কার থেকে ৫৬০ কিউবিক পার স্কোয়ার কি. মি. জল প্রতি বছর আসছে। সেডিমেন্ট ট্রান্সপোরটেশন যাতে রোধ হয় তার চেষ্টা করতে হবে। সেইজন্য এফোরস্টেশন করতে হবে, ভূমি ক্ষয় রোধ করতে হবে। এরজন্য আমাদের দরকার সেন্ট্রাল, স্টেট গভর্নমেন্ট এবং লোক্যাল পঞ্চায়েত নিয়ে একটা কম্প্রিহেনসিভ অ্যাপ্রোচের। এছাড়া ফ্লাড কন্ট্রোলকে রোধ করতে পারবেন না। এতে মাল্টি ডিসিপ্লিনারি টিম থাকবে, সেখানে

বৈজ্ঞানিক এবং ইঞ্জিনিয়াররা থাকবেন। আর সংকোশ প্রোজেক্টের ব্যাপারে ইন্দো-ভুটান কো-অপারেশন করা হবে যাতে ভুটান সরকার ৬৩.৬৯ মিলিয়ন দেবে আর ভারত সরকার ২৬.৮৩ মিলিয়ন করে টাকা দেবে। এসব ব্যাপার সেন্ট্রাল গভর্নমেন্টের অ্যাসিস্ট্যান্সের দরকার। বিশেষ করে ফ্লাড কন্ট্রোলের জন্য ন্যাশনাল ওয়াটার গ্রিড তৈরি করেছিলেন কে.. এল. রাও। কে. এল. রাও যখন কেন্দ্রীয় সেচমন্ত্রী ছিলেন তখন গঙ্গার সঙ্গে কাবেরী এবং গঙ্গার সঙ্গে ব্রহ্মপুত্রকে যোগ করার এবং ওয়েস্টার্ন ঘাটের রিভারের সঙ্গে লিংক তৈরি করা হয় যাতে ফ্লাড কন্ট্রোল হয় এবং যেখানে সেচের অভাব সেখানে জল দিয়ে সমস্ত রক্ষা করা যায়। এসব জিনিসের উপর বিশেষ জোর দেওয়ার দরকার। এসব ক্ষেত্রে সেন্ট্রাল গভর্নমেন্টের অ্যাসিস্ট্যান্স এবং সহযোগিতা ছাড়া করা সম্ভব নয়। তারপরে সারফেস ওয়াটার সংগ্রহ করে জল দেওয়ার জন্য ওয়াটার হারভেস্টিং এবং রিসাইক্লিনিয়ের দরকার। এইকথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হাফিজ আলম সৈইরানি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী এবং জল অনুসন্ধান বিভাগের মন্ত্রী মহাশয় এই সভায় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন, সেই দাবিকে সমর্থন করে আমি কিছু কথা বলব। স্যার, আপনি জানেন পৃথিবীতে যত জল পাওয়া যায় তার কেবলমাত্র .৫ শতাংশ জল মানুষের ব্যবহারে লাগে। সেই জলকে আমরা পানীয় জল হিসাবে ব্যবহার করতে পারি, সেচের কাজে ব্যবহার করতে পারি, শিল্পের কাজে ব্যবহার করতে পারি, যান চলাচলের কাজ ব্যবহার করতে পারি এবং আমোদ প্রমোদের ক্ষেত্রে ব্যবহার করতে পারি। স্যার, এখানে উন্নয়নের ক্ষেত্রে বিশেষ করে পশ্চিমবঙ্গ সরকার পরিকাঠামোর উন্নয়নের উপর বিশেষ গুরুত্ব আরোপ করেছেন। স্বাস্থ্যর পরিকাঠামোর যদি উন্নয়ন করতে হয়, ইলেক্ট্রিসিটির উন্নয়ন করতে হবে, রাস্তাঘাটের উন্নতি করতে হবে, অন্যান্য উন্নতি করতে হবে। কিন্তু গ্রামীণ পরিকাঠামোর যদি উন্নয়নে ঘাটতি হয় তাহলে সবচেয়ে বেশি গুরুত্ব দেওয়া দরকার গ্রামীণ পরিকাঠামোর উন্নয়নের জন্য সেচ ব্যবস্থাকে, সেচ ব্যবস্থার যদি উন্নয়ন না করা যায় তাহলে গ্রামীণ অর্থনীতিকে চাঙ্গা করা যাবে না, কারণ এই সেচের উপর নির্ভর করছে কৃষি, কৃষি কাজের উপর দাঁড়িয়ে আছে গ্রামীণ অর্থনীতি। সেই পরিপ্রেক্ষিতে যদি আমরা বিচার করি তাহলে এই দুই দপ্তরের যে বরাদ্দ তার পরিমাণ হচ্ছে ৭৯৭ কোটি ৩৭ লক্ষ ১১ হাজার টাকা এই বরাদ্দের পরিমাণটা অত্যন্ত সামান্য। এই বরাদ্দের মাধ্যমে গ্রাম বাংলায় কৃষি এবং সেচের মাধ্যমে যে কৃষি উন্নয়ন সেই সমস্যার সমাধান আমরা করতে পারবো না। যাতে এই বরাদ্দটা বৃদ্ধি করা যায় তার কোনও উপায় আছে কিনা এটা আমি সরকারকে দেখতে অনুরোধ করবো। সঙ্গে সঙ্গে আমি জলপথ বিভাগের মন্ত্রীর প্রতি দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, আপনার দপ্তরের প্রধান কাজ হচ্ছে বন্যা

নিয়ন্ত্রণ। নদী মাধ্যমে বন্যা হচ্ছে, সেটা আলাদা ব্যাপার, কিন্তু নূতনভাবে বন্যা হচ্ছে সেটা আপনি এখান থেকে বুঝতে পারবেন না। আপনি যদি না বোঝেন তাহলে জটি সমস্যা হিসাবে সেটা ভবিষ্যতে দেখা দেবে। গ্রামাঞ্চলে পঞ্চায়েতের মাধ্যমে রাস্তাঘা হচ্ছে, প্রাকৃতিক যে সমস্ত ড্রেনেজ ছিল, সেই সমস্ত ড্রেনেজ বন্ধ করে দেওয়া হচ্ছে সেখানে পাকা রাস্তা হচ্ছে, কাঁচা রাস্তা হচ্ছে, ফলে জল একটা জায়গায় স্ট্যাগনেন্ট হ যাচ্ছে, এবং সেখানকার শস্য ধান, পাটকে নষ্ট করে দিচ্ছে, এই ব্যাপারটার প্রতি আ আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। পঞ্চায়েত থেকে যেখানে রাস্তা করা হবে, সেখা রাস্তা করবার আগে আপনার দপ্তরের সঙ্গে আলোচনা করা উচিত, যাতে ন্যাচরা ড্রেনেজের যে জল সেটা যাওয়ার ব্যাপারে তারা ব্যবস্থা রাখছেন কিনা। এটা যদি দেখেন তাহলে ভবিষ্যতে ভয়ঙ্কর রূপ ধারণ করবে। আমি বিশেষ করে ওয়াটা ইনভেস্টিগেশন ডিপার্টমেন্ট এর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, মাইনর ইরিগেশ এর কাজ হচেছ, কেবল ডিপটিউবওয়েল, স্যালো-টিউবওয়েল করা ; আপনার দপ্তরে আগে নাম ছিল, মাইনর ইরিগেশন দপ্তর, এখন আপনার দপ্তরের নাম পাল্টে গিয়েছে নাম পাল্টানোর সঙ্গে সঙ্গে কাজের পরিধিও পাল্টে গিয়েছে, কিন্তু তা হলেও দেখা যাচ্ছে এই দপ্তর তাদের কাজের পরিধি কিন্তু সেই ডিপ-টিউবওয়েল, স্যালো-টিউবওয়েল, রিভা লিফট ইরিগেশন এর মধ্যে সীমাবদ্ধতা রেখেছে।

আপনি জানেন যে পশ্চিমবাংলায় দশ লক্ষ খাল-বিল, ডোবা আছে। পাঁচ লক্ষ খাল-বিল বা ডোবা যদি আপনি সংস্কার করতে পারেন এবং আমি যদি ধরে নিই একটা খাল থেকে দুই হেক্টর জমি সেচের কাজে আনতে পারি তাহলে দশ লক্ষ হেক্টর জমিতে সেচের আওতায় আনা যাবে। এদিকে কিন্তু আপনি দৃষ্টি খুব একটা দেননি। ট্যা ইমপ্রুভমেন্ট খাতে আপনি মাত্র পাঁচ লক্ষ টাকা দিয়েছেন। ঐ টাকা দিয়ে ডি. এম. দে বলে দেওয়া হয়েছে খাল-বিল সংস্কার করা হবে। ঐ টাকা দিয়ে কটি খাল-বিল আপা সংস্কার করবেন, এর ফলে সারফেস ওয়াটার আপনি ইউটিলাইজ করতে পারছে না আজকে পশ্চিমবাংলায় গ্রাউন্ড ওয়াটারের সমস্যা দেখা দিয়েছে এবং আট, নয়টি জেলা আর্সেনিকের প্রবলেম দে য়েছে। আর গ্রাউন্ড ওয়াটারকে আপনি আর ইউটিলাই করতে পারবেন না। গ্রাউ ওয়াটার ইউজ না করে, সারফেস ওয়াটারকে আমাদে ইউজ করা দরকার। পাশ্চমবাংলায় কৃষকদের জমিতে কি করে সেচ দেওয়া যায় এ কথা আপনি নিশ্চয় বিবেচনা করবেন এবং পুনরায় এই বাজেটকে সমর্থন করে আমা বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-20 p.m.]

**শ্রী খাঁড়া সোরেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ৬৬, ৬৭ এবং ৬৮ নম্বর দাবি অধীন সেচ, জলসম্পদ এবং অনুসন্ধান দপ্তরের মন্ত্রীদ্বয় যে ব্যয়-বরাদ্দ পেশ করেছে

তাকে সমর্থন করে আমি দু-একটি কথা বলছি। আমাদের পশ্চিমবাংলায় গড় বৃষ্টিপাতের পরিমাণ হচ্ছে ১৭৫০ মিলিমিটার। এই বৃষ্টির জলে কৃষকরা এই ফসল ফলাতে পারে। কিন্তু বোরো চাষ এবং বিভিন্ন শাকসজ্জী চাষ করার জন্য যে বলের প্রয়োজন তার ব্যবস্থা করবার জন্য জল সম্পদ উন্নয়ন মন্ত্রীর দায়িত্ব এসে পড়ে এবং কিছু বৃহৎ সেচের আওতায় সেগুলো এসে পড়ে। তিস্তা প্রকল্পের মাধ্যমে উত্তরবঙ্গে ছয়টি জেলায় চাষীরা অপেক্ষা করে রয়েছে কবে জল পাবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন উত্তরবঙ্গে ১৯৮৭ সাল থেকে ১৯৯৫ সাল পর্যন্ত বার বার বিধ্বস্ত বন্যা উত্তরবঙ্গের কৃষকদের মেরুদন্ড ভেঙ্গে দিয়েছে। তারা বেঁচে আছে কেবলমাত্র ক্ষুদ্র সেচের উত্তরে নির্ভর করে, তাও আবার পর্যাপ্ত পরিমাণে নয়। আমাদের জেলায় তিনটি নদী আছে, আত্রেয়ী,, পূর্ণভবা এবং ট্যাঙ্কান। এই তিনটি নদীতেই চৈত্র মাসে বালি ভরে যায় এবং আগামী পাঁচ বছরের মধ্যে বালি ভর্তি হয়ে যাবে। সেখানকার কৃষকদের মাইনর ইরিগেশন, লিফ্‌ট ইরিগেশন এবং ক্ষুদ্র সেচের উপর নির্ভর করতে হবে। ওখানে সেচ ব্যবস্থার যে সুযোগ ছিল তা থেকে কৃষকরা বঞ্চিত হচ্ছে। এই ব্যাপারে নতুন করে ভাবনা-চিন্তা করা দরকার। আমরা স্যালো টিউবওয়েল এবং লিফ্‌ট ইরিগেশনের মাধ্যমে মাটির নিচের জল ব্যবহার করছি। আমার তপন থানা এলাকায় আমরা লক্ষ্য করছি সেচ সেচিত এলাকার জলের স্তর নেমে যাচ্ছে। ফলে কয়েকটি জায়গায় জলের হাহাকার বেড়ে যাচ্ছে।

পানীয় জল পাওয়া যায় না, বাংলাদেশ থেকে নিয়ে আসতে হয়। সেই কারণে, উপরিভাগের জল যাতে বেশি পরিমাণে ব্যবহার করা যেতে পারে, সেদিকে দৃষ্টি দিতে হবে। বিষয়টি আমাদের অনুভব করতে হবে। দক্ষিণ দিনাজপুর জেলায় অনেক বড় বড় দীঘি আছে, পুকুর আছে, অসংখ্য খাঁড়ি আছে, নদী-নালা আছে, সেসবের জল যদি ঠিকমতো ধরে রেখে ব্যবহার করা যায়, তাহলে আশ্বিন-কার্ত্তিক মাসেও সর্ষে, গম, বিভিন্ন শাক-সজ্জী চাষ করতে পারা যাবে। সেইজন্য অনুরোধ করব, এই ক্ষেত্রে টাকার বরাদ্দ আরও অনেক বেশি করুন। কিছুদিন আগে পর্যন্ত গ্রামের মানুষ দীঘি, খাল ইত্যাদি সংস্কার করত। ইদানীং কালে রাসায়নিক সার ব্যবহার করার মাধ্যমে আর সেরকম করে পরিষ্কার করে না। গ্রামের পুকুরগুলি আরও বেশি যাতে সংস্কার করা যায়, সেইজন্য আরও বেশি অর্থ বরাদ্দের কথা ভাববেন। শেষে, এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আনন্দগোপাল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের [illegible] বিভাগের দুজন মন্ত্রী এই সভায় ব্যয়-বরাদ্দের যে দাবি পেশ করেছেন, তাকে সমর্থন করে আমি দু-একটি কথা বলতে চাই।

বিরোধীরা আজ এই গুরুত্বপূর্ণ আলোচনায় অংশগ্রহণ করেনি। পশ্চিমবঙ্গের মানুষ যাদের বয়কট করেছে, তারা যে এই গুরুত্বপূর্ণ আলোচনায় অংশ নেবে না, বয়কট করবে, তাতে আর আশ্চর্য কি। আমাদের বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় আসার পর ভূমি সংস্কার হয়েছে, সঙ্গে সঙ্গে আমাদের সেচ-দপ্তরের উন্নয়নও হয়েছে। বিরোধীরা বামফ্রন্ট সরকারের বিভিন্ন উন্নয়নমূলক কাজে সন্তুষ্ট নয়, তাদের বক্তৃতার মাধ্যমে তা প্রকাশ করেছেন। তাদের কাছে জানতে ইচ্ছে করছিল, তারা তো ৩০ বছর এই বিধানসভায় ছিলেন, কেন্দ্রেও বহু বছর ছিলেন, এই দীর্ঘ সময়ের মধ্যে কংগ্রেস পশ্চিমবাংলার কত জমিতে চাষযোগ্য করেছিলেন? ঐ দীর্ঘ সময়ের মধ্যে তারা মাত্র ২৫ ভাগ জমিতে সেচের আওতায় আনতে পেরেছিলেন। আমাদের পশ্চিমবাংলা ২২ বছরে পদার্পণ করেছে। এই ২২ বছরের মধ্যে আমাদের বামফ্রন্ট সরকার বিভিন্ন অসুবিধার মধ্যে থেকেও কেন্দ্রীয় সরকারের বঞ্চনার ফলেও ৫৫ শতাংশের বেশি জমি আমরা সেচের আওতায় আনতে পেরেছি। এই কথাগুলি বিরোধীপক্ষের জানার দরকার ছিল। আপনার বাজেট বক্তৃতা পড়ে দেখেছি। এর প্রত্যেক ছত্রে ছত্রে পশ্চিমবাংলা কৃষকের স্বার্থে সেচের উন্নয়নের কথা বলার চেষ্টা করেছেন। আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করতে চাই যে, আমাদের দীর্ঘদিনের কৃষক আন্দোলনের যে অবস্থা, কৃষক সংগঠনগুলির যে দাবি, সেই দাবিতে যে বিষয়গুলি আছে, সেই বিষয়গুলির মধ্যে একট বড় অংশ আপনার বাজেট বক্তৃতার মধ্যে লিপিবদ্ধ হয়েছে। তারজন্য আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আমি আপনার কাছে বীরভূম জেলার মানুষ হিসাবে আবেদন করতে চাই যে, ময়ুরাক্ষী ক্যানেল হচ্ছে বীরভূম জেলার একমাত্র সেচ ব্যবস্থার পথ। এছাড়া আর কোনও ব্যবস্থা বীরভূম জেলায় নেই। এটা মাননীয় মন্ত্রী নিশ্চয় জানেন। এই ময়ুরাক্ষী ক্যানেল থেকে বর্ধমান ও মুর্শিদাবাদ জেলার একটা বড় অংশের সেচ ব্যবস্থা হয়। কিন্তু এই ক্যানেলের সংস্কার বহু বছর আগে যা হয়েছে, তারপর থেকে আর সংস্কারের ব্যবস্থা হয়নি। আমি বাজেট বক্তৃতায় দেখছিলাম যে, আপনি কিছু পয়সা এরজন্য বরাদ্দ করেছেন। আমার মনে হয় যে, এই ক্যানেল যদি সংস্কার করা হয় তাহলে যেভাবে সংস্কার করা উচিত, সেইভাবে করা যাবে না। এই ব্যাপারটা আপনি বিবেচনা করবেন। আর একটা ব্যাপার বলি যে, বর্ষার সময় অজয় নদী ভয়াবহ রূপ ধারণ করে। এর ফলে বীরভূমের নানুর এবং বর্ধমান, মুর্শিদাবাদ জেলার একটা বড় অংশ বিধ্বংসী বন্যায় ধ্বংস হয়ে যায়। আমি দেখছিলাম যে, অজয়ের সংস্কার করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় কিছু অর্থ বরাদ্দ করেছেন। আমি তাঁকে বলতে চাই যে, এই জলটাকে ধরে রেখে গ্রীষ্মের সময় কৃষকের সেচ হিসাবে সাহায্য করতে পারে। খরীফ মরসুমে জল নিয়ে চাষের ব্যবস্থা করতে পারেন। এরপর সিদ্ধেশ্বরী নুন বিলের সম্পর্কে বলি যে, এই কাজটা অতি সত্বর শেষ করছেন। আর একবার কাঁদি মাস্টার প্ল্যান সম্পর্কে বলে আমার বক্তব্য শেষ করছি।

[4-20 — 4-30 p.m.]

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি অল্প কয়েকটি কথা বলে শেষ করব। মাননীয় মন্ত্রীদ্বয় আছেন, তাঁরা তাঁদের বাজেট উপস্থিত করেছেন। আমি এই বাজেট সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা আপনার মাধ্যমে উপস্থিত করব। এই বাজেট তৈরি করার সময়ে আমাদের কতগুলো আইডিয়া নিয়ে আমাদের চলতে হয়। আমাদের সরকার সেই ইডিয়লজি নিয়ে চলেন এবং বাজেট প্রস্তুত করেন। আমাদের ইরিগেশন অ্যান্ড ওয়াটার ওয়েজ ডিপার্টমেন্ট তার সাথে যুক্ত হয়েছে। এই যে সেচ দপ্তরের বাজেট যেটা একসাথে প্লেসড্ হয়েছে সেটাকে দুটো ভাগে ভাগ করা যেতে পারে। একটা হচ্ছে উত্তরবঙ্গ এবং আরেকটা হচ্ছে দক্ষিণবঙ্গ। দক্ষিণবঙ্গ বিশেষ করে সুন্দরবন অঞ্চল এর সমস্যা এমব্যাঙ্কমেন্টের সমস্যা। এমব্যাঙ্কমেন্ট এবং মেনটিন্যান্স। ইরোসন—বিস্তীর্ণ অঞ্চল জুটে ইরোসন, যেমন গঙ্গা, পদ্মায় হচ্ছে। সর্বদীলয় টীম পাঠানো হল দিল্লিতে, ৫২ কোটি টাকার প্রস্তাব নিয়ে যাওয়া হল। মন্ত্রী উত্তর দিয়েছেন, টাকা স্যাংশনের কথা বলেছেন কিন্তু টাকা এখনও এসে পৌছয়নি। কি সমস্যা হল সুনির্দিষ্ট করে বলা নেই। সঙ্গে সঙ্গে দক্ষিন বঙ্গের যে সমস্যা, সুন্দরবন অঞ্চলের সমস্যা ক্যারেক্টার একই। গঙ্গার অববাহিকা নেমে এসেছে। সুন্দরবনের বিস্তীর্ণ অঞ্চলে লক্ষীপুর, ঘোড়ামারা থেকে গোবর্ধনপুর, সাগরদ্বীপের বিস্তীর্ণ অঞ্চলে। কনস্ট্যান্ট ইরোসন হচ্ছে। একে স্টপ করা যাচ্ছে না। এরজন্য কি পদ্ধতি আছে সে পদ্ধতি আমাদের খুঁজে বার করতে হবে। ইরিগেশন ডিপার্টমেন্ট অনেক কাজ করেছেন। আমাদের ভাবতে হবে যে কাজ হলে কি পদ্ধতিতে হবে, কোন পদ্ধতিতে আমাদের যাওয়া দরকার। আমরা এতবড় এমব্যাঙ্কমেন্ট করছি, কিন্তু তার প্রোটেকশন করার জন্য—সী'জ ওয়েভ আসছে আবার টেনে নিয়ে যাচ্ছে। এই করতে করতে কত গ্রাম শেষ হয়ে গেল তাদের পুনর্বাসনের ব্যবস্থা হয়েছে কিন্তু এইভাবে ভাবলে চলবে না। এর সঙ্গে সি পি টি'র যোগাযোগ, কেন্দ্রীয় সরকারের অর্থিক দায়িত্ব আছে। সে দায়িত্ব তারা গ্রহণ করতে চাইছে না। এমন কি সমুদ্রের মধ্যে জাহাজ দিয়ে সমস্ত ঘিরে দেওয়ারও প্রস্তাব করা হয়েছিল। সে ব্যাপারেও কেন্দ্রীয় সরকারের টনক নড়েনি। আমাদের বিরাট জনবসতি নিয়ে এইভাবে ছেলেখেলা হবে। আমাদের জমি আছে, সেই জমি যদি ঠিক না থাকে, জমির উপর যদি স্যালিন ওয়াটার আসে, আমি যদি চলে যাই সমুদ্রগর্ভে—এই রকম একটা ইনসিওর অবস্থার মধ্যে আমরা দিন কাটাচ্ছি বিশেষ করে সুন্দরবনের মানুষ। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, সকলেই একমত হবেন যে সমুদ্রের কাছাকাছি যে সমস্ত ল্যান্ড সেখানে যে ইন্টারফেস অফ ওয়াটার তাকে ডিসটার্ব করা যাবে না। একদিকে সমুদ্রের জল, আরেকদিকে বৃষ্টির জল। দুটোতে ফাইট চলছে। আন্ডারগ্রাউন্ড ওয়াটার যদি তুলে নেওয়া হয় সেচের জন্য, তাহলে স্যালাইন ওয়াটার পারকুলেট করে চলে আসবে, এর ফলে সিভিলাইজেশন উইল

বী অ্যাবসটেক। সুতরাং সেই জায়গা ইন্টারফেস অফ্ ওয়াটার সুড নট বি ডিসটার্ব। হোয়াট ইজ আওয়ার অল্টারনেটিভ সাজেশন? সাজেশন ইজ দিস that the অনারেবল মিনিস্টার মে প্লিজ কনসিডার যে বৃষ্টির জল ধরে রাখার জন্য একসকাভেশন অফ্ অ্যানেলস্ অ্যান্ড ডেরিলিক্ট পন্ডস আমাদের হিসাব আছে, আপনি যদি এই জায়গায় কাজ করতে পারেন তাহলে অন্ততঃপক্ষে কিছু জায়গা আমরা আনতে পারি। অন্‌লি ২৬ পারসেন্ট অফ ল্যান্ড ইজ নাও আন্ডার ডাবল কালটিভেশন। এটাকে ৫০, ৬০ পারসেন্টে নিয়ে যেতে চাই। এই কথা বলে ধন্যবাদ জানিয়ে বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-40 p.m.]

**শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেচ দপ্তরের ১৯৯৮-৯৯ সালের ব্যয় বরাদ্দের উপর যে সব মাননীয় সদস্যরা বক্তব্য রেখেছেন তাঁদের সবাইকে প্রথমে আমি আন্তরিক ধন্যবাদ জানাই। খুব ভালো হতো যদি বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা থাকতেন। তাঁদের আলোচনার মধ্যে দিয়ে উপকৃত হতাম। যাইহোক, যাঁরা আজকের এই আলোচনায় অংশ গ্রহণ করেছেন আমি সকলের প্রশ্নের জবাব দিচ্ছি না, যেহেতু আমাদের এম. আই. সি. এখানে আছেন, তিনি অনেক কথা বলবেন। আমি প্রথমে বলতে চাই মাননীয় সদস্য নারায়ণ মুখার্জির প্রশ্নের। তিনি উত্তর ২৪ পরগনার নদী বাঁধ ভাঙনের সমস্যা এবং নিকাশি সমস্যার কথা বলেছেন। তিনি যমুনা, হুগলি, কুলটি ইত্যাদি নদী সংস্কারের কথা বলেছেন। এই প্রসঙ্গে আমি জানাতে চাই বহু দিন ধরে চূর্ণীর সঙ্গে ইচ্ছামতীর যে সঙ্গমস্থল সেটা প্রায় ৫০ বছর ধরে বন্ধ ছিল। আমাদের দপ্তর রেলওয়ের সঙ্গে কথা-বার্তা বলে যাতে ইচ্ছামতীর সাথে চূর্ণীর সংস্কার সাধন করা যায় তার ব্যবস্থা করেছে। সঙ্গে সঙ্গে ২৪ লক্ষ টাকার একটা প্রকল্প অনুমোদন করা হয়েছে। যাতে করে ইচ্ছামতীর সাথে চূর্ণীর যোগাযোগ করা যায় এবং এটা কিছু দিনের জন্য পর্যবেক্ষণের মধ্যে রাখা হবে যে ইচ্ছামতীর মূল স্রোত চূর্ণী থেকে প্রবাহিত করার জন্য এই পরিকল্পনা করা হয়েছে। সঙ্গে সঙ্গে যমুনা বেসিনের সংস্কার করার জন্য আমাদের এ বছর প্রায় ৭০ লক্ষ টাকা অনুমোদন করা আছে। ওখানে বিস্তর এলাকা গাইঘাটা, গোবরডাঙ্গা, বনগাঁ, অশোকনগরে জল জমে থাকে। জোয়ারের সময় যে জল আসে ইচ্ছামতীর যে বেগ সেটা উঁচু হওয়ার জন্য যে পরিমাণ জল ইচ্ছামতী দিয়ে বয়ে যাওয়ার কথা সেটা হয় না বলেই কিছু জল জমে থাকে। সে জন্য আমরা যমুনা সংস্কারের পরিকল্পনা ইচ্ছামতীর সঙ্গে চূর্ণীর সংযোগস্থলে স্থাপনের কথা বলতে পারি এবং সেই ভাবে পরিকল্পনা অনুযায়ী আমরা অগ্রসর হচ্ছি। এই প্রসঙ্গে মাননীয় ৩ জন সদস্য সুন্দরবনের নদীবাঁধ, নদীর ভাঙন প্রসঙ্গে বলেছেন মাননীয় সদস্য প্রভঞ্জন মন্ডল।

এটা ঠিক যে, নদী ভাঙ্গন উত্তরবঙ্গে যেমন আছে, গঙ্গা-পদ্মাতে আছে, রূপনারায়ণ,

ভাগীরথীতে আছে। আবার সুন্দরবনের অনেক নদী-নালা, খাড়ীতেও ভাঙ্গন আছে। এই ভাঙ্গনের ফলে সাড়ে তিন হাজার নদী বাঁধের যে ভাবে সংস্কার করা প্রয়োজন ছিল সেইভাবে করা যায়নি। অনেক জায়গায় নদী বাঁধের অবস্থা জরাজীর্ণ। এজন্য আমাদের রাজ্য সরকার যে অর্থ বরাদ্দ করেন তা দিয়ে সমস্ত কাজগুলো করতে হয়। সুতরাং আশানুরূপ কাজ সব সময় করা যায় না। মাননীয় সদস্য বিমলবাবু বলেছেন, বিশেষ বিশেষ সময় আমরা ঐ সমস্ত কাজ করি। তা, নয়। বিশেষ বিশেষ সময়ে হয়তো কাজ করতে হয় কিন্তু সেজন্য দপ্তর কিন্তু কখনও বসে থাকে না, অন্য সময়ও কাজ করার চেষ্টা করি। তবে টেকনিক্যাল কোনও অসুবিধার জন্য কোনও কোনও কাজের ক্ষেত্রে বিলম্ব হতে পারে। কিন্তু সময়মতো কাজ করার চেষ্টা করা হয়। তা সত্ত্বেও প্রয়োজনে বর্ষাকালে কিছু কিছু কাজ আমাদের করতে হয়। আমরা যতটা সম্ভব চেষ্টা করি সময়মতো কাজগুলো করার। আপনারা সকলে নিশ্চয় জানেন, প্রশাসনিক জটিলতা এবং নানারকম এজেন্সির মাধ্যমে কাজ করতে গিয়ে কোনও কোনও ক্ষেত্রে কাজে বিলম্ব হতে পারে। এছাড়া আমরা কাজগুলো সময় মতই শুরু এবং শেষ করতে চাই। মাননীয় সদস্য রবীন ঘোষ উলুবেড়িয়ার কাটাপুকুরের কথা বলেছেন। উলুবেড়িয়া টাউনে আমি গিয়েছিলাম। একটা সময় সেখানে বড় ধরনের ভাঙ্গন হয়েছিল। সেটা আমরা ঠেকিয়েছি। কিন্তু জাহাজগুলো যখন যাতায়াত করে তখন প্রচন্ড রকম ঢেউ এই জায়গায় আঘাত করে এই সেই জন্য রাস্তা করার ক্ষেত্রে অসুবিধা হয়ে দাঁড়িয়েছে। আবার বিকল্প রাস্তা করতে যে জমি দরকার সেই জমিও পাওয়া যাচ্ছে না। ফলে এক্ষেত্রে আমাদের আন্তরিকতা থাকলেও কাজটা ঠিক সময়ে কার্যকর করা যায়নি। কাটাপুকুরের ক্ষেত্রে উনি আরও যেটা বলতে চেয়েছেন তার পরিপ্রেক্ষিতে বলি, হ্যাঁ, একটা সময় কাটা পুকুরে সমস্যা ছিল, কিছু লোকজনের বাড়ী-ঘর-দোর সেখানে থেকে সরিয়ে নেওয়া হয়েছিল। এখন সেই জায়গায় নিয়ে কোনও সমস্যা নেই। তবে হাওড়া জেলার বিভিন্ন জায়গায় বড় বড় ভাঙ্গন আছে। এবং এজন্য আমাদের স্কীমও আছে এবং কাজও হচ্ছে। মাননীয় সদস্য অমর চৌধুরি কলকাতা তথা বরাহ নগরে, কামারহাটি, পানিহাটি, দমদম, প্রভৃতি এলাকার নিকাশি ব্যবস্থার প্রতি দৃষ্টি দিতে বলেছেন। স্থানগুলো জলমগ্ন হয়ে যাচ্ছে বলেছেন। এটা নিয়ে বিভিন্ন সময়ে উচ্চ-পর্যায়ে বৈঠক হয়েছে। এবিষয়ে আমি আমার শ্রদ্ধেয় মন্ত্রী দেবব্রতবাবু, অসীমবাবুদের উপস্থিতিতে একটা যৌথ পরিকল্পনা করি। তাতে মিউনিসিপ্যালিটি যারা আছে তারা মিউনিসিপ্যালিটির খাল সংস্কার করবে, আর, সেচ দপ্তর বাঘজোলা, নোয়াই, খড়দহ প্রভৃতি খাল সংস্কার করবে। সেই কাজে আমরা হাত দিয়েছি। এজন্য সি. এম. ডি. এ.-র কাছ থেকে অর্থ পাওয়ার প্রতিশ্রুতি আমরা পেয়েছি এবং তার উপর নির্ভর করে আমরা কাজ করছি। কিন্তু ঐ জায়গায় কাজ করার অনেক বাধা আছে।

[4-40 — 4-50 p.m.]

অপরিকল্পিতভাবে জনবসতি স্থাপন করার ফলে এই খাল যতটা চওড়া করার দরকার ছিল ততটা চওড়া করা যায়নি। যেখানে প্রশস্ত জায়গা পেয়েছি সেখানে চওড়া করেছি, আর যেখানে প্রশস্ত জায়গা পাওয়া যায়নি সেখানে কম করে করেছি। বর্ষাকালে যাতে নিকাশি ব্যবস্থাকে সচল রাখা যায় সেই ব্যবস্থা করা হয়েছে। সঙ্গে সঙ্গে লোয়ার বাগজলার ২৮ কিলোমিটার খালের একটা অংশ সংস্কার করা হয়েছে। যাতে বেশি করে জলের নিকাশি হতে পারে সেই ব্যবস্থা আমরা করেছি। মাননীয় সদস্য শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত প্রশ্ন তুলেছেন, বনগাঁ-গাইঘাটার দিকে নিকাশি সমস্যা ব্যাপারে। সেখানে গোপালপুরে স্লুইসগেট আছে। সেটাকে সংস্কার করার দরকার আছে। আমরা সেই ধরনের পরিকল্পনা প্রস্তুত করার কথা বলেছি। এ ছাড়া কেলেঘাই, কপালেশ্বরীর কথাও উনি বলেছেন। এটাতে সেন্ট্রাল গভর্নমেন্টের কাছ থেকে সাহায্য পাওয়া যাবে বলে আশা করেছিলাম। কিন্তু এই আশায় কয়েক বছর কেটে যাওয়ার পর দেখা গেল সেখান থেকে কোনও অগ্রগতি হয়নি। সেজন্য ন্যাবার্ডের সহায়তায় ৩ কোটি ৪২ লক্ষ টাকার একটা অনুমোদন আমরা পেয়েছি। আশা করা যায় আগামী বারে কাজটা শুরু করা যাবে। কিন্তু এখন একটা বিষয়ে সমস্যা আছে, সেটা হচ্ছে এই বোরো মরশুমের চাষের জলের জন্য নদী সংস্কারের কাজটা অনেক সময় বাধাপ্রাপ্ত হয়। এব্যাপারে মাননীয় মন্ত্রী নন্দগোপালবাবু নিশ্চয়ই সহায়তা করবেন বলে আমি মনে করি এবং তাতে কাজটা হতে পারে। দেনান-দেনহাটি খালের জন্য টাকার অনুমোদন পাওয়া গেছে। এবারেই কাজটা শুরু করতে চেয়েছিলাম। কিন্তু বর্ষা আসন্ন বলে এবং স্থানীয় লোকের বাধার ফলে কাজটা শুরু করা সম্ভব হয়নি। কিন্তু যেহেতু স্কীমটার অনুমোদন করা আছে সেজন্য কাজটা করা সম্ভব হবে এবং এরজন্য স্থানীয় যারা বিধায়ক আছে, পঞ্চায়েতের লোকজন আছেন, সাধারণ মানুষ যাঁরা আছেন তাঁদের সকলেরই সহযোগিতার প্রয়োজন আছে। মাননীয় সদস্য শ্রী বিমল মিস্ত্রি মহাশয় বললেন যে, তিনি কিছু টার্ম বুঝতে পারছেন না আমি বলছি যে, আপনি ইংরেজি ভার্সন্ পড়ুন তাহলে সবটা বুঝতে পারবেন। আমরা শুধু নদীর বাঁধের কাজই করি না, আমরা অনেকগুলো ভাল ভাল ব্রিজও করেছি। আপনার এলাকায় এরকম অনেক কাজ করেছি এবং আরও বিভিন্ন জায়গায়ও আমরা এরকম কাজ করেছি। আপনার এলাকায় একটা বড় কাজ করে দিয়েছি। সময়ের অভাবের জন্য মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমাকে বার বার হুঁশিয়ারি দিচ্ছেন। আমি যতটা পেরেছি উত্তর দেওয়ার চেষ্টা করেছি। আশা করি আমাদের এই বরাদ্দকে আপনারা সমর্থন করবেন। এই কথা বলে, আপনাদের সকলকে আন্তরিকভাবে আরেকবার অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নন্দগোপাল ভট্টাচার্য ঃ** আমার সময় কম। উৎসা. একটু ভাটা আছে দুটি কারণে। সংসদীয় ব্যবস্থায় বিরোধী দলের অনুপস্থিতি নিশ্চয়ই কোনও বিতর্ক করতে উৎসাহ জোগায় না। আর, আরও একটা কারণ হল, দুটো বাজেট আলাদাভাবে আলোচনা করার কথা ছিল। কিন্তু সেটা বিরোধী দলের দাবিতে একসঙ্গে আলোচনা করার ব্যবস্থা হয়েছে।

কিন্তু তাঁরা অনুপস্থিত। আমি অন্ততঃ প্রত্যাশা করি সমালোচনা যদি গঠনমূলক হয় তাহলে তা কাজের উন্নতি ঘটাতে সাহায্য করে। যাই হোক, আব্দুল মান্নান, সৌগত রায় এবং দেবপ্রসাদ সরকার এখানে কাট মোশন দিয়েছেন। আমি তার উত্তরের মধ্যে যাচ্ছিনা, কেননা তাঁরা অনুপস্থিত। তাঁদের কাট মোশন অসত্য, যুক্তিহীন এবং মোটেই গ্রহণযোগ্য নয়। তাঁদের ইন্‌ফরমেশন গ্যাপ আছে। তাঁরা উপস্থিত থাকলে হয়ত বুঝতে পারতেন। সুতরাং আমি তাঁদের কাট মোশন গ্রহণ করতে পারছিনা। এখানে কমলবাবু বলেছেন,—উত্তর বাংলা অবহেলিত। আমি অন্ততঃ তাঁকে আমার বিভাগের পক্ষ থেকে বলতে পারি ন্যাবার্ড থেকে যে প্রকল্পগুলোয় বরাদ্দ ধার্য হয়েছে, তাতে সব্চেয়ে বেশি ধার্য হয়েছে উত্তরবঙ্গের কুচবিহার জেলার জন্য। শিলিগুড়ি, জলপাইগুড়ি এবং কুচবিহার, এই তিনটি জেলায় তরাই ডেভেলপমেন্ট প্রোজেক্টের কাজ চলছে। কাজেই কমলবাবু উত্তরবঙ্গের প্রতি যে বিশেষ দৃষ্টি দেওয়ার কথা বলেছেন, সেই সম্পর্কে আমি তাঁকে বলতে পারি যে, অন্ততঃ আমার দপ্তরের পক্ষ থেকে উত্তরবঙ্গ এবং বিশেষ কুচবিহার জেলার প্রতি বিশেষ দৃষ্টি দেওয়ার চেষ্টা করা হয়েছে। একজন মাননীয় সদস্য এখানে কথা তুলেছেন যে, ডিপার্টমেন্টের নাম যখন বদল হয়েছে তখন সমস্ত মজা খাল-বিল সংস্কারের দায়িত্ব এই ডিপার্টমেন্ট নিচ্ছেনা কেন? কাজের পরিধি বাড়াচ্ছেনা কেন? আমি তাঁকে বলছি, আমাদের একটা নিয়ম আছে—কমান্ড এরিয়া ২০০০ হেক্টরের বেশি হলে ইরিগেশন অ্যান্ড ওয়াটার বেসড্ পার্টিকুলার প্রোজেক্ট আমাদের করার কথা নয়। আর বাকি প্রশ্নগুলির ইতিমধ্যেই জবাব দেয়া হয়েছে। আমি আর তার মধ্যে যাচ্ছিনা। শুধু কতগুলো পরিসংখ্যান, কতগুলো ইনফরমেশন আপনাদের সামনে দিয়ে আমি আমার বক্তব্য শেষ করব। আমি নিশ্চয়ই একটা কথা খুব জোরের সঙ্গে বলব যে, আজকে বামফ্রন্ট জমানায় অন্ততঃ এই কথাটা আমরা প্রত্যেকে স্বীকার করি যে, খাদ্য-শস্যের উৎপাদনে আমরা স্বয়ম্ভর হতে পেরেছি। খাদ্য-শস্য উৎপাদনের স্বয়ম্ভর হওয়া যেতনা যদি না সেচের অগ্রগতি হ'ত। খাদ্য-শস্যর উৎপাদন বৃদ্ধি বিপুল পরিমাণে হবার প্রধান কারণই হচ্ছে সেচের অগ্রগতি। এ সম্বন্ধে কারও কোনও সন্দেহ নেই। এই প্রসঙ্গে আমি বলব যে, পশ্চিমবাংলায় জল সম্পদ থেকে ক্ষুদ্র সেচের মাধ্যমে ৪৪.৩৪ লক্ষ হেক্টর সেচ সম্ভব্য এলাকা সৃষ্টি হতে পারে। পশ্চিমবাংলায় ক্ষুদ্র সেচ ব্যবস্থা প্রথম শুরু হয় ১৯৬০ সালে এবং তাও শুরু হয় কয়েকটি গভীর নলকূপ স্থাপন করার

মাধ্যমে। এরপর তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় এই ক্ষুদ্র সেচের ওপর বিশেষভাবে জোর দেয়া হয়। কয়েকটা পরিসংখ্যানই বলে দেবে যে, ক্ষুদ্র সেচ কিভাবে পশ্চিমবাংলায় সেচের ক্ষেত্রে অগ্রগতি ঘটিয়েছে। এবিষয়ে কয়েকটা পরিসংখ্যান আপনাদের কাছে উপস্থিত করলেই আপনাদের পক্ষে বুঝতে সুবিধা হবে।

[4-50 — 5-00 p.m.]

১৯৬৮-৬৯ সালের শেষে ক্ষুদ্র সেচের যে সেচ সম্ভাব্য এলাকা সৃষ্টি করা সম্ভব হয়েছিল তার পরিমাণ ছিল ৯.২৮ লক্ষ হেক্টর। আর ১৯৭৭-৭৮ সালের শেষে সেচসেবিত এলাকার সৃষ্টির পরিমাণ ছিল ১৩ লক্ষ হেক্টর। আর বামফ্রন্ট জমানায় অর্থাৎ এই দুইদশকে—আমরা ২২ বছরে পড়লাম—এর আগে ২১ বছরে এই অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনার শেষে যে অবস্থায় আমরা এসে দাঁড়িয়েছি, যে সেচ সম্ভাব্য এলাকা, সেচের এলাকার বিস্তার ঘটাতে পেরেছি তার পরিমাণ ৩০.৮৯ লক্ষ হেক্টর, এখন একটা জিনিস যদি লক্ষ্য করা যায় তাহলে দেখবেন, বড় এবং মাঝারি সেচ এবং ক্ষুদ্র সেচ এই দুই সেচ মিলিয়ে মোট পশ্চিমবাংলায় অষ্টম পরিকল্পনার শেষে ৪৩.৮৯ লক্ষ হেক্টর জমিতে আমরা সেচের এলাকা সৃষ্টি করতে পেরেছি। এর মধ্যে ৩০.৮৯ লক্ষ হেক্টর ক্ষুদ্র সেচের মাধ্যমে আর ১৩ লক্ষ হেক্টর বড় এবং মাঝারি সেচের মাধ্যমে। স্বভাবতই ক্ষুদ্রসেচের গুরুত্ব আগের চাইতে অনেক বেড়েছে। সারা ভারতবর্ষে বেড়েছে, সারা পৃথিবীতে বেড়েছে। অনেকে কাজ করার অনেক সাজেশন দিয়েছেন। আমার সাধ আছে, সাধ্য নেই। অর্থ নেই, অর্থ থাকলে নিশ্চয়ই করা যায়। প্রয়োজনীয় অর্থ আমাদের দপ্তরের নেই বলে সেই সাধ পূরণ করা যাবে না। এখন আমরা আর. আই. ডি. এফ (২) এর কাজ শুরু করেছি। এই আর. আই. ডি. এফ (২) এর কাজ করতে পারলে আমরা অতিরিক্ত আরও ৫৮ হাজার ৮৯৬ লক্ষ হেক্টর সেচ ব্যবস্থার আওতায় আনতে পারব। এ ছাড়া তরাই ডেভেলপমেন্ট প্রোজেক্ট যে ৩টি জেলায় চলছে বললাম সেই তরাই ডেভেলপমেন্ট প্রোজেক্টের লাস্ট যে থার্ড ফেজ চলছে সেই ফেজ কমপ্লিট করতে পারলে আরও ৩ হাজার ৪০ হেক্টর সেচের এলাকা আমরা সৃষ্টি করতে পারব, সমর্থ হব। পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন আমাদের ১০০টি নিম্নক্ষমতা সম্পন্ন গভীর নলকূপের কাজের দায়িত্ব দিয়েছেন। সেটা আমরা কমপ্লিট করতে পারলে ১২০০ হেক্টর আরও সেচ সম্ভাব্য এলাকা সৃষ্টি করা যেতে পারবে। এখন অনেক সময়ে অনেক বিধায়করাই এবং এলাকা থেকে চাষী ভাইরা অনেক সময়ে লেখেন, দাবি করেন, প্রশ্ন করেন যে পুরানো যে কাজ, পুরানো প্রকল্প অমুক প্রকল্প খারাপ হয়ে আছে—আজও বলেছেন, অমুক আর. এল. আই খারাপ হয়ে আছে, ৬০ দশকে, ৭০ দশকে যে সমস্ত প্রকল্পগুলি তৈরি হয়েছিল তার অনেকগুলিই খারাপ হয়ে আছে সেগুলি সারাই করার জন্য। এর মধ্যে অনেকগুলি

পারমানেন্টলি ডিফাংক্ট, অনেকগুলি টেম্পোরারিলি ডিফাংক্ট। এই পারমানেন্টলি যতগুলি ডিফাংক্ট আছে এবং টেম্পোরারিলি যতগুলি ডিফাংক্ট হয়ে আছে সেগুলি যদি পুনর্স্থাপন করতে পারি, সেগুলি যদি নবীকরণ করতে পারি তাহলে সেগুলিকে সচল করা যায়, সজীব করা যায়।

তবেই এগুলি সচল করা যায়, সজীব করা যায়। এবারে তার একটা সম্ভাবনা দেখা দিয়েছে। বাজেট ভাষণে আপনারা দেখেছেন যে ৩০ কোটি টাকা পশ্চিমবঙ্গ পরিকাঠামো উন্নয়ন অর্থ নিগম (ডবলু. বি. আই. ডি. এফ. সি) ১৯৯৮-৯৯ সালে এরজন্য পরিকল্পনা খাতে আমাদের দপ্তরকে দেবেন। এটা পাবার কথা সেই টাকা নিয়ে আমরা এই কাজগুলি করব বলে স্থির করেছি এবং তারও পরিমাণটা আপনারা শুনে রাখুন। এই টাকাতে যে সবটা করে উঠতে পারব তা নয়, এই টাকায় কম বেশি ১ হাজার ৮৯৫টি স্কীম আমরা হয়ত সচল করতে পারব। সেচের এই সফলতার কথা যেটা বললাম, এ ক্ষেত্রে এই পরিসংখ্যানের মধ্যে দিয়ে নিশ্চয় আপনারা এটা উপলব্ধি করবেন যে আমরা একটা দৃষ্টিভঙ্গি নিয়ে কাজ করি। গ্রামের অর্থনৈতিক চেহারা এখন পাল্টে গিয়েছে, গ্রামের মানুষের ক্রয় ক্ষমতা বা পারচেসিং পাওয়ার বেড়েছে। এক ফসলী জমি বড় একটা নেই। অধিকাংশ জায়গায় অধিকাংশ জমি দু ফসলী, তিন ফসলী জমিতে রূপান্তরিত হয়েছে। এক ফসলী জমি বড় একটা নেই। গ্রামে গ্রামে ঘুরে যা দেখেছি, রেকর্ড যা দেখেছি তাতে বলতে পারি এটাই হচ্ছে বাস্তব চিত্র। পশ্চিমবঙ্গের গ্রামের অর্থনৈতি‹ চেহারা গত ২০ বছরে যে আমূল পরিবর্তিত হয়েছে সেটা যে কোনও অন্ধ লোকও স্বীকার করবেন। সেচেব ব্যাপারে সফলতার এই দিকটা যেমন আছে তেমনি আমাদের সমস্যাও আছে। যেমন লবনাক্ত জমির সমস্যা। ৬০টি ব্লকের কথা এখানে উল্লিখিত হয়েছে, এই ৬০টি ব্লকে লবনাক্ত জলের সমস্যা রয়েছে। তারপর লাল পাথুরে মাটির এলাকার সমস্যা—ল্যাটেরাইট জোন—সেটা রয়েছে। জলের দূষণের সমস্যা—আর্সেনিক এবং ফ্লুরাইডের সমস্যা, এটা একটা বড় সমস্যা। এই সমস্যাগুলির সমাধানের জন্য এবং ক্ষুদ্র সেচের সম্প্রসারণের জন্য আমরা ৫টি পরিকল্পনা রচনা করেছি। ওয়েস্ট বেঙ্গল টিউবওয়েল ইরিগেশন——২০০ কোটি টাকার স্কীম। কোস্টাল এরিয়া প্রোজেক্ট—২ কোটি ৭৫ লক্ষ টাকার স্কীম। স্প্রিংকলার ইরিগেশন—তারজন্য ৮০ কোটি ৫৭ লক্ষ টাকার স্কীম। কমান্ড এরিয়া ডেভেলপমেন্টের জন্য ১৩২ কোটি টাকার স্কীম। আর্সেনিক এবং ফ্লোরাইড—এই দূষণের উড্‌স খুঁজে বার করার জন্য এবং এর জন্য অনুসন্ধানের কাজ চালাতে সেন্ট্রাল ল্যাবোরেটারি তার উন্নত করা, ভ্রাম্যমান কতকগুলি ল্যাবোরেটরি তৈরি করা, চালু ল্যাবোরেটরিগুলি উন্নত করা, হাইড্রোগ্রাফ ষ্টেশন মৌজা ভিত্তিক তৈরি করা ইত্যাদি—আর্সেনিক ও ফ্লোরাইড দূষণ মুক্ত করার উদ্দেশ্য নিয়ে ৫ কোটি টাকার একটা স্কীম আপাতত তৈরি করে যুক্ত ফ্রন্ট সরকারের কাছে আমরা দিয়েছিলাম। তারপর আমি

বারবার দিল্লিতে গিয়েছি, আমার অফিসাররাও গিয়েছেন, এই ৭ দিন আগেও বর্তমান কেন্দ্রীয় মন্ত্রিসভায় সেচ দপ্তরের দায়িত্বে যিনি আছেন সেই সোমপাল মহাশয়ের সঙ্গে দেখা করেছি। আগের সরকার তো পড়ে গিয়েছে। শ্রী সোমপাল এটা আমাদের দেবেন বলে আশ্বস্ত করেছিলেন। এখন যদি এইগুলি পাওয়া যায় তাহলে নিশ্চয়ই আমি বলতে পারি...

**(এ ভয়েস ঃ তাহলে এই সরকারকে ভাঙার চেষ্টা করবেন না)**

এই সরকারকে ভাঙা না ভাঙার ব্যাপার কিছু নেই, এই আলোচনা একটা পৃথক আলোচনা। কমলবাবু আমার বন্ধু উনি যদি আমার সঙ্গে এই স্কীমগুলি নিয়ে আলোচনা করতে চান আমি নিশ্চয়ই তাঁর সঙ্গে আলোচনা করতে রাজি আছি। এই স্কীমগুলি যদি আমরা পাই তাহলে আমি মনে করি যে ক্ষুদ্র সেচের আরও অগ্রগতি পশ্চিমবাংলায় ঘটবে এবং যে সমস্যাগুলি আমরা ফেস করছি সেই সমস্যাগুলি সমাধানের ক্ষেত্রে আমরা অনেকটা অগ্রসর হতে পারব।

**(এই সময় লালবাতি জ্বলে ওঠে)**

বক্তব্য আমার আরও অনেক কিছু ছিল, লালবাতি জ্বলে গেছে সেই বক্তব্যের মধ্যে আমি যাচ্ছি না। আপনাদের সামনে ১৯৯৮-৯৯ সালের ৬৭ নম্বর অভিযাচনের অধীনে যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছি, আশা করি আপনারা তা অনুমোদন করবেন। এই কথা বলে যাঁরা এই আলোচনায় অংশগ্রহণ করেছেন তাঁদের প্রত্যেককে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 p.m.]

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার একটা দূর্লভ সুযোগ হয়েছে। আমি এবার নিয়ে ১১ বছর একটানা সেচ দপ্তরের ব্যয়-বরাদ্দের দাবি পেশ করে আসছি। বিধানবাবুর আমল থেকে শুরু করে আজ পর্যন্ত এই দপ্তরে এই দুর্লভ সুযোগ আর কেউ পাননি। সেই দিক থেকে চলতি ভাষায় আমার নিজেকে খুব ভাগ্যবান বলে মনে হয়। লাভের মধ্যে প্রচন্ড অভিজ্ঞতা এই দপ্তর সম্বন্ধে আমার হয়েছে। আজকে খুব ভাল হত যদি বিরোধী দলের সদস্যরা থাকতেন। কারণ, আমার প্রীতিভাজনেষু, সহকর্মী নন্দবাবু সঠিকভাবেই বলেছেন যে বিরোধীদের কাছ থেকে গঠনমূলক সমালোচনা থাকলে আমাদের কাজ ভাল হয়। এই কথাটা বহুবার বহু জায়গায় বলা হয়েছে। মহামতি জেফারসন বলেছেন ইটারনাল Vigilance is the price of liberty.

যদি গঠনমুলক সমালোচনা হয়, যদি ইন্টারনাল ভিজিলেন্স রাখতে পারেন তাহলে

সংসদীয় গণতন্ত্রে আমরা যারা গভর্নমেন্টের সাথে আছি, আমরা যারা শাসন ক্ষমতায় আছি তাদের কাজের সুবিধা হয়। সেই সুযোগ তাঁরা আজকে দিলেন না। আমি দুঃখিত। আমি প্রথম যে কথাটা দিয়ে শুরু করতে চাচ্ছি তা হল, আমি ১১-১২ বছর এই দপ্তরের মন্ত্রী আছি, আমি যেটা বুঝেছি তা হল এই দপ্তরের কাজটা ভীষণ কঠিন। এটা একটা ভয়ঙ্কর চ্যালেঞ্জিং জব। আমি যখন পঞ্চায়েত মন্ত্রী ছিলাম তখন সেই ৫ বছর একটা চ্যালেঞ্জিং জব ছিল যে গ্রামীণ প্রশাসনে একটা আমূল পরিবর্তন সাধন। এটা চ্যালেঞ্জিং জব এই হিসাবে, এর সঙ্গে যত রকম সমস্যা আছে যে সমস্যাগুলি আমাদের দ্বারা তৈরি নয় অথচ সমস্ত ভোগান্তি আমাদের পোয়াতে হয়। প্রথমত হচ্ছে আমাদের রাজ্যের ভৌগলিক অবস্থিতি জনিত ইনসারমাউনটেবিল, দুরদিক্রম্য বাধা আমাদের সামনে রয়েছে। উত্তরবঙ্গের যে নদীগুলি তিস্তা তোর্সা জলঢাকা রায়ডাকে কালজানি মানসই ঐ দিকে অত্রেয়ী পুনর্ভবা, টাঙ্গন—উপর থেকে নেমে আসছে, পাহাড় এলাকা থেকে আসছে এবং পশ্চিমবাংলার মধ্যে দিয়ে বাংলাদেশের মধ্যে চলে যাচ্ছে. অন্য জায়গায় চলে যাচ্ছে। ভূটান, সিকিম যদি কখনও, যেমন ৪ বছর আগে হয়েছে, একদিনে ১ হাজার থেকে ১২ শত মিলি মিটার বৃষ্টি হয়ে যায় তাহলে তাকে রক্ষা করা, তার থেকে উত্তরবঙ্গের ২।৩টি জেলাতে রক্ষা করা প্রায় সাধ্যের বাইরে। তার সঙ্গে রয়েছে এদিক থেকে বাচ-বিচারহীনভাবে, দ্বিধাহীনভাবে ডলোমাইট উত্তোলন করা। যে প্রস্তাব আমরা করেছিলাম তাতে খানিকটা এগিয়েছিলাম, আবার একটু পিছিয়ে আসতে হয়েছে। আবার নুতন করে ধরেছি। এই সমস্যা পশ্চিমবঙ্গের একার নয়। পশ্চিমবঙ্গে বাইরে ভূটান, সিকিম রয়েছে, কিছুটা ভূটানের সাতন্ত্র রয়েছে, আমাদের মুখ্যমন্ত্রী খানিকটা চেষ্টা করেছিলেন, আমিও কয়েকবার চেষ্টা করেছি, সামান্য সাফল্যও হয়েছি। আগামী এক মাস, দেড় মাসের মধ্যে একটা বৈঠক হবে, সেখান থেকে একটা সূত্রপাত হবে, অনেকদিন পরে একটা ভাল কাজ করা যাবে বলে মনে হচ্ছে। ত্রয়েস্পর্শ না হলে শুধু একজনের স্পর্শে এই জিনিস ভাল করা যাবে না। একটা সমস্যা রয়েছে। আর একটা সমস্যা রয়েছে যেটা পশ্চিম দিক থেকে প্রতি বছর মালদা, মুর্শিদাবাদকে যা ভুগতে হচ্ছে। আজকে প্রশ্নোত্তর পর্বে দুঃখ করে আখরিগঞ্জের কথা বললেন। আখরি গঞ্জে আমার নেতৃত্বে কয়েক কোটি টাকা খরচ হয়েছে। গত বছর ভীষণ ভাবে সফল হয়েছিলাম। এবারে দুর্যোগ মাথায় রয়েছে মালদা, মুর্শিদাবাদের। এদিকে আর ওদিকে যদি দেখি, বিহার থেকে যদি প্রবল বর্ষণ হয় তাহলে বীরভূম ভেসে যাবে, মুর্শিদাবাদের একটা অংশ ভেসে যাবে। এই ব্যাপারে রবীন্দ্রনাথের কথায় বলি, 'তোমার হাতে নেই ভুবনের ভার। কাজেই আমাদের হাতে এসবের ভার নেই। উত্তরবঙ্গের কোথায় জল হবে, এদিকে হরিদ্বার থেকে কখন জল আসবে হুড়মুড় করে নেমে, এদিকে রাজমহল থেকে জল আসবে নেমে, আবার সাঁওতালদির দিকে থেকে জল আসবে, তার ভার আমাদের বহন

করতে হবে এবং এর সঙ্গে অতিরিক্ত রয়েছে, মাননীয় সদস্য প্রভঞ্জনবাবু যেটা বলেছেন, সুন্দরবনের সমস্যা। সেখানে সমুদ্রের ওয়েভের অ্যাকশনের সমস্যা রয়েছে। দীঘা এবারে কোনও রকমে বেঁচে গেছে। এত সমস্যা নিয়ে এগুলির মোকাবিলা করতে হচ্ছে। কিন্তু টাকা কত? এতে আমরা পারছিনা, বামফ্রন্ট সরকারের থেকে আমরা পারছিনা। এ পর্যন্ত বাজেটের পরিমাণ একটু বেড়েছে। কিন্তু কি বেড়েছে? গোটা পরিকল্পনার যে বাজেট রয়েছে তার নন্দবাবুর বাজেট এবং আমার বাজেট মিলে শতকরা ১০ ভাগ। আমি যখন মহারাষ্ট্র, গুজরাট, অন্ধ্রপ্রদেশ, কর্ণাটকে গিয়েছিলাম, আমি দেখেছি যে তাদের বাজেটের শতকরা ২২ থেকে ২৭ ভাগ সেচ দপ্তরের পিছনে খরচ করা হয়। আর আমাদের মতো সমস্যা সঙ্কুল রাজ্যে, যার কিছুটা উদাহরণ দিলাম, এই টাকার মধ্যে স্বভাবত মানুষ প্রত্যাশা করে যে দুটো বড় পরিকল্পনা—তিস্তা এবং সুবর্ণ রেখা যেন আমরা তাড়াতাড়ি শেষ করতে পারি। এটার পিছনে ৪০।৪০ কোটি টাকা বছরে খরচ, আর ওটার পিছনেও ৪০।৫০ কোটি টাকা বছরে খরচ, এই ৮০ থেকে ১০০ কোটি টাকার মধ্যে দুটো সেচ প্রকল্প করতে পারি, এটা পশ্চিমবঙ্গের মানুষ প্রত্যাশা করেন, এবং মাননীয় বিধায়করাও প্রত্যাশা করেন। অন্ততঃপক্ষে ১৫টি বড় জল নিষ্কাশনি প্রকল্পের কাজ চলছে।

[5-10 — 5-20 p.m.]

সবাই চান যে, তমলুক মাস্টার প্ল্যান যেটা ননীবাবুর আমলে শুরু হয়েছিল তার কাজ যেন দু'পাঁচ বছরের মধ্যে শেষ হয়। ঘিয়া-কুন্তি বলুন বা জমুনাই বলুন, এরকম বারো-পনেরোটি নিষ্কাশনি প্রকল্পের কাজ শেষ করতে হ'লে আরও অন্ততঃপক্ষে ১০০ কোটি টাকা লাগবে। আর তা না হ'লে ২০-২৫ বছর ধরে ৫০-৬০ লক্ষ টাকা করে দিয়ে এই অবস্থা দাঁড়িয়েছে। এটাই হচ্ছে সবচেয়ে বড় সমস্যা ; একটা সাংঘাতিক বন্যা না হলেও সব নষ্ট হয়ে যায়। আমার নিজের জেলার ব্যাপারেই বুঝতে পারছি, বোধ হয় একটা ভয়ঙ্কর বিপর্যয় আসতে পারে আখেরীগঞ্জকে কেন্দ্র করে। এত সমস্ত বিপদকে সামনে রেখে তাই সেচ দপ্তরকে ব্যবস্থা গ্রহণ করতে হচ্ছে। এত সব কাজের মধ্যেও মাননীয় বিধায়করা বোধ হয় আমার সঙ্গে সহমত হবেন, আমার কাছে একটা কিছু পেয়েছেন, কম হোক বা বেশি হোক, প্রায় সাড়ে তিনশ'র মতো ছোট-বড় প্রকল্পের কাজ চলছে যার মধ্যে কোনওটা ১০ লক্ষ টাকার, কোনওটা ৪০-৫০ কোটি টাকা। একটা অসুবিধার মধ্যে কাজগুলো চলছে। এর মধ্যেও কয়েকটি বড় কাজ হয়ে গেছে এবং সেখানে অসামান্য তৎপরতার সঙ্গে আমাদের ইঞ্জিনিয়াররা কাজ সম্পন্ন করেছেন। হয়তো কিছু সেখানে অভিযোগ আছে, কিন্তু যে নজির ৫০ বছরে নেই—গত বছর মালদহে ১২-১৫ কিলোমিটার বাঁধ তৈরি হয়ে গেছে এক মাসের মধ্যে, জেলা পরিষদ এবং সেচ

দপ্তরের সহযোগিতায় নলবোনায় ১৮-২০ কোটি টাকার কাজ ২-৩ মাসের মধ্যে হয়ে গেছে। আমি তিস্তার কথায় পরে আসব, কারণ কমলবাবু একটা কিছু অভিযোগ করেছেন। কিন্তু ১৫ জন বৈজ্ঞানিক—হাইলী রেপুটেড টেকনিকাল পারসনস—যা বলেছেন সেই কাগজটা যদি কোট্ করে দিতে পারতাম তাহলে বুঝতেন। ঐ ব্যাপারে দু'রকম সমালোচনা হচ্ছে। অনেকে বলেছেন যে, তিস্তার কি হ'ল ; কেউ কেউ বলছেন যে, আর কতদিন। তিস্তায় দেরি যা হবার সেটা হয়েছে, এটা ঠিকই। তবে এখন আমাদের আবার বাবার উপর বাবা রয়েছেন এবং সেই সরকার আবার আমাদের প্রতি বন্ধুত্বপূর্ণ নন। আজকে তাদের দুটি অর্গানাইজেশন আমাদের উপর খবরদারী করছে। তারপর তারা যে রিপোর্ট দিয়েছে সেটা বলব। তারচেয়ে অসুবিধা হচ্ছে, জমি অধিগ্রহণের সমস্যা, অ্যাক্ট ওয়ান টু-এর সমস্যা। পড়ে দিচ্ছি—'Further land acquisition process needs to be expedited on war-footing so that the distribution system which is being hampered due to this can be completed early এটা একটা বাধা। দু'নম্বর বাধা হচ্ছে রেলওয়ে। এ-পর্যন্ত মাননীয় মুখ্যমন্ত্রী বোধ হয় এই নিয়ে রেলকে পাঁচটি চিঠি দিয়েছেন, কিন্তু কোনও উত্তর পাওয়া যায়নি।

এইসব অসুবিধার মধ্যেও যেটা এবারে মাননীয় সদস্যদের সামনে এবং আপনার মাধ্যমে সারা পশ্চিমবঙ্গবাসীর কাছে একটা সুখবর দিতে পারি, সাফল্যের একটা সুখবর দিতে পারি, সাফল্যের একটা বড় ভাগ, বিরোধী দলে বসলেও কমলবাবু নিশ্চয়ই অ্যাপ্রিশিয়েট করবেন। তিস্তা ব্যারাজ প্রোজেক্টে, এই প্রথম তিস্তার জল নিয়ে মহানন্দার মধ্যে দিয়ে এস ই বি ৬৭।। মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন করছে। ১৫ মেগাওয়াট ইতিমধ্যেই সেখানে কমিশনড্ হয়েছে। দ্বিতীয় কথা হচ্ছে, জল আমরা কতটা দিতে পারলাম—দি টেস্ট অফ পুডিং ইজইন দি ইটিং। কতটা জল দিতে পারলাম তার উপরেই ব্যাপারটা নির্ভর করে। জলের ব্যাপারে কতটা করেছি, বিরাট কিছু নয়। প্রথম পর্যায়ে সাড়ে তিন লক্ষ হেক্টরের মধ্যে আমরা এক লক্ষ বার হাজার হেক্টর সেচ সেবিত করতে পেরেছি। এটা বিরাট কিছু নয়। কিন্তু এত প্রতিবন্ধকতার মধ্যে উল্লেখযোগ্য সাফল্য। আর একটা কথা অনেকে বলেন, মাননীয় মুখ্যমন্ত্রীও বলেন। আমরা অনেক জায়গায় যাই। বিরোধী পক্ষের লোকেরা বলেন, আমাদের লোকেরাও বলেন, দু'শ কোটি টাকা খরচ হল, লাভ কি হল? জেলা পরিষদের সদস্যরা, সভাধিপতিরা, এমএলএরা বলেন, বিরোধী দলের সদস্যরা তো আছেন, তাঁরাও বলেন। আমি আমার দপ্তরের সার্টিফিকেট দেব না। 'স্পেড' বলে একটা অত্যন্ত লব্ধপ্রতিষ্ঠ, প্রথিতযশা প্রতিষ্ঠান, তার সঙ্গে ১৩ জন প্রথম সারির বৈজ্ঞানিক রয়েছেন, অ্যাগরো-ইকনোমিস্ট রয়েছেন, ইঞ্জিনিয়ার রয়েছেন, সায়েন্টিস্ট রয়েছেন, এইরকম একটি প্রতিষ্ঠান—আমাদের দপ্তরে কি কাজ হয়েছে, সেচ দপ্তর তা ইভ্যালুয়েট করতে পারে, তাঁরা লিখতে পারেন — তাঁরা যে রিপোর্ট

দিয়েছেন, আমি আর দু'মাসের মধ্যে মাননীয় সদস্যদের দিয়ে দেব। কমলবাবু, এটা মন দিয়ে শুনবেন। তাঁরা বলেছেন, শুধু একটা ছোট জায়গা থেকে 'কার্টোয়া-তালমা ইরিগেশন সিস্টেমে ৫,৫৭০ হেক্টরে—আমার কথা নয়, আবার বলছি, এই বৈজ্ঞানিকদের কথা যে "দিস অলসো মিনস্ দ্যাট ফর অ্যান ইরিগেটেড এরিয়া অফ ৫৫৭০ হেক্টরস্ রুপিজ ১০.৫ ক্রোরস্ অফ নেট ইনকাম ইজ বিয়িং জেনারেটেড টু দি ফার্মারস্ ফ্রম প্রি-খারিফ কাল্টিভেশন ওনলি।" খরিফের আগে একটা ছোট্ট জায়গায়-১ লক্ষ ১২ হাজার হেক্টরের হিসাব দিচ্ছে না—পাঁচ হাজার থেকে সাড়ে পাঁচ হাজার হেক্টর থেকে ১০ কোটি টাকার ফসল চাষীদের হয়েছে, যেখানে দশ লক্ষ হত না। এতে এই কথা মনে করার কোনও কারণ নেই যে আমরা সন্তুষ্ট। এতে আমরা সন্তুষ্ট নই। তাঁরাই বলছেন, সেই সায়েন্টিস্টরা সকলে বলছেন যে, আগামী দু'আড়াই মাসের মধ্যে আরও যে জায়গায় কাজ করছেন, আমাদের সমালোচনা করেছেন, এই সমস্ত সমালোচনা সহ আমাদের পারফরম্যান্সের হিসাব মাননীয় বিধায়কদের কাছে দিয়ে দেব। আড়াই থেকে তিন মাসের মধ্যে একটা ইভ্যালুয়েশন, তাঁরা মাঠের মধ্যে গিয়ে কি কাজ করেছেন, সেই ১৩ জন বৈজ্ঞানিক কি কাজ করেছেন, সেটা দেখলে তিস্তার পারফরম্যান্স বোঝা যাবে। আমি তাও বলছি, তিস্তার পারফরম্যান্সে আমরা সন্তুষ্ট নই। কারণ ল্যান্ডের প্রবলেমটা যদি সল্‌ভ করতে পারতাম তাহলে ভাল হতো। আমাদের উপরে যে ভার ছিল, আমি থাকাকালীন তার ৭০ ভাগ হয়ে গেছে। আসল তো জমিতে জল চাই। সেটা সবে শুরু হয়েছে। এছাড়া অন্যদিকে বলার মতো সাফল্য আরও আছে।

[5-20 — 5-31 p.m.]

আমি কেবল এই কথাই বলতে চাই আমরা যতই কান্নাকাটি করে যাই আর অভিযোগ আনি না কেন, আমি আপনারা সমবেতভাবে এই ২৯৪ জন মেম্বারের কাছে আমার সনির্বন্ধ অনুরোধ এই সেচ দপ্তর এবং জল অনুসন্ধান দপ্তরের বাজেটকে বাড়ানোর কথা বলতে না পারলে হবে না। যদি তারপরেও না হয় তখন আমরা সমালোচনা করব, কিন্তু এটাকে সেন্টিমেন্টাল হিসাবে নেবেন না। এই দপ্তরের বাজেটের সঙ্গে মানুষের জন্মমৃত্যু জড়িত। এই দপ্তরের উন্নতির জন্য বামফ্রন্ট সরকার গর্ববোধ করে। কৃষির যে উন্নতি আমি তার অল্প ভাগীদার, এক তৃতীয়াংশ। আর দুই তৃতীয়াংশ ভাগীদার নন্দদুলাল ভট্টাচার্য। আমি তো সারা ভারতবর্ষ ঘুরি, আমি দেখেছি অনেক জায়গাতে কৃষির উন্নতি হয়েছে কিন্তু কৃষকের উন্নতি হয়নি। আজকে বামফ্রন্ট সরকারের সবচেয়ে বেশি যে গর্ব কৃষি, সেই কৃষিতেও উন্নতি হয়েছে আর এখানে কৃষকেরও উন্নতি হয়েছে। তার পেছনে দুটি দপ্তরের সবচেয়ে বেশি অবদান। বামফ্রন্ট সরকারের অগ্রগতির ক্ষেত্রে সবচেয়ে বড় যে ৩-৪টি দপ্তর আছে তার ভেতরে এই দুটি দপ্তরের অবদান। আশা করি

২৯৪ জন মেম্বার সমবেতভাবে স্টেট প্ল্যানিং বোর্ডের কাছে দাবি রাখবেন যে, এই বাজেটের টাকা আরও বেশি বাড়ানোর দরকার। আমি হিসাব তো পর পর দিয়ে গিয়েছি। প্ল্যান বাজেটে ২৬৪ কোটি টাকা, তারমধ্যে আবার নাবার্ডের একটা ব্যাপার আছে। নাবার্ডের ভাল ব্যাপার, বড় জটিল ব্যাপার। আগে মা-বাবাদের একটা কথা ছিল ছেলেকে জেলে ধরে নিয়ে যেত তখন মা বলতেন—পুলিশে ছুঁলে ১৮ ঘা। বাঘে ছুঁলে ৩৬ ঘা, কিন্তু এখন পুলিশে ছুঁলে ৩৬ ঘা। নাবার্ডেরও ঠিক ওইরকম ৩৬ ঘায়ের যে কত ঘা বলা কঠিন, একেবারে ঢেলে, এত কমপ্লিকেটেড, সার্কুইটাস প্রসেস, এততার জটিলতা তারমধ্যে। একবার শুনলাম বাজেটে এতো কোটি টাকা, পরে আমার শুনলাম ওটার মধ্যে ফাঁক-ফোঁকর আছে। নাবার্ডের টাকা দিয়ে ভর্তি করতে গেলে শেষ পর্যন্ত ওই টাকা হয়তো পাওয়াই যাবে না। এইবার ৭৭ কোটি টাকা, সামনের বারে হয়তো ওই জটিলতা ভেদ করে কত কোটি টাকা পাওয়া যাবে, সেটাও পাব কিনা তার কোনও গ্যারান্টি নেই। আবার নাবার্ড ছাড়া তো পশ্চিমবঙ্গ সরকার টাকাও দিতে পারবেন না বলেছেন। একটা অদ্ভুত জটিলতার মধ্যে আমাকে এবং নন্দদুলাল ভট্টাচার্যকে কাজ করতে হচ্ছে। সেখানে নাবার্ডের প্রসেসকে সিম্পলিফাই করতে হবে। জেলা পরিষদে ঢুকবে, ফিনান্সে ঢুকবে, তারপরে মনিটারিং হবে, প্রসেসিং হবে। এতে জুতোর শুকতলা পর্যন্ত ইঞ্জিনিয়ারদের খয়ে যাচ্ছে নাবার্ডের সঙ্গে যোগাযোগ করতে করতে। তারমধ্যেও আজকে যে এই সাফল্য, সেটা যদি আরও বেশি করে উন্নতি হয়, তবে কিন্তু এই ডিপার্টমেন্ট এবং দুটি সেচ দপ্তরের বাজেটকে আজকে বাড়ানোর কথা বিশেষভাবে ভাবার দরকার এইকথাই বলতে চাই। আজকে যদি বিরোধীদল থাকত তারাও বলত। এত যে সমালোচনা করলেন কিন্তু হ্যাঁ, যেটা পসিবিল সেটা করতে পারছি। রবীন্দ্রনাথের ভাষায় অসম্ভবের পায়ে মাথা কুটে তো চলবে না। অসম্ভবের পেছনে মাথা কুটলে চলবে না। বিখ্যাত একটা কথা লাইফ Life is the art of the possible. Politics is the art of the possible. Governance. administration is the art of the possible. যেটা পসিবিল সেটা শিখব। তারসঙ্গে বলতে চাই পসিবিলের ক্ষেত্রে ইমপসিবিলের পেছনে ছুটে লাভ নেই। তাহলে বোধহয় নন্দদুলাল ভট্টাচার্য এবং আমার দপ্তরের প্রতি অবিচার করা হবে। সেখানে আর্ট অফ দি পসিবিলের জন্য আমাদের পসিবিল মানি অন্তত যেন আসে, তাহলে অন্তত সেখানে পসিবিল লাগবে এটুকু আশ্বাস অন্তত আপনাদের দিতে পারি। কমল গুহ মহাশয়ের দু-একটি প্রশ্নের উত্তর এবার আমি দেবার চেষ্টা করছি।

সরাসরি এম. এল. এ.দের সঙ্গে বসিনি, কিন্তু দুদুবার উত্তরবঙ্গে আমার দপ্তর একটা নুতন জিনিস করেছে, ওপেন ক্রিটিসিজিম ইনভাইট করেছে। আমার দপ্তরকে সমালোচনা করবেন, করুন। বিশেষ করে পঞ্চায়েত থেকে, প্রধান থেকে পঞ্চায়েত সমিতি

থেকে, জেলা পরিষদ পর্যন্ত আমন্ত্রণ করে, এম. এল. এ-দের আমন্ত্রণ করে সেখানে ওপেন কনভারসেশন হয়। এই ওপেন কনভারসেশনে সবাই আমন্ত্রিত। উত্তরবঙ্গে ৬টি ওপেন কনভারসেশন হয়েছে, একটা ইসলামপুরে হয়েছে।

(এনভয়েস : কৈ, আমরা তো কিছু জানতে পারিনা)

একদম হয়নি, এই কথা বলবেন না। কিছু কিছু হয়েছে। দ্বিতীয়ত বলব, উত্তরবঙ্গে কাজ করবেন, একটা প্লান দিন। প্লানটা করে দেব। বোর্ড অফ টেকনিক্যাল কনসালটান্টস তারা পরিকল্পনা দিয়েছে, মিনিমাম কাজটা করতে হবে উত্তরবঙ্গে, ৩৫ কোটি টাকার। আমাদের হাতে ৯ কোটি টাকা। আমরা কি করে কুচবিহারের প্রতি, তুফানগঞ্জের প্রতি, আলিপুরদুয়ারের প্রতি, শিলিগুড়ির প্রতি, কি করে জলপাইগুড়ির ডিভিসনের প্রতি বিচার করব। আমি এটুকু আশ্বাসন দেব, এবারেও আমি বলব, কমলবাবু একটু কষ্ট হবে, ৯২ সালে চাপাচাপি করেছে, ষ্টেট প্লানিং বোর্ডে আশা করছি, খানিকটা বেশি কাজ, বেশি টাকা পেতে পারব, তখন পুরোটা করতে না পারলেও প্লানিং খানিকটা সুষ্ঠভাবে করতে পারব। তৃতীয় নম্বর হচ্ছে, এন. বি. এফ. সি. সি.-র চেয়ারম্যান থাকেন না, এটা বোধহয় একটু কঠোর হয়ে যাচ্ছে। তিস্তার যেমন একজন চীফ ইঞ্জিনিয়ার সেখানে বাধ্যতামূলকভাবে থাকছেন, তার জন্য কাজটা এগুচ্ছে। এন. বি. এফ. সি. সি.-র চেয়ারম্যান বেশিরভাগ সময়েই থাকেন। বরঞ্চ সকলে স্বীকার করেন ইরিগেশন দপ্তরে সবচেয়ে বেশি অর্গানাইজডভাবে কাজ করে এন. বি. এফ. সি. সি.। তবুও আপনি যেটা বলেছেন, সেটা যাতে না হয় এই নির্দেশ আমি চীফ ইঞ্জিনিয়ারকে দিয়ে দেব। তিনি যেন সেখানে থাকেন। এই কথা বলে, আমার ব্যয়-বরাদ্দকে সমর্থন জানানোর জন্য আবেদন জানিয়ে বিরোধীরা যে কাটমোশন এনেছেন তাকে প্রত্যাখান করে আমার বক্তব্য শেষ করছি।

## Demand No. 66

**Mr. Deputy Speaker :** The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.379,65,53,000 be granted for expenditure under Demand No.66, Major Heads : "2701–Major and Medium Irrigation and 4701–Capital outlay on Major and Medium Irrigation" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs.1,49,86,00,000 already voted on account.) was then put and agreed to.

## Demand No. 68

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.204,36,27,000 be granted for expenditure under Demand No.68. Major Heads: "2700-Flood Control and 4711-Capital Outlay on Flood Control Projects" during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs.81,76,00,000 already voted on account.) was then put and agreed to.

## Demand No. 67

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.218,36,81,000 be granted for expenditure under Demand No.67, Major Heads: "2702-Minor Irrigation, 2705-Command Area Development, 4702-Capital Outlay on Minor Irrigation and 4705-Capital Outlay on Command Area Development; during the year 1998-99.

(This is inclusive of a total sum of Rs.86,92,00,000 already voted on account.),

was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 5.31 p.m. till 1 p.m. till 11.00 a.m., on Friday, the 26th June, 1998 at the Assembly House, Calcutta.

# INDEX TO THE

# West Bengal Legislative Assembly Proceedings

# (Official Report)

Vol : 112 No—I (One hundred and Twelvth Session, 1998)

(The 12th, 15th, 16th, 17th, 18th, 19th, 22nd, 23rd & 24th June, 1998)

**Laying of Report**